**শ্রী কমল মুখার্জি ঃ** চিংড়ি মাছ রপ্তানি করে এরূপ কতগুলো সংস্থা এই রাজ্যে রয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমাদের এই রাজ্যে প্রসেসিং প্ল্যান্ট রয়েছে ৩৩টি।

**শ্রী কমল মুখার্জি ঃ** এই ৩৩টি সংস্থা যারা চিংড়ি মাছ রপ্তানি করে তারা রপ্তানিটা বন্ধ করে দিতে বাধ্য হয়েছিল। আমার প্রশ্ন, ঐ বন্ধের কারণে বৈদেশিক মুদ্রায় কত ক্ষতি হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** কখনই আমাদের রাজ্য থেকে রপ্তানি বন্ধ হয়নি এটা আমি আগেই বলেছি। আমি তিন বছরের ফিগার দিচ্ছি। ১৯৯৬-৯৭ সালে এই রাজ্য থেকে প্রসেস করে যে চিংড়ি মাছ রপ্তানি করা হয়েছে টাকার মূল্যে তার পরিমাণ ৪২০ কোটি ৪০ লক্ষ টাকা।

১৯৯৭-৯৮ সালে আমাদের রাজ্যের মাছ বিদেশে রপ্তানি হয়েছে তার টাকার মূল্যে দাম হচ্ছে ৪১৬ কোটি টাকা। ১৯৯৮-৯৯ সালে যে মাছ রপ্তানি হয়েছে তার টাকার মূল্যের পরিমাণ হচ্ছে ৪৩০ কোটি ৭৫ লক্ষ টাকা।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মৎস্যমন্ত্রী গত তিন বছরে বিদেশে যে চিংড়ি রপ্তানি হয়েছে তার টাকার মূল্যে কত পাওয়া গেছে বললেন। আমি জানতে চাই এই ৩ বছরে কি পরিমাণ চিংড়ি রপ্তানি হয়েছে. তার একটা ব্রেক আপ।

**শ্রী কিরণময় নন্দ ঃ** ১৯৯৬-৯৭ সালে বিদেশে চিংড়ি মাছ রপ্তানি হয়েছে ১৬,১১১ টন, ১৯৯৭-৯৮ সালে রপ্তানি হয়েছে ১৪,৫০০ টন এবং ১৯৯৮-৯৯ সালে রপ্তানি হয়েছে ১৫,৫৯০ টন। মাঝখানে কমে যাওয়ার কারণ হল রপ্তানির ব্যাপারে বিদেশ থেকে কিছু বিধি-নিষেধ ছিল।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে আমি একমত, বেশ কিছু চিংড়ি চাষীর সঙ্গে আমার পরিচয় আছে, তারাও একই কথা বলেছেন যে পশ্চিমবাংলায় দূষিত জলের জন্য চিংড়ির চাষ ব্যহত হচ্ছে। আবার অনেকে বলেছেন উড়িষ্যায় গিয়ে তারা স্যাটিসফায়েড, সেখানে চাষ ভাল হচ্ছে শুনেছি। এই যে জল দূষিত হচ্ছে এটা বন্ধ করার জন্য মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা নিয়েছেন? এক্সপোর্ট বন্ধ হওয়া সত্ত্বেও আমাদের পশ্চিমবাংলার বাজারে চিংড়ি মাছের দাম কমেছে বলে শুনিনি। এটার কারণ কি? এমনিতে তো চিংড়ি মাছ কেনা সাধারণ মানুষের ক্ষমতার বাইরে চলে গেছে। তা ছাড়া এখানে অনেকগুলি প্রসেসিং ইউনিট আছে, চিংড়ি মাছ ছাড়া আরও অনেক ভাল মাছ আছে, সেই মাছ প্রসেসিং ইউনিটের মাধ্যমে প্রসেস করে এক্সপোর্ট করার কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি তিনটি প্রশ্ন করেছেন, তার মধ্যে একটা হল—জল দূষণ বন্ধ করার কি ব্যবস্থা নিয়েছেন। আগের সাপ্লিমেন্টারি প্রশ্নের উত্তরে আমি বলেছি যে এগ্রিকালচারাল ফিল্ডে প্রচুর পরিমাণে ইনসেকটিসাইডস কেমিক্যাল এবং ফার্টিলাইজার ব্যবহার করা হচ্ছে এবং সেটা জলে মিশে পুকুরে চলে এসে পুকুরের জল দূষিত করে দিচ্ছে। এগ্রিকালচারাল ফিল্ডে যে ইনসেকটিসাইড কেমিক্যাল ফার্টিলাইজার ব্যবহার হচ্ছে সেটাকে কন্ট্রোল করার ক্ষমতা আমার নেই, কারণ এই দপ্তর আমি চালাই না। আর এই যে জল দূষিত হচ্ছে এই ক্ষেত্রে ইনটেনসিভ কালচার বা সেমি ইনটেনসিভ কালচারকে আমরা উৎসাহিত করছি না, আমরা বলেছি ইমপ্রুভড ট্রেডিশনাল মেথড কালচারকে উৎসাহিত করছি। আমরা বলেছি ইনটেনসিভ কালচার বা সেমি ইনটেনসিভ কালচার করা চলবে না। আর একটা প্রশ্ন করেছেন যে উড়িষ্যায় ভাল ফলন হচ্ছে। এটা ভুল কথা, এখানে ফলন ভাল হচ্ছে। আমাদের ভারতবর্ষে ৮টি সমুদ্র উপকূলবর্তী রাজ্য আছে তার মধ্যে পশ্চিমবাংলায় সব চেয়ে বেশি উৎপাদন হয়। সুপ্রিম কোর্টের একটা মামলায় পশ্চিমবাংলায় কেবলমাত্র একটা মৎস্য ফার্ম কে ডেমলিস করার কথা বলেছেন কিন্তু উড়িষ্যা অন্ধ্রপ্রদেশের সমস্ত ফার্ম নষ্ট করে দেওয়ার কথা বলেছেন। তারপর আপনি বাজারে চিংড়ির দাম কেন কমেনি সেটা জানতে চেয়েছেন। আমি আগেই বলেছি পশ্চিমবাংলা থেকে রপ্তানি বন্ধ হয়নি। আমাদের রাজ্য থেকে প্রতি বছর চিংড়ি রপ্তানি হয়েছে তবে পরিমাণ কিছুটা কমে গেছে। এই বছরের মার্চ মাসের শেষে এই বিধানসভায় আপনি প্রশ্ন করবেন তখন আমি উত্তরে বলে দিতে পারব কত পরিমাণ চিংড়ি রপ্তানি এই পশ্চিমবাংলা থেকে হয়েছে। আপনি বলেছেন চিংড়ির সঙ্গে অন্যান্য মাছও রপ্তানি কেন আমরা করছি না। আমরা চিংড়ির সাথে কিছু সামুদ্রিক মাছ সামান্য পরিমাণে রপ্তানি করে থাকি। তবে বেশি পরিমাণে রপ্তানি করতে আমরা উৎসাহ দিতে রাজি নই। কারণ আমাদের রাজ্যের অভ্যন্তরে মাছের চাহিদা খুব বেশি। আমাদের চাহিদা এবং যোগানের মধ্যে এখনও কিছু ঘাটতি থেকে গিয়েছে। আমরা যদি এই অবস্থায় রপ্তানিতে বেশি বেশি করে উৎসাহিত করি, এখান থেকে রপ্তানিকারকরা যদি রপ্তানি করে তাহলে ঘাটতি থাকবে। সেজন্য আমরা রপ্তানিকারকদের খুব বেশি উৎসাহ দিতে রাজি নই।

**শ্রী ক্ষিতিরঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে তাঁর ৩৩টি সংস্থার নাম জানা আছে যারা রপ্তানি করে এবং আরও বললেন যে দেশের বিভিন্ন জায়গায় চিংড়ির চাষটা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, চিংড়ির রপ্তানিতে রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ আছে কি না; রপ্তানি করে যে বৈদেশিক মুদ্রা অর্জিত হচ্ছে, এই রাজ্য তা থেকে শেয়ার পায় কি না; এবং চিংড়ি চাষের ক্ষেত্রে রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ আছে কি না?

[11-10 – 11-20 a.m.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** রপ্তানির ক্ষেত্রে রাজ্য সরকারের কোনও হাত নেই। তার কারণ হচ্ছে, কোয়ালিটি কন্ট্রোল এবং এক্সপোর্ট লাইসেন্স সবটাই দেয় কেন্দ্রীয় সরকার। তবে এই সমস্ত মাছ প্রসেসিং প্ল্যান্টে যখন আসে তখন তার কোয়ালিটিটা যাতে দেখে নেওয়া হয় তারজন্য রাজ্য সরকার থেকে আমরা একটা কমিটি করে দিয়েছি রপ্তানিকারক, এবং এম.পি.-দের নিয়ে। রপ্তানি করে যে বৈদেশিক মুদ্রা আয় হয় তাতে রাজ্য সরকারের কোনও শেয়ার আছে কি না আপনি জানতে চেয়েছেন। এল.সি. ওপেন করে ডলারে নিতে হয়। সেই ডলার জমা পড়ার পর তা হিসাব করে যারা রপ্তানি করে তারা টাকাটা পায়। এক্সপোর্ট কমিশন যেটা আদায় হয় সেটা যারা রপ্তানিকারক তারাই পেয়ে থাকেন—যেটা মেরিন প্রোডাক্ট এক্সপোর্ট ডেভেলপমেন্ট অথরিটি আদায় করে। এখান থেকে রাজ্য সরকার কোনও শেয়ার পান না। আপনি চতুর্থ যে প্রশ্নটি করলেন, চাষের ক্ষেত্রে রাজ্য সরকারের নিয়ন্ত্রণ আছে কি না, তার উত্তরে আমি আগেই বলেছি যে, চাষ এর ক্ষেত্রে আমাদের নিয়ন্ত্রণ আছে। আমাদের রাজ্য সেমি ইনটেনসিভ এবং ইনটেনসিভ চাষে পক্ষপাতি নই। সেজন্য আমরা একটা অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারও ইস্যু করেছি। আমরা বলেছি কোনও ফার্মার যাতে এই সেমি ইনটেনসিভ বা ইনটেনসিভ মেথড অনুসরণ করে চাষ না করে। কারণ তাতে পরিবেশ দূষণের সম্ভাবনা থাকে। সেজন্য আমরা চাষীদের এই পরামর্শ দিয়েছি—ইমপ্রুভড ট্রাডিশনাল মেথডে চাষ করতে পরামর্শ দিয়েছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে এই যে, কেন্দ্রীয় সরকার মার্চ এক্সপোর্ট করার জন্য একটা উৎসাহ ভাতা বা ইনসেন্টিভ দেবার ব্যবস্থা করেছেন। ১৯৯৭ সালের জুন মাসে এটি ঘোষিত হয়েছে। কিন্তু এর এফেক্ট দেওয়া হয়েছে জানুয়ারি মাস থেকে। তারফলে বেশ কিছু মাছ চাষী, যারা জানুয়ারি থেকে জুন পর্যন্ত এক্সপোর্ট করেছেন তাঁরা এই ইনসেন্টিভ পাচ্ছেন না। তারফলে তাঁদের প্রচুর ক্ষতি হয়েছে—যারা মাছ রপ্তানি করে ফরেন এক্সচেঞ্জ আনছেন। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে—

**(এই সময়ে মাননীয় সদস্য শ্রী রবীন মুখার্জি সভায় প্রবেশ করেন এবং স্পিকার মহাশয়ের আসনের দিকে ছুটে যান।)**

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার, আপনি অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয়কে ডাকুন। উনি ধাপ্পা দিয়েছেন। ডানলপের একজন কর্মী আত্মহত্যা করেছেন।

**(এই সময়ে মাননীয় সদস্য রবীন মুখার্জি বিধানসভার সচিবের আসনের পিছনে বসে পড়েন এবং বিধানসভার ওয়াচ অ্যান্ড ওয়ার্ডের কর্মিরা তাঁকে তাঁর আসনের দিকে নিয়ে যেতে চেষ্টা করেন।)**

**(গোলমাল)**

**(মাননীয় সদস্য রবীন মুখার্জি তাঁর নিজের আসনের দিকে চলে যান।)**

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, উনি ঠিক বলেছেন। ডানলপের ব্যাপারটি খুবই সিরিয়াস ঘটনা। ৩১ বছরের একজন শ্রমিক সেখানে আত্মহত্যা করেছেন। বিষয়টি গুরুত্ব সহকারে দেখা দরকার।

আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, কেন্দ্রীয় সরকার এই যে ইনসেন্টিভ দেয় বৈদেশিক মুদ্রা অর্জনের জন্য, মৎস্য চাষীরা কি পরিমাণ ইনসেন্টিভ পাচ্ছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি নিজেই বললেন যে, এই বছরের জানুয়ারি থেকে ইনসেন্টিভ চালু হয়েছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** কত বাড়িয়েছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ১০ পারসেন্ট কমে সেটা ৫ পারসেন্ট হয়েছে, এটা আমি শুনেছি। এখন যাঁরা এক্সপোর্ট করছেন তাঁরা আমার কাছে এখনও কিছু জানাননি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আমি জানতে চাইছি, কত বাড়িয়েছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমার কাছে সেই তথ্য নেই।

**(এই সময়ে মাননীয় সদস্য রবীন মুখার্জি হঠাৎ দাঁড়িয়ে কিছু বলতে থাকেন।)**

**মিঃ স্পিকার ঃ** সেদিন অল পার্টি মিটিংয়ে আমার চেম্বারে বসে কথা হল, কোনও মেম্বার পোডিয়ামের কাছে আসবেন না।

**(গোলমাল)**

আপনারা পার্টি চালাচ্ছেন না নিজেরাই মনের মতো যা খুশি করছেন।

I will be forced to take action against you, Mr. Mukherjee. Question Hour is now going on. Please take your seat, Mr. Mukherjee. For the last time, Mr. Mukherjee, please take your seat.

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা সাপ্লিমেন্টারি যে সেমি ইনটেন্সিভ এবং ইনটেন্সিভ কাল্টিভেশন প্রন কালচারের ক্ষেত্রে যদি বন্ধ হয় তাহলে চিংড়ি উৎপাদন এর ক্ষেত্রে সেমি ইনটেন্সিভ এবং ইনটেন্সিভ ছাড়া উৎপাদন বেশি হবে না। এর ফলে নর্মাল প্রসিডিওরে যে চিংড়ি উৎপাদন হয় তাতে তো আমাদের বাইরে

**যে চাহিদা আছে সেটা মিট করতে পারব না। সেমি ইনটেন্সিভ এবং ইনটেন্সিভ পদ্ধতিতে চাষ বন্ধ করলে সাধারণ ভাবে চাষ করে চিংড়ি উৎপাদন বাড়ানো যাবে না এতে উৎপাদন কম হবে, এই ব্যাপারে আপনি কি ভাবছেন?**

**শ্রী কিরণময় নন্দ ঃ** ইনটেন্সিভ এবং সেমি ইনটেন্সিভ পদ্ধতিতে প্রোডাকশন যেটা বাড়ে তা সাময়িক বাড়ে, এটা ভাল নয়। পৃথিবীর অন্যান্য জায়গায় যেখানে এই পদ্ধতিতে চাষ সেখানে উৎপাদন ব্যবস্থা পুরোপুরি বন্ধ হয়ে গেছে। আমরা সাসটেনেবিল অ্যাকুয়াকালচার রাখতে পারি এবং ট্রাডিশনাল মেথড বা ইমপ্রুভ ট্রাডিশনাল মেথড-এ চাষ করছি বলে বহির্বিশ্বে মাছের চাহিদাও ক্রমশ বাড়ছে। তবে উৎপাদনকারীদের রপ্তানির ক্ষেত্রে কোনও অসুবিধা হয় না। আমরা এমন ভাবে কখনও উৎপাদন করি না উৎপাদন ব্যবস্থার মাধ্যমে পলিউশন হতে পারে বা এনভায়রনমেন্টাল হ্যাজার্ডস দেখা দিতে পারে।

## নতুন বিমানবন্দর

*২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪০) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে অসামরিক বিমান পরিবহন ব্যবস্থা ত্বরান্বিত করতে নতুন বিমানবন্দর গড়ে তোলার উদ্যোগ নেওয়া হয়েছে;

(খ) সত্যি হলে, মোট কটি নতুন বিমানবন্দর গড়ে তোলার উদ্যোগ নেওয়া হয়েছে; এবং

(গ) সেগুলি কোথায় কোথায়?

**শ্রী সুশান্ত ঘোষ ঃ**

(ক), (খ), এবং (গ)

গত ১৬-১-১৯৯৮ তারিখে সোফরেভিয়া নামক এক ফরাসী সংস্থার সঙ্গে রাজ্যের পরিবহন দপ্তর এক মেমোরেন্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং স্বাক্ষর করে। ওই মেমোরেন্ডাম অনুযায়ী, ফরাসী সরকারের খরচে সোফরেভিয়া বি.ও.টি. ধাঁচে নতুন বিমানবন্দর গড়ার জন্য ফিসিবিলিটি স্টাডি করার কথা ছিল। পরবর্তী পর্যায়ে একাধিক সংস্থার অংশগ্রহণের মাধ্যমে লাভজনক বিমানবন্দর গড়ার উল্লেখ মেমোরেন্ডামে ছিল।

সোফরেভিয়ার সঙ্গে আলোচনার সময় পরিবহন দপ্তর হলদিয়া, আমবাড়ি-ফলাকাটা ও আসানসোলে সমীক্ষা চালানোর প্রস্তাব করে।

গত ৩০-৬-১৯৯৮ তারিখের চিঠিতে সোফরেভিয়া পরিবহন দপ্তরকে জানায় যে ফরাসী সরকার প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করতে অস্বীকার করায় সমীক্ষা করা সম্ভব নয়।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যে ৪টি বিমান বন্দর গড়ে তোলার জন্য চুক্তি হয়েছিল ফরাসী সংস্থার সঙ্গে, ফরাসী সংস্থা টাকা না দেওয়ার জন্য বা টাকা দেওয়ার ব্যাপারে অস্বীকার করার জন্য এই চুক্তি কার্যকর হচ্ছে না। আমি জানতে চাই এই ৪টি বিমান বন্দর তৈরি করার জন্য আর কোনও দেশি বিদেশি সংস্থার সঙ্গে আলোচনা চলছে কি না বা প্রস্তাব আছে কি না, এই ব্যাপারে দয়া করে জানাবেন কি?

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** এই পর্যন্ত এই রকম কোনও প্রস্তাব আসেনি। তবে গত জানুয়ারি মাসে ফ্রেঞ্চ ট্রান্সপোর্ট মিনিস্টার তিনি এসেছিলেন কলকাতায়, তখন আবার আমরা এই বিষয়টা নিয়ে অনুরোধ জানাই। কিন্তু তিনি ফিরে গিয়ে আমাদেরকে এই ব্যাপারে এখন পর্যন্ত কিছু জানাননি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমাদের রাজ্যে শিল্পায়নের স্বার্থে এবং কলকাতাকে দক্ষিণ পূর্ব এশিয়ার গেট হিসাবে সামনে রেখে বিমান বন্দর গড়ে তোলা খুবই জরুরি। এছাড়াও আমাদের রাজ্যে আরও দুটি পুরোনো বিমান বন্দর আছে বালুরঘাট এবং মালদহে। এই দুটি পুরোনো বিমান বন্দরকে পুনরুজ্জীবনের কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি বা কোনও কমিটি গঠন করা হয়েছে কি?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** যে দুটি জায়গার কথা আপনি উল্লেখ করলেন এইগুলি কেন্দ্রীয় সরকারের। আপনি যে ব্যাপারটা বললেন তার গুরুত্ব আমাদের সরকার আগেই উপলব্ধি করেছে এবং আমরা এটা বলেছি নতুন করে ঐ দুটি জায়গায় চালু করার জন্য। কিন্তু এই ব্যাপারে ইতিবাচক সাড়া আমরা এখনও পাইনি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** পরিবহন দপ্তরে অনেকবার আলোচনা হয়েছে, শিল্পে উৎসাহ দেবার জন্য শিল্পনগরী কল্যাণী, আসানসোল এবং হলদিয়াকে বেছে নেওয়া হয়েছিল এবং কনকর্ড যখন এখানে এসেছিল তখন বনিকসভাগুলোর সঙ্গেও এই ব্যাপারে আলোচনা হয়েছিল। কিন্তু যে সরকার কল্যাণীতে একটা হেলিপ্যাড তৈরি করতে পারে না, তারা আবার বলছে হলদিয়া এবং আসানসোলে বিমান বন্দর করবে। কি শর্তে এবং কি

উদ্দেশ্যে ঐ বিদেশি সংস্থাকে হলদিয়া এবং আসানসোলে বিমান বন্দর করতে দেওয়া হবে এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের ছাড়পত্র নিয়েছেন কি?

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে আমি মূল প্রশ্নটার যখন উত্তর দিয়েছিলাম তখন মনে হয় মাননীয় সদস্য সবটা শোনেনি, শুনলে তিনি এই অতিরিক্ত প্রশ্নটা আর করতেন না। আমি তখনই বলেছিলাম ফিজিবিলিটি টেস্ট করার জন্যই ঐ ফরাসী সংস্থাকে দায়িত্ব দেওয়া হয়েছিল। কিন্তু পরবর্তীকালে তারা জানিয়েছে তারা অর্থ সাহায্যে রাজি নয়। সুতরাং কি শর্তে বিমান বন্দর করা হচ্ছে সেই প্রশ্নই উঠে না।

## Unemployment

***3** (Admitted Question No. *320) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Employment Exchange Department be pleased to state—

(a) the total number of registered unemployed in the State as on 31.12.1998;

(b) the placement, if any, during the year under review;

(c) how many of them mentioned in (b) were from the minority community, namely, Muslims, Sikhs and Christians; and

(d) the position with regard to (a), (b) and (c) during the past three years, i.e., 1995-96, 1996-97 and 1997-98?

**Shri Md. Amin :**

(a) 56,48,780

(b) Total placement during the year under review 8,251.

(c) Total number of placement of these communities are 292.

(d) The positions are as follows :—

| 1995-96 | 1996-97 | 1997-98 |
|---|---|---|
| 53,92,120 | 54,83,288 | 57,57,026 |
| 7,822 | 10,385 | 10,971 |
| 515 | 566 | 594 |

**Shri Gyan Singh Sohanpal :** Sir, before I ask the supplementaries, I would like to draw your attention to the original question as also the replies furnished by the government. Sir, kindly see the question (c) how many of them mentioned in (b) were from the minority community, namely, Muslims, Sikhs and Christians. Kindly see the replies given by the departmental Minister. There is no break-up. Similarly in Question (c) of (d), the break up has not been given. Sir, before I ask the supplementaries, I would like to request the Minister to kindly give the break-up.

**Shri Md. Amin :** Sir. I have replied all the questions.

**শ্রী সৌগত রায় ঃ** আপনি মুসলিম কত, শিখ কত, ক্রিশ্চিয়ান কত বলুন?

**Shri Md. Amin :** Muslims : 215, Christians : 37, Buddhist : 40, and Sikhs : 0.

**Shri Gyan Singh Sohanpal :** What is the reply of (c) and (d)?

**Shri Md. Amin :** They are—515, 566, and 594.

**Shri Gyan Singh Sohanpal :** I wanted the break-up.

**শ্রী সৌগত রায় ঃ** আপনি ব্রেক আপটা দিন।

**শ্রী মহম্মদ আমিন ঃ** ওই ব্রেক আপটা আমার কাছে নেই।

**মিঃ স্পিকার ঃ** আপনার কাছে ডিটেলস না থাকলে পরে ডিটেলস দিয়ে দেবেন।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** ডিটেলস হাউসকে দিতে হবে। আমাদের দিলে চলবে না।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে পরে হাউসকে দিয়ে দেবেন।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** দরকার হলে আপনি কোয়েশ্চেন হেন্ড ওভার করে দিন। পরে করব।

**মিঃ স্পিকার ঃ** আমি কোয়েশ্চেন হেন্ড ওভার করব না। পরে সার্কুলেট করে দেওয়া হবে।

**Shri Gyan Singh Sohanpal :** Then I will not get the opportunity to supplement at that time. If it is circulated, I will be deprieved of the opportunity in putting the supplementaries.

**Mr. Speaker :** You will get the answers to that.

**Shri Gyan Singh Sohanpal :** How is it possible if the answer is given or circulated later on? How do you expect any supplementary on that?

**Mr. Speaker :** I will allow you further supplementary on that question. You go on to your next question.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the explosive situation created by the growing unemployment in the States is a matter of serious concern for all of us. কিন্তু ফিগারগুলি দেখলে মনে হচ্ছে যে, এক্স গভর্নমেন্টের কোনও কনসার্ন নেই। যেখানে 56 lakhs in the current financial year. পুরানো যেটা রয়েছে, আপনি দেখছেন যে ফিগার আছে It is so disappointing and I have my doubts. My supplementary is whether the government have any plan or programme to tackle the growing unemployment problem in this state? What is the procedure that government have drawn?

[11-30 – 11-40 a.m.]

**Shri Md. Amin :** There is no doubt that the problem is very serious. I agree with Hon'ble member that serious steps should be made to tackle as the number of placement has gone down. As all the Hon'ble Members know that retiring age of the government staff has been extended for two years. Therefore, there is few cases of vacancies and only death cases are filled up. This is the reason. The gov-

ernment has, however, taken a broad programme of industrialisation. The results are yet to come. When it materialise substantial scope can be provided to the unemployed.

**Shri Saugata Roy :** Sir, the Hon'ble Minister's reply brings two things clearly; that the total unemployment is nearly 57 lakhs and the yearly placement is 8 thousand and if this is the rate to cover the whole gamut it will take 600 years if not more at this rate of unemployment. I want to ask the Hon'ble Minister as to why he has said the number of placement has gone down because of raising the retirement age of government employees. You see the figures, in 1995-96 it was 7822. It went up 1996-97 and 1997-98. My specific question to the Hon'ble Minister is that it seems that out of 8251, the placement of Muslims, Sikhs and Christians are 292, 300 that is. 2 percent. Now the population of the minorities in the state is nearly 22 to 23 per cent. So, last year the minorities have got. 2 per cent of the total placement. That is a very small number. Now, may I ask the Hon'ble Minister, what is the reason of such low number of placement of minorities in the state? Why they are being deprived? What steps government has taken to increase placement of people belonging to the minority community?

**Shri Md. Amin :** Hon'ble Member knows the fact that under the capitalist system, it brings unemployment, poverty and distress. Therefore, this is the situation all over the country. The number of unemployment is growing all over country including West Bengal. There is no separate system in West Bengal. Therefore, there cannot be an exception. The situation is not satisfactory. That is true. I admit that.

**শ্রী সৌগত রায় ঃ** মাইনোরিটিজদের ব্যাপারে আলাদা করে কি করছেন সেটা বলুন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কত নাম কাটিয়েছেন বলুন?

**শ্রী মহঃ আমীন ঃ** আমি আগেই বলেছি কি করেছি।

**শ্রী মোজ্জামেল হক ঃ** আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে বিষয়টা

আপনি বললেন মাইনোরিটিজদের বিষয়ে—অভিজ্ঞতায় দেখছি যে সব জায়গায় মাইনোরিটিজদের যেটুকু চাকরি পাওয়া দরকার, চাকরি পেলে আপ-লিফট হয়। আমাদের মুর্শিদাবাদ জেলায় ৫০ পারসেন্টের উপর মাইনোরিটিজদের বাস, কিন্তু সেখানে চাকরি যারা পান তাদের সংখ্যাটা খুব কম, পয়েন্টে আসে। মাইনোরিটিজদের সরকারি চাকরিতে আরও সুযোগ সুবিধা বাড়ানোর ক্ষেত্রে রিজার্ভেশনের ব্যাপারে সরকারের কোনও ভাবনা-চিন্তা আছে কি?

**শ্রী মহঃ আমীন ঃ** রিজার্ভেশনের কোনও চিন্তা আমাদের নেই।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী নিজের রিপ্লাইয়ে বলেছেন ৮ হাজারের মত প্লেসমেন্ট হয়েছে। ২৯২ জন মুসলীমকে প্লেস করা হয়েছে। মাইনোরিটিজ কমিউনিটির খ্রিস্টান, শিখ, পার্সী সবাইকে নিয়ে আমাদের দেশে অন্যান্য রাজ্যে এদের সংরক্ষণ দেওয়া হয়েছে, আসামে দেওয়া হয়েছে, কর্নাটকে হয়েছে, মধ্যপ্রদেশ, অন্ধ্রপ্রদেশেও হয়েছে, কেরালায় বামপন্থী সরকারে যখন নামবুদ্রিপাদ মুখ্যমন্ত্রী ছিলেন সেই সময় দিয়েছিলেন এবং এখনও সংরক্ষণ চলছে। মাননীয় মন্ত্রী অ্যাজ এ মাইনোরিটি ওয়েলফেয়ার মিনিস্টার আপনার এ ব্যাপারে কোন প্ল্যান আছে কি? কারণ সংখ্যালঘুদের অবস্থা খুবই খারাপ। আমাদের মুর্শিদাবাদের এম. এল. এ. তিনিও বললেন। আগামী দিনে রিজার্ভেশনের জন্য কোনও বিল বা পলিসি পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আসতে পারে কি?

**Shri Md. Amin :** An individual minister cannot go beyond the policy of the State Government.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে বর্তমানে রেজিস্টার্ড বেকারের সংখ্যা ৫৬ লক্ষ ৪৭ হাজার ৭৮০, তাও দূর গ্রাম থেকে অনেকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আসতে পারে না, স্বাভাবিক ভাবেই সংখ্যাটা আরও বেশি। আজ থেকে ১০ বছর আগে যারা নাম লিখিয়েছেন তারা একটাও কল পায়নি, তাদের চাকরি পাওয়ার বয়স পেরিয়ে গেছে। এই রকম লক্ষ লক্ষ যুবক যারা চাকরি পাওয়ার সময় পেরিয়ে এসেছে, যাদের বয়স অতিক্রম করে গেছে, তাদের কোনও কোনও জায়গায় নাম পাঠানোর ব্যাপারে সরকার কোনও বিশেষ ব্যবস্থা নিয়েছেন, তাদের সুযোগ সুবিধা দেওয়ার ব্যাপারে চিন্তা করছেন কি?

**শ্রী মহঃ আমীন ঃ** যারা চাকরি পায়নি তাদের প্রতি আমরা সিমপ্যাথিটিক, উই আর সরি ফর দ্যাট। কিন্তু যখন আপনাদের গভর্নমেন্ট ছিল তখনও পায়নি, এখন তবু পাচ্ছে।

**(হইচই)**

[11-40 – 11-50 a.m.]

**Shri Atish Chandra Sinha :** Sir, It is very unfortunate the way Hon'ble Minister is referring to the previous congress Govt. It is very unfortunate. I was a Minister in that Cabinet. And I can say that we had given so many job opportunities to the Muslim communities that in all these 22 years you have not been able to do that. And you are saying that this is a legacy of the congress Govt; this is completely a travesty of truth.

Now the Hon'ble Minister during his reply to one of the supplementaries has mentioned—he has admitted—that the number of employment that he has given from the Ministry is very poor compared to the total number of unemployed persons—that he has accepted. Now in answering certain supplementaries he has mentioned that the Government is trying to bring in industries and that thereby employment would be created.

I would like to know from the Hon'ble Minister that, since so far this process has started from 1991 and this is 1999, as the Hon'ble Minister has said that the good effect of that will be obtained later on and eight years have passed on, I would like to know from the Hon'ble Minister that so long in the last eight years from 1991 how many people you have engaged in the industries that you are saying have come to West Bengal? How many people have been employed?

**Shr Mohammad Amin :** The figures are not with me, Sir.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে, কংগ্রেস আমলে মাইনরিটি কমিউনিটির লোকেদের চাকরি হয়নি। এবং আরো বললেন, আপনারা নাকি আমাদের মতো মানুষকে ধাপ্পা দেন না। কিন্তু আমরা জানি প্রত্যেকটা মন্ত্রীর বাজেট ভাষণ থাকে। কিন্তু আপনি এমনই মাইনরিটি অ্যাফেয়ার মিনিস্টার এবং আপনাদের সরকার মাইনরিটিসদের জন্য এমনই কাজ করছে যে এই জন্য আলাদা দপ্তর নেই, আলাদা

বাজেট নেই। এই ভাবে কি আপনি মনে করেন মাইনরিটি সমাজের জন্য জাস্টিস করা হচ্ছে? আজকে মাইনরিটিসদের জন্য কোনও ডিমাণ্ড নেই, কোনও বাজেট ভাষণ নেই। এটা কি তাদের প্রতি ইনজাস্টিস হচ্ছে না?

**শ্রী মহঃ আমিন ঃ** এবারে আলাদা বাজেট প্লেস করা হবে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান, উনি কি মনে করেন না করেন তার উপর প্রশ্ন হয়না। The Question is to elicit information, not opinion to elicit information on fact. প্রশ্নটা রেলিভেন্ট হতে হবে তো। হাউ রেলিভ্যাণ্ড ইট ইজ।

### স্বর্ণশিল্পীদের জন্য প্রশিক্ষণ কেন্দ্র

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৩) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে স্বর্ণশিল্পীদের জন্য আধুনিক প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

এই বিভাগের নেই।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** আমাদের দেশের স্বর্ণশিল্পীরা অতীত দিন থেকে অনেক সুনাম অর্জন করেছেন। গানের কলিতে বলতে গেলে, সোনার হাতে সোনার কাঁকন, কে কার অলঙ্কার। এই স্বর্ণশিল্পীদের যে বৈশিষ্ট আমাদের দেশে অতীতকালে ছিল এবং এখনও অনেকখানি এগিয়েছে। বহু ডিজাইন তারা দিয়েছেন। কিন্তু তাদের যদি নির্দিষ্ট ভাবে প্রশিক্ষণ কেন্দ্র করে প্রশিক্ষণ দেওয়া যায় তাহলে এই শিল্পের মান আরও উন্নত হবে। রাজ্য সরকারের কি সেই ধরনের কোনও পরিকল্পনা আছে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমাদের বিভাগের এরকম কোন পরিকল্পনা নেই। কারণ স্বর্ণশিল্প এখনও ক্ষুদ্র ও কুটির শিল্পের ইউনিট হিসেবে বিবেচ্য হয় না।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** এই স্বর্ণশিল্পীদের আর্থিক সহায়তা দেওয়ার কোনও ইচ্ছা রাজ্যসরকারের আছে কি না?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমার বিভাগের এরকম কোনও সুযোগ নেই।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** আমাদের রাজ্যের স্বর্ণশিল্পীদের সংখ্যা লিপিবদ্ধ আছে কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমার বিভাগের এরকম কোনও সুযোগ নেই এবং এ ব্যাপারে সেনসাস করার সুযোগও নেই।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, স্বর্ণশিল্পের মাধ্যমে আমাদের রাজ্যের যে রপ্তানি হয় তার পরিমাণ কত?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** স্বর্ণশিল্প ক্ষুদ্র ও কুটির শিল্পের আওতার মধ্যে পড়ে না। স্বর্ণ শিল্পীরা স্বর্ণশিল্পকে ক্ষুদ্র ও কুটির শিল্পের আওতার মধ্যে আনার জন্য দাবি করেছিলেন। তাঁদের দাবির প্রতি সহানুভূতি আছে। কেন্দ্রীয় সরকারকে এ ব্যাপারে আমরা বলেছি যে, স্বর্ণশিল্পকে ক্ষুদ্র ও কুটির শিল্পের আওতার মধ্যে আনা যায় কি না। কিন্তু এখনও পর্যন্ত স্বর্ণশিল্পীরা ক্ষুদ্র ও কুটির শিল্পের আওতার মধ্যে নেই। স্বভাবতই এব্যাপারে কোনও তথ্য দেওয়াও আমার পক্ষে সম্ভব নয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** কয়েক লক্ষ স্বর্ণশিল্পী পশ্চিমবঙ্গে আছেন এই স্বর্ণ শিল্পকে কি কুটির শিল্পের আওতার মধ্যে আনার কোন ব্যবস্থা আপনারা করছেন কি না, বা এব্যাপারে কিছু ভাবছেন কি? এব্যাপারে আপনার নিজের কোনও পরিকল্পনা আছে কি না? আমরা যেখানে থাকি সেটা সারা ভারতবর্ষের মধ্যে হিরে সেটিং-এর জায়গা। সেটাকে কুটির শিল্পের সঙ্গে যোগ করার ব্যবস্থা আছে কি না?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** স্বর্ণ শিল্পীরা কুটির শিল্পের আওতার মধ্যে আসার জন্য মেমোরেণ্ডাম দিয়েছেন। সেই মেমোরেণ্ডাম আমরা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দিয়েছি। স্বর্ণশিল্পের ব্যাপারে অনেকগুলো আইন আছে। সেই আইনে কোনও সুযোগ আমাদের নেই। যাতে সে জন্য স্বর্ণশিল্পকে কুটির শিল্পের মর্যাদা দেওয়ার ব্যাপারে কোনও সিদ্ধান্ত এখনও পর্যন্ত হয়নি। অনেকগুলো স্বর্ণশিল্পীদের সমাবেশে আমিও গিয়েছি, অম্বিকা বাবুও গেছেন। সেখানে এব্যাপারে আলোচনা করেছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** স্বর্ণশিল্পকে কুটির শিল্পে পরিণত করা যায় কি না সেটা দেখা দরকার। কারণ ঘরে ঘরে তারা সোনার কাজ করে। কিন্তু পরিবেশ দূষণের নামে তাদের উপর পুলিশের অত্যাচার এমন ভাবে শুরু হয়েছে যে আজকে তাদের পক্ষে ব্যবসা পরিচালনা করা অসম্ভব হচ্ছে। এবিষয়ে তাদের স্বার্থ রক্ষার জন্য কিছু চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** পরিবেশ দূষণের ব্যাপারে ক্ষুদ্র ও কুটির শিল্পের আওতার মধ্যে যেগুলো আছে তার মধ্যে অনেকেই পড়ে গেছেন। কাজেই পরিবেশ দূষণ ব্যাপারটা অন্য বিষয়। কেননা এতে অ্যাসিড ইত্যাদি ব্যবহার করা হয়। ক্ষুদ্র শিল্প হলেও তারাও পরিবেশ দূষণের মধ্যে পড়ছে। এটা শুধু পশ্চিমবঙ্গের ব্যাপার নয় এটা সারা ভারতবর্ষের

ব্যাপার। সুতরাং এ ব্যাপারে কাদের হয়রানি হচ্ছে সেটা পরিবেশ দপ্তর বলতে পারবেন।

**কলকাতা-ঢাকা বাস চলাচল**

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৮) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা থেকে ঢাকা বাস চলাচল কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী সুশান্ত ঘোষ ঃ**

কেন্দ্রীয় সরকার ও বাংলাদেশ সরকারের মধ্যে কলকাতা-ঢাকা বাস চলাচলের চুক্তি কেন্দ্রীয় ক্যাবিনেট কর্তৃক অনুমোদিত হতে হবে। এই অনুমোদন পাওয়ার আগে নির্দিষ্ট তারিখ বলা সম্ভব নয়।

[11-50 – 12-00 Noon.]

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ঢাকা-কলকাতা বাস চলাচলের মধ্যে দিয়ে আপনারা কোন জিনিসটাকে প্রায়োরিটি দিতে চাইছেন, ডিপ্লোম্যাসিকে, না কমার্সকে?

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** বিষয়টা ভারত সরকার এবং বাংলাদেশ সরকারের বিবেচ্য। বাংলাদেশের সীমান্ত রাজ্য হিসারে আমাদের বাস চলাচলের দায়-দায়িত্ব নিতে হচ্ছে। বিষয়টির অগ্রাধিকারের ভিত্তি কী, তা ভারত সরকার বলতে পারবে।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** ভারত-বাংলাদেশ বাস চলাচল শুরু করার মতো উপযুক্ত রাস্তা কি পশ্চিম বাংলায় আছে?

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় সদস্যের এই অতিরিক্ত প্রশ্নের সঙ্গে মূল প্রশ্নের কোনও সম্পর্ক নাই। মূল প্রশ্নে বাস চলাচল শুরুর দিনটি জানতে চাওয়া হয়েছে। রাস্তার কথা যখন জানতে চাইছেন তখন আমি জানাচ্ছি যে, এই মুহূর্তে কলকাতা—ঢাকা বাস চলাচলের ক্ষেত্রে আমাদের দিকে রাস্তার পরিমান খুবই কম, বেশিরভাগ রাস্তাটাই বাংলাদেশের দিকে। তথাপি আমাদের দিকের রাস্তাকে আমরা বাস চলাচলের উপযুক্ত করার চেষ্টা করেছি এবং আরও ভাল করার চেষ্টা হবে। আমাদের দিকের রাস্তা বাস চলাচলের অনুপযুক্ত হবেনা।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে কবে থেকে বাস চলাচল শুরু হবে তা কেন্দ্রীয় সরকার এবং বাংলাদেশ সরকারের ওপর নির্ভর করছে। তবুও

তিনি কবে থেকে এই বাস চলাচল শুরুর সম্ভাবনা আছে বলে মনে করছেন? সংবাদপত্রে দেখছি বাসের ভাড়া যা হতে চলেছে তা নাকি প্লেনের ভাড়ার চেয়েও বেশি। সুতরাং এবিষয়টিও কোন পর্যায়ে আছে জানাবেন কি?

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** একটু আগেই মাননীয় অধ্যক্ষ মহাশয় বলেছেন, দেখা, শোনা বা মনে করার ওপর কোনও মন্তব্য করা উচিত নয়। তথাপি স্পিকার মহাশয়ের অনুমতি নিয়ে আমি বলছি যে, গত মাসের ১৬ এবং ১৭ তারিখ দু'দিন ধরে দিল্লিতে ভারত সরকারের সঙ্গে বাংলাদেশ সরকারের মিটিং হয়েছে এবং ড্রাফট এগ্রিমেন্ট সিগ্নেচার হয়েছে। আমরা গত ২৫ তারিখ জানতে পেরেছি যে, ড্রাফট এগ্রিমেন্ট সিগ্নেচার হয়েছে। এখন ওটা ক্যাবিনেটে অনুমোদিত হলেই আমাদের জানান হবে বা নির্দিষ্ট করা হবে যে, কবে থেকে বাস চলাচল করবে। গত মাসের ২৫ তারিখের পর আর কোন চিঠি দিল্লির সরকারের কাছ থেকে পাই নি। আমরা প্রস্তুত আছি, দিল্লির সরকার যেদিন বলবেন সেদিনই আমরা পরীক্ষামূলক চলাচল চালু করতে পারব। কিন্তু ওদিক থেকে বাংলাদেশ সরকার দিল্লির সরকারের কাছে কি জানিয়েছে তা সরকারিভাবে আমাদের এখন জানানো হয়নি। আর ভাড়া ৫০০ টাকার মধ্যেই করা যেতে পারে, এটা আমরা দিল্লির সরকারকে জানিয়েছি।

**শ্রী মিহির গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কলকাতা থেকে ঢাকা বাস চলবে, এটা খুবই আনন্দের ব্যাপার। কিন্তু আমরা দেখছি উত্তর-বাংলার চাংড়াবান্ধা এবং গীতালদহ দিয়ে প্রতিদিন অন্ততঃ ৫০০ লোক বাংলাদেশে যাতায়াত করে। সুতরাং উত্তর-বঙ্গের কুচবিহার থেকে ঢাকা বাস চলাচলের কোনও পরিকল্পনা কি সরকারের আছে?

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** এই মুহূর্তে সে রকম কোনও পরিকল্পনা নেই।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** কাগজেও পড়েছি, মাননীয় মন্ত্রী মহাশয়ও বললেন এবং বাসটাও দেখেছি—২৭ লক্ষ টাকা দিয়ে বাস কেনা হয়েছে যদিও ব্যবস্থা এখনও পাকা হয়নি। ২৭ লক্ষ টাকা দামের ঐ বাসটি তাজ বেঙ্গলের সামনে দাঁড়িয়ে থাকে, ভাড়াও খাটে। কারা ভাড়া খাটাচ্ছে জানি না। স্যার, আমরা দেখেছি, পাকিস্থানের সঙ্গে যখন বাস সার্ভিস চালু হল তখন মাননীয় প্রধানমন্ত্রী নিজে সেই বাসে গিয়েছিলেন এবং সঙ্গে করে একটি হাই পাওয়ার ডেলিগেশনও নিয়ে গিয়েছিলেন। আমার প্রশ্ন, এখান থেকে যখন বাস ছাড়া হবে তখন সেই রকম একটি হাই পাওয়ার ডেলিগেশন টিম ইনক্লুডিং চিফ মিনিস্টার—যে শুভেচ্ছা ট্যুর হবে, ইন্অগুরেশন ট্যুর হবে—তাতে নিয়ে যাওয়ার পরিকল্পনা আছে কি না?

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** স্যার, একই ধরনের উত্তর দিতে হবে। এই ধরনের প্রস্তাব

নানান ভাবে এসেছে। কিন্তু যেহেতু এখনও তারিখ চূড়ান্ত হয়নি সেইজন্য সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। দুটি দেশের মধ্যে সম্পর্ক গড়ে তোলার ক্ষেত্রে বাস চলাচল যে ভূমিকা পালন করবে সে ক্ষেত্রে আপনাদের প্রস্তাব নিশ্চয় বিবেচনা করা হবে।

**মিঃ স্পিকার ঃ** সুশান্তবাবু, অম্বিকাবাবু বলছেন, যখন বাস চালু করবেন তখন দল গেলে সেই দলের মধ্যে ওকেও রাখবেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আমি ঠিক স্যার, এর উল্টো কথাটাই বলতে চাইছি। আমি বলতে চাইছি, আমরা সকলে খুশি হব যদি আপনি আমাদের হয়ে ঐ বাসে যান।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার এবং বাংলাদেশ সরকারের মধ্যে আলাপ আলোচনা শেষ পর্যায়ে এসেছে এবং আলোচনা শেষ হলেই দিন, তারিখ ঠিক হবে। আমার প্রশ্ন, রাজ্যসরকারের তরফ থেকে কোন সংস্থাকে এই বাস চালানোর দায়িত্ব দেওয়া হয়েছে? সেই সংস্থা কটি বাস জোগাড় করেছেন, প্রতিটি বাসের জন্য কত খরচ হয়েছে এবং মাসে বা সপ্তাহে ক'দিন সেই বাস সীমান্ত পারাপার করবে বলে ঠিক হয়েছে।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** পশ্চিমবঙ্গ সরকারের ভূতল পরিবহন সংস্থাকে পরিবহন দপ্তর এবং সরকারের পক্ষ থেকে দায়িত্ব দেওয়া হয়েছে। প্রাথমিক পর্যায়ে দুটি বাস চলাচল করবে, দুটি বাস এখন নির্দিষ্ট করা হয়েছে। পরিষেবা আরও ভাল ও প্রসারিত করার ব্যাপারে বলতে চাই যে বাস চলাচল শুরু হলে অভিজ্ঞতার নিরীখে সেটা ঠিক হবে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** স্যার, একদিন এই বিধানসভায় দাঁড়িয়ে বর্ষীয়ান কংগ্রেস নেতা ফজলুল রহমান চোখের জল ফেলেছিলেন বাংলা, বিভক্ত হওয়ার জন্য। যে পাপ অতীতে কংগ্রেস করেছিল তার ফলেই আজকে পশ্চিমবঙ্গ, বাংলাদেশ হয়েছে। আজকে পশ্চিমবঙ্গ সরকার বাংলাদেশের সঙ্গে মৈত্রী, সংহতি, সংস্কৃতির আদান প্রদান বাড়াবার জন্য, গড়ে তোলার জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে পরামর্শ করে বাস চালানোর যে ব্যবস্থা দু দেশের মধ্যে করেছেন তাকে অভিনন্দন জানাচ্ছি। বিশ্বে বহু ঘটনা ইতিমধ্যে ঘটে গিয়েছে, বহু দেশ আবার এক হয়ে গিয়েছে। যে পাপ অতীতে কংগ্রেস করেছিল আজকে সেই জায়গায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকার যে প্রচেষ্টা নিয়েছেন তাকে সাধুবাদ জানাই।

**(গোলমাল)**

ইতিহাস কখনও অসত্য কথা বলে না। ইতিহাস থেকে আপনাদের শিক্ষা গ্রহণ করা উচিত। যে সুযোগ এসেছে তাকে কাজে লাগাবার ব্যবস্থা করতে হবে।

**(গোলমাল)**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, প্রভঞ্জনবাবু দীর্ঘদিন ধরে এই হাউসে আছেন। যে প্রশ্ন চলছে সেই প্রসঙ্গে না গিয়ে উনি দীর্ঘ একটি বক্তৃতা দিয়ে গেলেন। উনি জানেননা আসল ঘটনাটা কি। আমি আপনাকে বলব, এই প্রশ্নের সঙ্গে কি এই বিবৃতির কোনও সম্বন্ধ আছে? যদি না থাকে তাহলে আপনি দয়া করে এটা এক্সপাঞ্জ করে দেবেন। কারণ এটা গল্প বা যাত্রার আসর নয়। কাজেই এটা বাদ দিয়ে দেবেন।

## Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### মৎস্য উৎপাদনে স্বনির্ভরতা

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৩) **শ্রী মোজাম্মেল হক এবং ইউনুস সরকার ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যকে মাছে স্বনির্ভর করার জন্য সরকারের পক্ষ থেকে কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, তা কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। রাজ্যে মাছের উৎপাদন বাড়ানোর জন্য সরকারের পক্ষ থেকে বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(খ) নিম্নলিখিত মুখ্য পরিকল্পনাগুলি গ্রহণ করা হয়েছে ঃ

১। মিঠা জলে মৎস্য উৎপাদন বৃদ্ধির জন্য এ রাজ্যের প্রতিটি জেলায় "ফিস্ ফার্মার্স ডেভেলপমেন্ট এজেন্সি'র কার্যাবলী;

২। নোনা জলে মৎস্য উৎপাদন বৃদ্ধির জন্য সমুদ্র উপকূলবর্তী তিনটি জেলায় "ব্র্যাকিশ ওয়াটার ফিস ফার্মাস—ডেভেলপমেন্ট এজেন্সি'র কার্যাবলী;

৩। মেদিনীপুর ও দক্ষিণ চব্বিশ পরগনা জেলায় বিশ্বব্যাঙ্কের সহায়তায় "শ্রিম্প অ্যাণ্ড ফিস কালচার" প্রকল্প;

৪। পতিত জলাশয়ে সমাজ ভিত্তিক মৎস্য চাষ প্রকল্প;

৫। বিভিন্ন জেলায় বিল, বাঁধ ও বড় বড় জলাশয়ে মৎস্য উৎপাদন বৃদ্ধির জন্য "এন. সি. ডি. সি"-র সহায়তায় প্রকল্প;

৬। ভাগীরথী ও শাখা নদীগুলিতে "মৎস্য সঞ্চার প্রকল্প"

৭। সমুদ্রে মৎস্য শিকারের জন্য মৎস্যজীবীদের যন্ত্রচালিত নৌকা সরবরাহ প্রকল্প;

৮। মৎস্য অবতারণের জন্য মৎস্যবন্দর ও মৎস্য অবতারণ কেন্দ্র নির্মাণ, ইত্যাদি।

### বাসচালকদের লাইসেন্স প্রদানে অসঙ্গতি

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৬) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাসচালকদের লাইসেন্স প্রদানের ক্ষেত্রে কিছু অসঙ্গতির অভিযোগ আছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে কোন পদক্ষেপ গ্রহণ করা হয়েছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) সুনির্দিষ্ট অভিযোগের উল্লেখ না থাকায় এই প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব নয়।

### মাছের বার্ষিক চাহিদা ও উৎপাদন

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩) **শ্রী কমল মুখার্জি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (৩১.১.৯৯ পর্যন্ত) রাজ্যে মাছের চাহিদা ও উৎপাদনের পরিমাণ কত ছিল;

(খ) উক্ত সময়ে অন্য রাজ্য থেকে আমদানিকৃত মাছের পরিমাণ কত ছিল; এবং

(গ) অন্য রাজ্য থেকে মাছ সরবরাহে কোনও সরকারি নিয়ন্ত্রণ আছে কি না?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরের (৩১-১-৯৯ পর্যন্ত) রাজ্যে মাছের চাহিদার পরিমাণ ও উৎপাদন ছিল যথাক্রমে ৯.১১ লক্ষ মেট্রিক টন ও ৮.২৪ লক্ষ মেট্রিক টন।

(খ) উক্ত সময়ে অন্য রাজ্য থেকে আমদানীকৃত মাছের পরিমাণ ছিল প্রায় ০.৭৫ লক্ষ মেট্রিক টন।

(গ) নিয়ন্ত্রণ নেই। তবে এরাজ্যে মিউনিসিপ্যাল এলাকায় মাছের বিভিন্ন বাজার সমূহে মৎস্য সরবরাহকারিগণ কমিশন এজেন্টগণ পশ্চিমবঙ্গ সরকারের "ফিশ ডিলারস লাইসেন্স, ১৯৯৬"—এই আদেশের নিয়ন্ত্রণাধীন।

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have received a notice of privilege from Mr. Satya Ranjan Bapuli. He wants to state that 'Pratidin" daily on 12.3.99 has published a remark of Mrs. Suravi Bandyopadhyay, Assistant Vice Chancellor, Calcutta University against the Hon. Members of the Legislative Assembly, West Bengal He has also stated that Mrs. Bandyopadhyay has passed an ugly and unparliamentary remark for which the prestige and dignity of the members of the Legislative Assembly as well as the House has been lowered down in the eye of the common people of West Bengal. He further says that her remark tantamounts to subject of privilege of the House and an action has been provided in the rules and procedure of the business and conduct of the House is required to be invoked. As such, he has given the notice of privilege against 'Pratidin daily and Mrs. Bandyopadhyay requested to take action.

Now, the entire letter does not contain the alleged statement on the basis of which he raised the breach of privilege. there is nothing in the alleged statement of Mrs. Suravi Bandyopadhyay, Pro-Vice Chancellor, Calcutta University which amounts to breach of privilege or contempt of the House. Mr. Bapuli has not also mentioned/quoted any particular word or sentence from the paper cuting which is alleged to have contained the derogatory remarks to show that it amonts to contempt of the House and/or the breach of privilege. As such, no breach of privilege is committed and I disallow it.

[12-00 – 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment

Motion from Shri Pankaj Banerjee on the subject of continuous lock-out in Dunlop rubber Factory at Sahagunj leading to suicide of one worker Prasenjit Sarkar. The Member will get ample scope to raise the matter during the discussion on Governor's address which will commence from today.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read the text of his Motion as amended.

**Shri Pankaj Banerjee :** Sir, this assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely, committing of suicide by Prasenjit Sarkar, an employee of Dunlop at Sahagunj. The State Government declared on taking over of Dunlop Factory at Sahagunj but has done nothing. Prasenjit Sarkar, one employee of Dunlop committed suicide because he was retrenched from the unit and his youngest daughter was suffering from blood cancer.

...(Noise)...

...(Noise and interruption)...

...(At this stage some members of Congress(I) were seen assembled in the Well shouting slogans)...

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | Name |
|---|---|
| i) Continuous lockout in Dunlop Rubber Factory at Sahaganj Leading to suicide of one worker Prasenjit Sarkar on 12.3.99. | : Shri Saugata Roy |

| | | |
|---|---|---|
| ii) Reported Lathi-charge on visitors by Police at Eden Gardens on 20.2.99 | : | Shri Jatu Lahiri, Shri Ajoy De Shri Shansanka Shekhor Biswas |
| iii) Alleged atrocities at the area under Khanakul P.S. in Hooghly by the antisocials of Trinamool Congress | : | Shri Jyoti Krishna Chattopadhyay, Shri Diba Kanta Routh and Shri Banshi Badan Maitra |
| iv) Acute Shortage of drinking water in CMC Area | : | Shri Sultan Ahmed |
| v) Withdrawal of funds allotted for Howrah Municipal Corporation for 1998-99 | : | Shri Ambica Banerjee |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of Continuous lockout in Dunlop Rubber Factory at Sahaganj leading to suicide of one worker Prasenjit Sarkar or 12.3.99

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The Statement will be made on 18th March, 1999.

...(Noise and interruption)..

## Presentation of Report

## Presentation of the 31st Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries (1998-99)

**Shri Saugata Roy :** Sir, I beg to present the 31st Report of the

Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries on the Action Taken on the Seventeenth, Eighteenth, Twentieth and Twentyninth Report of the Subject Committee on the Department of Food and Supplies.

## Laying of Report

### The Annual Report of the West Bengal Women Development Undertaking for the year 1997-98

**Shri Biswanath Chowdhury :** Sir, I beg to lay the Annual Report of the West Bengal Women Development Undertaking for the year 1997-98 alongwith Folder on the Working and Affairs.

### The Annual Report of the Vigilance Commission, West Bengal for the year 1993 alongwith the State Government's Memorandum thereon

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Report of the Vigilance Commission, West Bengal for the year 1993 alongwith the State Government's Memorandum thereon.

...(At this stage it was seen, hon'ble Congress(I) members, Shri Rabin Mukherjee stood up on a desk adjacent to Reporters' table and raised slogan. Nothing could be heard in the din and bustle)...

...(At this stage congress(I) members walked out of the Chamber)...

## MENTION CASE

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হল, গত দুর্গা অষ্টমীর পর থেকে আজ পর্যন্ত আমার নির্বাচনী এলাকা সহ উত্তর ২৪-পরগনা জেলায় অনাবৃষ্টির ফলে সেখানে টিউবওয়েল থেকে জল উঠছে না। এরফলে মানুষ জল খেতে পাচ্ছেন না। শ্যালোতে জল না ওঠায় ধানগাছ সব শুকিয়ে গেছে। এমন কি, গ্রামাঞ্চলের পুকুর এবং ডোবা সব শুকিয়ে গেছে। গবাদি পশু জল খেতে পাচ্ছে না, এই রকম একটা জলকষ্ট উত্তর ২৪-পরগনায় চলছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিদ্বয়ের দৃষ্টি

আকর্ষণ করছি যাতে করে পানীয় জল এবং মাঠে মাঠে যে চাষের জন্য জল দেওয়া হয় সেই জল যাতে পাওয়া যায় তার সুব্যবস্থা তাঁরা যেন করেন।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আজকে জিরো আওয়ারে আমি একটা সাব্জেক্ট বলব বলেছিলাম। সেই বিষয়টা খুবই মর্মান্তিক এবং বেদনা দায়ক। আপনি জানেন স্যার, হুগলির বন্ধ ডানলপ কারখানার শ্রমিক প্রসেঞ্জিৎ সরকার গত ১২ তারিখে আত্মহননের পথ বেছে নিয়েছে। গত ১ বছরের উপর এই কারখানা বন্ধ থাকার ফলে বিনা আয়ে তার দুস্থ সন্তান যে লিউকোমিয়া রোগে আক্রান্ত, তার চিকিৎসার ব্যয় ভার নির্বাহ করতে না পারায় সে এই মর্মান্তিক আত্মহননের পথ বেছে নিয়েছে। এই ডানলপ কারখানা ১৯৯৭ সালের ফেব্রুয়ারি মাসে বন্ধ হয়েছে। এই কারখানা বন্ধ হয়ে যাওয়ার পর থেকে এই প্রসেঞ্জিৎ সরকার ছাড়া আরও ৫ জন শ্রমিক আত্মহত্যার পথ বেছে নিয়েছে। কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার এই ডানলপ কারখানা খোলার ক্ষেত্রে দায়িত্ব পালন করেননি বলেই আজকে এই ধরনের মর্মান্তিক আত্মহত্যা সংগঠিত হল। আজকে এই ছাবারিয়াকে এই কারখানা খোলার ক্ষেত্রে সঠিক ভাবে চাপ দেওয়া হয়নি। নির্বাচনের আগে রাজ্য সরকার প্রতিশ্রুতি দিয়েছিল যে এই বন্ধ ডানলপ কারখানা অধিগ্রহণ করা হবে। কিন্তু সেই প্রতিশ্রুতি রক্ষা করা হয়নি। নির্বাচন পার হয়ে গিয়েছে কিন্তু তারপরে আর ডানলপ কারখানা অধিগ্রহণ করা হয়নি। আজকে পশ্চিমবাংলায় বন্ধ কারখানার ৪ লক্ষ শ্রমিক এই রকম একটা পরিস্থিতির শিকার হয়ে আছে। মেটাল বক্স আজকে ১২ বছর বন্ধ হয়ে আছে। পশ্চিমবাংলার বন্ধ কারখানার ১৬০ জন শ্রমিক এই ভাবে আত্মহননের পথ বেছে নিয়েছে। পশ্চিমবাংলায় বন্ধ কারখানা না খোলার ফলে শ্রমিকরা আত্মহননের পথ বেছে নিচ্ছে। এই ব্যাপারে রাজ্য সরকার নির্বাক, নিরব দর্শকের ভূমিকা পালন করছে। আমার দাবি এই সমস্ত বন্ধ কারখানা খোলার ব্যবস্থা করা হোক এবং এই ডানলপ কারখানা অধিগ্রহণ করার ব্যবস্থা করা হোক যাতে ভবিষ্যতে এই অবস্থায় শ্রমিকদের আত্মহননের পথ বেছে নিতে না হয়। বর্ত্তমান কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মালিকদের পক্ষে থেকে জনবিরোধী এবং শ্রমিক বিরোধী পদক্ষেপ নিচ্ছে। প্রসেঞ্জিৎ সরকারের এই যে আত্মহননের ঘটনা, এই পরিস্থিতি কেন্দ্রীয় সরকার সৃষ্টি করেছে। ডানলপ কারখানার ক্ষেত্রে রাজ্য সরকার কি ব্যবস্থা নিচ্ছে, শ্রমমন্ত্রীর কাছে আমি দাবি জানাচ্ছি, অবিলম্বে এই ব্যাপারে হাউসকে অবহিত করা হোক। শ্রমিক কর্মচারিদের স্বার্থে রাজ্য সরকার কি পদক্ষেপ নিচ্ছে যাতে ভবিষ্যতে শ্রমিকদের এই মর্মান্তিক আত্মহননের পথ বেছে নিতে না হয়, সেটা জানানো হোক। এই ব্যাপারে আমরা যথেষ্ট উদ্বিগ্ন, এমন ঘটনা যে শ্রমিকদের আত্মহননের পথ বেছে নিতে হচ্ছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের বিবৃতি দাবি করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে মূলতুবি প্রস্তাব আনা হয়েছিল আপনার বিবেচনার জন্য, আপনি তার অনুমোদন দেননি। কিন্তু এই ধরনের অনেক স্পর্শকাতর বিষয় বেদনা দায়ক বিষয় আপনি এই হাউসে আলোচনা করার সুযোগ দিয়েছেন, প্রতিটি দলের প্রতিনিধি সেই ব্যাপারে বলেছেন। আমি বলতে চাই আপনি এই বিষয়ে এই হাউসে আলোচনা করার সুযোগ দিন। অতীতে আপনি দিয়েছেন, তার চেয়েও এই পরিস্থিতি আরও খারাপ। আর আপনি যদি আলোচনা করতে না দেন তাহলে কোনও বিষয় কেউ জানতে পারবে না। আর সরকার কি বলছেন, তার বক্তব্য তো আমাদের জানা দরকার। রাজ্য সরকারের একটা দায়িত্ব আছে। তাঁরা এই ব্যাপারে কি ভাবছেন? গত বাজেটে অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন যে সমস্ত কলকারখানা বন্ধ হয়ে যাবে, সেইসব শ্রমিকদের পাঁচশো টাকা করে মাসে ভাতা দেওয়া হবে। এখানে তা দেওয়া হয়েছিল কি না, চেষ্টা করা হয়েছিল কি না সরকারের তরফ থেকে, এইসব কথা আমাদের জানা দরকার। আমি আপনাকে বলব, আপনি আলোচনা করার সুযোগ দিন এবং সরকারকে বলতে দিন। তাঁরা কি ভাবছেন, যাতে ভবিষ্যতে পশ্চিমবঙ্গের বুকে এই ধরনের ঘটনা না ঘটে তারজন্য? আপনি আইনের বেড়াজালে বিরোধীদের বলতে দিলেন না। আপনার ক্ষমতা আছে, বলতে দিলেন না। বাইরে কিন্তু এইভাবে ঠেকিয়ে রাখতে পারবেন না। আজকে যাঁরা ক্ষমতায় এসেছেন তাঁরা এইভাবে আন্দোলন করে ক্ষমতায় এসেছিলেন। নুরুল ইসলাম কেরোসিন আনতে গিয়ে গুলি খেয়ে মারা গেলে '৬৬ সালে যে আগুন জ্বলেছিল তাতে পুড়ে গিয়েছিল কংগ্রেস। অতীত থেকে এদের শিক্ষালাভ হচ্ছে না। আমি অনুরোধ করব, আপনি প্রত্যেককে বলার সুযোগ দিন। আমি সরকার পক্ষকে বলার জন্য অনুরোধ জানাচিছ।

**মিঃ স্পিকার ঃ** এটা নানা হৈচৈ'এর মধ্যে শোনা গেল না। একটা কলিং অ্যাটেনশন এসেছিল। আমি অনুরোধ করেছি, মন্ত্রীকে বয়ান দিতে বলেছি। মন্ত্রীর বয়ান দেখে ঠিক করা যাবে। কি হয়েছে, খবরের কাগজের খবর দেখে ইমিডিয়েটলি রিঅ্যাক্ট করা ঠিক নয়। মন্ত্রীর বয়ান আসার পর ঠিক করা যাবে। এখন আমাদের নিয়ম হয়েছে—

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপনি এর আগে অনেকবার আলোচনা করতে দিয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** আমাদের এখন নিয়ম হয়েছে কলিং অ্যাটেনশন করার পরে মন্ত্রী উত্তর দিলে তারপরে সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন হয়, তার একটা ক্লারিফিকেশন হয়। কলিং অ্যাটেনশন করে এইসব হয়ে যাওয়ার পর ঠিক হবে কি হবে না হবে। আগেই ঠিক করে নিতে হবে—এসব হয় না।

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং সমস্ত মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। বামফ্রন্ট সরকারের উপরে

মানুষের ভীষণ আস্থা আছে। স্বাভাবিক ভাবেই, কোন মন্ত্রীর বক্তব্য, তাঁর হঠকারি সিদ্ধান্তের ফলে, মন্ত্রিসভার এবং সম্যকভাবে বামফ্রন্ট সরকারের ভাবমূর্তি যাতে নষ্ট না হয় তারজন্য আমাদের নজর দিতে হবে। যেদিন প্রস্তাবিত বিবেকানন্দ সেতুর পাশে একটি সেতু নির্মাণের কথা জানা গেল, সেদিন থেকে বালির ঐ এলাকায় আড়াইশো পরিবারের বাস্তুচ্যুত হওয়ার এবং একশোর বেশি মানুষ কর্মচ্যুত হওয়ার সম্ভাবনায় আতঙ্কিত, তখন সংশ্লিষ্ট এলাকা পরিদর্শনে গিয়ে মাননীয় পূর্তমন্ত্রী দু'হাত তুলে এলাকার মানুষকে আশ্বস্ত করে এসেছিলেন, প্রয়োজনে সংলগ্ন এলাকার প্রয়োজনীয় জমি কিনে বাস্তুচ্যুত লোকদের পুনর্বাসনের ব্যবস্থা করা হবে। শুধু তাই নয়, নতুন করে শ্রীকৃষ্ণ সিনেমা হল করে দেবার কথাও বলেছিলেন। ২৫/১/৯১ তারিখে হাওড়ার ডি. এম. বাংলোয় একটা মিটিংয়ে তিনি জানান যে, যেহেতু আইন নেই সেজন্য তিনি এইসব করতে পারছেন না। স্বাভাবিক ভাবে এই অযোগ্যতাকে চাপা দিতে গিয়ে গত ডিসেম্বরে কাগজে বিভিন্ন ধরনের বিবৃতি প্রকাশ পায়। তারমধ্যে অসত্য ও কুৎসা মূলক নানা কথা ছিল। যেমন, এই ব্রিজের জন্য আমার বাড়ি, বিধায়ক কনিকা গাঙ্গুলির বাড়ি ভাঙা পড়ছে। তারজন্য আমি দুশো লোক নিয়ে গিয়ে এর বিরোধিতা করেছি, প্রতিবাদ করেছি। সেই সময়ে আমি অসুস্থ ছিলাম। আর ব্রিজটি নির্মাণের ফলে কোনও ভাবেই আমার বাড়ি ভাঙছে না এবং যাদের উৎখাত হবার সম্ভাবনা আছে তাদের মধ্যে আমি নেই। আমি কখনও এই ধরনের বিবৃতি দিইনি। উন্নয়নমূলক কাজে আমি সব সময়েই সাহায্য করেছি। বামফ্রন্টের এই ভাবমূর্তি ভঙ্গ করবার কোনও অধিকার কোনও শরিকের নেই। তাই আমি এই বিষয়টা আপনার সামনে রাখছি। ৩টি দাবি রাখছি—মন্ত্রীর প্রতিশ্রুতি অনুযায়ী পুনর্বাসন এর ব্যবস্থা করতে হবে। শ্রীকৃষ্ণ সিনেমা হলের শ্রমিক কর্মচারীসহ সম্ভাব্য সকলের জন্য রুজী রোজগারের ব্যবস্থা করতে হবে। এবং বিধায়ক সম্বন্ধে যে অসত্য কুরুচিকর বক্তব্য তা উইথড্র করতে হবে।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি আমার কথা শুনলেন না, তাই আমি বলছি, যতক্ষণ হাউস চলবে ততক্ষণ আমি এখানে দাঁড়িয়ে থাকব।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী অশোককুমার দেব ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলা মুর্শিদাবাদে কাঁন্দি [illegible] বেশ কিছুদিন ধরে প্রায় ১০/১৫ দিন ধরে বিদ্যুৎ সঙ্কট চলছে, এটা তীব্র আকার ধারণ করেছে। যার

ফলে সাধারণ মানুষের জীবন অতিষ্ঠ হয়ে উঠেছে। বিদ্যুৎ এর অভাবে সাব মার্শিবিল পাম্প, ডীপ টিউবওয়েল এর মটর ঘুরছে না। জল উঠছে না। ফলে চাষী মাথায় হাত দিয়ে বসেছে। তাদের সমস্ত টাকা-পয়সা দিয়ে জমিতে চাষ করেছে, কিন্তু জলের অভাবে চাষীরা চাষ মার খাচ্ছে। আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন করব যাতে অবিলম্বে বিদ্যুৎ এর সঙ্কট নিরসন হয়। আমাদের জেলায় বিদ্যুৎ বিভাগের যিনি সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার আছেন, ডিভিশনাল ইঞ্জিনিয়ার আছেন, অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার আছেন তাদের সঙ্গে আমি যোগাযোগ করেছি, কিন্তু কোনও রকম সুরাহা কিছু হয়নি। যার ফলে সাধারণ মানুষ হতাশার মধ্যে দিন কাটাচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন করছি যাতে বিদ্যুৎ সঙ্কট শীঘ্র দূর হয় এবং বিদ্যুৎ যাতে মানুষ পায় সেটা দেখবেন। এবং রিভার লিফট ইরিগেশন সেন্টার থেকে জল যাতে চাষীরা পায় তার ব্যবস্থা করবেন। এছাড়া বিদ্যুৎ এর অভাবে ক্ষুদ্র শিল্প যেগুলি আছে আমার এলাকায় সেইগুলিও চলছে না। সেইগুলি যাতে চলতে পারে সেটা দেখবেন এবং খরা যা শুরু হচ্ছে তার হাত থেকে মানুষ যেন মুক্তি পায় তার ব্যবস্থা করবেন, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** (নট প্রেজেন্ট)

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টি এই সভার এবং রাজ্য সরকারের প্রতি দৃষ্টি আর্কষণ করছি। রাজ্যে যে জলাধার আছে সেখানে জল কম আছে। এর মূল কারণ কিন্তু বৃষ্টি কম হয়েছে তা নয়। দূরদর্শিতার অভাবে জলাধারে জল কম হয়েছে। ভবিষ্যতে সেচের জন্য যে জল প্রয়োজন তার জন্য জলাধারে যে জল রাখা উচিত ছিল তা হয়নি। অপর দিকে এবারে বোরো চাষের জন্যও জলের প্রয়োজন। মাটির উপরের দিকে জল কম হওয়ায় চাপ পড়েছে মাটির তলাকার জলের উপরে। তার ফলে প্রত্যেকদিন লক্ষ লক্ষ গ্যালন জল তোলা হচ্ছে। এক্ষেত্রেও সেখানে কিছু নিয়ন্ত্রণ নেই। ফলে সেখানেও জল কমে গিয়েছে। স্বাভাবিকভাবে গভীর অগভীর নলকূপগুলির মধ্যে অনেকগুলি নষ্ট হয়ে গিয়েছে। গভীর নলকূপের ক্ষেত্রে যে ডিসচার্জ সেটা অনেক কমেছে। ফলে পানীয় জলের ক্ষেত্রে এবং চাষের জন্য জলের যে প্রয়োজন উভয় ক্ষেত্রে জলের সঙ্কট দেখা দিয়েছে। লক্ষ লক্ষ একর বোরো ফসল জলের অভাবে শুকিয়ে যাচ্ছে। তাই বলব, বিহারের তেনুঘাট প্রকল্প থেকে জল এনে বোরো চাষ এলাকায় জল সরবরাহ করতে না পারলে অবস্থাটা আয়ত্তের বাইরে চলে যাবে। বেশ কিছুদিন আগে কৃষিমন্ত্রী এবং সেচ মন্ত্রীর সঙ্গে কথা বলি এবং জরুরি বার্তাও পাঠিয়েছিলাম; কিন্তু দেরিতে হলেও মাননীয় মন্ত্রী যে উদ্যোগ গ্রহণ করেছেন সেটা কার্যকর হলে পরে চাষী বাঁচবে, সাধারণ মানুষ বাঁচবে, গবাদি পশু

বাঁচবে, মাটির তলার জল কম উঠলে চাপ কমবে, পানীয় জলের যে সঙ্কট সেটা কিছুটা মিটবে। আমি আশা করব আমাদের মাননীয় সরকার এই বিষয়টা গুরুত্ব দিয়ে দেখবেন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** (নট কলড্)

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মিঃ স্পিকার স্যার, আমার নির্বাচনী কেন্দ্র নদীয়া জেলার করিমপুর। এখানে শয়ে শয়ে মানুষ আর্সেনিকে আক্রান্ত হয়েছে এবং কয়েকজন মানুষ মারাও গেছেন। মুর্শিদাবাদ সীমান্তের গোপালপুর ঘাট থেকে প্রায় দশ কিলোমিটার ব্যাপী এই আর্সেনিক বেল্ট। এই এলাকায় বহু মানুষ আর্সেনিক আক্রান্ত হয়েছে। আমার পরামর্শ হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে, শিকারপুর, হোগলবেড়িয়া এবং গোপালপুর ঘাট এই তিনটি জায়গায় পাইপ ওয়াটার যদি সাপ্লাই করা যায় তাহলে আপাতত ঐ এলাকার মানুষজনকে এই পানীয় জলের বিষ থেকে রক্ষা করা যাবে বলে আমার ধারণা। এই ব্যাপারে আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অসিত মাল ঃ** (নট কলড্)

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা লক্ষ্য করছি আকাশবাণী এবং দূরদর্শন এই গণমাধ্যম দুটি একপেশে প্রচার চালিয়ে যাচ্ছে এবং দিল্লির বি জে. পি সরকার তাদের এই রাজ্যে ব্রিগেড সমাবেশকে সফল করার জন্য দূরদর্শনে নির্লজ্জভাবে ঢক্কানিনাদ চালিয়ে যাচ্ছে। যেদিন আমাদের এখানে রাজ্যপাল অধিবেশন শুরু করলেন, সেদিন সন্ধ্যা সাত ঘটিকায় সংবাদ বন্ধ করে দিয়ে দিল্লি মিউনিসিপ্যালিটির পক্ষ থেকে প্রধানমন্ত্রীকে যে সম্বর্ধনা দেওয়া হয়েছে তা সরাসরি সম্প্রচার করা হল এবং সংবাদ চল্লিশ মিনিট পিছিয়ে দেওয়া হল। আকাশবাণীর পক্ষ থেকেও একই জিনিস করা হচ্ছে, মেদিনীপুর মিউনিসিপ্যালিটিতে জল সঙ্কট চলছে, সেখানকার চেয়ারপার্সন রাজ্য সরকারের বিরুদ্ধে যে অভিযোগ করেছে তা প্রচার করা হচ্ছে আকাশবাণীতে। যমুনানদীর তীরে সাম্প্রদায়িক শক্তি যখন ঝুপড়ি পুড়িয়ে দিল এবং বামপন্থী সাংসদরা যখন সেখানে ছুটে গেল সেইসব ঘটনা কিন্তু প্রচারমাধ্যমে প্রচার করা হলনা। কেন্দ্রীয় তথ্য ও সম্প্রচার মন্ত্রী তিনি মহারাষ্ট্রে যেভাবে মানুষের দ্বারা প্রত্যাখিত হয়েছে, সেই খুন ও সন্ত্রাসের নায়ক যিনি আহমেদপুর বস্তিতে সন্ত্রাস করেছেন তিনি বেঙ্গল বাগুিল নিয়ে প্রচার করছেন। আমাদের মন্ত্রিসভার পক্ষ থেকে আমরা সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লিতে গিয়ে আমরা অনেকগুলো ব্যাপার নিয়ে আলোচনা করেছি, আকাশবাণী এবং দূরদর্শন সেগুলো প্রচার করছে না। কিন্তু বেঙ্গল বাগুিলে কত পাতার চিঠি দেওয়া হয়েছে তা পর্যন্ত উল্লেখ করা হচ্ছে। আকাশবাণী এবং দূরদর্শনের এই নির্লজ্জ প্রচারের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী মিহির গোস্বামী ঃ** (নট কলড্)

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, চির অবহেলিত আমার বাগদা বিধানসভা কেন্দ্র। ঐখানকার রাস্তার ব্যাপারে আমি বার বার মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি এবং রাস্তা খারাপ হওয়ার জন্য ওখানে বার বার দুর্ঘটনা ঘটছে সেই ব্যাপারেও বলেছি। লোক মারা যাচ্ছে। রাস্তার জন্য ছেলে মেয়েরা স্কুল কলেজে যেতে পারছে না। বাগনান বিধানসভা কেন্দ্রের বেহাল রাস্তাগুলি যাতে এর থেকে অব্যাহতি পায়, তারজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবঙ্গের মেডিক্যাল কলেজগুলির মেডিক্যাল শিক্ষার পরিকাঠামো যেভাবে ভেঙ্গে পড়ছে, যেভাবে ছাত্র এবং চিকিৎসক শিক্ষক এর অনুপাত দিনের পর দিন মারাত্মক ভাবে বেড়ে যাচ্ছে, তার ফলে আজকে পশিচমবাংলায় মেডিক্যাল শিক্ষা ভবিষ্যতেও অনিশ্চিত হয়ে পড়ছে। আপনি জানেন স্যার, যে, সম্প্রতি মেডিক্যাল কাউন্সিল অফ ইণ্ডিয়া একটা নির্দেশ জারি করেছে যে, কলকাতার ঐতিহ্যমণ্ডিত এবং সর্বাপেক্ষা প্রাচীন যে মেডিক্যাল কলেজ আছে, সেই মেডিক্যাল কলেজের এম বি বি এস কোর্সের আসন সংখ্যা ১৫৫ থেকে কমিয়ে ১০০তে আনতে হবে। এর কারণ হচ্ছে যে, প্রয়োজনীয় চিকিৎসক শিক্ষক নেই, প্রয়োজনীয় ইনফ্রাস্ট্রাকচার নেই, ল্যাবরেটরি নেই, লাইব্রেরি নেই, সেখানে প্রয়োজনীয় বই নেই, মিউজিয়াম নেই। এইসব কারণেই এই নির্দেশ এসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই রাজ্যে পোস্ট গ্র্যাজুয়েট এবং গ্র্যাজুয়েট মেডিক্যাল শিক্ষা ক্ষেত্রে আসন সংখ্যা যেভাবে চাহিদা বেড়েছে, তাতে আসন সংখ্যা বৃদ্ধি হওয়া দরকার এবং তারজন্য প্রয়োজনীয় পদক্ষেপ রাজ্য সরকারকে নিতে বলা হচ্ছে। আজকে এই পরিকাঠামোর ঘাটতি পূরণের কোনও চেষ্টাই রাজ্য সরকার করছে না। ১৯৯৩ সাল থেকে মেডিক্যাল কাউন্সিল অফ ইণ্ডিয়া বারে বারে বলে আসছে যে, ঘাটতি পূরণ না করলে আসন কমিয়ে দিতে বাধ্য হবে। কিন্তু ৬ বছর ধরে রাজ্য সরকার কোনও পদক্ষেপ নিলেন না। আজকে বিরাট সংখ্যক চিকিৎসকের পদ খালি এবং আনুষঙ্গিক ব্যবস্থা নেই। মেডিক্যাল কাউন্সিল অফ ইণ্ডিয়া এই পরিকাঠামো রক্ষা করার জন্য যে ঘাটতি পূরণের কথা বলেছে সেই ঘাটতি পূরণের জন্য আমি রাজ্য সরকারের কাছে অবিলম্বে দাবি জানাচ্ছি এবং তার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নিতে বলছি এবং মেডিক্যাল কাউন্সিল অফ ইণ্ডিয়া যে রিপোর্টগুলি দিয়েছে, সেটা প্রকাশ করার দাবি জানাচ্ছি।

**শ্রী সুধন রাহা ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে দৃষ্টি আকর্ষণ করছি। তিস্তা সেচ প্রকল্প ১৯৭৮ সালে শুরু হয়েছিল। নানা বাধা অতিক্রম করে এই খাল খননের কাজ চলছিল। কিন্তু কয়েকজন ইঞ্জিনিয়ারের খামখেয়ালিপনার জন্য ১৯৯৭ সাল থেকে পদ্মাবতি তিস্তা সেচ প্রকল্পের কোন কাজ করা যায়নি। একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে ডাকা হয়েছিল এবং তাঁকে জিজ্ঞাসা করা হয়েছিল এই ব্যাপারে। তিনি বললেন যে, টেকনিক্যাল ফল্ট হচ্ছে। টেকনিক্যাল ফল্ট মানে কি? একজন ইঞ্জিনিয়ার প্ল্যান এস্টিমেট করে ড্রয়িং করে পাঠালো। সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার তাকে বাতিল করে দিল। আবার ওটা করতে ৩-৪ মাস লাগবে। এই বছর টেণ্ডার হবে, ওয়ার্ক অর্ডার হবে কিন্তু এই বছর কোনও কাজ হবে না। এইজন্য পশ্চিমবঙ্গ সরকার সমস্ত সেচ প্রকল্পের টাকা কমিয়ে তিস্তার কাজ শুরু করেছিল। আজ পর্যন্ত ব্যয় হয়েছে ৫৯৫ কোটি টাকা। সেন্ট্রাল গভর্নমেন্ট মাত্র ৩৫ কোটি টাকা দিয়েছে। যদি এই সেচ প্রকল্প চালু হত, তাহলে উত্তরবঙ্গের ৬টি জেলা আর্থিক দিক থেকে উন্নত হতে পারত। অথচ কয়েকজন ইঞ্জিনিয়ারের খাম খেয়ালিপনার জন্য এই প্রকল্পের কাজ শেষ করা যাচ্ছে না। এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং যাতে এই তিস্তা সেচ প্রকল্পের কাজ যথা সময়ে আবার শুরু করা যায় তারও দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি সমাজ কল্যাণ বিভাগের মন্ত্রী এবং জনশিক্ষা প্রসার মন্ত্রীর কাছে বিশেষ গুরুত্বপূর্ণ কথা জানাচ্ছি। আমাদের দেশে যে সমস্ত প্রতিবন্ধী আছে তারা তাদের সাহায্য থেকে বঞ্চিত। খেজুরি খানায় আমরা দুশো জন প্রতিবন্ধীকে চিহ্নিত করেছি। তারা কোন সাহায্য পাচ্ছে না। সরকার থেকে যে মেডিক্যাল সার্টিফিকেট দেওয়া হয় তারা সেটাও পাচ্ছে না। যে সমস্ত পরিচয় পত্র তাদের পাওয়ার কথা তারা সেটাও পাচ্ছে না। চলাফেরা করার জন্য যে ফ্রী পাস, সেই ফ্রী পাস পাওয়ার কথা তাও তারা পাচ্ছে না। এইরকম পরিস্থিতির সৃষ্টি হয়েছে। যদিও এটা ভারত সরকারের ব্যাপার তবুও রাজ্যসরকার এ ব্যাপারে দৃষ্টি দিন, তাদের পরিসংখ্যান নিয়ে বিশেষ গুরুত্ব দিয়ে এই ব্যাপারটা ভাবুন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ গুহ, আপনার প্রতিবাদ তো রেজিস্টার্ড হয়েছে, প্রোটেস্ট রেকর্ড হয়েছে। দ্যাট ইজ আনসার্টেন হোয়াট ইজ হ্যাপেণ্ড। আমি তো মন্ত্রীকে বলেছি। আমি আপনাকে বসতে অনুরোধ করছি।

**শ্রী কমল গুহ ঃ** আমি সবিনয়ে আপনাকে জানাচ্ছি যে আপনি অতীতে এইরকম গুরুত্বপূর্ণ বিষয়ে সব পার্টির প্রতিনিধিদের বলতে দিয়েছেন। আজকে অ্যাডজোর্নমেন্ট মোশন অনুমোদন করেননি। সে এক্তিয়ার আপনার আছে কিন্তু আলোচনা করতে দিন।

**মিঃ স্পিকার ঃ** অলরেডি একটা কলিং অ্যাটেনশন নোটিশ আমার সামনে রয়েছে।

আমি কি করে অ্যাডজোর্ণমেন্ট মোশন অ্যালাউ করি। লেট দি মিনিস্টার মেক এ স্টেটমেন্ট ফার্স্ট। তার পর প্রয়োজন হলে আলোচনা করা যাবে। একটা তো পদ্ধতি আছে। তার বাইরে তো আমি যেতে পারব না। মন্ত্রী বলার আগে তো আমি বলতে দিতে পারি না। আমি আপনাকে বসতে অনুরোধ জানাচ্ছি। আপনি বসুন।

**(এই সময়ে শ্রী কমল গুহ তার আসন গ্রহণ করেন।)**

**মিঃ স্পিকার ঃ** ভবিষ্যতে ওয়াক আউট হলে মেনশন আওয়ারে কোনও সেকেণ্ড কল হবে না। আমি আজকে অনুমতি দিচ্ছি, ভবিষ্যতে দেব না।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকাতে কেনেডোলিয়ান জুট মিল দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। সরকারকে বারবার বলা সত্ত্বেও কোনওরকম খোলার ব্যবস্থা হয়নি। শুধু তাই নয় এখানে যে সমস্ত মানুষ কাজ করেন তাদের সাথে যুক্ত ৩৫/৪০ হাজার মানুষ ভীষণ বিপদের মুখে পড়েছে। তাদের ছেলেমেয়েদের পড়াশোনা করাতে পারছে না, অসুস্থতায় চিকিৎসা করাতে পারছে না। আরেকটা জুট মিল—নিউ সেন্ট্রাল জুট মিল এটাও বন্ধ হয়ে আছে। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব যথাসত্বর অ্যাকশন নিন। জুট মিলের শ্রমিকরা যাতে বিপদে না পড়ে সেই ব্যবস্থা করবেন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে শুধু কাঁথি বা মেদিনীপুরে নয়, সারা রাজ্যে বিদ্যুতের আকাল দেখা দিয়েছে। ব্যাপক লোডশেডিং, লো ভোল্টেজ। মাধ্যমিক পরীক্ষা চলছে, সামনে উচ্চ মাধ্যমিক পরীক্ষা আসছে। গ্রামে ব্যাপক চাষ শুরু হয়েছে। বিদ্যুতের অভাবে চাষের জল পাওয়া যাচ্ছে না। মাননীয় বিদ্যুৎমন্ত্রী এই সভায় বসে গল্প শোনাচ্ছেন যে বিদ্যুৎ উৎপাদন বেড়ে গেছে, বিদ্যুৎ উদ্বৃত্ত হচ্ছে। অথচ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি খবর নিয়ে দেখুন সারা পশ্চিমবাংলার গ্রামে গ্রামে বিদ্যুতের হাহাকার দেখা দিয়েছে। ঘন্টার পর ঘন্টা লোডশেডিং চলছে সেখানে ছাত্রদের পড়াশোনার অসুবিধা হচ্ছে, চাষীরা বিপন্ন বোধ করছে। অনতিবিলম্বে এই ব্যাপারে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা দরকার। বারে বারে মাননীয় মন্ত্রীর কাছে টেলিগ্রাম করে চিঠি লিখেও তার কোনও প্রতিকার হচ্ছে না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার হস্তক্ষেপ চাই, জানি না বিদ্যুৎমন্ত্রী আছেন, নাকি পদত্যাগ করেছেন।

**(এই সময় মাইক অফ হয়ে যায়)**

[12-40 – 12-50 p.m.]

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে ১৯৯৮ সালে মালদা, মুর্শিদাবাদ জেলায় ভয়াবহ বন্যা হয়ে গেছে। আমরা আশা করেছিলাম যে এই বন্যার পরে এই ওয়ার্ক সিজনে জোর কদমে কাজ চলবে এবং মালদাতে ইরোশন বন্ধ হবে এবং বন্যা প্রতিরোধের জন্য বাঁধ নির্মান করা হবে। আজ মার্চ মাসের ১৫ তারিখ হয়ে গেছে, আর ৪৫,৪৬ দিন আছে যে সময়ের মধ্যে কাজ করা সম্ভব, কিন্তু এখনও পর্যন্ত মালদায় অনেক জায়গায় বাঁধের কাজ হয়নি যেহেতু ল্যাণ্ড অ্যাকোয়ার করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দাবি করছি যে মালদাতে বিগত বন্যার আর রিপিটেশন যেন না হয় এবং অবিলম্বে যাতে কাজ সম্পন্ন হয়।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমার দক্ষিণ ২৪ পরগনা জেলার ফলতা, ডায়মণ্ডহারবার, মগরাহাট বিধানসভার বিশেষ গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বাস্থ্যমন্ত্রী আমাদের বিধায়কদের চিঠি দিয়েছিলেন ৭ই ডিসেম্বর ১৯৯৮ এবং ১৭ই জানুয়ারি ১৯৯৯ তারিখে পোলিও দেওয়া হবে এবং সেখানে এম. এল. এরা উদ্বোধন করবেন। কিন্তু এই নির্দেশ পালনের ব্যাপারে দপ্তরের কর্মিদের কাছে কোনও নির্দেশ নেই। দপ্তরের কর্মিরা মন্ত্রীকে কেয়ার করেন না। ফলতা বিধানসভার দেবীপুর অঞ্চলে আমডালি গ্রামে এবং পাশের ডায়মণ্ডহারবার বিধানসভার সর্ষে এবং মগরাহাটে পোলিও আক্রান্ত শিশু পাওয়া গেছে। গত ১৪.৩.৯৯ তারিখে পোলিও তৃতীয় ডোজ দেওয়া হয়েছে। কিন্তু গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি সেখানে শাসকদলের লোকেরা দলবাজি করে সরকারি টাকা নয়ছয় করছে এবং মানুষরা আতঙ্কে ভুগছে। আজকে এই দলবাজির ফলে শিশুরা অকালে জীবন হারাচ্ছে। এই অবস্থা কি চলবে, না এই অবস্থার পরিবর্তন ঘটবে? এই অবস্থার পরিবর্তন না ঘটলে আমাদের আন্দোলন চলবে। এই অবস্থার পরিবর্তনের জন্য স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা কালিগঞ্জে দেবগ্রাম থেকে ঘোষালপুর ঘাট এই ১২ কিঃমিঃ রাস্তাটি অত্যন্ত খারাপ। ওই রাস্তা দিয়ে ৪,৫টি অঞ্চলের মানুষ যাতায়াত করে। ছাত্রছাত্রীদের, রোগীদের এবং বিশেষ করে শবদাহ করার জন্য যারা ঘোষালপুর শ্মশানঘাটে যায় তাদের অত্যন্ত দুরবস্থার মধ্যে পড়তে হয়। মাননীয় পূর্তমন্ত্রী তিনি ওই এলাকায় গেছেন। দেবগ্রাম থেকে ঘোষালপুর এই রাস্তাটি পাকা করা হোক। এই ১২ কিঃমিঃ রাস্তাটি ওই অঞ্চলের মানুষের স্বার্থে পাকা করা হোক।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য

মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে আনন্দবাজার পত্রিকায় 'চুক্তিতে নিয়োগ বন্ধের দাবি সি. পি. এম.-সমর্থক ডাক্তারদের' বলে খবর বেরিয়েছে। আজকে পশ্চিমবাংলার হাসপাতালগুলো ডাক্তারের অভাবে গরু-ছাগলের খোঁয়াড়ে পরিণত হয়েছে। আজকে ডাক্তাররা গ্রামে যেতে চাইছে না তাই সরকার সিদ্ধান্ত নিয়েছে কন্ট্রাক্ট বেসিসে জেলাতে ডাক্তারদের নিয়োগের জন্য। কিন্তু সি. পি. এম. সমর্থক ডাক্তাররা একটা হুইপ জারি করে বলেছেন, আমরা কন্ট্রাক্ট বেসিসে নিয়োগ করলে যাব না। এই অবস্থায় আজকে স্বাস্থ্য পরিষেবা দারুণ ভাবে অচল হয়ে পড়েছে। আজকে সারা পশ্চিমবাংলার হাসপাতালগুলোতে ডাক্তাররা যতক্ষণ না ডিউটি করেন তার থেকে বেশি সময় দিয়ে থাকেন নার্সিং হোমগুলোতে। তাই স্যার, আপনার মাধ্যমে স্বাস্থ্য পরিষেবাকে বাঁচাবার জন্য যাতে একটা সুনির্দিষ্ট সিদ্ধান্ত গ্রহণ করা হয় তার জন্য স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করছি।

**শ্রী মিহির গোস্বামী ঃ** আমরা বারবার সমবায় দপ্তরের কাছে বলা সত্ত্বেও কোনও ফল না পেয়ে কুচবিহার জেলার পক্ষ থেকে আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৫ বছর থেকে কুচবিহার জেলা এগ্রিকালচারাল রুর‍্যাল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক-র মাধ্যমে দীর্ঘ মেয়াদি ক্ষেত্রে কৃষকদের কোন ঋণ দেওয়া হয়না। ১৯৮৯ সাল থেকে কেন্দ্রীয় সরকারের ঘোষিত ১০ হাজার টাকার ঋণ মকুব হয়ে যাবার পর পশ্চিমবঙ্গ সমবায় দপ্তর থেকে কুচবিহার জেলার জন্য আর কোন ঋণ দেওয়া হয়নি। এই অবস্থায় কুচবিহার এ. আর. ডি. বি.-র ৩৯ জন কর্মচারী কোনও মাইনে পাচ্ছেন না এবং ঐ ব্যাঙ্কে কোনও সরকারি দাদন না থাকার ফলে দীর্ঘ মেয়াদী ভিত্তিতে কুচবিহার জেলার কৃষকদের ঋণ পাবার কোনও সুযোগ নেই। একদিকে শ্রমিকরা মাইনে পাচ্ছে না এক বছর ধরে এবং অন্য দিকে কৃষকরা দীর্ঘমেয়াদী ঋণ না পাওয়ার ফলে সুদখোরদের কাছ থেকে চড়া সুদে টাকা ধার নিয়ে কৃষিকাজ করতে বাধ্য হচ্ছে। এ ব্যাপারে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় তো অধিকাংশ দিন অসুস্থ থাকেন, তাঁর দপ্তরও যদি অসুস্থ হয়ে পড়ে তাহলে হয়তো আগামী দিনে কোন সাধারণ কর্মচারীকে আত্মহত্যা করতে দেখা যাবে! এই অবস্থা যাতে না ঘটে তার প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

**মিঃ স্পিকার ঃ** 'জিরো আওয়ারে' চারজন বক্তা বলার সুযোগ পাবেন। দু-জন রুলিং পার্টি এবং দু-জন অপজিশন পার্টি থেকে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলার ৯

নম্বর অঞ্চলের একটা ভয়াবহ অবস্থার কথা আমি এখানে তুলে ধরতে চাই। এবং ঐ অবস্থা থেকে যাতে ঐ অঞ্চলের জনসাধারণ মুক্তি পায় এবং সুস্থ স্বাভাবিক জীবন-যাত্রা ফিরে আসে তার জন্য আপনাদের হস্তক্ষেপ দাবি করছি। ৯ নম্বর অঞ্চল ব্লকের তৃণমূল এবং বি. জে. পি.-র সমাজ-বিরোধীরা পঞ্চায়েত ভোটের সময় থেকে একের পর এক মানুষের উপর অত্যাচার করে চলেছে। তারা বোমা তৈরির কৌশল আয়ত্ত্ব করেছে। মানুষের উপর অত্যাচার করে তাদের থেকে টাকা-পয়সা নিয়ে তারা বোমার মাল-মশলা কিনে আজকে ওখানকার মানুষের জীবন দুর্বিসহ করে তুলেছে। অবস্থা এমন যে এখনও ওখানকার ৫০ জন মানুষ ঘর-ছাড়া হয়ে রয়েছে। প্রধান পঞ্চায়েত অফিসে কাজ করতে পারছেন না। প্রশাসন যাতে এ ব্যাপারে দৃষ্টি দেন তারজন্য আমি অনুরোধ করছি।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটা গুরুতর বিষয়ের প্রতি আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সংবাদপত্রে আমরা দেখেছি যে গতকাল দিল্লিতে যমুনার পাড়ে সঞ্জয় অমর কলোনি নামের এক বাঙালি অধ্যুষিত বস্তিতে আগুন লাগে। এখানে শ্রমজীবী মানুষরা বাস করতেন। সাম্প্রদায়িক শক্তি সেখানে নাশকতামূলক কাজ করেছে। ঐ বস্তিতে বেশিরভাগ বাংলা-ভাষী মানুষ বাস করতেন। তাদেরকে বাংলাদেশি বলে জোর করে নানাভাবে উত্তক্ত করা হচ্ছে। অথচ তাঁরা পশ্চিমবঙ্গের মানুষ। তাঁরা পশ্চিমবঙ্গের বর্ধমান, হাওড়া, হুগলি ইত্যাদি জায়গা থেকে গিয়ে সেখানে বাস করছেন। সেখানে যাঁরা বাস করতেন তাঁদের কেউ রিক্সা চালান, কেউ লোকের বাড়ি বাড়ি কাজ করেন। কিন্তু পুলিশ তাঁদের কে হয়রানি করে বাংলাদেশি নাগরিক বলে ভারত থেকে বার করে দিতে চায়। সেখানে বাংলাদেশি অনুপ্রবেশকারিদের ধরার নামে বস্তি বাসীদের উপর পুলিশি অত্যাচরের প্রতিবাদে বামপন্থী ও অন্যান্য গণতান্ত্রিক দলগুলো একটা সভা করছিলেন। এমন সময় হঠাৎ সেখানে সভার মধ্যে আগুন লাগে। এটা নাশকতা মূলক কাজ বলেই আমরা মনে করছি। এই ভাবে সাম্প্রদায়িক শক্তি আমাদের দেশে মাথাচাড়া দিচ্ছে। এই ভাবে বাংলা ভাষা-ভাষী মানুষরা অন্য রাজ্যে আক্রান্ত হচ্ছেন। সেজন্য এর বিরুদ্ধে আজকে এই সভা থেকে প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** স্যার, অত্যন্ত উদ্বেগের ব্যাপার যে, পশ্চিমবঙ্গের বাইরে বিভিন্ন রাজ্যে যেমন গুজরাট, দিল্লি ইত্যাদি রাজ্যে বাংলা ভাষাভাষী মানুষকে অনুপ্রবেশকারি হিসেবে চিহ্নিত করে তাদের প্রতি নানারকম নির্যাতন চালানো হচ্ছে। যে কথা জ্যোতি বাবু বললেন আমিও তাঁর সঙ্গে একমত হয়ে একটা কথা বলতে চাই যে, সঞ্জয় অমর কলোনিতে সেখানকার বাংলা ভাষাভাষীর মানুষরা তাঁদের উপর নির্যাতনের প্রতিবাদে একটা আন্দোলন করার ব্যাপারে চিন্তা-ভাবনা করছেন। এই অগ্নি লাগার পিছনে নাশকতা

মূলক কাজ আছে বলে মনে করা হচ্ছে। আজকে এই হাউস থেকে এব্যাপারে প্রতিবাদ জানিয়ে এই অগ্নি সংযোগের পিছনে সঠিক কারণ কি সেটা তদন্ত করার জন্য আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্টের মন্ত্রী, শিক্ষামন্ত্রী বেশি করে একথা বলেন যে, কংগ্রেসের আমলে নাকি গণ-টোকাটুকি হত এবং তার ফলে শিল্প ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছিল। কিন্তু কয়েকদিন আগে খবরের কাগজে একটা ব্যাপার দেখলাম, সেব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলায় বালি ঘাই স্কুলে মাধ্যমিক পরীক্ষা চলছিল। সেই সময় কয়েকজন ছাত্র গণ-টোকাটুকি করছিল। পরীক্ষাকেন্দ্রে যিনি গার্ড দিচ্ছিলেন তিনি এই গণটোকাটুকি আটকানোর চেষ্টা করায় ছাত্ররা তাঁকে সেই পরীক্ষাকেন্দ্রেই ছুরি মারে। ছুরিকাহত হওয়ার পর সেই নজরদারি শিক্ষক সে ব্যাপারে সেন্টারের ইনচার্জের কাছে অভিযোগ দায়ের করেন। কিন্তু সেন্টারের ইনচার্জ সেই অভিযোগ পুলিশের কাছে পাঠায়নি। এই ধরনের ঘটনা যে শুধু বালিঘাই স্কুলেই ঘটেছে তা নয়। এরকম ঘটনা আরও অনেক জায়গায় ঘটেছে। বামফ্রন্ট সরকার কংগ্রেসকে আসামীর কাঠগড়ায় দাঁড় করান। কিন্তু আজকে বামফ্রন্ট সরকারের আগে এই রাজ্যে নৈরাজ্যের সৃষ্টি হয়েছে। আজকে বিভিন্ন পরীক্ষাকেন্দ্রে বিভিন্ন জায়গায় এই যে উচ্ছৃংখলতা প্রশ্রয় পাচ্ছে সেব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার সাথে সাথে এ ব্যাপারে আমি মাননীয় স্বরাষ্ট্র পুলিশ মন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করছি। বালিঘাই কেন্দ্রে যে ঘটনা ঘটেছে সে ব্যাপারে কোনও অভিযোগ সেই সেন্টারের ইনচার্জ পুলিশের কাছে পাঠায়নি। সেখানে ভয়ঙ্কর অগ্নিগর্ভ অবস্থার সৃষ্টি হয়েছে। অবিলম্বে এই গণটোকাটুকি বন্ধ করার জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রী ও মাননীয় স্বরাষ্ট্র পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবং সেই সঙ্গে ঐ পরীক্ষাকেন্দ্রে নজরদারি শিক্ষককে যেসব ছাত্ররা ছুরি মেরেছে সেই সব ছাত্রদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় শিক্ষা মন্ত্রী ও মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-00 – 3-00 p.m. (Including Adjournment)]

## RULING FROM CHAIR

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, আমি আপনাদের জানাচ্ছি—পরে সার্কুলার দেওয়া হবে—আমাদের অল পার্টি মিটিং-এ ঠিক হয়েছে মেনশন, জিরো আওয়ার, অ্যাডজোর্নমেন্ট মোশন, কলিং অ্যাটেনশন ইত্যাদি বিষয়ে সদস্যদের মধ্যে ক্ষোভ, বিক্ষোভ, ভুল বোঝাবুঝি যা কিছু আছে তা দূর করার জন্য প্রতিদিন ৪০-টা করে মেনশন দেওয়া

হবে। ২০-টা রুলিং পার্টিগুলো থেকে নেওয়া হবে, ২০-টা অপোজিশন পার্টিগুলো থেকে নেওয়া হবে। অর্থাৎ উভয় পক্ষকে আধাআধি সময় ভাগ করে দেওয়া হবে। প্রতিটি মেনশনের জন্য দেড় মিনিট করে সময় দেওয়া হবে। যাঁরা আগে জমা দেবেন তাঁরা বলার সুযোগ পাবেন। অর্থাৎ ফার্স্ট কাম, ফার্স্ট সার্ভড ভিত্তিতে প্রায়রিটি নির্দিষ্ট হবে। মেম্বার নিজে যদি জমা না দিতে পারেন তাহলে তিনি তাঁর অথরাইজড এজেন্টের মাধ্যমেও জমা দিতে পারবেন। কিন্তু একজন একটাই জমা দিতে পারবেন, বাঞ্চ জমা নেওয়া হবেনা। আরও ঠিক হয়েছে কলিং অ্যাটেনশন, অ্যাডজোর্নমেন্ট মোশনের ক্ষেত্রে কোন বার থাকবেনা। মেনশনের ক্ষেত্রে একটা বার ঠিক হয়েছে, যেটা আমি ভুলে গিয়েছিলাম মিঃ আব্দুল মান্নান আমাকে রিমাইণ্ড করে দিলেন, আজকে আমি ভুল করেছি, যাঁরা মেনশন করবেন, তাঁরা জিরো আওয়ার পাবেননা। দুটো হবেনা। আর দৈনিক জিরো আওয়ারে চারটে করে মেনশন হবে, দুটো অপোজিশন থেকে এবং দুটো রুলিং পার্টি থেকে আমি বেছে নেব। এটাই হচ্ছে মোটামুটি অল পার্টি মিটিং-এর সিদ্ধান্ত। পরে এবিষয়ে আপনারা সার্কুলার পাবেন। এখন বিরতি, আমরা আবার মিলিত হব তিনটের সময়।

**(At this stage the House was adjourned till 3.00 p.m.)**

[3-00 – 3-10 p.m. (after adjournment)]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে এর উপর যে সব সংশোধনী আনা হয়েছে সেই সমস্ত সংশোধনী সমর্থন করছি। স্যার, আমি জানি না কেন এবারে মাননীয় রাজ্যপাল অস্বাভাবিক বড় একটা বক্তৃতা দিয়েছেন। এবারের বক্তৃতায় ২৪টি পাতায় ৯৯টি অনুচ্ছেদ আছে। সেই তুলনায় গতবার—'৯৮ সালে ছিল ১৬ পাতা, ৪০টি অনুচ্ছেদ এবং '৯৭ সালে ছিল ১৫ পাতায় ২৭টি অনুচ্ছেদ। মাননীয় রাজ্যপালের ভাষণ লম্বা হচ্ছে তার মানে কি সরকারের কাজের পরিধি দীর্ঘতর হচ্ছে? আমি স্যার, আমার বক্তৃতায় দেখাবার চেষ্টা করব যে মাননীয় রাজ্যপালের ভাষনের মধ্যে দিয়ে রাজ্যের বাস্তব অবস্থা প্রতিফলিত হয়নি। রাজ্যপালের ভাষণ শুনলে আমার মনে হয় অ্যালিসি ওয়ান্ডারল্যাণ্ডের—একটি কল্পলোকের কথা। রাজ্যের সব কিছু ঠিকঠাক চলছে কিন্তু অ্যালিসি ওয়াণ্ডারল্যাণ্ডের ভাষায় বলতে হয়, 'আমরা এক জায়গায় দাঁড়িয়ে দৌড়াচ্ছি।" রাজ্যপালের ভাষণ তাই আমার মতে litany of half truths, তার কারণ রাজ্যের যে সমস্যা সেই সমস্যার কথার উল্লেখ কোথাও রাজ্যপালের ভাষণে নেই। আমি সেইজন্য এই ভাষণের বিরোধিতা করছি। স্যার,

রাজ্যপালের ভাষণ নিয়ে যে দিন আলোচনা শুরু হল সেদিন আমাদের হাউস উত্তাল ডানলপের কর্মী প্রসেনজিত সরকারের আত্মহত্যার ঘটনায়। আমরা জানি যে এক বছরের বেশি সময় ধরে রাজ্যের একটি বৃহৎ ব্যক্তিগত মালিকানার শিল্প বন্ধ। এই হাউসে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন যে ডানলপ কারখানা তা গ্রহণ করবেন। এরজন্য সিটু ডানলপের গেটে বিজয় উৎসব করেছিল। এক বছর পরে সেই প্রতিশ্রুতি যে কত অলীক তা প্রমাণিত হয়েছে এবং সেই প্রতিশ্রুতির খেসারত দিতে হয়েছে ডানলপের সাধারণ কর্মী প্রসেনজিত সরকারকে তার মেয়ের চিকিৎসার ব্যয়ভার বহন করতে না পেরে আত্মহত্যা করে। রাজ্যপালের ভাষণ সে ব্যাপারে দায়িত্ব নেবেন, না, দায়িত্ব নেবেন মন্ত্রীরা? স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উচ্চশিক্ষার ক্ষেত্রে আমাদের আনন্দ করার কি বিষয় আছে সেটা উল্লিখিত হয়েছে ২৮ নং প্যারাতে। কিন্তু যা নিয়ে আজকে রাজ্য তোলপাড়, যে নিয়োগে মাননীয় রাজ্যপাল নিজে সই করেছেন সেই নিয়োগের একটি কথাও এই ভাষণে নেই। আমি কলকাতা বিশ্ববিদ্যালয়ে সহ-উপাচার্য পদে শ্রীমতী সুরভি ব্যানার্জির নিয়োগের কথা বলছি। যে নিয়োগ নিয়ে, যে নিয়োগের পদ্ধতি নিয়ে আমরা বিরোধীদল থেকেই শুধু নই, আর. এস. পি, সি. পি. আই এবং বামফ্রন্টের অন্যান্য পার্টিগুলিও প্রতিবাদ করেছেন—কোন জাদুমন্ত্র বলে একজন মহিলা '৮৮ সালে বিশ্ববিদ্যালয়ের লেকচারার থেকে '৯৩ সালে প্রফেসার—সাড়ে পাঁচ বছরের মধ্যে মুখ্যমন্ত্রীর জীবনী লেখার পর বিশ্ববিদ্যালয়ের সহ-উপাচার্য (অ্যাকাডেমিক) হয়ে গেলেন, সমস্ত অধ্যাপকদের উপর যার নিয়ন্ত্রণ কোন গুনের জন্য রাজ্যপাল তার ভাষণে তা উল্লেখ করেননি। অনেক সংবাদপত্রে যে রকম লিখেছে যে মুখ্যমন্ত্রী তার বিশেষ গুনের কথা জানেন, আমি সেই সব কথা বলে নিচে নামতে চাইনা। তবে বিশেষ করে এই সরকার এবং রাজ্যপাল, যিনি সই করেছেন এবং উচ্চ শিক্ষা মন্ত্রী সুপারিশ করেছেন, সেজন্য আমি বলছি,

He owes an explanation to the people on what ground Mrs. Surabhi Banerjee has been appointed as the Vice-Chancellor of the Calcutta University.

যে পদে অম্লান দত্তের মতো শিক্ষাবিদ ছিলেন, সেই পদে একজন অখ্যাত অ্যাকাডেমিক সুরভি বন্দ্যোপাধ্যায় কি করে আনে ভারতবর্ষের প্রাচীন বৃহত্তর বিশ্ববিদ্যালয়ের দায়িত্বে, সেটা আমি জানিনা। তবে আমি মনে করি যে রাজ্যপালের ভাষণে বলিষ্ঠ উল্লেখ থাকা উচিত ছিল যে, হ্যাঁ, আমি শিক্ষা মন্ত্রীর কথা মতো, তার নির্দেশ মতো এটা পালন করেছি। স্যার, আমি রাজ্যপালের ভাষণের উপরে প্রথম বক্তৃতা করছি অমর্ত্য সেনের নোবেল প্রাইজ প্রাপ্তিতে আনন্দ প্রকাশ করা হয়েছে। রাজ্যপালের ভাষণে নোবেল প্রাইজ পাবার পরে অমর্ত্য সেনকে যে ভাবে সম্বর্ধনা জানানো হয়েছে তাতে আমরাও

আনন্দিত। কিন্তু আমার মনে হচ্ছিল যে, এর মধ্যে দিয়ে একটা জিনিস প্রমান করার চেষ্টা হচ্ছে যে, অমর্ত্য সেন আমাদেরই লোক, আমাদের সঙ্গে হাটেন, আমাদের সঙ্গে বলেন। আমি অমর্ত্য সেনের সম্প্রতি একটি বই, India Social Development and Economy. তার পৃষ্ঠা নং ৫৬ থেকে একটি উদ্ধৃতি করছি। ৫৬ পৃষ্ঠায় তিনি লিখেছেন,

The Government of West Bengal has been notably less active in promoting some other types of social opportunities. While issues such as land reform has received high priority in the programme of Left Front active health, education and related matters have been comparatively neglected.

অমর্ত্য সেন বলেছেন, Correspondingly improvement of living conditions in recent years has remained relatively slow. An importnat opportunity has been missed here. These are serious failures West Bengal experiences.

যে এই রাজ্যে শুধু ভূমি সংস্কার হয়েছে। কিন্তু শিক্ষার ক্ষেত্রে, স্বাস্থ্যের ক্ষেত্রে এবং তৎ সংলগ্ন ব্যাপারে যে উন্নয়ন এই রাজ্যে সম্ভব ছিল, অমর্ত্য সেন উন্নয়নের অর্থনীতিবীদ হিসাবে যা বলেছেন, এই রাজ্য তা করতে পারেনি। রাজ্য পালের ভাষণে অমর্ত্য সেন নোবেল প্রাইজ পাবার জন্য আনন্দ প্রকাশ করা হয়েছে, কিন্তু একথা স্বীকার করতে আপত্তি কোথায় যে অমর্ত্য সেনের কথা মতো এই রাজ্য কাজ করতে পারেনি? রাজ্যপালের ভাষণের ৪ নম্বর অনুচ্ছেদে একটা আশ্চর্য জনক বিবৃতি আছে। আজকে এখানে মাননীয় মুখ্যমন্ত্রী নেই। পুলিশ মন্ত্রী অসুস্থ শরীর নিয়ে এখানে উপস্থিত আছেন। এটা হয়ত হোম ডিপার্টমেন্ট থেকে লিখে দিয়েছে যে ওভার অল আইন-শৃঙ্খলা এখানে সন্তোষ জনক। কিন্তু একথা কখন বলছেন? যখন এই রাজ্যের কুমীরমারির বদ্ধ ভূমির উপরে দাঁড়িয়ে সি. পি. এম-আর. এস. পি'র মধ্যে শরিকি সংঘর্ষের ফলে ৭ জন মানুষ প্রাণ দিল। একদিনে দুই জন সি. পি. এম-এর লোক খুন হল, তারপরে আবার দুইজন সি. পি. এম-এর লোক খুন হল এবং তারপরে সি. পি. এম থেকে আর. এস. পি'র ৩ জনকে পুলিশ কাস্টোডি থেকে কেড়ে নিয়ে খুন করল। এই ৭ জন মানুষ খুন হল। আর ওরা বলছেন যে কুমীর মারির বদ্ধ ভূমিতে আমাদের শান্তি আছে। সেই শান্তি যদি থাকে তাহলে সেটা শ্মশানের শান্তি। মাননীয় রাজ্যপালের বক্তৃতায় কোথাও একথা লেখা নেই। আমাদের এই রাজ্যে শরিকি সংঘর্ষের ফলে প্রায়ই আইন-শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে, একথা রাজ্যপালের ভাষণে কোথাও লেখা নেই। আমি একটা পুরানো খবরের কাগজ দেখছিলাম। কয়েকদিন আগে ২৩শে জানুয়ারি নেতাজীর জন্মদিনে একটা পুরানো খবরের কাগজে

দেখছিলাম যে, একজন মহিলাকে পুড়িয়ে হত্যা করা হয়েছে বাসন্তিতে, ঢাকুরিয়ার পোদ্দার পার্কে পিনাকীরঞ্জন পাল বলে একটা নিরীহ যুবক নিহত, সাঁকরাইলে পুলিশের কনস্টেবল সমর সেনাপতি তার জমিতে কাজ করতে বাধা দিয়েছিল বলে খুন হয়েছে।

[3-10 – 3-20 p.m.]

২৩শে জানুয়ারি, ১৯৯৯ এটা ঘটেছে। আর রাজ্যপাল বলছেন যে, law and order is satisfactory and the Governor is an honourable man and so are they all, the honourable men. যা বলেছেন সেটা নিশ্চয়ই সত্য। কাজেই তিনজন লোক যা খুন হয়েছেন সেটা আমরা ইগনোর করতে পারি। আজকে রাজ্যে কি অবস্থা। রাজ্যপাল যেখানে থাকেন এবং আমরা যেখানে বসেছি তার একটু দূরে ইডেন গার্ডেন্স। আমরা গর্ব করে বলেছিলাম—মুম্বাইয়ে শিবসেনা পিচ খুঁড়ে দিতে পারে, দিল্লিতে তারা পিচ খুঁড়ে দিতে পারে, কিন্তু আমাদের কলকাতায় শান্তিপূর্ণভাবে ক্রিকেট খেলা হবে। কিন্তু আমাদের কৃতিত্বটা কি? একদিনের খেলায় শচীন তেণ্ডুলকার যখন আউট হয়েছেন তখন তিনি নিজে মাঠে নেমে সবাইকে বলেছেন—গণ্ডগোল করবেন না, খেলতে দিন। কিন্তু পুলিশ কি করেছে? দর্শকদের লাঠিপেটা করে মাঠ থেকে বের করে দিয়েছে এবং তারপর ক্রিকেট টেস্ট শেষ করতে হয়েছে। কলকাতার এর চেয়ে বড় লজ্জা আর কি হতে পারে? ১৯৬৬ সালে ফ্রাঙ্ক কোরেলের সময় আগুন জ্বলেছিল কলকাতার মাঠে। কিন্তু পরে দর্শকদের নিয়েই কিন্তু সেই খেলা হয়েছে এবং শেষ হয়েছে। আজকে বুদ্ধদেববাবুর এবং রাজ্যপালের শান্তিপূর্ণ পশ্চিমবঙ্গে ইডেন থেকে দর্শকদের লাঠিপেটা করে বের করে দিয়ে ক্রিকেট টেস্ট শেষ করতে হয়েছে। কাজেই রাজ্যপালের ভাষণে ঐ কথা কি করে আসছে? আজকে বুদ্ধদেববাবু যে পুলিশের উপর নির্ভর করে চলছেন তারা কোন পুলিশ? রাজ্যপাল বলেছেন—Govt is fully aware of its responsibilities in ensuring timely intervention by the police, proper and speedy investigation and effective prosecution of offenders." সেই পুলিশ যারা ইডেন দর্শকদের পিটিয়ে বের করে দিয়েছে। বইমেলার সময় সাধারণ সাংবাদিকদের উপর পুলিশ লাঠিচার্জ করেছে। পরে বুদ্ধদেববাবু তারজন্য ক্ষমা চেয়েছেন। আর কতবার পুলিশের জন্য তাঁকে ক্ষমা চাইতে হবে? ক্ষমা চাইবার প্রশ্নে হয়তো শেষ পর্যন্ত তাঁকে গিনেস বুকে নাম তুলতে হবে। তারজন্য আমি বলছিলাম যে, কোন পুলিশ নিয়ে বুদ্ধদেববাবু এই রাজ্য চালাবেন। যে পুলিশের ডি. সি. র‍্যাঙ্কের একজন অফিসার বি. এন. রমেশ রেলওয়ে পাশে কাটাকুটি করে ভ্রমণকালে মধ্যরেলওয়েতে ধরা পড়েছেন। সেই পুলিশ অফিসারের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা আমরা রাজ্যপালের ভাষণের মাধ্যমে জানতে চাই। এরা কোন পুলিশ? যে পুলিশ অ্যাশোসিয়েশনের মেম্বাররা বলছেন—আই. পি. এস. অফিসাররা রক্তদান শিবির করছেন, আর আমাদের রক্ত শুষে

খাচ্ছেন। ওরা বলছেন—অফিসাররা পথের শিশুর সেবা করছেন, আর আমাদের তাড়িয়ে দিচ্ছেন। এই হচ্ছে পশ্চিমবঙ্গের পুলিশ। নিশ্চয়ই জানেন যে, একজন ডেমোক্র্যাটিক সোস্যালিস্ট পার্টির সদস্য বলেছিলেন, পিংলায় সি. পি. এম.-এর লোকেরা পঞ্চায়েতে ঢুকতে পারছেন না একটা পুরো বেল্ট জুড়ে। পিংলা, কেশপুর, গড়বেতা, আরামবাগে দীর্ঘদিন ধরে আগুন জ্বলছে। সেখানে শান্তি ফিরাবার দায়িত্বটা শাসক দলের, লড়াইটা যার সঙ্গে যারই হোক না কেন। কিন্তু সেখানে কি হচ্ছে? বুদ্ধদেববাবুর পুলিশ আরামবাগের ধান্যকুড়িয়া গ্রামের ১৪ বছরের ক্লাশ সেভেনের একটি ছেলে জগন্নাথ চৌধুরিকে মেরে দিয়েছে গুলি করে। পুলিশ নাকি টাইমলি ইনটারভেনশন করছে। কি করে? না, ১৪ বছরের একটি ছেলেকে গুলি করে মেরে দিয়ে। আর রাজ্যপাল তাঁর ভাষণে বলছেন—পুলিশ ভাল কাজ করছে। কে লিখে দিয়েছে এসব? বলেছেন, স্পেশ্যাল অ্যাটেনশন is being given particularly to tackle the problems of railway and highway crimes রেল ডাকাতির ক্ষেত্রে কি হচ্ছে? নকশাল নেতা কানু সান্যাল আহত হন তিস্তা-তোর্সা এক্সপ্রেসে ডাকাতদের বাধা দিতে গিয়ে। পরে পুলিশে কমপ্লেন করতে গেলে পুলিশ তাঁর কমপ্লেন নিতে চায়নি। সেই পুলিশ বলে যে, তিনি ভুল জায়গায় কমপ্লেন লেখাতে গিয়েছিলেন। ট্রেনে প্রতিদিন রাত্রে, বিশেষ করে দূরপাল্লার ট্রেনে উত্তরবঙ্গে যারা যাতায়াত করেন তাদের কাছে ডাকাতি একটা নিত্য-নৈমিত্তিক ঘটনা। তাদের কাছে ডাকাতিটা নিত্য-নৈমিত্তিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে। নিহাতই কানু সান্যাল আহত হয়েছিলেন তাই কাগজে বার হয়েছে। হোয়াট স্টেপস আর বিইং টেকেন? রাজ্যপালের ভাষণে এই ধরনের অসত্য কথা রয়েছে। তার পরবর্তী প্যারাগ্রাফে বলছে পুলিশ পারসোনাল are being sensitised for observing human rights. পুলিশকে সচেতন করা হচ্ছে যে তাদের মানবাধিকার মানা উচিত। কি রকম মানা হচ্ছে দেখুন। সালার থানায় ১৯৯৭ সালের ফেব্রুয়ারি মাসে সুবোধ বিশ্বাসকে গুলি করে। আনিস শেখকে যে পুলিশ মেরেছে তাকে দিয়ে সম্বর্ধনা দেওয়া হল হিউম্যান রাইটস কমিশনের চেয়ারম্যানকে ফলতা থানায় অমিতাভ চন্দ্র মেরেছে শেখ মমতাজকে ২৯.৭.৯৭ তারিখে, বনগাঁর গোপালনগরে হাসানুর মণ্ডলের মৃত্যু হয়েছে পুলিশে হাতে। এই গুলি হিউম্যান রাইটস কমিশনে গিয়েছে। আর পুলিশ ইজ being sensitised in the human rights matter. এই হচ্ছে পুলিশের মানবাধিকারের ব্যাপারে সচেতনতা। আমাকে বলতে হবে রাজ্যপালের ভাষণ ঠিক বিকজ হি ইজ এন অনারেবেল ম্যান। আমি আপনার কাছে বলতে চাই এই রাজ্য সত্যি করে একটা বিস্ফোরক জায়গায় দাঁড়িয়ে আছে। এমন অনেক জায়গা আছে পশ্চিমবাংলায় যেখানে প্রতিদিন সংঘর্ষের ঘটনা ঘটছে, পুলিশ সেখানে পৌঁছতে পারছে না। তার সব চেয়ে বড় বহিঃপ্রকাশ হচ্ছে ট্রাফিক অ্যাক্সিডেন্ট। খড়দাতে একটা পুলিশের গাড়ি একটি স্কুটার চালককে চাপা দেয়। সেখানে মন্ত্রীর গাড়ি গিয়েছিল, মন্ত্রীর গাড়ি আহতকে তোলেনি। সেখানে জনতা ক্ষিপ্ত হয় এবং পুলিশ গিয়ে

লাঠি চার্জ করে। সেখানে পুলিশকে ধরে সাধারণ মানুষ মেরেছে, কংগ্রেস মারেনি। হচ্ছেটা কি? পুলিশের উপর মানুষের বিশ্বাস চলে যাচ্ছে। নর্থ ক্যালকাটায় ঝিল্লি বলে একটি মেয়েকে পুলিশের গাড়ি চাপা দিয়ে মেরে ফেলেছে। আমি অন্য অ্যাক্সিডেন্টের কথা বলছি না, প্রতিদিন ওই ধরনের ঘটনা কাগজে বার হচ্ছে। আরামবাগে বাস উল্টে ২৫ জন মারা গেছে। এই সমস্ত ব্যাপারে কি ব্যবস্থা রাজ্য সরকার নিয়েছে এই রাজ্যপালের ভাষণে তার কোনও উল্লেখ নেই। মূলত যে বিষয়গুলি রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল সেটা কোথাও বলা নেই। আজকে রাজ্যপালের ভাষণে দাবি করা হয়েছে যে এই রাজ্যে খুব ভাল আবহাওয়া শিল্পে নূতন করে বিনিয়োগের ক্ষেত্রে। উনি এখানে বলেছেন যে এখানে শিল্পে নাকি ব্যাপক ভাবে উন্নয়ন হচ্ছে। এই রাজ্যপালের ভাষণে এই কথা কোথাও বলা হল না যে তারা কি সিগনাল পাবে? এই রাজ্যে নূতন শিল্প প্রতিষ্ঠা তো দূরের কথা, হিন্দ মোটর, এই রাজ্যের সব চেয়ে বড় বেসরকারি সংস্থা যেখানে ১১ হাজার শ্রমিক কাজ করে, সেই হিন্দ মোটর বন্ধের দ্বার প্রান্তে দাঁড়িয়ে। রাজ্যপালের ভাষণে হিন্দুস্থান মোটর সম্পর্কে কোনও কথা উল্লেখ করা হল না। রাজ্যপালের ভাষণে এই সমস্ত কথা উল্লেখ হল না কিন্তু অন্যান্য নানা কথা উল্লেখ হল। স্যার, আপনি জানেন যে মাননীয় রাজ্যপাল এই রাজ্যের কথা জানেন না, বিহার থেকে নূতন এসেছেন, উনি জানেন না এই রাজ্যে কতগুলি চটকল বন্ধ আছে। ডিয়ারনেস অ্যালাউন্স দিচ্ছে না বলে অ্যাঙ্গাস, ফোর্ট উইলিয়াম, হুকুমচাঁদ এবং কানুরিয়া এই ৪টিতে স্ট্রাইক আছে। এই চটকলের মিল গুলি বন্ধ হয়ে আছে রাজ্যপাল একবারও সেই কথা উল্লেখ করলেন না তো? শ্রমিকরা যে আন্দোলন করছে শ্রমিকদের দাবি মানছে না এটা তো বললেন না?

[3-20 – 3-30 p.m.]

আজকে কি অবস্থা টেকস্টাইলস ইণ্ডাস্ট্রির? স্যার, আপনি বাঁকুড়ার লোক, কিন্তু কলকাতার চারপাশে যে শিল্প আছে কটন শিল্প, প্রত্যেকটি কারখানা বন্ধ। ডানবার দীর্ঘদিন ধরে বন্ধ। কেশরাম কটন মিল গার্ডেনরিচ বন্ধ। হাওড়া টেক্সটাইলস বন্ধ। রামজনম মাঝি এখানে হৈচৈ করেন, বাউড়িয়া কটন মিল দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। এই রাজ্যে শিল্পের যে হাওয়া ছিল সেই ইণ্ডাস্ট্রি পুরোপুরি বন্ধ হয়ে আছে। এই কথা কিন্তু রাজ্যপালের ভাষণে একবারও বলা হল না। যে ইন্ডাস্ট্রির এই অবস্থা, এই রাস্তা আমরা খুঁজছি। রাজ্যপাল বললেন আমরা অনেক ব্যবস্থা নিয়েছি, আমরা অনেক ব্যবস্থা নিচ্ছি কারখানা খোলার ব্যাপারে। আমরা অনেক ব্যবস্থা নিচ্ছি—এটা রাজ্যপাল বললেন, কিন্তু বললেন না যেগুলি বন্ধ হয়ে আছে অন দি Labour front a large numbers of industrial units under lockout and strike were reopened page No. 19, Para III, Para No. 34-I, এর সঙ্গে অম্বিকাবাবু সঠিকভাবেই বলেছেন গেস্টকিন

উইলিয়ামস অনেক দিনের পুরনো কারখানা সেটা বন্ধ। রেমিংটন বন্ধ। হাওড়ার পুরো ইঞ্জিনিয়ারিং কারখানা এবং এতগুলি নাম রাজ্যপালের বক্তৃতায় এল না। এটা হচ্ছে রাজ্যের সত্যিকারের চিত্র। ওরা বলেছেন রাজ্যপালের বক্তৃতায় দি স্টেট is now firmly set on a path of regeneration and resurgence of industrial as well as business activities. এটা কো রিসারজেন্স? এখানে এতগুলি শিল্প বন্ধ হয়ে আছে, শিল্পক্ষেত্রে শ্মশান হয়ে আছে, এই সময়ে কোনও রিগারজেন্স এর কথা রাজ্যপাল বলছেন? এখানে ম্যাকেনসির রিপোর্টের কথা আমি বলি, ম্যাকেনসি তার রিপোর্টে বলেছেন, এই রাজ্যে ২২ বছরের পর—ক্ষমতায় থাকার পর—ম্যাকেনসি যে রিপোর্ট দিচ্ছেন সেই পরিপ্রেক্ষিতে জ্যোতিবাবু বলছেন আমার খারাপ লাগলেও শুনতে হবে। শুনুন তবে। বুদ্ধদেব বাবু বলছেন শিল্পে অশান্তি সহ্য করব না, কিন্তু শিল্পপতিরা তুলে দিচ্ছে। ম্যাকেনসি বলছে এই রাজ্যে শিল্পর অবস্থা খারাপ তার কারণ লাল ফিতের ফাঁস রয়েছে। সরকারি উদ্যম এর অভাব রয়েছে, বেহাল পরিকাঠামো, সেই কারণে রাজ্যের ভাবমূর্তি খারাপ। শ্রমিকদের উৎপাদনশীলতার অভাব, দক্ষ শ্রমিকের অভাব, এই কথাগুলি বলছেন। এই রাজ্যে যদিও কিছু সুবিধা ছিল, আমাদের এখানে বন্দর ছিল, কয়লা ছিল, তেল ছিল, কিন্তু লাল ফিতের ফাঁস বা বাঁশ যাই বলুন সেই ফাঁসের থেকে কি করে বেরিয়ে আসবে এই কথা কিন্তু রাজ্যপালের ভাষণে বলা নেই। ম্যাকেনসি বলছেন ইণ্ডাস্ট্রিতে বিনিয়োগ পদ্ধতিটা সরলীকরণ করতে হবে, ৯০ শতাংশ অসুবিধা দূর করতে হবে। আমরা দেখছি, বুদ্ধদেব বাবু কো-অর্ডিনেশন কমিটির মিটিঙে বলছেন, কর্মিদের হায়ার অ্যাণ্ড ফায়ার করতে হবে। রিওয়ার্ড অ্যাণ্ড পানিশমেন্ট দুই এর ব্যবস্থা করতে হবে দেরি করে এলে শাস্তি দিতে হবে। কাগজে এই রিপোর্ট বেরিয়েছে। ১১টার সময় রাইটার্সের ডিপার্টমেন্টে গেলে দেখা যায় খালি চেয়ারগুলি পরপর বসে আছে, তিনটের সময় দেখা যায় চেয়ার খালি। বুদ্ধদেববাবু কাকে বলছেন—খালি চেয়ারগুলিকে বলছেন? তাই আজকে ইণ্ডাস্ট্রির নামে যা হচ্ছে তা ঢক্কা নিনাদ হচ্ছে; রায়চকে ডেস্টিনেশন অফ ওয়েস্ট বেঙ্গল হচ্ছে। সারা ভারতের বিনিয়োগের ৩০ শতাংশ পাচ্ছে পশ্চিমবাংলা, হরিয়াণা উত্তরপ্রদেশ থেকে পিছিয়ে, মহারাষ্ট্র পাচ্ছে সাড়ে ১৬ শতাংশ। গুজরাট পাচ্ছে ১৯.১ শতাংশ, ডেস্ট্রিনেশন অফ ওয়েস্ট বেঙ্গল করলেও এই রাজ্যে শিল্পপতিরা আসছে না। আমি বারবার বলেছি, এই রাজ্যে ক্রেডিবিলিটি মানে, এই রাজ্যে যারা আছে তাদের কে দিয়ে ইণ্ডাস্ট্রি নয় অর্থাৎ বিড়লা, গোয়েঙ্কা, আর. পি. জি. গ্রুপ বা গুজরাট অম্বুজা কলকাতায় যারা থাকে তাদের টাকা দিয়ে ইনভেস্টমেন্ট নয়, ভারতবর্ষের বড় বড় শিল্পগুলির ইনভেস্টমেন্ট এখানে আনতে হবে, যেটা পশ্চিমবাংলায় আপনারা পারেননি। তার কারণ ম্যাকেনসি বলে দিয়েছে—এত দিনেও এখানে পরিকাঠামো গড়ে ওঠেনি, লাল ফিতের ফাঁস রয়েছে, কর্মে উৎপাদনশীলতার অভাব সেই কারণেই শিল্পের পরিবেশ এখানে গড়ে উঠেনি। তারফলে শিল্পায়নটা একটা অলৌকিক প্রতিশ্রুতি থেকে যাচ্ছে।

আজকে সকালে আলোচনা হচ্ছিল, আমি আশ্চর্য হয়ে গেলাম, রাজ্যপালের বক্তৃতা এটা। ৯৯টি অনুচ্ছেদে একবারও এ রাজ্যের বার্ণিং প্রবলেম আন-এমপ্লয়মেন্ট প্রবলেম নিয়ে বললেন না। ওঁরা বললেন, আমিন সাহেব বললেন যে ইণ্ডাস্ট্রিয়ালাইজেশন হচ্ছে। তারপর এখানে এমপ্লয়মেন্ট প্রবলেম দূর হবে। আমিন সাহেব ভালই বলেছেন। কিন্তু ইণ্ডাস্ট্রি কোথায়? আমি বারবার বলেছিলাম যে, ভারতবর্ষে তাম্মানিকে দিয়ে এখানে অন্তত একটা ইণ্ডাস্ট্রি করুন। আদিত্য বিড়লাকে দিয়ে একটা ইণ্ডাস্ট্রি করুন। টিভিএস ইণ্ডাস্ট্রি যেগুলো আছে, তাদের দিয়ে একটা ইণ্ডাস্ট্রি করুন। এই রাজ্যে বাইরে থেকে কোনও শিল্পপতি আসেনি। ঐ একই নাম বারবার ঘুরেফিরে বলেছেন। এই রাজ্যে ইনফর্মেশন টেকনোলজির কথা বলা হয়েছে। বলা হয়েছে যে এখানে গ্লোবাল প্লেয়ার আসবে। আমি 'ইণ্ডিয়া টু-ডে'তে দেখছিলাম, ভারতবর্ষে কারা ইনফর্মেশন টেকনোলজিতে বড় প্লেয়ার, না টাটা কনসালটেন্সী, ইনফোসিস, উইপ্রো। শুধু টাটা কনসালটেন্সীর টার্ণ-ওভার এক হাজার কোটি টাকা। একটা বড় ইনফর্মেশন টেকনোলজি কোম্পানি দেশের মধ্যে আসেনি। এখানে কে আছেন, না 'পূর্ণেন্দু', যারা হলদিয়া করছেন, ভেড়ী করছেন। তিনি বলেছেন, হয়তো হাউসিং প্রোজেক্ট করবেন। আজকে যদি শুরু হয় তাহলে শেষ হবে কবে? হাজার কোটি টাকা খরচ হয়েছে টাটা কন্সালটেন্সীর সফটওয়ার করতে। পূর্ণেন্দু ১৬৪ কোটির কথা বলেছেন। এই রাজ্যের সমস্যা হচ্ছে, এই রাজ্যে নতুন কিছু হয়না। আবার যদি শুরু হয় তা শেষ হয়না। রাজ্যপালের ভাষণে এইসব কথা বলা নেই। এই রাজ্যে দেখবেন কোথায় দশটা মুখ থুবড়ে পড়ে আছে। আমি এই রকম দশটা উদাহরণ দিতে পারি। প্রতি বছরে বাজেটে থাকে হলদিয়া হচ্ছে। অথচ তা হয়নি। কেন আজও বক্রেশ্বর হল না? তিস্তাবাঁধ প্রকল্প'এর কথা এত বছর ধরে আমরা শুনছি। এখনও পর্যন্ত পশ্চিমদিনাজপুরে একটা খাল গিয়ে পৌঁছুল না। এতবড় স্কেলের কথা ছেড়ে দিন। আমার ওখানে বুদ্ধদেববাবু ইনগুরেট করলেন—প্রিন্স আনোয়ার শা রোডে—রেলওয়ে ব্রিজের কাছে একটা কানেকটর হচ্ছে। যেখানে রেলওয়ে শেষ হয়েছে সেখানে কানেকটরটা মুখ থুবড়ে পড়ে রইল। দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে সিঙ্গুরের কাছে মুখ থুবড়ে গেছে। একটার পর একটা প্রোজেক্টে যদি এত দেরি হয় তাহলে তার কস্ট ওভার রান কত হয়? খরচ তাহলে কত বেড়ে যায়? সে সম্বন্ধে রাজ্যপালের বক্তৃতায় একবারও বলা হল না। রাজ্যপালের বক্তৃতায় একবারও বলা হল না প্রোজেক্টের কষ্ট ওভার রান বন্ধ করতে, প্রোজেক্টগুলোকে টাইম বাউণ্ড করতে আমরা এই ব্যবস্থা করেছি। যেখানে ৫৬ লক্ষ বেকার, মাননীয় মন্ত্রীরা আশায় রয়েছেন, ইণ্ডাস্ট্রিয়ালাইজেশন হলে রাজ্যে কিছু হবে, তারজন্য পরিকাঠামো কোথায়? পরিকাঠামোর জন্য রাস্তার কথা বলা হয়েছে। দুর্গাপুর এক্সপ্রেস ওয়েতে যদি এত দেরি হয়ে যায়—আবার শুনছি হলদিয়া শিলিগুড়ি এক্সপ্রেস ওয়ের কথা—সেখানে জমি পাওয়ার পরেও [illegible] এত দেরি হয়ে যায়, তাহলে তো হলদিয়া শিলিগুড়ির রাস্তা করতে ২০ বছর লেগে যাবে। তাহলে কোথায় থাকবে [illegible]?

রাস্তার বেহাল অবস্থা। এটা আমার কথা নয়, স্বয়ং মুখ্যমন্ত্রী বলেছেন। তিনি মিটিং করেছেন তাঁর অর্থমন্ত্রী এবং পূর্তমন্ত্রীকে নিয়ে। তার কারণ রাস্তার অবস্থা বেহাল। যাঁরা শিল্প করতে আসছেন তাঁরা এই রমক গর্তযুক্ত রাস্তায় আসবেন না। মুখ্যমন্ত্রী বলেছেন, এরজন্য দায়ী কনট্রাক্টররা। পূর্তমন্ত্রী বলেছেন, অর্থমন্ত্রী টাকা দিচ্ছেন না বলে হচ্ছে না। তাহলে কোনটা সত্যি? রাজ্যপালের ভাষণে কেন এটা বললেন না যে, হ্যাঁ, পি. ডব্লু. ডি এবং অর্থমন্ত্রীর ফিনান্স ডিপার্টমেন্টের মধ্যে ঝগড়া রয়েছে? নতুন কি করবেন? একজিস্টিং যেগুলো রয়েছে, লিলুয়ার ফ্লাই ওভার কতদিন ধরে পড়ে রয়েছে। আন্দুলের ফ্লাইওভার করতে কতদিন লাগছে। কোনা এক্সপ্রেস করতে কস্ট ওভাররান কত বেড়েছে। এরজন্য কে দায়ী? কে দায়িত্ব নেবে? তার কোনও উত্তর রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও নেই।

[3-30 – 3-40 p.m.]

তার ফলে নাকি এই রাজ্যে শিল্পের একটা উন্নতির আবহাওয়া বইছে। আমরা অনেকদিন ধরে প্রতিশ্রুতি শুনছি জগমোহন ডালমিয়া বানতলায় লেদার কমপ্লেক্স করবেন, ট্যাংরা থেকে ট্যানারি উঠে যাবে। সেখানে গিয়ে দেখুন পাঁচিল দেওয়া ছাড়া আর কোনও কাজই হয়নি। আমরা অধিকাংশ জায়গায় বক্তৃতায় শুনছি গারমেন্টস কমপ্লেক্স হবে, লেদার কমপ্লেক্স হবে, কিন্তু প্রোজেক্টগুলো সব জায়গায় মুখ থুবড়ে পড়ে আছে, পাঁচিল দেওয়া ছাড়া আর কোনও কাজই হয়নি। রাজ্যপালের বক্তৃতায় এই চিত্রটা কোনও জায়গাতেই তুলে ধরা হয়নি। রাজ্যপাল তার বক্তৃতায় একটা জায়গায় বলেছেন, শুনলে হাসবেন,

The matter of unprecedented rise in prices of onions and mustard oil was taken up with the Government of India by the State Government. Some local market interventions were made to keep the prices stable.

গত বছর পিঁয়াজের দাম বেড়েছিল, কিন্তু আমরা দুমাস ধরে শুধু বিবৃতিই শুনলাম মাননীয় অর্থমন্ত্রী এবং খাদ্যমন্ত্রীর। জার্মান থেকে পিঁয়াজ আনা হবে, না ইরান থেকে পিঁয়াজ আনা হবে সেটাই তারা ঠিক করতে পারলেন না। অবশেষে নাসিকের পিঁয়াজ যখন উঠল তখন এমনিতেই দাম কমে গেল। এই হচ্ছে অবস্থা। আর এদিকে রাজ্যপাল বলছেন মার্কেট ইন্টারভেনশন। সর্ষের তেলের দাম যখন সত্তর টাকায় উঠল তখন ১৪ লক্ষ টন পামোলিন অয়েল বিদেশ থেকে আনা হল। যেখানে ২৬ লক্ষ টন এডিবেল অয়েল আমাদের দরকার তখন মাত্র ১৪ লক্ষ টন পামোলিন অয়েল আনা হচ্ছে। সাব-মার্কেট ইন্টারভেনশন ইজ পসিবিল। রাজ্যপাল তার বক্তৃতায় কিন্তু এই ব্যাপারগুলো তুলে ধরলেন না। মাননীয় রাজ্যপাল গর্ব করে বলেছেন আমাদের রাজ্যে কৃষিতে

বিরাট উন্নতি হয়েছে, ১৩২ লক্ষ টন চাল উৎপন্ন হয়েছে। কিন্তু আপনারা সকলেই জানেন বাজারে চালের দাম চৌদ্দ টাকা প্রতি কেজি। যেখানে আমাদের প্রয়োজন আশি থেকে নব্বই লক্ষ টন, সেখানে চালের দাম চৌদ্দ টাকা থেকে কমছে না কেন। পশ্চিমবাংলার চাল লাইন করে বাংলাদেশে চলে যাচ্ছে। ব্যবসায়ীরা খাদ্যদপ্তরকে পয়সা-কড়ি দিয়ে লাইসেন্স পেয়ে যাচ্ছে এবং বে-আইনিভাবে চাল বাংলাদেশে চলে যাচ্ছে। মালদহের বর্ডারে গিয়ে দেখুন সেখানে একই পারমিটে ছয় থেকে আট বার চাল যাচ্ছে। যেখানে আমাদের ১৩২ লক্ষ টন চাল উৎপন্ন হচ্ছে সেখানে আপনি সংগ্রহ মাত্রা ধার্য করেছেন মাত্র পাঁচ লক্ষ টন, আর আপনি সংগ্রহ করতে পারছেন মাত্র দুই লক্ষ টন। কেন? কারণ হচ্ছে, ধনী চাষী এবং চালকল মালিকদের সঙ্গে আপনারা হাত মিলিয়েছেন। আর এদিকে আপনারা দিল্লির কাছে ভিক্ষার ঝুলি নিয়ে দাঁড়াবেন। অথচ এইসব কথা রাজ্যপালের ভাষণে নেই। রাজ্যপাল একটা লিস্ট দিয়েছেন কৃষিতে কত উন্নতি হয়েছে, মাছ চাষে কত উন্নতি হয়েছে, পশুপালনে কত উন্নতি হয়েছে। কিন্তু রাজ্যপাল একটা প্রশ্ন তোলেননি এই রাজ্যে দুধ, ডিম, মাছ, মাংসে কেন স্বয়ংসম্পূর্ণ হল না বাইশ বছর ধরে বামফ্রন্ট সরকার ক্ষমতা থাকা সত্বেও। এই মৌলিক প্রশ্নটা রাজ্যপাল তার বক্তৃতায় উল্লেখ করার চেষ্টা করেননি। আমি আগেই বলেছি রাজ্যপালের ভাষণে দুটি ডিপার্টমেন্টের কোনও উল্লেখ নেই। একটি হচ্ছে কান্তি বিশ্বাসের প্রাইমারি এডুকেশন ডিপার্টমেন্ট এবং আরেকটি হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ডিপার্টমেন্ট। এই দুটি ডিপার্টমেন্ট সম্বন্ধে রাজ্যপালের ভাষণে একটি লাইনও কোথাও নেই। আপনারা বলেন আপনাদের আমলে শিক্ষার নাকি অনেক উন্নতি হয়েছে, এত উন্নতি হয়েছে যে টোকাটুকি বন্ধ করতে গিয়ে শিক্ষকরা মার খেয়েছে আরামবাগ, এগরা এবং নামখানায়। এই হচ্ছে পশ্চিমবাংলা। ওপরে সুরভিতে সুরভিত, আর তলায় টোকাটুকি বন্ধ করলেই আপনি মার খাবেন। এই পশ্চিমবাংলার শিক্ষার অবস্থা। আর বেকারির অবস্থা—আজ সকালে মিঃ জ্ঞানসিং সোহনপাল এর প্রশ্নের উত্তরে মহঃ আমিন সাহেব বলেছেন যে, ৫৬ লক্ষ হচ্ছে বেকার। তারমধ্যে ৮ হাজার হচ্ছে অ্যানুয়াল প্লেসমেন্ট এবং তার ফলে যদি এই বেকারদের চাকরি দিতে হয়, তাহলে সাড়ে ৬০০ বছর লেগে যাবে। আর গত বছর এই ৮ হাজার ২০০র মধ্যে মাত্র ২৯২ ছিল মুসলিম, ক্রিশ্চিয়ান এবং শিখ মিলে। গড়ে এই রাজ্যে মুসলিমরা চাকরি পেয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে ৫০০। এখানে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে, মাইনরিটি ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছেন, ওয়াকফ প্রপারটি থেকে স্টাইপেণ্ড দিচ্ছেন। এইকথা রাজ্যপাল তাঁর ভাষণে বললেন না, তিনি নিজে একজন সেই সম্প্রদায়ের মানুষ হয়ে যে, এই রাজ্যে মাইনরিটি ডেভেলপমেন্টের সুযোগ বাড়ানো উচিত। কোনওভাবেই তিনি এই কথা তাঁর ভাষণের মধ্যে বললেন না। এর ফলে রাজ্যের প্রকৃত অবস্থা তাঁর বক্তৃতার মধ্যে প্রতিফলিত হয় না। ডিপার্টমেন্টের একটা কাজের ধারাবাহিক লিস্ট দিয়েছেন,

কিন্তু রাজ্যের সমস্যার কথা, হোয়ার দ্য শ্যু পিনেচস, এটা রাজ্যপালের ভাষণে তুলে ধরার কথা ছিল, রাজ্যপালের ভাষণে রাজ্যের প্রকৃত অবস্থার একটা চিত্র তুলে ধরা উচিত ছিল, কিন্তু দুর্ভাগ্যবশত এখানে সেটা হয়নি। মানেকশ চ্যালেঞ্জ দিয়েছে যে, কলকাতাকে পিটসবার্গের মতো করতে হবে। আমি জানি না কলকাতাকে পিটসবার্গের মতো করা যাবে কি না। কিন্তু মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেননি যে, কলকাতায় গরম পড়তে না পড়তেই পাড়ায় পাড়ায় জলকষ্ট শুরু হয়ে গেছে। রাজ্যপালের ভাষণে কোথাও নেই যে, কলকাতা শহরে পানীয় জলের মধ্যে আর্সেনিক পাওয়া যাচ্ছে। লোডশেডিং এর ব্যাপারে ওরা বলছেন যে, এই রাজ্যের পাওয়ার সিচুয়েশন খুব ভাল। পাওয়ার কি রকম অবস্থায় আছে, সেটা দেখতে গেলে কলকাতা থেকে ২০ মাইল দুরে এস ই বি এরিয়ায় গেলেই বোঝা যাবে। পাওয়ার ব্রেক ডাউন হলে ৩ দিনের আগে কিছু হয় না। ট্রান্সফরমার পুড়ে গেলে ১৫ দিন লাগে সারাতে। এই বোরো চাযের মরসুমে হাওড়া হুগলি অঞ্চলে কোথাও জল পাওয়া যাচ্ছে না। বোরো চাষের জমি ফুটিফাটা হয়ে গেছে। রাজ্যপালের ভাষণে কোথাও নেই যে, কেন বা কার দোষে মালদায় বন্যা হল? রাজ্যপালের ভাষণে কোথাও নেই যে, কেন মাণিকচকে রিটার্ডেড বাঁধ দেওয়া গেল না? তাঁর ভাষণে কোথাও নেই যে, এই কারণে বন্যা হয়েছে, এইজন্য বাঁধ দেওয়া যায়নি। তাঁর ভাষণে কোথাও বলা নেই যে, দোষদের চূড়ান্ত শাস্তি দেওয়া উচিত ছিল। তাই যখন এই ভাষণে রাজ্যের মূল সমস্যাগুলির কথা উল্লেখ নেই তখন কেন আমরা এই ভাষণের ধন্যবাদ দেব? কেন এই প্রস্তাবের পক্ষে ভোট দেব? স্যার, কলকাতায় পোস্তায় ডাকাতির বিরুদ্ধে মানুষ হরতাল করে। এখানে খুন বেড়ে গিয়েছে। মোট খুন ৯১৮ ছিল, সেটা বেড়ে ৪৪৬ হয়েছে, স্যার, আমরা কংগ্রেসের পক্ষ থেকে এই ভাষণের বিরোধিতা করছি। আমরা স্যার বৃহত্তম বিরোধী দল, আমরা ভুল করব না। আমরা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করছি। আমরা বারবার বলছি যে, আমাদের সি. পি. এমের সহযোগিতার দরকার নেই। কংগ্রেস তার দায়িত্ব একাই পালন করতে পারে। কিন্তু দিল্লিতে পরিস্থিতি যাই হোক না কেন। এই রাজ্যের মানুষের স্বার্থে আমাদের দায় দায়িত্ব হচ্ছে এই সরকারের পূর্ণ বিরোধিতা করা। তাই এই ভাষণের সর্বাত্মক বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 – 3-50 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১০ই মার্চ মহামান্য রাজ্যপাল যে যে বক্তব্য উত্থাপন করেছেন, তার উপর ডঃ গৌরীপদ দত্ত যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন এবং কৃপাসিন্ধু সাহা যে প্রস্তাব সমর্থন করেছেন আমি তাকে সমর্থন করি। পাশাপাশ বিরোধীপক্ষ যে সংশোধনীগুলো [illegible] তার সম্পূর্ণ বিরোধিতা করছি। গত বছর ১২[illegible] [illegible] হাউসে ব[illegible] [illegible]ছিলেন।

গত বছর ১২ই মার্চ আর এই বছরের ১০ই মার্চ এই সময়কালে আমরা দেখেছি আমাদের সামনে মাননীয় সদস্য অধ্যাপক সৌগত রায় প্যারা, পাতা সব উল্লেখ করলেন। আক্ষেপ করলেন পাতা কেন বাড়ল? এই যে সময় ১৯শে মার্চ থেকে ১৫ই মার্চ এই ৩৬২ দিন এই সময়কাল আমাদের দেশের সামনে এক কলঙ্কময় অধ্যায়। এই যে কলঙ্কময় অধ্যায় আমাদের সামনে চেপে বসেছে এর জন্য কারা দায়ী? তার মধ্যে থেকেও আমাদের রাজ্য কিন্তু সাফল্য অর্জন করতে পারছে, অর্জন করতে পেরেছে। কোথায় আমাদের দুর্বলতা এই ভাষণের মধ্যে তারও উল্লেখ করেছেন। একদিকে মাননীয় সদস্য বললেন কেন এই সমস্ত কথাগুলো থাকল না, আবার বলেছেন আগের থেকে পাতা কেন বাড়ল। স্ববিরোধী কথা বলেছেন। আমরা জানি অনেক কথা উল্লেখ করা রয়েছে। আমরা এই সময়ের আগে দেখেছি—পাতা তো বাড়বেই কাজ বেড়েছে, পাতা তো বাড়বেই। ডঃ অমর্ত্য সেন নোবেল পুরস্কার পেলেন। জ্যোর্তিময়ী শিকদারের নাম তো সোনার পাতায় লেখা আছে। এর পর পৌলমী ঘটক, আশিদুর রহমান, মহাশ্বেতা দেবী, বিশ্বজিত পালিত দিব্যেন্দু পালিত, শঙ্খ ঘোষ একটার পর একটা সাফল্য। বাংলা মাথা উঁচু করে দাঁড়িয়ে আছে। এখানে একটাই প্রশ্ন আসে যে জ্যোতি নামটা শুনলেই আপনাদের গা জ্বালা করে কিন্তু এটা তো দুঃখের কথা ডানলপের প্রসেনজিতের প্রাণ চলে যাওয়া। খুবই দুঃখের কথা কিন্তু তার উৎসটা কোথায়। মাননীয় সৌগত রায় তো তার উৎসটা বলতে পারতেন। বলতে পারতেন কেন কারখানা বন্ধ হচ্ছে? মাননীয় সদস্য তার উত্তর দিতে পারেননি। এর মধ্যেও আমাদের সাফল্যের কথা আছে। এই রাজ্যে কতগুলো কারখানা ইতিমধ্যে খুলেছে যার জন্য ৪২ হাজার কর্মী কাজ ফিরে পেয়েছে। মাননীয় সদস্য যদি একটু ৩৬.৩ পাতাটা খুলে দেবেন তাহলে দেখবেন যে এই কারখানাগুলো খোলার জন্য ৪২ হাজার কর্মী কাজ ফিরে পেয়েছেন। আর গত ৩০শে অক্টোবর কলমের এক খোঁচায় ৭টি রাষ্ট্রায়ত্ত সংস্থা বন্ধ করে দেওয়া হল। ৪ঠা নভেম্বর আমরা দেখলাম যে আমাদের ৬৪টি কয়লা খনিকে বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত করা হল। ৪ঠা নভেম্বর অর্থমন্ত্রীর তখনকার উপদেষ্টা মোহনগুরু স্বামী তিনি বলেছেন ৩৪২টা রাষ্ট্রায়ত্ত সংস্থাকে পর্যায়ক্রমে তুলে দেওয়া হবে, এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত। এই সিদ্ধান্তের পিছনে মাননীয় সৌগত রায় আপনাদেরও কিছু অবদান আছে। মাননীয় রাজ্যপাল এখানে যে বক্তব্য উপস্থিত করেছেন সেই উপস্থিত করার জায়গাটা কি আপনি উল্লেখ করতে পারবেন? এখন যে পলিসি বর্তমান সরকার গ্রহণ করেছেন সেই সরকার আপনাদের গৃহীত পলিসি, অর্থাৎ আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার, বিশ্বব্যাঙ্ক, বিশ্ববানিজ্য সংস্থার কাছে আত্মসমর্পণের যে পথ সেই পথ গ্রহণ করে বর্তমান বাজপেয়ী সরকার আমাদের দেশের মানুষের সামনে শ্রমজীবী মানুষের সামনে এই বিপদ তৈরি করে দিয়েছেন, তাদের মুখের গ্রাস কেড়ে নিয়েছেন। কারখানায় যারা কাজ করেন তাদের কারখানা বন্ধ

হয়ে যাচ্ছে আর আমাদের সরকার সেখানে—মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন এই সময়ের মধ্যে ৫০০ টাকা ভাতা বন্ধ কারখানার শ্রমিকদের দেবেন এবং এ জন্য ১৪২টি কারখানায় ১৩ হাজারের মতো শ্রমিক তাদেরকে এর আওতায় আনা হয়েছে। এই সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে এই কাজ আমরা করেছি। একদিকে কারখানা বন্ধ হচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে, যার জন্য কংগ্রেস এবং বি. জে. পি. উভয়েই এর জন্য দায়ী। আর পাশাপাশি আমাদের রাজ্যে শিল্পায়ণ চলছে এটা আমাদের গর্বের বিষয়। গর্বতো আমরা করবই, এর অংশীদার আমরা আপনাদের গায়ে জ্বালা ধরতে পারে তাই হলদিয়ার সাফল্য আপনারা দেখতে পাচ্ছেন না। ১৮ই জানুয়ারি মুখ্যমন্ত্রী গেছেন, এখানে অম্বিকা বাবু আছেন সেখানে আমাদের জ্ঞানসিং সোহনপালও গিয়েছেন অক্টোবর মাসে হলদিয়া দেখে এসেছেন। সেখানে দেখে এসেছেন যে হলদিয়ার কাজ কত দ্রুত হচ্ছে। ৮০০ কোটি টাকার প্রকল্প ৫ হাজার ১৩০ কোটি টাকায় দাঁড়িয়েছে। এটা কে আটকে ছিল সৌগতবাবু? আপনারা আটকাননি? ১৯৭৭ সালে যে প্রকল্পের কাজ শুরু হওয়ার কথা ছিল সেই প্রকল্প আজকে ৫১৩০ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। সৌগতবাবু বললেন বিলম্বিত হলে টাকার অঙ্কতো বাড়বেই। এই বিলম্বিত হওয়ার জন্য কে দায়ী? সেখানে শত্রুর মুখে ছাই দিয়ে হলদিয়া পেট্রোকেমিক্যালের উৎপাদনের কাজ শুরু হবে আগামী কিছু দিনের মধ্যে, ৯০ শতাংশ কাজ ইতিমধ্যেই শেষ হয়েছে। বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্রের হাইড্রোলিক টেস্ট অক্টোবর মাসে হয়েছে, এপ্রিল মাসে তার লাইটিং হবে, আর অক্টোবর থেকে নভেম্বর মাসের মধ্যে বাণিজ্যিক ভাবে বন্টন শুরু হবে। এটাও দেখে এসেছেন বিধায়করা। মান্নান সাহেব তাকেও উল্লেখ করতে হয়েছে। সল্টলেকে ইলেকট্রনিক্স এটা আমাদের গর্ব। এই একটু আগেই আমাদের একজন বলছিলেন যে আমাদের রাজ্যপালের ভাষনে উল্লেখ করা রয়েছে। আজকে যে প্রযুক্তির অগ্রগতি এর সাথে তাল মিলিয়ে তখনকার প্রধানমন্ত্রী প্রয়াত ইন্দিরা গান্ধী বলেছিলেন যে সীমান্তবর্তী রাজ্য বলে সল্টলেকে ইলেকট্রনিক কারখানা করা যাবে না। আজকে ইলেকট্রনিক্স দেখতে এখানকার প্রতিনিধিদের নিয়ে গত ১৩ই মে ১৯৯৮ যাওয়া হয়েছিল সাড়ে ৪ ঘন্টা ঘোরার পর বলা হল এক দশমাংশ মাত্র দেখা হয়েছে। সেখানে অম্বিকাবাবু থেকে শুরু করে যাঁরাই উপস্থিত ছিলেন তাঁরাই বলেছিলেন যে এই সাফল্য দৃষ্টান্তমূলক সাফল্য। অশোকদেব এখানে রয়েছেন মাননীয় সদস্য অনেক বাধা বিপত্তি অতিক্রম করে বজবজে বিদ্যুৎ উৎপাদন শুরু হয়েছে। আরও একটা ইউনিট চালু হয়ে গেছে। আপনাদের বাধা অতিক্রম করা হয়েছে। কখন হচ্ছে তখন দেশটাকে অন্ধকারের দিকে টেনে নিয়ে যাচ্ছে কোন কাজ যাতে ভালভাবে না হতে পারে, তখন আইন শৃঙ্খলার প্রশ্ন তুলছেন। এখানে বিঘ্ন ঘটানো হচ্ছে। কারা ঘটাচ্ছেন? যেটুকু ঘটছে তাতেই আমরা লজ্জিত, দুঃখিত। ইডেন গার্ডেনসে যা হয়েছে তার জন্য আমরা দুঃখিত এবং লজ্জিত। আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী

বুদ্ধদেব ভট্টাচার্য তার জন্য ক্ষমা চেয়েছেন। আপনাদের মতো হবে না। জরুরি অবস্থার সময় মানুষকে জেলে ভরেছেন, চন্দ্রশেখরকে জেলে ভরেছেন, জয়প্রকাশ নারায়ণকে জেলে ভরেছেন। তখন বলেছেন যা করেছি বেশ করেছি। এই একটা কালচার আপনাদের।

[3-50 – 4-00 p.m.]

এটা একটা কালচার। আর, আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী তো এর জন্য দুঃখ প্রকাশ করেছেন। এতেও আপনাদের আপত্তি? এটাই কি আপনাদের কালচারের রূপ? যাই হোক, এটা একটা ব্যাতিক্রমী ঘটনা। কিন্তু এক বছরের মধ্যে এই রাজ্যে যে ঘটনা ঘটেছে তাতে কারা ইন্ধন যুগিয়েছে? গত ২৮শে মে শান্তিপূর্ণ ভাবে পঞ্চায়েত নির্বাচন হল এবং ৫৪ হাজারের বেশি প্রতিনিধি তাতে নির্বাচিত হলেন। কিন্তু মানুষের দৃষ্টি অন্য দিকে ঘুরিয়ে দেবার জন্য চম্পলা সর্দারকে নিয়ে আসা হল। আবার দেখা যাচ্ছে আইন-শৃঙ্খলার অবনতির ধূঁয়ো তুলে ২৫-তারিখে স্ট্রাইক ডাকা হল। তার পর আবার চেষ্টা করা হল এখানে ৩৫৫ ধারা জারি করার এবং তার জন্য দিল্লি থেকে টিম আনা হল। এখানে বিশৃঙ্খলা সৃষ্টি করার জন্য তৃণমূলের নেত্রীই দায়ী। মাননীয় সৌগতবাবু দক্ষিণ কলকাতার প্রার্থী হয়েছিলেন, তিনি দক্ষিণ কলকাতা সম্বন্ধে এখানে উল্লেখ করেছেন। ২৫শে অক্টোবর বেদী ভবনের ঘটনা নিয়ে সারা রাজ্যে বিশৃঙ্খলা অবস্থার সৃষ্টি করা হল। গুজব রটিয়ে দেওয়া হল, মমতা ব্যানার্জি গুলি বিদ্ধ হয়ে মারা গেছেন। সিঙ্গুরে যুব ফেডারেশনের প্রশান্ত সাধুখাঁ মারা গেল। আবার, ৩১শে অক্টোবর শ্রীমতী ইন্দিরা গান্ধীর মৃত্যু দিনে হুগলির বলপাই গ্রন্থাগার পুড়িয়ে দেওয়া হল? কারা পোড়াল? তৃণমুলীরা। সেখানে বিদ্যাসাগর, রবীন্দ্রনাথ, সুকান্ত কেউ বাদ গেলনা। খানাকুলের ঘটনা, ২রা মার্চ, যেটা ঘটল সে সম্বন্ধে মাননীয় সৌগত রায় উল্লেখ করেছেন। যে পত্রিকা আমাদের সমালোচনা করে তারা পর্যন্ত এ ব্যাপারে লিখতে বাধ্য হয়েছে যে, ১৪ বছরের ছেলে মারা গেল। আমরা দুঃখিত, লজ্জিত। ৪ তারিখে সেখানে তৃণমুলীরা পুলিশ থানা আক্রমণ করে। ফলে ওখানে মধ্যশিক্ষা পর্ষদের যে মাধ্যমিক পরীক্ষা চলছিল ছাত্ররা তা দিতে পারল না। এই কাজ যারা করেছেন আপনারা কি এখনও তাদের পক্ষে আছেন? কি ঘটেছিল? কে আগুন জ্বালিয়ে দিল ভিক্টোরিয়া মেমোরিয়ালে? কে ৬ নম্বর, ২ নম্বর বোরো অফিসে হামলা করল? কারা কলকাতা বিশ্ববিদ্যালয়ে ভাঙ্চুর করল? এই রাজ্যের আইন-শৃঙ্খলা রক্ষার ক্ষেত্রে আমাদের সরকার সারা দেশের সামনে একটা উজ্জ্বল ভূমিকা গ্রহণ করেছেন। কিন্তু আমরা তাতেও খুশি হয়ে বসে নেই, আমরা আরও উন্নত করতে চাই। কিন্তু আমরা দুঃখের সঙ্গে দেখছি, বি. জে. পি., তৃণমূল, মূল—সবাই এক জায়গায় হয়ে যাঁরা এই রাজ্যে অরাজকতা সৃষ্টি করছেন। মাননীয় সদস্য সৌগতবাবু একটু আগে টোকাটুকির কথা উল্লেখ করেছেন। এখানে নাকি মাধ্যমিক পরীক্ষায় টোকাটুকি হচ্ছে। কারা করছে?

এই ঘটনা তো আপনারাই আমদানি করেছিলেন। আবার বলছেন, ডঃ সুরভি বন্দ্যোপাধ্যায় সহ-উপাচার্য হতে পারবেন না। কে হবেন? চিতলাঙ্গীয়া। যিনি বিদ্যাভারতীতে পড়তেন এবং প্লাইউডের ব্যবসা করতেন? কিছুদিন আগে দিল্লিতে শিক্ষামন্ত্রীদের যে সম্মেলন হয়েছিল সেখানে কারা সোচ্চার হয়েছিলেন? মাননীয় কান্তি বিশ্বাস, মাননীয় সত্যসাধন চক্রবর্তী, মাননীয় নিমাই মাল থেকে শুরু করে বংশগোপাল চৌধুরি ওখানে সোচ্চার হন। অন্য যারা নাকি বি. জে. পি.র সহযোগী তাঁরা অত্যন্ত এককাট্টা হয়ে ঐ চিৎলাঙ্গয়াকে বক্তৃতা দেওয়ার সুযোগ করে দেওয়ার চেষ্টা করেছিলেন। মাননীয় সৌগতবাবু ডঃ অমর্ত্য সেনের কথা উল্লেখ করে একটা দিক বললেন কিন্তু আরেকটা দিক বললেন না। তিনি এই রাজ্যের সাফল্যের কথা, অনেক কথা উল্লেখ করেছেন। ডঃ অমর্ত্য সেন ইণ্ডিয়ান ইন্সটিটিউট অফ অ্যাডভান্সড স্টাডিসের সমাবর্তন অনুষ্ঠানের বক্তৃতা দেবেন বলে ঠিক ছিল। কিন্তু আপনারা তো জানেন যে, সেখানে তাঁর নাম কেটে দিয়ে মানব সম্পদ উন্নয়ণ দপ্তরের থেকে মূরলীমনোহর যোশীর নাম বসিয়ে দেওয়া হয়। এ রকমই তো অ্যাটেমট্ চলছে। ইণ্ডিয়ান কাউন্সিল অফ হিসটোরিকাল রিসার্চ যেখানে সদস্য ছিলেন ইরফান হাবিব, রমিলা থাপা। সেখানে তাঁর নাম কেটে দিয়ে বসানো হয়েছে বি. বি. লাল। আপনাদের তাপস ব্যানার্জির মাথায় এটা থাকবে না যে, ঐ বি. বি. লাল কে? কিন্তু মাননীয় সৌগত রায় নিশ্চয়ই জানেন যে, বি. বি. লাল হচ্ছে হিন্দু মন্দির তৈরি করার জন্য তাত্ত্বিক নেতা, তাঁকে বসিয়ে দেওয়া হয়েছে ঐ হিস্টোরিকাল রিসার্চে। এরকম মন্দির ভাঙার তাত্ত্বিক নেতা, তাঁকে সামনে আনার চেষ্টা করছে। ইন্টারন্যাশনাল হিস্টোরিকাল কংগ্রেস, যেটা প্রাগে অনুষ্ঠিত হল সেই প্রাগে অনুষ্ঠিত হিস্টোরিকাল কংগ্রেসে বি. বি. লাল কে পাঠিয়েছিল। ওখানকার মানুষ তার প্রতিবাদ করলেন। তাঁরা বললেন যিনি মসজিদ ভাঙার নায়ক, তাঁকে আমরা হিস্টোরিকাল কংগ্রেসে অ্যালাউ করতে পারি না। তাঁকে বের করে দেওয়া হল। এটা আমাদের দেশের লজ্জা। এই ধরনের শিক্ষা ক্ষেত্রে সেই অংশের অনুপ্রবেশ ঘটাতে চাইছেন। মাননীয় সত্যেন সেন যখন উপাচার্য ছিলেন—আপনাদের আপত্তি কি সেখানেই?—ওখানকার তখনকার একজন সঞ্জয় গান্ধীকে সম্বর্ধনা দিয়েছিলেন, পঙ্কজবাবু আপনি নূতন বাংলা লিখেছিলেন, আপনি ধিক্কার জানিয়েছিলেন। ঐ পথ চাইছেন? ডঃ সুরভী বন্দ্যোপাধ্যায়ের ব্যাপারে আপনাদের আপত্তি কোথায়? ভারতী রায় ছিলেন, করুণা ভট্টাচার্য ছিলেন। সুরভী বন্দ্যোপাধ্যায়ের ২৩টা ডিগ্রি আছে, আপনি দেখে নেবেন, ফার্স্ট ক্লাস থেকে গোল্ড মেডেলিস্ট তিনি। প্রেসিডেন্সি কলেজের টিচার থেকে, আপনার জানা উচিত ২৩টা ডিগ্রি আছে তার এবং তিনি ৪৭টা প্রবন্ধ, বই লিখেছেন। তিনি শুধু জ্যোতি বসুর জীবনীই লেখেন নি, তিনি সত্যজিৎ রায় থেকে শুরু করে কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর থেকে শুরু করে অনেক বিষয়ে তিনি প্রবন্ধ লিখেছেন। তিনি জাতীয় ও আন্তর্জাতিক ক্ষেত্রে অনেক বক্তৃতা দিয়েছেন। আপনাদের ঐখানে আপত্তি? মহিলা বলে? কলিকাতা বিশ্ববিদ্যালয়ে ভারতী রায়, করুণা ভট্টাচার্যর

জায়গায় সুরভী বন্দ্যোপাধ্যায় আসবেন না তো কে আসবেন? বি. জে. পি. আসবে? ঐ যাঁরা সব নয় ছয় করেছিলেন তাঁরা আসবেন? এই রাজ্যে ১৯৮৪ সালে এ. পি. শর্মা ডঃ সন্তোষ ভট্টাচার্যকে বসিয়েছিলেন, যাকে ১৯৯১ সালে যাদবপুরে কংগ্রেসের প্রার্থী করেছিলেন, কিন্তু মানুষ গ্রহণ করেননি ঐ ডঃ সন্তোষ ভট্টাচার্য কে, যিনি নয়-ছয় করে কলকাতা বিশ্ববিদ্যালয়কে অচল করে দিতে চেয়েছিলেন। আপনাদের ওখানে আপত্তি? আর আপনারা বলছেন জ্যোতি বসুর গুণগান গাইলে আপত্তি, আপনাদের যন্ত্রণা হয়। মাননীয় সৌগত বাবু আপনাকে মনে করিয়ে দিই, আপনি জানেন তো, ১৪ই নভেম্বর জওহর লাল নেহেরুর জন্মদিন। এই ১৪ই নভেম্বরের আগের দিন ১৩ই নভেম্বর নেহেরু মেমোরিয়ালে লেকচার হয়েছে সোনিয়া গান্ধীর আহ্বানে, যার চেয়ার পার্সন হচ্ছে সোনিয়া গান্ধী, আর এর ভাইস-চেয়ারম্যান হলেন করণ সিং এবং নটবর সিং হচ্ছেন এর সেক্রেটারি। সেই নেহেরু মেমোরিয়ালে লেকচার দিচ্ছেন কে? সেখানে বক্তৃতা দিয়েছেন জ্যোতি বসু। যেখানে এর আগে ৩০ জন বক্তা বক্তব্য রেখেছেন। সেখানে তাঁকে ইনট্রোডিউস করে সোনিয়া গান্ধী বলেছেন যে, তিনি একটা রাজ্যের চিফ-মিনিস্টার নন, তিনি সি. পি. আই. (এমের) শুধু পলিটব্যুরোর সদস্য নন, তিনি হচ্ছেন ইন্টারন্যাশনাল স্টেটসম্যান, রাষ্ট্রনায়ক, রাষ্ট্র নেতা। একথা কাকে বলতে হচ্ছে? একথা সোনিয়া গান্ধী বলছেন জ্যোতি বসুকে।

[4-00 – 4-10 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিরোধী সদস্যদের একথা জানাতে চাই যে, ওদের শত বাধাকে অতিক্রম করে শিক্ষা ক্ষেত্রে আমরা যে সাফল্য লাভ করতে সক্ষম হয়েছি তাকে ক্রমশ এগিয়ে নিয়ে যাব। এ ছাড়া আপনি দেখবেন এই সময়ের মধ্যে এ রাজ্যে ১০ লক্ষ ৩২ হাজার একর কৃষি জমি বন্টিত হয়েছে এবং তার মধ্যে ৮ লক্ষ ৯১ হাজার তফসিলি সম্প্রদায়ের মানুষদের মধ্যে বন্টন করা হয়েছে। মাননীয় সদস্য সৌগতবাবু বললেন, কংগ্রেস নাকি এ রাজ্যে এগিয়ে চলেছে! ১৯৯৬ সালের বিধানসভা নির্বাচনের পরে ওঁরা যে সংখ্যক সদস্য নিয়ে এখানে ঢুকেছিলেন, পরবর্তীকালে তা কি অটুট আছে? একজন সদস্য, শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ওঁদের ছেড়ে চলে গেছেন, আর চার জনকে নিয়ে টানা হেঁচড়া চলছে। বিগত দিনে যে চারটে উপনির্বাচন হয়েছে তার তিনটেতেই—বারুইপুর, বহুবাজার, চণ্ডীতলায় সি.পি.আই.(এম) প্রার্থীরা জিতেছেন। ১৯৯৬ সালের নির্বাচনে ঐ তিনটে আসনেই কংগ্রেস জিতেছিল। অর্থাৎ এখন কংগ্রেসের আসন সংখ্যা কমছে, আমাদের বাড়ছে। সাম্প্রতিককালের পঞ্চায়েত নির্বাচন, পৌরসভার নির্বাচন এবং বিধানসভার উপনির্বাচনের ফলাফলই আমাদের সাফল্যের পরিচয় বহন করছে। আপনাদের বাধা বিপত্তিকে অতিক্রম করে আমরা এই সাফল্য লাভ করে চলেছি। হ্যাঁ, আমরা জানি রাজ্যের মানুষের অনেক সমস্যা আছে, বেকারদের

জ্বালা আছে। বেকারত্বের জ্বালা ঘোঁচাবার জন্য গ্রামীণ অর্থনীতির বিকাশের প্রশ্ন আমাদের সামনে আছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই, একটু আগে সৌগতবাবু বললেন, এ রাজ্যে ১৩২ লক্ষ টন খাদ্য শস্য উৎপন্ন হয়েছে, অথচ মাত্র ৫ লক্ষ টন সংগ্রহের টার্গেট ধার্য করেছি এবং এখন পর্যন্ত মাত্র ২ লক্ষ টন সংগৃহীত হয়েছে কেন? মাননীয় সৌগতবাবু কেন তা কি আপনি জানেন না! আপনাদের সময়ে আপনারা জমিদার, জোতদারদের প্রতিনিধিত্ব করতেন, কৃষকদের ঘর থেকে ফসল টেনে বের করে আনতেন। তাদের উৎপন্ন করা ফসল তাদের ঘরে তুলতে দিতেন না। তখন আমরা দেখেছি রাজ্য জুড়ে গরিব কৃষকরা হাহাকার করত। সৌগত বাবু ১৪ টাকা চালের কে.জি.-র প্রশ্ন তুলেছেন। অতীশ সিনহা, সত্যরঞ্জন বাপুলি, আব্দুল মান্নান সহ আমাদের এই সভার সকল দলের সদস্যদের নিয়ে যে সর্বদলীয় প্রতিনিধি দল মূল্য বৃদ্ধির বিরুদ্ধে ডেপুটেশন দিতে দিল্লিতে গিয়েছিল, সেই প্রতিনিধি দল কেন্দ্রীয় খাদ্য মন্ত্রীর কাছে কি উত্তর পেয়েছিল? তিনি বলেছিলেন, 'আপনারা আপনাদের রাজ্যে ঐ জিনিস করে দিন না'। আমরা বলেছিলাম, আমরা আমাদের রাজ্যে যদি চালের দাম ১০ টাকায় বেঁধে দিই, আর দিল্লিতে যদি ২০ টাকা চালের দাম হয় তাহলে আমাদের ওখানে কি আর চাল থাকবে? সেই জন্যই তো আমরা আমাদের বামফ্রন্টের পক্ষ থেকে এই বিধাসসভায় অনেকবার প্রস্তাব গ্রহণ করেছি যে, সারা দেশে ১৪-টা নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দিতে হবে। আজকে এই অবস্থায় কংগ্রেস কমিউনিস্টের কোনও প্রশ্ন নেই, যখন মূল্য বৃদ্ধি ঘটে তখন সকলের ঘরেই সে যন্ত্রণা ছড়িয়ে পড়ে। অটল বিহারী বাজপেয়ী বলেছিলেন, "সংঘ ইজ মাই সোল"। আপনারা জানেন ৩০শে জানুয়ারি গান্ধীজীর মৃত্যু দিন। নাথুরাম গডসে ৩০শে জানুয়ারি ১৯৪৮ সালে মোহনদাস করম চাঁদ গান্ধীকে খুন করেছিলেন। আর ঐ কথা বলার পরে আত্মশুদ্ধির জন্য তিনি ১৯৯৯ সালের ৩০শে জানুয়ারি অনশনে বসলেন। তিনি বললেন, 'আমরা সকলে মিলে অনশন করব আত্মশুদ্ধির জন্য'। আর তার ঠিক দু দিন আগে, ২৮শে জানুয়ারি, ১৯৯৯ সালে চালের দাম, গমের দাম, চিনির দাম, রান্নার গ্যাসের দাম বাড়িয়ে দিলেন। সমস্ত কিছুর দাম বাড়িয়ে দিয়ে বাজপেয়ী দেশবাসীদের বললেন, 'আপনারা সকলে আমার সঙ্গে অনশনে সামিল হোন'।

আপনারা কি এটা দেখেন নি যে ১৫ই আগস্ট অটলবিহারী বাজপেয়ী যখন লালকেল্লাতে পতাকা উত্তোলন করতে যাবেন তখন কি অবস্থা হয়েছিল। সাংবিধানিক বাধ্য বাধকতাও তারা মানতে চাইছেন না। আজকে আমাদের দেশে যুক্ত রাষ্ট্রীয় কাঠামো এবং ধর্মনিরপেক্ষতা—এই দুটি সৌধই আক্রান্ত। এই অবস্থায় মমতা, সমতা, ললিতাদের চাপে তিনি গেলেন লালকেল্লাতে। তারপর সাংবিধানিক বাধ্য বাধকতায় তাকে যেতে হয়েছিল রাজঘাটে। সেখানে গিয়ে দু বার তার পা হড়কে গেল। রাজঘাটে মোহনদাস করমচাঁদ গান্ধীর সমাধিতে মালা দিতে গিয়ে ঐ আত্মা, পরমাত্মার প্রশ্নটা এসেছে। এগুলি

আপনাদের বুঝতে হবে কিন্তু তা আপনারা বুঝতে চাইছেন না। এই বিপদের বিরুদ্ধে আমাদের লড়াই করতে হচ্ছে। আমাদের রাজ্যের মানুষের জ্বালা যন্ত্রণা আছে, খাদ্য, বস্ত্র, বাসস্থান, শিক্ষা, স্বাস্থ্য, উন্নয়ন, কর্মসংস্থান নিয়ে জ্বালা যন্ত্রণা আছে। এ ব্যাপারে রাজ্যের সরকারের প্রতিটি দপ্তর সক্রিয় ভূমিকা নিয়ে এগিয়ে চলেছেন সমস্যার সমাধানের জন্য গত ২১ বছর ধরে এবং সে কথা মাননীয় রাজ্যপালের ভাষণে আছে। এসব কথা সেখানে আছে কিন্তু আপনারা তা দেখেও না দেখার ভান করছেন।

(গোলমাল)

বলছেন, দেরি হচ্ছে কেন? এক্সপ্রেস ওয়ে হচ্ছে না কেন? আপনি শুনে রাখুন, মেগাসিটি প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থ আপনারা দেননি। যুক্তফ্রন্ট সেই টাকা দিয়েছিল ৩৮ কোটি টাকা এবং তার কাজও শুরু হয়েছিল। আবার বি. জে. পি. সরকার এসেছে এবং টাকা কেটে নিয়েছে। আপনারা কি এর বিরুদ্ধে কোন প্রতিবাদ করেছেন? আপনারা তো শুধু ওত পেতে আছেন কি করে বামফ্রন্ট সরকারকে বিপদে ফেলবেন, এই সরকারের বিরুদ্ধে বলবেন তারজন্য সৌগতবাবুকে বলি, আপনি এগুলি একটু খতিয়ে দেখবেন। আপনারাতো বিপদটা বুঝতে পারছেন না, একটু বোঝার চেষ্টা করুন। বলছেন ওরাই নাকি দেশকে রক্ষা করবেন। এই প্রসঙ্গে কবিতার একটি লাইন মনে পড়ে গেল, সেটাই বলছি।

'না বুঝে খেয়েছ কচু, কাঁদলে কি আর হবে?

এত রাতে বিধুমুখী তেঁতুল কোথায় পাবে?

খেয়েছ যখন সয়ে যাও আস্তে আস্তে ঠিক হয়ে যাবে।"

এই আশাতেই বুক বেঁধে আছেন যে সময় এলে সব ঠিক হয়ে যাবে। আপনারা একটার পর একটা নীতি গ্রহণ করে চলেছিলেন আই. এম. এফ. বিশ্বব্যাঙ্ক, বিশ্ব বাণিজ্য সংস্থার কাছে আত্মসমর্পণ করে। পেটেন্ট আইন সংশোধন হচ্ছে এবং সেখানে আপনারা বি. জে. পি'র সাথে হাত মেলাচ্ছেন। পেনসন আইন সংশোধন হচ্ছে এবং সেখানে বি. জে. পি'র সাথে আপনারা হাত মেলাচ্ছেন। আর্থিক ক্ষেত্রে মানুষের উপর বোঝা চাপানো হচ্ছে আর আপনারা তাতে বি. জে. পি'র সাথে হাত মেলাচ্ছেন। বি. জে. পি'র যে ভয়ঙ্কর বিপদ সেটা আপনারা বুঝতে চাইছেন না।

(গোলমাল)

ঐ বিহারে অজিত সরকারের খুনিকে বি. জে. পি সাংসদের বাড়িতে পাওয়া যায়।

এখানে বসে আছেন পার্ক স্ট্রিটের এম. এল. এ., তাকে জিজ্ঞাসা করুন, জানতে পারবেন, ঐ পার্ক স্ট্রিটে যে ধরা পড়লো ইউ. পি'র কংগ্রেস নেতার সঙ্গে তার সংযোগ। এটা কি করে হয় বোঝার চেষ্টা করুন। স্যার, পরিশেষে বলি, গত ১০ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই ভাষণের প্রতিটি কথা অক্ষরে অক্ষরে সত্য। জীবনানন্দ, নজরুলের জন্মশতবর্ষে দাঁড়িয়ে বলছি, আমরা আমাদের রাজ্যকে আরও সাফল্যের দিকে এগিয়ে নিয়ে যাব। এই বলে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণকে সমর্থন করে কিছু কিছু বিষয়ে উল্লেখ করতে চাই। তার আগে আমাদের বিরোধী বন্ধুদের উদ্দেশ্যে একটা উর্দ্দু কবিতা এখানে রাখছি।

ہوئے مر کے ہم جو رسوا ہوئے کیوں نہ غرقِ دریا
نہ کبھی جنازہ اٹھتا، نہ کہیں مزار ہوتا

বিষয়টি হল বিরোধীদল পশ্চিমবাংলায় শেষ হয়ে গিয়েও একটা অস্বস্তিতে আছে। কিন্তু সেটাও না থাকলে তাদের পক্ষে ভাল হত, একথা তারা বিরোধিতা করতে গিয়ে বলতে চাচ্ছেন। আমি প্রথমে রাজ্যপাল পদ ও ভাষণকে সমর্থন করতে গিয়ে একথা বলব যে একটা বিষয় তাঁর ভাষণে উল্লেখ থাকা উচিত ছিল। পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার কথা যেখানে উল্লেখ করা হয়েছে, যেখানে আমাদের সাম্প্রদায়িক সম্প্রীতি অটুট আছে, আইন-শৃঙ্খলার উন্নতি হয়েছে, খুন-জখমের উন্নতি হয়েছে, খুন-জখম যে ভাবে চলছিল তাতে এটা সংখ্যার দিক থেকে কমলেও রাজ্যপাল প্রদত্ত ভাষণে বিভিন্ন জেলা বিশেষ করে দক্ষিণ ২৪ পরগনা, মেদিনীপুর প্রভৃতি এলাকায় যে রাজনৈতিক সংঘর্ষ, খুন, লুঠতরাজ, অগ্নি সংযোগ ঘটছে, যেটা ঘটা উচিত নয়। রাজ্য সরকার যাতে আরও বেশি করে ব্যবস্থা গ্রহন করেন, স্বরাষ্ট্র দপ্তরকে এই রাজনৈতিক সংঘর্ষ যাতে না ঘটে, খুন-জখম যাতে না হয়, লুঠতরাজ যাতে না হয় সেই দিকে বিশেষ নজর দেওয়া উচিত এবং সেই বিষয়টা রাজ্যপাল প্রদত্ত ভাষণে উল্লেখ থাকা উচিত ছিল বলে আমি মনে করি। দ্বিতীয় কথা হচ্ছে, বিরোধী বন্ধুরা অনেক কথা বলেন। কিন্তু দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে বহু কলকারখানা বন্ধ হয়ে গেছে এবং বন্ধ হচ্ছে। বিরোধী বন্ধুরা যখন কেন্দ্রে ক্ষমতায় ছিলেন, রাজ্যে ক্ষমতায় ছিলেন তখন কিন্তু তারা এই কলকারখানা যাতে বন্ধ না হয়, লক আউট না হয় সেজন্য কোনও আন্দোলন করেননি বা প্রতিবাদ করেননি। আজকে কেন্দ্রের যে আইন, এই আইনের ফাঁক দিয়ে পুঁজিপতিরা,

কলকারখানার মালিকরা নিজেদের কারখানা বন্ধ করে দিচ্ছেন, লক আউট করে দিচ্ছেন। বর্তমান সরকার সেই কলকারখানাগুলি খোলবার চেষ্টা করেও ব্যার্থ হচ্ছেন। এই বিষয়ে সন্দেহের কোনও অবকাশ নেই। আত্মহত্যার কথা ওরা উল্লেখ করেছেন। এটা আত্মহত্যার একটি মাত্র ঘটনা নয়। মেটাল বক্স কারখানা বহু দিন ধরে বন্ধ হয়ে আছে, ... শ্রমিক আত্মহত্যা করেছে। স্টিল অ্যালয় ফ্যাক্টরী দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে গেছে। সেখানকার শ্রমিকরা গলায় দড়ি দিচ্ছে। এটা কোনও নতুন ঘটনা নয়। কিন্তু এই ঘটনা দুঃখ জনক ঘটনা। শিল্প-কারখানা যাতে খোলা যায় তারজন্য কিন্তু আমাদের বিরোধী বন্ধুরা এগিয়ে আসেননি। আমরা আমাদের পক্ষ থেকে বারবার সোচ্চার হয়েছি কেন্দ্রীয় সরকারের নীতি পরিবর্তন করবার জন্য। পশ্চিমবঙ্গের সার্বিক উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে একটা নিরলস প্রয়াস যে চলছে তাতে কোনও সন্দেহ নেই। কিন্তু কিছু কিছু ক্ষেত্রে ইচ্ছা থাকলেও নানা কারণে, পরিকাঠামো এবং ওয়ার্ক কালচারের অভাবে যেভাবে অগ্রগতি হওয়া দরকার, যেভাবে পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যেতে চাই সেটা হতে পারছে না। একথা রাজ্যপালের ভাষণে পরিষ্কারভাবে উল্লিখিত হওয়া উচিত ছিল বলে মনে করি। আমরা মনে করি যে, এটা উল্লিখিত হওয়া উচিত ছিল, পশ্চিমবঙ্গ সরকারি কর্মচারিদের পে-কমিশনের নিয়ম অনুযায়ী, কমিশনের রিপোর্ট অনুযায়ী বেতন বৃদ্ধি করা হয়েছে, পৌরসভার কর্মচারিদের বেতন বৃদ্ধি করা হয়েছে, কিন্তু সেক্ষেত্রে কর্মচারিদের মধ্যে ওয়ার্ক কালচার যা থাকা দরকার, দায়িত্ববোধ থাকা দরকার, সেটা আজও হচ্ছে না। এরজন্য সরকার কি প্রয়াস নিয়েছেন সেটা রাজ্যপালের ভাষণে উল্লিখিত হওয়া উচিত ছিল বলে মনে করি, কারণ সরকারি কর্মচারিদের যেমন বিভিন্ন ট্রেড ইউনিয়ন করবার অধিকার রয়েছে, বেঁচে থাকবার জন্য নানা সুযোগ-সুবিধা পাওয়ার যেমন অধিকার রয়েছে, তেমনিভাবে পশ্চিমবঙ্গের মানুষেরও অধিকার আছে যে, তাদের উপর ন্যস্ত যে দায়িত্ব সেই কাজটা তারা দায়িত্ব নিয়ে করবেন সেটা তারা আশা করতে পারেন। আর এই দায়বদ্ধতা তারা অস্বীকার করতে পারেন না। অথচ রাজ্যপালের ভাষণের কোথাও একথা উল্লেখিত হয়েছে বলে দেখিনি। কিন্তু এটা থাকা একান্ত ভাবে দরকার ছিল বলে মনে করি। পশ্চিমবঙ্গের অগ্রগতির ক্ষেত্রে সরকারি কর্মচারিদের একটা বিরাট ভূমিকা রয়েছে। পশ্চিমবঙ্গর বর্তমান সরকারের নানারকম পরিকল্পনা, সেটা সেচের ব্যাপারই হোক বা পূর্ত দপ্তরের মাধ্যমে রাস্তা তৈরির ব্যাপারই হোক, সমস্ত কাজের ক্ষেত্রেই কিন্তু সরকারি কর্মচারিদের একটা সামাজিক দায়বদ্ধতা রয়েছে, কিন্তু সেটা তারা পালন করছেন না। সেজন্য আমি মনে করি, আজকে সরকারের গভীর ভাবে চিন্তা করা উচিত যে কিভাবে ওয়ার্ক কালচার তাদের মধ্যে নিয়ে আসা যায়, যাতে তারা এই সামাজিক দায়বদ্ধতা উপলব্ধি করেন।

দ্বিতীয়ত, আর একটি বিষয় উল্লিখিত হওয়া উচিত ছিল। শিক্ষার ক্ষেত্রে ...

হয়েছে সে বিষয়ে সন্দেহ নেই, কিন্তু বহু স্কুল আজও গ্রামাঞ্চলে ভাঙা অবস্থায় রয়েছে। টেবিল আছে, বেঞ্চ নেই, বেঞ্চ আছে তো টেবিল নেই—এরকম অবস্থায় বহু স্কুল রয়েছে। এখনও স্কুলে শিক্ষকের শিক্ষকের অভাব রয়েছে, কারণ শিক্ষক নিয়োগ করতে গেলে হাইকোর্টে মামলা এসে বাধা সৃষ্টি করছে। সেই বাধাকে কিভাবে অতিক্রম করা যায় সেটা আমাদের দেখা দরকার। এই বিষয়টা পরিষ্কারভাবে রাজ্যপালের ভাষণে উল্লিখিত থাকা দরকার ছিল। স্বাস্থ্য-পরিষেবার ক্ষেত্রে সরকারের পক্ষ থেকে চেষ্টা করা হচ্ছে, কিন্তু স্বাস্থ্য দপ্তরের মাধ্যমে হাসপাতাল এবং প্রাইমারি চিকিৎসা কেন্দ্রগুলি যেভাবে চলা দরকার সেভাবে চলছে না বলে গ্রামবাসীরা বঞ্চিত হচ্ছেন।

[4-20 – 4-30 p.m.]

সেই ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি প্রাইভেট সেক্টারে প্রাইভেটে বিভিন্ন জায়গায় নার্সিং হোম খুলছে। সেখানে চিকিৎসা করতে গেলে অনেক অর্থের দরকার। সেখানে গরিব লোকেদের চিকিৎসার সুযোগ ঘটছে না। স্বাভাবিক ভাবে হাসপাতাল গুলি সম্পর্কে রাজ্য পালের ভাষণে উল্লেখ থাকা উচিত ছিল। শহরাঞ্চলের বড় বড় হাসপাতালের সাথে সাথে বিকেন্দ্রীকরণ পরিকল্পনার মাধ্যমে আমরা বিকেন্দ্রীকরণে বিশ্বাস করি—গ্রামে সমস্ত মানুষের জন্য পঞ্চায়েতের মাধ্যমে স্বাস্থ্য পরিষেবার ক্ষেত্রে বিকেন্দ্রীকরণ ব্যবস্থা করা উচিত ছিল। আমরা লক্ষ্য করেছি জেলা হাসপাতাল মহকুমার হাসপাতাল একই অবস্থা। আমি উল্লেখ করতে চাই বারাসাতে হাসপাতাল সম্পর্কে। অবিভক্ত ২৪ পরগনায় বারাসাত মহকুমা হাসপাতাল ছিল। এখন সেটা জেলা হাসপাতাল হয়েছে। সেখানকার পরিকাঠামো ৯-১০ বছর আগে যা ছিল এখনও পর্যন্ত তাই রয়ে গেছে। জেলা হাসপাতালের পরিকাঠামো এখনও পর্যন্ত তৈরি করা হয়নি। এটা তো অস্বীকার করা যায় না। যা সত্য তা সাধারণ মানুষের কাছে প্রকাশ করতে চাই। সেই জন্য এটা উল্লেখ করা উচিত ছিল বলে আমি মনে করি। স্বাস্থ্য কেন্দ্র ডিসেন্ট্রালাইজ করা দরকার। একজন মুমূর্ষু রোগিকে সি. টি স্কান করার জন্য সুদূর বনগাঁ থেকে ছুটে আসতে হয় কলকাতার পি. জি.-তে। তারপর তাকে ফ্রি করার জন্য বারে বারে রাইটার্স বিল্ডিংসে দৌড়াদৌড়ি করতে হয়। কেন জেলায় সেই ব্যবস্থা করা হয়নি? এই দুঃখের কথা যন্ত্রণার কথা উল্লেখ হওয়া উচিত ছিল। সাধারণ মানুষের কথা যেখানে আমরা বলি, তাই সত্যি কথা আমাদের বলতেই হয়। কারণ সাধারণ মানুষের পাশে আমরা আছি। আমরা যা করতে পারছি না তা কেন পারছি না, কি কারণে পারছি না, বাধা কোথায়, আমলাতন্ত্রের বাধা আছে না সরকারি কর্মচারিদের বাধা আছে সমস্ত বিষয়টা সাধারণ মানুষের কাছে উল্লিখিত হওয়া উচিত ছিল বলে আমি মনে করি। সাথে সাথে এই কথা বলব, সেচ দপ্তরের মাধ্যমে বিভিন্ন জায়গায় নদীর উপর সেতু তৈরি করার কাজ চলছে। রাজ্যপালের ভাষণের মধ্যে

অনেক বিষয় উল্লিখিত হয়েছে অনেক বিষয় উল্লিখিত হয়নি। বারাসাতের একটা বিষয় উল্লেখ করতে চাই। বিদ্যাধরী খালের উপর একটা সেতু আছে সেই সেতু নির্মান হয়নি, ভগ্ন অবস্থায় ১৮ বছর ধরে পড়ে আছে। বেলেঘাটার সেতু নির্মাণ হচ্ছে। কিন্তু ভেতরে মোকতারপুর সহাই নুননগর এই সেতুগুলি ১৮ বছর ধরেপড়ে রয়েছে। পাশে একটা হাই স্কুল আছে, সেখানকার ৬০০-৭০০ বেশি ছেলে-মেয়েদের জামা-কাপড় তুলে খাল পার হতে হয়। কেন হল না কি কারণে হল না নিশ্চয়ই আমাদের এইগুলি ভাবতে হবে। আমাদের সরকারের কোথায় ত্রুটি আছে কোথায় দুর্বলতা আছে সেটা বিশ্লেষণ করে দেখতে হবে। কারণ জনসাধারণের কাছে আমরা দায়বদ্ধ, কংগ্রেসের মত আমরা নয়। কংগ্রেস এখন নিজেরা বাঁচার জন্য যেন কমপিটিশন এ নেমেছে, কে কত বেশি বামফ্রন্টের বিরুদ্ধে। সেইজন্য তৃণমূল কংগ্রেস আর কংগ্রেস, একবার তৃণমূল সমাবেশ করে ব্রিগেডে, পরের বার করে কংগ্রেস। তারা পশ্চিমবাংলার প্রকৃত খেটে খাওয়া মানুষের কথা চিন্তা করে না। বিধানসভায় এসে অনেক বড় বড় কথা বলেন, অনেক সমালোচনা করেন। কিন্তু মাঠে ময়দানে যে ভাবে সমালোচনা করা উচিত, আমরা যেমন বর্তমান ফ্রন্টের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বারবার আন্দোলন করছি, তারা সেইভাবে এগিয়ে আসছে না। আমি শুধু বলতে চাই, এই বিষয়গুলো উল্লেখিত হওয়া উচিত ছিল রাজ্যপাল প্রদত্ত ভাষণে। তবুও আমি এই ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা পরিষ্কার করে বলতে চাই। বিহারে ৩৫৬ ধারা প্রয়োগ করে কেন্দ্রীয় সরকার যে অপরাধ করেছিল, তারজন্য আমরা প্রতিবাদ করেছিলাম। ভারতীয় কংগ্রেসের যে সাংবিধানিক দায়িত্ব আছে, সেই দায়বদ্ধতা নিয়ে আমাদের এটা করতে হয়েছে। কারণ সেখানে বি. জে. পি. সরকার, একটা সরকার চলে সংঘ পরিবার, একস্ট্রা কনস্টিটিউশনাল অথরিটির কথা মতো। তারজন্য আমাদের প্রতিবাদ করতে হয়েছে। এখানে রাজ্যপালের ভাষণে আমাদের প্রতিবাদ করতে হচ্ছে একটা কারণে। কারণ এটি আলিমুদ্দিন স্ট্রিটে থেকে, যাঁরা একস্ট্রা কনস্টিটিউশনাল পাওয়ার ভোগ করেন, তাঁরাই লিখে দিচ্ছেন। যেহেতু ভারতের জাতীয় কংগ্রেস মানুষের কাছে কনস্টিটিউশনাল অথরিটিতে দায়বদ্ধ, তারজন্য প্রতিবাদ করতে হয়। বিহারে যেমন আমরা প্রতিবাদ করেছি সাংবিধানিক দায়বদ্ধতা নিয়ে, এখানে যেহেতু সরকার বামফ্রন্ট চালায় না, সরকার চলে আলিমুদ্দিন স্ট্রিটের কথামতো, তারজন্য আমি রাজ্যপালের ভাষণের প্রতিবাদ করি, [illegible] করি এবং আমরা যে অ্যামেণ্ডমেন্ট এনেছি তার সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। আজকে বামফ্রন্ট সরকার বাইশ বছর হল ক্ষমতায় আছে। কিন্তু আমাদের অগ্রগতি কোথায় হয়েছে? কমরেড বিনয় চৌধুরি বলেছিলেন এটা একটা কনট্রাক্টরের সরকার। কনট্রাক্টরের

মাধ্যমে এই সরকার চলে। তার উদাহরণ হল, কনট্রাক্ট এর মাধ্যমে শিক্ষক নিয়োগ হয়। কনট্রাক্টের মাধ্যমে ডাক্তার নিয়োগ হয়। আমি জানিনা, কনট্রাক্টের মাধ্যমে মন্ত্রী পাওয়া যায় কি না? কারণ এখানে দুজন মন্ত্রী উপস্থিত আছেন। বুদ্ধদেববাবু পুলিশ মন্ত্রী। ২৩ বছরের- মধ্যে বুদ্ধদেববাবু বামফ্রন্টের রাজত্বে অনেক উন্নতি করেছেন। প্রতি বছর খুন বাড়ছে, নারীধর্ষণ বাড়ছে, রাহাজানি বাড়ছে, প্রতি বছর আইনশৃঙ্খলা ভেঙে পড়ছে। বুদ্ধদেব বাবু বুদ্ধিমান লোক, তিনি মানুযের কাছে বলছেন, যেখানে সমাজবিরোধীদের সঙ্গে পুলিশের সমঝোতা থাকে, সেখানে কি করে পুলিশ দিয়ে মানুষকে রক্ষা করা যাবে? ওঁর এই জ্ঞানোদয় হয়েছে। মাঝে মাঝে উনি ক্ষমা চান।

[4-30 – 4-40 p.m.]

আমেরিকার প্রেসিডেন্ট তিনি অপরাধ করে ক্ষমা চান, ওনার পুলিশ কোনও অপরাধ করলে উনিও ক্ষমা চান। দুইজনের অপরাধটা আলাদা। সামাজিক অপরাধও অপরাধ, দুইজনেরই ক্ষমা চাওয়ার অভ্যাস হয়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বুদ্ধদেব বাবুও ক্ষমা চান পুলিশের কাজের জন্য, উনি পুলিশ মন্ত্রী তাই ক্ষমা চাইলে যদি রেহাই পাওয়া যায়। খুঁন করে ক্ষমা চাইলেও রেহাই পাওয়া যায়? আমরা দেখছি পশ্চিমবাংলায় দিনের পর দিন আইনশৃঙ্খলা ভেঙে পড়ছে। ১৬-২-৯৯ তারিখে ঠাকুর পুকুরে ইউকো ব্যাঙ্কের শাখায় ডাকাতি হল ৭ লক্ষ টাকার। ঐ দিন কলকাতায় জোড়া খুন, লাশ পড়ে আছে। ২৬-২-৯৯ তারিখে ৮৫ বছর বয়সের বৃদ্ধকে ফ্লাটে খুন করে ফেলে রেখেছে, ঐ দিনই বাসে ছিনতাই, খুন ডাকাতি হল। ১-৩-৯৯ তারিখে গোলপার্কে ট্যাক্সি ছিনতাই করে চারু মার্কেটে লোহার দোকান থেকে ১৬ লক্ষ টাকা লুঠ করে নিয়ে গেল, সেইদিনই নারী নির্যাতন নারী নিগ্রহ হল পশ্চিমবাংলায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে ১৬-২ থেকে ১-৩-৯৯ পর্যন্ত নির্দিষ্ট কয়েকটি ঘটনা এখানে রাখলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানেই শুধু নয়, আজকে প্রতিদিনই ট্রেনে বাসে ছিনতাই বাড়ছে। প্রত্যেকটি জায়গায় পুলিশের অপদার্থতা দেখা যাচ্ছে। এর কারণ হচ্ছে, পুলিশকে যদি সি. পি. এম.-এর তাবেদারি করতে হয়, পুলিশকে যদি ক্যাডার করা হয়, সি. পি. এম.এর আজ্ঞাবাহী ভৃত্য করা হয় সেই পুলিশ কি করে আইন শৃঙ্খলা রক্ষা করবে। ২২ বছরে পশ্চিমবাংলার প্রত্যেকটি থানার কাছে একটি করে পার্টি অফিস হয়ে গেছে। এস. পি. মার খান, ডি. এস. পি. মার খান, জয়নগরে পুলিশকে পেটানো হচ্ছে নেতার বক্তৃতায়। দারোগা নিগৃহীত হল, মার খেল। বুদ্ধদেববাবু গেলেন, আর. এস. পি.র ক্ষোভ আছে, কিন্তু ওরা বলতে পারেনা, চাকরি যাবার ভয়ে। ওরা মেরুদণ্ডহীন হয়ে গেছে। পুলিশের কাছ থেকে অপরাধী ছিনিয়ে নিয়ে গিয়ে খুন করা হচ্ছে। আমরা বিধানসভার সদস্যরা আমাদেরও নিরাপত্তা আছে কি না সন্দেহ আছে। পুলিশের কাছ থেকে ছিনিয়ে নিয়ে

গিয়ে যদি খুন করা হয় তাহলে পুলিশ মন্ত্রীর এখানে কোন প্রয়োজনীয়তা আছে কি? আমার বিশ্বাস হয়না। পুলিশ মন্ত্রী কি করবেন, পুলিশ মন্ত্রী ক্ষমা চাইবেন। পুলিশ মার খাচ্ছে কার কাছে, সি. পি. এম.এর হাতে। ডাইরী নেওয়া যায়না। পুলিশের নিষ্ক্রিয়তা এমন জায়গায় পৌছেছে। আমি নির্দিষ্ট কয়েকটি ঘটনার কথা বলছি, আমি প্রত্যক্ষদর্শী। প্রতিদিনের রিপোর্টার যাচ্ছিল, মন্দিরবাজারে বাসে ডাকাতি, ৫/৬ জন ডাকাতি করেতে গিয়ে প্রতিদিনের রিপোর্টারের মাথায় বন্দুক এর বাঁট দিয়ে মেরে ফাটিয়ে দিয়েছে, ঐ রির্পোটার আমার গাড়ি দেখে সে আমাকে বলল সত্যদা আমাকে বাঁচান, আমি তাকে গাড়িতে করে নিয়ে আসি, তার বাড়িতে পৌছে দিই। আর একদিন দেখি মন্দিরবাজারে ডাকাতি হচ্ছে, আমার গাড়ির সামনেই। আমি নিজে ২টি ঘটনার সামনে পড়ি। (এ ভয়েস ঃ আপনাদের লোকেরা করেছে) সবে এসেছেন, কিছু জানেনা চুপ করে বসুন। আমার জেলায় কিছু হলে আমি বলবই, অন্যায়কে অন্যায় বলব, খুনকে খুন বলব, ডাকাতিকে ডাকাতি বলব। আপনাদের বলার সাহস নেই, যেহেতু আপনাদের পার্টি করেছে, অতএব বলা যাবে না, বলতে শিখুন। বলুন। বলছেন না বলে আজকে পশ্চিমবাংলার এই অবস্থা হয়েছে। আইন-শৃঙ্খলা নিয়ে সৌগত রায় বলেছেন, আমি আইন-শৃঙ্খলা নিয়ে বলতে চাইনা। খুবই দুর্ভাগ্য যে রাজ্যপাল তার ভাষণ সবটা পড়েনি। ওয়েস্ট বেঙ্গল সম্পর্কে অমর্ত্য সেনের কয়েকটি কথা বলা হয়েছে, আমি দুঃখের সঙ্গে এটা কোট করে বলছি The left-front government had been endeavouring for the last twenty two years to implement a modest minium programme in the interest of the vast majority of the common people. বলে একটু থেমেছেন, ডঃ অসীম দাশগুপ্ত তার বক্তৃতায় বলেছেন, Referring to professor Sen's interest in the process of decentralisation the West Bengal had initiated two decades ago Dr. Dasgupta said that the State Government had taken up a plan to rope in all children belonging to 5-9 age group within the fold of Universal Primary Education by 2001. For this additional amount of Rs. 100 crores have to be spent.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রাইমারী এডুকেশন সম্বন্ধে, এডুকেশন সম্বন্ধে সৌগত রায় কয়েকটি কথা বলেছেন, আমিও এই বিষয়ে কয়েকটি কথা বলতে চাই। অমর্ত্য সেন বলেছেন তিনটি জিনিস চাই, ফুড, এডুকেশন এবং পাবলিক হেলথ। আপনারা প্রাইমারি এডুকেশন এবং সেকেণ্ডারি এডুকেশন দুটোই শেষ করে দিয়েছেন, তার একটা উদাহরণ আমি দিচ্ছি। আপনারা কলেজ সার্ভিস কমিশন, স্কুল সার্ভিস কমিশন করেছেন, কিন্তু দেখা যাচ্ছে প্রতিটি স্কুলে শিক্ষক রিটায়ার করে গেছেন কিন্তু তার বদলে আপনারা সেখানে ক্লাস টীচার দিতে পারেননি। এদিকে আপনারা স্কুল সার্ভিস কমিশন করেছেন

ক্যাডারদের চাকরি দেবার জন্য। শিক্ষাটাকে আপনারা কোথায় নিয়ে গেছেন। আজকে এখানে উপাচার্য নিয়োগ নিয়ে অনেক কথা বলা হয়েছে এবং আরও পাঁচজন উপাচার্য নিয়োগ করা হবে পার্টির লোকেদের মধ্যে থেকে। স্যার, প্রাইমারি এডুকেশনের একটা খতিয়ান আমার কাছে আছে। পশ্চিমবাংলার বুকে ৩৯২টি স্কুলে কোন প্রাইমারি টীচার নেই। তার মধ্যে দক্ষিণ ২৪ পরগনার সংখ্যাটা আমি নির্ধারিত ভাবে বলছি, ক্যানিং এবং ডায়মণ্ডহারবারে একটি করে টীচার আছে। আলিপুরে একটি করে টীচার আছে এই রকম স্কুলের সংখ্যা ১৪টি, বারুইপুরে এই সংখ্যাটি হচ্ছে ৫৮, ক্যানিঙে ৩৬, ডায়মণ্ডহারবারে ৩৩ এবং কাকদ্বীপ ১২। প্রাইমারি স্কুলে চারটি ক্লাস আছে, অথচ একটি করে টীচার আছে, কি করে ক্লাস হচ্ছে জানিনা। এদিকে সুজন বাবুর নাকি দক্ষিণ ২৪ পরগনার জন্য প্রাণ কাঁদে। হিসাব করে দেখা যাচ্ছে দক্ষিণ ২৪ পরগনাতে ১৫৩টি স্কুলে একজন করে মাত্র টীচার আছে; দুজন করে টীচার আছে এই রকম স্কুলের সংখ্যা ৯৬৯টি; তিনটি করে টীচার আছে এই রকম স্কুলের সংখ্যা ১৯০৭; চাটি করে টীচার আছে এই রকম স্কুলের সংখ্যা ৬৬৯। আর মোট শিক্ষকের সংখ্যা হচ্ছে দক্ষিণ ২৪ পরগনাতে ১৩৫২৩টি। এই হচ্ছে পশ্চিমবাংলার প্রাইমারি এডুকেশনের চিত্র।

[4-40 – 4-50 p.m.]

একটা কমিটি তৈরি করা হয়েছে। সেখানে তাদের নিজেদের লোক রাখা হয়েছে, যাতে সেখানে কিছু করা যায়। আজকে অমর্ত্য সেনের কাছে হাত তালি নেবার জন্য [illegible] বলেছেন যে, ২ হাজার ২ সালের মধ্যে ১ হাজার কোটি টাকা খরচ করে ৫-৯ বছরের শিশুদের শিক্ষা দেওয়া হবে। কিভাবে দেওয়া হবে? না ৪০ বছর যাদের [illegible] লোকেদের নিয়োগ করা হবে এবং সেখানে ১ হাজার করে টাকা দেওয়া হবে। এক্ষেত্রে কনট্রাক্টে ক্যাডারদের নেওয়া হবে। যে স্কুলগুলি চলছে, সেগুলি বাঁচাবার দরকার নেই। যেগুলি চলছে না, সেগুলি খোলার দরকার নেই। যে সমস্ত স্কুলের ছাদ নেই, সেগুলি দেখার দরকার নেই। দরকার হলে ফের ক্যাডার নেওয়া হবে। তাই ১ হাজার টাকা দিয়ে ৪০ বছরের বুড়োদের নেওয়া হবে। অসীম দাশগুপ্ত মহাশয়, অমর্ত্য সেনের রিসেপশন সভাতে বড়বড় করে বক্তৃতা দিয়েছেন। তা ওয়েস্ট বেঙ্গল বইয়েতে ছেপে বের হয়েছে। আমি বিশেষ করে বলব যে, শিক্ষা ক্ষেত্রে রাজনীতি ঢোকানো হচ্ছে এবং এটা ঢোকানোর জন্য আজকে শিক্ষাক্ষেত্রে চরম বিপর্যয় নেমে এসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অসীমবাবু এখানে নেই, পুলিশ মন্ত্রী এখানে আছেন, উনি নিশ্চয় জানেন যে, কেন্দ্রে বি. জে. পি সরকার চেষ্টা করছে মিলিটারীদের মধ্যে হিন্দুত্ববাদ আনিয়ে এটা কমিউনালিজম সৃষ্টি করতে। আমাদের শত্রু ঘরে এবং বাইরেও। এখানে সি. পি. শত্রু এবং বাইরে বি. জে. পি শত্রু। এখানে আপনারা চেষ্টা করছেন পুলিশ প্রশাসনের মধ্যে কি করে ক্যাডার ঢোকানো যায়। পুলিশকে কন্ট্রোল করা যায় কিভাবে, তার চেষ্টা

করছেন আপনারা বি. জে. পি ওখানে ন্যাশনাল ক্রাইম করছে, আর এখানে আপনারা স্টেট ক্রাইম করছেন। পুলিশ ফোর্সে নিজেদের দলের লোককে ঢোকাচ্ছেন। তাই আজকে সমস্ত জায়গায় পুলিশ প্রশাসন ভেঙ্গে পড়েছে। আজকে ইউ পির পুলিশ এসে, বিহার থেকে পুলিশ এসে উগ্রপন্থীদের গ্রেপ্তার করে নিয়ে যাচ্ছে। আর আপনার গোয়েন্দা দপ্তর এ ব্যাপারে খবর রাখে না। এখানে আপনাদের কান ধরে দেখিয়ে দিচ্ছে পাঞ্জাব পুলিশ, যে তাদের ইনটেলিজেনশিয়া আপনাদের চেয়ে কতখানি শক্তিশালী। এটা তারা প্রমাণ করে দিয়েছে। আজকে কোনও পুলিশ দায়িত্বের সঙ্গে কাজ করে? এই পুলিশ একসময় অনেক ভালো কাজ করত। আজকে কেন এ রকম হল? আপনাদের সি. পি. এমের লোক কিছু করল, পুলিশ তাকে কিছু করেনা। আর কংগ্রেসের কোনও লোক কিছু করল, সঙ্গে সঙ্গে তাকে গ্রেপ্তার করে নিয়ে গেল। এখানে মন্ত্রী নেই, আমি বলছি—ডায়মণ্ডহারবারের সাব জেলে ৮০ পারসেন্ট লোককে ধরে রাখা হয়েছে মারধর, ঝগড়া, করার জন্য। তার প্রায় শতকরা ৮০ ভাগই হচ্ছে কংগ্রেসের লোক, সি. পি. এমের কম লোকই আছে। পাড়ায় ঝগড়া হয়েছে, এরজন্য ৩০ জনকে ধরে রাখা হয়েছে। আর এদিকে কুলতলি জ্বলছে, বাসন্তী জ্বলছে, নদীয়া জ্বলছে, পিংলা জ্বলছে। চতুর্দিকে আগুন জ্বলছে। আপনারা কিছু করতে পেরেছেন? চারিদিকে আইন শৃঙ্খলার চরম অবনতি ঘটেছে। এক্ষেত্রে পুলিশ প্রশাসন সম্পূর্ণ নিষ্ক্রিয় হয়ে গেছে। কারণ পুলিশ জানে যে তাদের এই নিষ্ক্রিয়তার মধ্যেই তাদের কাজ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রাইমারি শিক্ষা থেকে আরম্ভ করে হায়ার সেকেণ্ডারি এডুকেশন, এমনকি ইউনিভার্সিটি এডুকেশন পর্যন্ত সেখানে উপাচার্য নিয়োগের ক্ষেত্রেও কি ঘটনা ঘটছে সবাই আমরা জানি। সৎ সাহস নেই আপনদের সত্যি কথা বলার। তবে কিছু বিধায়ক সত্যি কথা বলেছেন। এই সত্যি কথা বলার জন্য আমাদের দায়-বদ্ধতা আছে। আজকে এখানে কমপিটিশন নয়। আজকে আপনাদের কোন আত্মসমালোচনা নেই, কোনও আত্মসমীক্ষা নেই। আপনারা কি করে ভোটে জেতেন সেটাও আমাদের জানা আছে। এই করে জিতে আজকে ২২ বছর ক্ষমতায় আছেন। তার এই হচ্ছে পরিণতি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আইনশৃঙ্খলা শেষ হয়ে গেছে। শিক্ষার জায়গায় নিজেরা পার্টি বাজি করে সেখানেও শেষ করে দিয়েছেন। এবারে স্বাস্থ্য, দুর্ভাগ্যের বিষয় পশ্চিমবাংলায় ৯শোটা স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে ২৫০টাতে কোনও ডাক্তার নেই। স্বাস্থ্যমন্ত্রী নিজে স্বীকার করেছেন। প্রশ্নোত্তরের সময়ে দেখতে পাচ্ছি যে ৩৮৭টা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কনট্রাক্টের ভিত্তিতে চিকিৎসক নিয়োগ করা হয়েছে। তার মধ্যে অধিকাংশ ডাক্তার জয়েনই করেনি। কোথায়, একজন বিধায়ক বলছিলেন ভাল লাগছিল, আমরা গ্রামাঞ্চলের মানুষ গ্রামের স্বাস্থ্যকেন্দ্রে কোনও ডাক্তার নেই। আপনারা মানুষের কাছে আত্মপ্রতারণা করেন। আমি কালকে টেলিফোন করে জেনে নিচ্ছিলাম, কাকদ্বীপে ৫০টা বেডের হাসপাতাল সেখানে ২২ জন রোগি ভর্তি আছে। রায়দিঘীতে ৫০ বেডের হাসপাতাল রোগী ভর্তি আছে ৩৩ জন। ডায়মণ্ড হারবারে

এক চতুর্থাংশ বেডও ভর্তি হয়নি। প্রত্যেকটা হাসপাতালে রোগী নেই। তার কারণ হাসপাতালে ডাক্তার নেই, ওষুধ নেই, চিকিৎসার ব্যবস্থা নেই। লোকের একটা ছোট্টো অসুখ করলেও পি. জি. হাসপাতালে আসে। আমাদের কাছে দরবার করে একটা ফ্রী বেডের জন্য। কেন এই অবস্থা হল ২২ বছর পর। তার পাশাপাশি দেখুন ব্যাঙের ছাতার মতো গজিয়ে উঠেছে নার্সিং হোম। রোগি হাসপাতালে যায় না। তারা জানে হাসপাতালে গেলে মৃত্যু অনিবার্য। ডাক্তার থাকে না, জি. ডি. এ নেই, নার্স কাজ করে না, ওষুধ নেই। স্বাস্থ্যের কোনও পরিষেবাই নেই। সারা গ্রামাঞ্চলে হচ্ছে এই অবস্থা। আর শহরে যে কয়েকটা হাসপাতাল আছে তাদের নোংরা চিত্র দেখলে অবাক হয়ে যেতে হয়। দালালদের হাত ঘুরে এখানে ভর্তি হতে হয়। মহকুমা হাসপাতাল, জেলা হাসপাতাল প্রত্যেকটা হাসপাতাল ধুঁকছে। এই কথা তো রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এমন কি জীবনদায়ী ওষুধ পর্যন্ত এই সরকার পাঠাতে পারে না। আর আপনারা বলবেন আমরা অমর্ত্য সেনের ভাষায়, আমরা তার কথামতো এগিয়ে চলেছি। স্বাস্থ্য, শিক্ষা, খাদ্য। আজকে মাননীয় মন্ত্রী বলেছেন যে ৫৮ লক্ষ বেকার। বেকার ৫৮ লক্ষ? পি. ডব্লু. ডি ৮৩টি পদের জন্য দরখাস্ত আহ্বান করেছে, তার জন্য দরখাস্ত জমা পড়েছে ১০ লক্ষ। আজকে পশ্চিমবাংলা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? এই ২২ বছরে? **(মাইক অফ হয়ে যায়।)**

[4-50 – 5-00 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের দু জন বক্তা মাননীয় সৌগত রায় এবং সত্য বাপুলি মহাশয় এখানে অমর্ত্য সেনের কথা উল্লেখ করেছেন। ডঃ অমর্ত্য সেন আমাদের দেশের আর্থ-সামাজিক বিষয়ে লিখতে গিয়ে লিখেছেন যে ভারতবর্ষ অনেক বিপর্যয় কাটিয়ে উঠেছে এবং দেশের সংবাদপত্র এবং বিরোধীপক্ষের ভূমিকা। আমার ধারণা হয়েছে যে অমর্ত্য সেন যখন ভারতবর্ষে ছিলেন তখন লোকসভায় বিরোধীপক্ষের নেতারা ছিলেন মিনু বাসানী, হীরেন মুখার্জি, ইন্দ্রজিৎ গুপ্ত, ত্রিদিব চৌধুরি, বঙ্কিম মুখার্জি, আর পশ্চিমবঙ্গ বিধানসভায় তখন ছিলেন হরেকৃষ্ণ কোঙার, সুবোধ ব্যানার্জি, যতীন চক্রবর্তী, বঙ্কিম মুখার্জির মতো প্রথিতযশা পার্লামেন্টেরিয়ান, জননেতারা ছিলেন। অমর্ত্য সেন বলেছেন ভারতবর্ষের মতো দেশে এই সমস্ত সামাজিক বিপর্যয়গুলিতে সংবাদপত্র এবং বিরোধীপক্ষ আগে থেকে যে ভূমিকা গ্রহন করেছিলেন যার ফলে সরকার অনেক বিষয় যথাযথ ভূমিকা গ্রহণ করতে পেরেছেন। আজকে ওঁনারা অমর্ত্য সেনের কথা উল্লেখ করেছেন কিন্তু যে ভূমিকা আজকে গ্রহণ করছেন তাতে বিরোধী পক্ষের ভূমিকা কতটা পালন করতে পারছেন? সেই ভূমিকা পালন করতে পারছেন কি না অমর্ত্য সেনের বই থেকে পড়ে নেবেন। মাননীয় সত্যরঞ্জন বাপুলি একটা সমীক্ষা দিলেন, ৫.৭ দিনের একটা নমুনা বলা যেতে পারে। ধর্ষণ, নারী নির্যাতন, খুন থেকে শুরু করে অনেক কথা বললেন, তাতে দেখা যাচ্ছে দুটি ঘটনা প্রতিদিন ঘটছে। পশ্চিমবাংলায় ৬

কোটির উপর লোক বাস করে এবং এর নানাবিধ সমস্যা আছে, দেশ ভাগের সমস্যা, পার্শ্ববর্তী যে সমস্ত রাজ্যগুলি আছে সেখানে যে জনস্রোত এই সব মিলিয়ে পশ্চিমবঙ্গ একটা সমস্যাবহুল এলাকা। এই সমস্যার মধ্যে দাঁড়িয়ে যে ঘটনা ঘটছে, এখানে প্রতিদিন দুটি ঘটনা ঘটছে। ৩৬৫ দিনে ৭৩০ টির মতো ঘটনা ঘটছে অর্থাৎ দিনে দুটি করে গড়ে ঘটনা ঘটছে। এটা সামান্য ঘটনা, যদিও আমরা এর জন্য আনন্দিত নই। কিন্তু অতীতের জনসংখ্যার অনুপাতে এটা অনেক কম। অনুন্নত যে সমস্ত দেশের অভ্যন্তরে যে কাজগুলি হচ্ছে যার ফলে শ্রমজীবী মানুষ, সাধারণ মানুষ—আর পশ্চিমবঙ্গে যে ভাবে তারা কাজ করে আর্থিক নিরাপত্তার জায়গায় দাঁড়িয়েছে, ভূমিসংস্কারের ফলে স্বনির্ভরতার মাধ্যমে যুবসমাজ তার যে জায়গায় আসতে চাইছেন, সেই যে অর্থনৈতিক স্বচ্ছলতার জায়গা, স্বনির্ভরতার জায়গা তৈরি হয়েছে সেগুলি তাঁরা উল্লেখ করলেন না, তাঁরা অত্যন্ত নেগেটিভ আলোচনা করলেন। পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলার প্রশ্নে অনেকে বলেছেন, আমি খুব সংক্ষেপে একটা ছোট পরিসংখ্যান আপনার সামনে তুলে ধরছি। ১৯৯৬-৯৭ সালে হিউম্যান রাইটস কমিশন জাতীয় স্তরে তাঁরা যে পরিসংখ্যান দিয়েছেন তার পারসেন্টেজ অনুযায়ী যে সব কমপ্লেন লিপিবদ্ধ হয়েছে হিউম্যান রাইটসের কাছে তাতে দিল্লি ৪.১৩, উত্তরপ্রদেশ ৫৬.৯৪, বিহার ৭.৫২, মধ্যপ্রদেশ ৬.১১, হরিয়ানা ৩.৫০, তামিলনাড়ু ৩.৫৭, পশ্চিমবঙ্গ ২.৫০। এই পরিসংখ্যান প্রমাণ করে দিচ্ছে যে পশ্চিমবঙ্গের জনসাধারণ তারা তাদের অভিযোগ, ক্ষোভ-বিক্ষোভ যা লিপিবদ্ধ করেছেন তার থেকেই প্রমাণ হচ্ছে পশ্চিমবঙ্গে সাধারণ মানুষের ক্ষোভ-বিক্ষোভ তাঁরা যে আকারে বলতে চাইছেন সেই আকারে নেই। আরেকটা ক্ষেত্রে ওঁরা যেটা বলে থাকেন লক-আউটের লক-আপে মৃত্যুর ঘটনা। লক-আপে মৃত্যু কেউই সমর্থন করেন না। বিনাবিচারে আটক করে সেই লক-আপে মৃত্যু হলে সেটা নিশ্চয়ই কেউই চায় না। এ ক্ষেত্রে দেখুন পশ্চিমবঙ্গের অবস্থাটা। যেখানে লক-আপে মৃত্যুর সংখ্যা মহারাষ্ট্রে ২০০-টা, উত্তরপ্রদেশে ১৭০-টা, বিহারে ৯২-টা সেখানে পশ্চিমবঙ্গে লক-আপে মৃত্যুর সংখ্যা ৪৯-টা। আমরা মনে করি, এই ৪৯-টা কেসও হওয়া উচিত নয়। যাইহোক, পরিসংখ্যান বলে দিচ্ছে এক্ষেত্রে পশ্চিমবঙ্গ সর্বনিম্নে রয়েছে। কিন্তু এটাও যাতে না ঘটে সেটা দেখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এমনি এমনি যারা ভারতবর্ষের মানুষ এবং ভারতবর্ষের বিভিন্ন রাজনৈতিক দলের নেতৃবৃন্দ জ্যোতিবাবুর নেতৃত্ব চান না। ঐতিহাসিক ভুল সম্ভবত হয়ে গিয়েছে। কারণ

...(গোলমাল)...

**(পরে বিরোধীদের উদ্দেশ্য করে)**

একটা দেশের সাধারণ মানুষের মধ্যে বিপ্লবের ব্যাপারটা আপনারা বুঝবেন না।

আপনাদের রাজনীতিতে এটা বুঝবার কথাও নয়। মাননীয় সদস্য কমলবাবু এটা বুঝতে পারবেন। দেশের সাধারণ শ্রমজীবী মানুষের যে বিপ্লব, যেটা কি না রিভোলিউশন অফ দি মেজরিটি, সেটা সংগঠিত করতে গেলে ব্যাপক জনসাধারণের অংশ গ্রহণ প্রয়োজন। কিন্তু দুর্ভাগ্যক্রমে গোটা ভারতবর্ষের ক্ষেত্রে বামপন্থা দুর্বল জায়গায় আছে এবং সেই ভাবে তা প্রসার লাভ করেনি। যদি আজকে ঘটনাচক্রে এই রকম পরিস্থিতি তৈরি হত যাতে কি না হিন্দি এলাকাগুলোতে পৌছনো যেত তাহলে সেখানকার সংখ্যাগরিষ্ঠ মানুষকে বিপ্লবমুখী করা যেত এবং তাহলে ভারতবর্ষের রাজনৈতিক পরিস্থিতির একটা বড় পরিবর্তন ঘটে যেতে পারত। তবে কি হতে পারত, আর কি হতে পারত না তা নিয়েও বিতর্ক আছে। তা সে যাইহোক, আজকে কিন্তু অন্যান্য রাজ্যের মানুষ গণতান্ত্রিক দলগুলো মাননীয় জ্যোতিবাবুকে পাওয়ার প্রত্যাশা করেছিল। ভারতবর্ষের অর্থনীতিতে অর্থনৈতিক সঙ্কট যেভাবে দেখা দিয়েছে তাতে দেশের স্বাধীনতা এবং অখণ্ডতা আজকে বিপন্ন হয়ে পড়েছে। অপর দিকে রাজ্য শাসনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের যে ইতিহাস, যে সুস্থ রাজনৈতিক অবস্থা এখানে বিরাজমান সেই সব বিচারের পরিপ্রেক্ষিতে তাঁরা এইসব ভেবেছিলেন। স্বভাবতই বলতে হচ্ছে যে, ওদের সমালোচনা আংশিক, সামগ্রীক নয়। গোটা ভারতবর্ষে যখন বিচ্ছিন্নতাবাদীশক্তি, আঞ্চলিকতাবাদী শক্তি সাম্প্রদায়িকশক্তি মাথাচাড়া দিয়ে উঠছে সেই সময় পশ্চিমবাংলায়ও মৌলবাদীশক্তি বিচ্ছিন্নতাকামীশক্তি, আঞ্চলিকবাদীশক্তি নিশ্চয় আছে, কিন্তু তারা মাথাচাড়া দিয়ে উঠতে পারছে না। কেন পারছে না? কারণ, এখানকার গণতান্ত্রিক আন্দোলন, শ্রেণীগত আন্দোলন। এইসবের জন্য পশ্চিমবঙ্গে এটা হচ্ছে না। এই তো, আজকে খবরের কাগজে কি দেখছি? দেখা যাচ্ছে দিল্লিতে বাঙালিবস্তী জ্বালিয়ে দেওয়া হল। আবার, মহারাষ্ট্রে শিবসেনা-বি.জে.পি সরকার বাঙালি অধিবাসীদের এলাকা আক্রমণ করেছিল। এটা ভারতবর্ষের সর্বত্র ঘটছে, বাঙালি, অ-বাঙালির প্রশ্ন নয়। কিন্তু পশ্চিমবাংলায় এই জিনিস ঘটতে পারছে না। এটা শুধু সরকরের নয়, এখানকার সাধারণ মানুষের লড়াই-র সংগ্রামী ঐতিহ্যের জন্য এবং এর ফলে এটা এখানে প্রতিরোধ হচ্ছে। একথা আজকে স্বীকার করতেই হবে আজকে যে ভাবে মৌলবাদীশক্তি, বিভেদকামীশক্তি ভারতবর্ষের অখণ্ডতা বিপন্ন করছে সেটা উদ্বেগের বিষয়। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে সেই পরিবেশ হয়নি। এই সরকার জনগণের সরকার, বিশেষ কোনও অংশের সরকার নয়। একটা শ্রমজীবী মানুষের সরকার এখানে রয়েছে বলেই এটা সম্ভব হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের আলোচনার শুরুতেই আমি খুব সঙ্গত ভাবে যে বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে, এশিয়ান গেমসে সোনাজয়ী জ্যোর্তিময়ি সিকদারের নাম যেমন এই ভাষণে রয়েছে সাথে সাথে আরো দুটো নাম সংযোজিত হওয়া উচিত।

[5-00 – 5-10 p.m.]

বিশ্বজিৎ পালিত যিনি কবাডিতে নেতৃত্ব দিয়েছিলেন এবং অধিনায়ক ছিলেন সেই সঙ্গে সঙ্গে কলকাতায় যাঁর খেলাধূলা গড়ে উঠেছে সেই বলরাজ সাহানীর কৃতিত্বকেও লঘু করে দেখার নয়। স্বর্ণ পদক প্রাপ্ত দলের মধ্যে তাঁরা ছিলেন। এ ছাড়া অন্যান্য প্রসঙ্গে যে সব দুর্বলতম দিকগুলো আছে সেগুলো নিশ্চয়ই আমি বলব। সংবাদপত্রে দেখলাম যে পশ্চিমবঙ্গে নারী নির্যাতনের ঘটনা বাড়ছে। এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। এব্যাপারে অবিলম্বে তৎপর হওয়া দরকার। পশ্চিমবঙ্গের আলাদা ঐতিহ্য আছে, আলাদা সংস্কৃতি আছে। সেই জায়গায় এই ধরনের কিছু কিছু ঘটনা ঘটে যাচ্ছে। এ ব্যাপারে স্বরাষ্ট্র দপ্তরকে নজর দিতে হবে। অন্যদিকে মাননীয় অধ্যক্ষ মহাশয় বিহার, উত্তরপ্রদেশে পিছিয়ে পড়া, অনুন্নত শ্রেণীর মানুষের উপর দিনের পর দিন যেরকম আক্রমণ হচ্ছে সেই ধরনের একটা ঘটনা বিরোধীপক্ষের মাননীয় সদস্যারা আমাদের এই পশ্চিমবঙ্গে দেখাতে পারবেন? একটা দৃষ্টান্ত এখানে দেখাতে পারবেন? এখানে পিছড়েবর্গরা মেরুদণ্ড সোজা করে মাথা তুলে দাঁড়াতে পেরেছে। অনেক আন্দোলনের ভিতর দিয়ে এইসব মূক, নির্বাক মানুষরা পশ্চিমবঙ্গে মাথা তুলে দাঁড়াতে পেরেছেন। এখানে তাঁদের উপর অত্যাচার করা সম্ভব হয় না। এখানে জমিদার, জোতদারদের যে শোষণ, যে আক্রমণ একটা সময়ে ঘটেছিল সেটা এখন আর এখানে সম্ভব নয়। সেই রকম একটা দৃষ্টান্ত এখানে কোথাও কেউই দেখাতে পারবেন না। এখানে পিছড়েবর্গ মানুষদের মাথা তুলে, মেরুদণ্ড সোজা করে দাঁড়াতে শক্তি জুগিয়েছেন বামফ্রন্ট সরকার। সেই কারণে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দীর্ঘ ২০-২২ বছর হতে চলল সর্বস্তরের নির্বাচনে ওঁরা পর্যুদস্ত হয়েছেন। ওঁরা সর্বস্তরের নির্বাচনে পরাস্ত হয়েছেন। সুতরাং বামফ্রন্ট সরকার যে ভাল কাজ করেছেন সেব্যাপারে এগুলো কি মাপকাঠি নয়? বামফ্রন্ট সরকার যদি জনগণের পক্ষে কাজ নাই করেন তাহলে বছরের পর বছর ধরে তাঁরা মানুষের সমর্থন পাচ্ছেন কি করে? আপনারা বলবেন যে নির্বাচনে জোরজুলুম হয়েছে। কিন্তু আমি বলব যে, নির্বাচন যদি জোরজুলুমই হয়ে থাকে, সুষ্ঠুভাবে যদি নির্বাচন নাই হয়ে থাকে তাহলে আপনারা কি করে এখানে নির্বাচিত হয়ে এলেন? মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণকে সমর্থন করে বলছি যে আমাদের দুর্বলতম যে সব দিকগুলো আছে সেগুলোর উপর নিশ্চয় আমাদের দৃষ্টি দিতে হবে। আমাদের প্রশাসনকে গতিশীল করতে হবে। সেজন্য জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের ক্ষেত্রে আমাদের ভাবতে হবে। এব্যাপারে রিফর্মস দরকার। ইতিমধ্যে অশোক মিত্রের নেতৃত্বে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি গঠিত হয়েছে। অনেক কমিটির রিপোর্ট রাজ্যসরকার গ্রহণ করেছেন। জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনকে গতিশীল করতে গেলে কমিটির রিপোর্ট গ্রহণ করে তা দিয়ে প্রশাসনের ব্যর্থতাগুলো দূর করতে হবে। এবারে আসি স্বাস্থ্যের ব্যাপারে স্বাস্থ্যের ব্যাপারে আমাদের ভাবতে হবে। গোটা দেশের সাধারণ

*মানুষ, নিম্নবিত্ত, মধ্যবিত্ত মানুষ, গরিব মানুষ নার্সিং হোমে যেতে পারেন না, তাঁরা হাসপাতালের উপর নির্ভর করেন। সুতরাং হাসপাতালগুলোর দিকে দৃষ্টি দিতে হবে। মাননীয় ইয়াকুব সাহেব এখানে সেচ দপ্তর ও পূর্ত দপ্তর সম্পর্কে বলেছিলেন যে, এগুলো সর্ম্পকে ভাবতে হবে। কৃষি বিপণন সম্পর্কে ভাবতে হবে, সমবায় নিয়ে ভাবতে* হবে। আজকে পশ্চিমবঙ্গে সমবায় আন্দোলন কেন উঠে গেল সে নিয়ে ভাবতে হবে। কেন সমবায় আন্দোলন ব্যর্থ হল তা নিয়ে ভাবতে হবে। এর দুর্বল দিকগুলো নিয়ে ভাবতে হবে। এই কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদ প্রস্তাব উত্থাপিত হয়েছে তার বিরোধিতা করে, আমাদের সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে আমি দু'চারটে কথা বলছি। স্যার, আজকেই আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ভারপাপ্ত মন্ত্রী মহোদয়ের মাধ্যমে জানতে পারলাম যে, প্রায় ৫৭ লক্ষ রেজিস্টার্ড বেকার এ রাজ্যে আছে। অথচ আমরা দীর্ঘদিন ধরে শুনছি এ রাজ্যে শিল্পায়ন হচ্ছে এবং রাজ্যপাল আনন্দের সঙ্গে তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেছেন যে, ৭,৭৯৯ কোটি টাকার মূলধন বিনিয়োগ করা হয়েছে। অথচ উনি একবারও বললেন না যে, বিগত ১০ বছরের মধ্যে এ রাজ্যে দুশোর ওপর বৃহত শিল্প বন্ধ হয়ে গেছে। ছোট শিল্পের কথা বাদ দিলাম। এক মাত্র আমাদের হাওড়ায় ২০-টা বৃহত শিল্প বন্ধ হয়ে গেছে। 'ইণ্ডিয়া মেশিনারি' দীর্ঘদিন বন্ধ হয়ে আছে। যেটা কংগ্রেস আমলে রাজ্য সরকার অধিগ্রহণ করেছিল, সেটা বামফ্রন্ট আমলে, শ্রমিকদরদী সরকারের আমলে বন্ধ হয়ে গেল। 'গেস্টকীন' পশ্চিমবাংলার গর্ব ছিল, সেই কারখানা পুরোপুরি বন্ধ হওয়ার মুখ। 'রেমিংটন র‍্যাণ্ড' বন্ধ। রাজ্যপাল একবারও উল্লেখ করলেন যে, ৭০০০ কোটি টাকার শিল্পায়নের মধ্যে দিয়ে কত শ্রমিকের কর্ম-সংস্থান হল। একমাত্র আমাদের হাওড়াতে যে বৃহত শিল্পগুলো ১৯৯১ সাল থেকে ১৯৯৯ সালের মধ্য বন্ধ হয়ে গেল সেগুলোতে ৮০০০-এর ওপর শ্রমিক কর্মহীন হয়েছে। আজকে পশ্চিম বাংলায় শিল্পের এই অবস্থা দাঁড়িয়েছে। যেখানে বেকারদের সংখ্যা ক্রমাগত বেড়ে চলেছে সেখানে সেই বেকারদের কর্ম-সংস্থানের কি উপায় হবে, এবিষয়ে সরকারের কি চিন্তা ভাবনা আছে তা নিয়ে রাজ্যপালের ভাষণের মধ্যে একটা লাইনও নেই। একটা রাজ্য যাঁরা চালাচ্ছেন, তাঁরা গর্ব করে বলছেন, 'আমরা ২২ বছর আছি, ২৩ বছর আছি, জন সমর্থন আছে।' কিন্তু তাতে রাজ্যের কি কল্যাণ হচ্ছে? রাজ্যপাল বলছেন স্বাস্থ্য নিয়ে নাকি সরকার অনেক কিছু চিন্তা ভাবনা করছেন। অথচ আমরা লক্ষ্য করছি আগামী পাঁচ বছরে আমাদের রাজ্য থেকে বর্তমানের চেয়ে আড়াই শো কম ডাক্তার সৃষ্টি হবে। কারণ এত দিন কলকাতার মেডিক্যাল কলেজ হাসপাতালে ১৫৫-টি সীট ছিল, মেডিক্যাল কাউনসিল অব ইণ্ডিয়া সেই সংখ্যাকে এক

কথায় কমিয়ে ১০০ করে দিয়েছে। কেন? আধুনিক চিকিৎসা বিদ্যার জন্য যে যন্ত্রপাতির প্রয়োজন সে সমস্ত আমাদের মেডিক্যাল কলেজগুলোতে নেই। এর থেকেই বুঝতে পারা যাচ্ছে এ রাজ্যে স্বাস্থ্যের কি হাল হয়েছে। একটু আগে মাননীয় বিধায়ক ইয়াকুব সাহেব বললেন গ্রাম থেকে যে কোনও রুগীকে সি. টি. স্ক্যান করতে হলে কলকাতার পি. জি. হাসপাতালে আসতে হয়। পি. জি. ছাড়া আর কোথাও এই ব্যবস্থা নেই। ফলে এক একজন রুগীকে ৩ মাস, ৪ মাস, ৫ মাস অপেক্ষা করে থাকতে হয়; তার আগে ডেট পাওয়া যায়না। আজকে যার রোগ হল তার চিকিৎসা হবে পাঁচ মাস পরে। তাও আবার ৫০০ টাকা মূল্য দিতে হবে। ফ্রি করতে হলে আগে বিধায়কদের সার্টিফিকেট দিলেই হয়ে যেত। এখন মন্ত্রী নিত্য নতুন আইন পাস করে সেই সুযোগটুকুও রাইটার্স বিল্ডিংসে-এর লাল ফিতের বাঁধনের মধ্যে আবদ্ধ করে ফেলেছেন। গরিব মানুষ ফ্রি চিকিৎসার আবেদন জানালে ৫/৭ দিন পরে তার সে আবেদন মঞ্জুর হবে এবং চিকিৎসার সুযোগ পাবে। অনেক ক্ষেত্রেই দেখা যাচ্ছে চিকিৎসার সুযোগ পাওয়ার আগেই রুগী মারা যাচ্ছে।

[5-10 – 5-20 p.m.]

সারা রাজ্যের হেলথ সেন্টারগুলিতে যত শয্যা সংখ্যা তার অধিকাংশই বন্ধ হয়ে পড়ে আছে। সেখানে ডাক্তার নেই, ওষুধপত্র পৌঁছায় না। জেলা হাসপাতালগুলিতেও অধিকাংশ ক্ষেত্রে ডাক্তারদের অপ্রতুলতা রয়েছে। সেখানে এক্স-রে মেশিন থেকে শুরু করে অধিকাংশ মেশিন অকেজো। রাজ্যপাল মহাশয় তার ভাষণে এসবকথার উল্লেখ কিছু করেননি। এই প্রসঙ্গে বলি, দীর্ঘদিন ধরে আমরা শুনে আসছি যে মেদিনীপুরে মেডিক্যাল কলেজ হবে, মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তরেও বলেছিলেন যে গত বছরে নাকি মেদিনীপুরের মেডিক্যাল কলেজের জন্য এক কোটি টাকা দেওয়া হয়েছে কিন্তু কিছুই আমরা দেখতে পাচ্ছি না। শিল্পায়নে বিলম্বের জন্য রবীনবাবু আমাদের দোযারোপ করলেন, তাকে জিজ্ঞাসা করি, মেদিনীপুরে মেডিক্যাল কলেজ না হবার জন্য কাদের দায়ী করবেন? কেন সেখানে মেডিক্যাল কলেজ হচ্ছে না তার জবাব দেবেন কি? এই হচ্ছে আমাদের রাজ্যের কর্মসংস্কৃতির নমুনা। এখানে কাজের কাজ কিছু হয়না। প্রতিটি ক্ষেত্রেই বেহাল অবস্থা চলছে। মাননীয় রাজ্যপাল বলেছেন, পশ্চিমবঙ্গ খুব ভালোভাবে চলছে, ট্রেজারি বেঞ্চের সদস্যরাও তাই বলছেন যে সব ভাল কিন্তু আমরা তার উল্টোটাই দেখতে পাচ্ছি। ওরা বলছেন, এখানে আইনশৃঙ্খলার অবস্থা নাকি খুব ভাল। জয়ন্তবাবুর লজ্জা করল না, ওর লজ্জা নেই, উনি এখন স্বপ্ন দেখছেন মন্ত্রী হবেন এবং তাই আজকে সেইভাবেই বক্তৃতা দিলেন। মন্ত্রী হয়ে যে ভাবে বলতে হবে আজকে উনি তার ট্রায়াল দিলেন। ওর দলের লোক যেখানে নিহত হচ্ছে সেখানে উনি কি ভাবে আইন-শৃঙ্খলার প্রশংসা করতে পারেন তা আমার বোধগম্য হচ্ছে না। রাজ্যপাল মহাশয় বলেছেন,

পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা নাকি খুব ভাল। কি রকম ভাল? এই কলকাতার বুকের উপর *রেড রোডে প্রকাশ্য দিবালোকে ইভ টিজাররা মহিলা বাস্কেটবল খেলোয়াড় রেখা চৌধুরিকে লাঞ্ছিত করল এবং তাকে খুন করার চেষ্টা করল। হাওড়ায় জি. টি. রোডের উপর দিয়ে শিবপুরে থানার এস. আই. ডিউটি করে ফিরছিলেন, সেই সময় সমাজবিরোধীরা তাকে* খুন করল। গত কয়েকদিন আগে ফেব্রুয়ারি মাসে সেখানে হাওড়ায় জেলা শাসকের বাড়ির সামনে—একদিকে হাওড়া কর্পোরেশনের অফিস, উল্টো দিকে এস. পি'র অফিস, হাওড়া কোর্ট, প্রকাশ্য দিবালোকে সমাজবিরোধীরা খুন করে জেলাশাসকের বাড়ির সামনে পুলিশ পাহারা রয়েছে তাদের সামনে দিয়ে নিরাপদে চলে গেল। এর পরও আপনারা বলবেন যে এ রাজ্যে আইনশৃঙ্খলার পরিস্থিতি ভাল? নাবালোক ছেলেরা পর্যন্ত ডাকাতি করছে। শুধু ডাকাতি করছে না, ডাকাতি করার পর ঠাকুমার কাছে আশীর্বাদ চাইছে। ডাক্তার, ইঞ্জিনিয়ার হবার জন্য আশীর্বাদ চায়, আর এখানে ডাকাতি করে আশীর্বাদ চাইছে। এই হচ্ছে এখানকার আইনশৃঙ্খলার অবস্থা। এই কারণে এই অসত্য ভাষণের প্রতিবাদ করে, আমাদের সংশোধনীগুলি সমর্থন করে শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় চেয়ার পারসন, স্যার, আমি রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানাচিছ এবং বিরোধী দলের পক্ষ থেকে আনা সংশোধনীর বিরোধিতা করছি। কংগ্রেসের বন্ধুদের বক্তৃতা শুনতে শুনতে আমি ভাবছিলাম যে ওরা বোধ হয় কোনও দিন দেশ চালায়নি। পশ্চিমবঙ্গে প্রফুল্ল সেন যখন মুখ্য মন্ত্রী ছিলেন, যখন সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী ছিলেন তখন রাজ্যের আইন-শৃঙ্খলা কত ভাল ছিল, রাজ্যপালের ভাষণে কি লেখা থাকত সেগুলি একটু দয়া করে কার্যবিবরণী থেকে পড়ে দেখবেন। যাইহোক, আমার সময় কম, আমি সেই ডিটেলস অলোচনায় যাচ্ছি না। আমার মনে আছে ৭০ দশকে নকশাল পন্থী আন্দোলনকে স্তব্ধ করার জন্য কিভাবে গুলি চালানো হয়েছিল, ৫৯ সালে খাদ্য আন্দোলনে কালীপদ মুখার্জি এই এসপ্লানেড ইস্টে ৮০ জন মানুষকে লাঠিপেটা করে মারল। সেই সময়ে রাজ্যের আইন-শৃঙ্খলা অবনতি হয়েছিল, কি উন্নতি ছিল, সেই প্রশ্নে আমি যেতে চাইনা। প্রশ্নগুলি হচ্ছে, ভারতবর্ষের আর্ত-সামাজিক অবস্থার এবং কি অবস্থার মধ্যে আমরা বসবাস করছি সেটা। আগে লাইসেন্স প্রথা ছিল, শিল্পের উন্নয়নের প্রশ্ন ছিলনা। আপনারা এই উদার অর্থনীতি, আমদানী নীতি চালু করেছেন। কংগ্রেসের বন্ধুরা এখানে সাম্রাজ্যবাদী বহু জাতিক সংস্থাকে ভারতবর্ষে টেনে আনবার জন্য এখন তারা পেটেন্ট বিল, বিমা বে-সরকারিকরণ বিল ইত্যাদিতে বি. জে. পিকে সাপোর্ট দিচ্ছেন। কয়েকদিন আগে লোকসভায় যে পেটেন্ট বিলে বহু-জাতিক সংস্থার খুব মুনাফা হবে সেই বিলকে আপনারা সমর্থন করেছেন। যাইহোক, আমি একথা বলতে চাই যে, রাজ্যপালের ভাষণে অনেক কিছু আছে। পশ্চিমবঙ্গের যে গণতান্ত্রি পরিবেশ, আমাদের পশ্চিম বাংলায় শিক্ষা

ব্যবস্থা যা ছিল, যে ভাবে গণ-টোকাটুকি হত তাকে আমরা তা আমরা বন্ধ করতে পেরেছি। কংগ্রেস আমলে কোন সরকারি কর্মচারী সম্পর্কে পুলিশ রিপোর্ট করলে তাদের চাকুরি যেত, এখন সেটা যায়না। গ্রামের গরিব মানুষরা অগে পুলিশের বুটের তলায় থাকত, জোতদার-জমিদারদের অত্যাচার তারা মুখ বুজে সহ্য করত। বামফ্রন্ট সরকারের আমলে সেই গরিব মানুষরা মানুষের মর্যাদা লাভ করেছে, একথা ভুললে চলবে না। আজকে সেজন্য এখানে বামফ্রন্ট সরকার ২২ বছর ধরে রয়েছে। স্যার, রাজ্যপালের ভাষণ সমর্থন করে আমি কয়েকটি বিষয়ে উল্লেখ করতে চাই। বামফ্রন্ট সরকারের স্বদিচ্ছ থাকলেও তাদের যে কাজের গতি, ১৯৭৮ সাল বন্যা বা ১৯৮২ সালে খরা মোকাবিলার ক্ষেত্রে যে তৎপরতা দেখেছি তা সীমিত হয়েছে। ১৯৭৮ সালে মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ায় খরা এলাকা বলে ঘোষণা করেছেন, উত্তরবঙ্গের বিভিন্ন জায়গায় বন্যার জন্য অনেক প্রতিশ্রুতি দিয়েছেন। কিন্তু আমাদের মেদিনীপুর জেলায় ১১ হাজার মৌজার মধ্যে ৭ হাজার মৌজায় খরা ঘোষণা করলেন এবং সেখানে কৃষি ঋণ যেটা মকুব করার কথা হয়েছিল, আজকে আবার সেই ঋণ আদায় করার জন্য নোটিশ দেওয়া হয়েছে। বোরো চাযের জন্য পানীয় জলের অভাব দেখা দিয়েছে। বিহারের তেনুঘাট থেকে জল আনবার দাবি আমরা বারবার জানিয়েছি। এখন বোরো চাযের জন্য অনেকে ব্যক্তিগত ভাবে স্যালো বসিয়ে জল টেনে নিচ্ছে এবং তার ফলে পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। কাজেই মানুষ যাতে বোরো চাযের জন্য জল পায় সেই অনুরোধ জানাচ্ছি। এখানে মাননীয় খাদ্যমন্ত্রী আছেন। কেন্দ্রীয় সরকার ভরতুকী দেবেন না। এই ব্যাপারে জাতীয় বিতর্কে সমস্ত পার্টির একটা সভা ডাকা হয়েছে। আমি বলব যে কেরলে বামফ্রন্ট সরকার যদি গণ-বন্টনের মাধ্যমে ৪ লক্ষ দোকান খুলে সেখানকার মানুষকে নিত্য প্রয়োজনীয় জিনিস ন্যায্য দামে সরবরাহ করতে পারে তাহলে পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকার কেন খাদ্য দপ্তর থেকে এই ব্যাপারে কোনও উদ্যোগ নেবেন না? রাজ্য পালের ভাষণের মধ্যে দিয়ে এই বিষয়ে কোনও ইঙ্গিত সুস্পষ্ট ভাবে না থাকার ফলে কিছু বিভ্রান্তি ঘটেছে, আমরা এটা দেখছি না।

[5-20 – 5-30 p.m.]

আমি একটি গ্রাম ও শহরের মধ্যবর্তী অংশে রয়েছি। কিন্তু আমি গ্রামের মানুযদের বলতে পারি না যে, গ্রামে বিদ্যুৎ না থাকলে আপনারা চেঁচামেচি করুন। অর্থাৎ গ্রামের মানুষ বিদ্যুতের জন্য চেঁচামেচি করে পাদ প্রদীপে আসতে পারেন না। কিন্তু তাদের ক্ষেত্রে কেরোসিনের যে বরাদ্দ রয়েছে তার পরিমাণ কেন বাড়ানো হবে না? যেখানে তারা অন্ধকারে বাস করছেন? ক্ষেতমজুরদের জন্য রাজ্যপালের ভাষণে পি. এফ.-এর কথা বলা হয়েছে, কিন্তু সেই পি. এফ.-এর আওতায় কতজন ক্ষেতমজুরকে আনতে পারবেন সেটা জানাতে পারেননি। পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক শক্তি এবং মৌলবাদি শক্তির

*বিরুদ্ধে সরকার ইতিবাচক ভূমিকা গ্রহণ করেছেন।* তবে আইন-শৃঙ্খলা বলতে তো শুধু চুরি, ছিনতাই বা খুনকে বোঝায় না, সাম্প্রদায়িক সম্প্রীতি কতটা রয়েছে সেটাও বোঝায়। কিন্তু আমরা জানতে পারিনি যে, এখানে বিদ্রোহ করবার মতো শক্তি আছে, কি নেই। আমরা জানি, পাকিস্তানের আই. এস. আই. পশ্চিমবঙ্গের ক্ষতি করবার জন্য চেষ্টা করছে এবং তার বিরুদ্ধে আমাদের বামফ্রন্ট সরকার সজাগ। আজকে ভারতবর্ষে বিপর্জ্জনক শক্তি নিয়ে বি. জে. পি. সরকার কেন্দ্রে রয়েছে। আজকে ১৫ই মার্চ সংসদের সামনে লক্ষ লক্ষ সি. পি. আই. কর্মী বি. জে. পির বিরুদ্ধে, মূল্যবৃদ্ধির বিরুদ্ধে, কর্মসংস্থানের দাবিতে ধর্না দিচ্ছেন। সেখানে এম. পি. বা এম. এল. এ.-রা নন, হাজার হাজার মানুষ সেখানে গিয়ে বসেছেন। পশ্চিমবঙ্গে ৫৬ লক্ষ বেকার বলে আপনারা বলছেন, কিন্তু আমি প্রশ্ন করতে চাই, আজকে সারা ভারতবর্ষে বেকারের সংখ্যা কত? বর্তমানে আংশিক এবং পূর্ণ বেকার সংখ্যা মিলিয়ে ভারতবর্ষে বেকার সংখ্যা ১৫ থেকে ২০ কোটির মতো হবে। একদিকে শিল্প-কারখানা থেকে কর্মী ছাঁটাই হয়ে যাচ্ছে, ফলে শ্রমিক আত্মহত্যা করছেন। এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। দিল্লির যমুনা নদীর পাড়ে একটি বাঙালি বস্তি পুড়ে ছাই হয়ে গেছে এবং সেখানে ২৮ জন পুড়ে মারা গেছেন। কলকাতা শহরে, জেলা শহরে গ্রামের মানুষ, শিক্ষিত মানুষ বাজারে যেমন আলু পটলের হাট বসে তেমনি ভাবে তারা শ্রম বিক্রি করবার জন্য রাস্তায় রাস্তায় হাট বসাচ্ছেন। ৪৫ বছর তো বিভিন্ন রাজ্যে আপনারা ক্ষমতায় ছিলেন। বলুন তো, কতজন লোককে আপনারা চাকরি দিয়েছেন? ১৯৭১ সালে আপনারা ঘোষনা করেছিলেন যে, দেশ থেকে গরিবী হঠিয়ে দেবেন। ১৯৮৪ সালে বলেছিলেন যে, ১ কোটি লোককে আপনারা চাকরি দেবেন। আজকে বি. জে. পির অটলবিহারী বাজপেয়ী ক্ষমতায় থাকবার জন্য ঘোষণা করেছেন বছরে এক কোটি করে মানুষকে তারা চাকরি দেবেন। এই হচ্ছে ভারতবর্ষ। এরজন্য দায়ী কে? দায়ী আপনারা অতীতে আপনারা ধনীক গোষ্ঠী, জোতদার জমিদারদের তোষণ করেছেন, এখন বি. জে. পি. উদার নীতির মাধ্যমে আমদানি নীতিকে সহজ-সরল করে দিয়ে দেশকে সাম্রাজ্যবাদীদের হাতে তুলে দেবার চেষ্টা করছেন। তারজন্য আপনাদের সমস্ত সংশোধনীর বিরোধিতা করছি এবং রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণরূপে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় সভাপতি মহোদয়, আপনারা প্রায়ই অভিযোগ করেন যে, এম. এল. এ.-রা দায়িত্বহীন। এম. এল. এ.-রা গুরুত্ব দিয়ে বিধানসভার কাজকর্ম করেন না। এই অভিযোগ আপনারা প্রায়ই করেন। আজকে সকাল সাড় দশটায় হাউসে এসেছি। এখন বিকেল পাঁচটা বেজে চব্বিশ মিনিট। মাঝে আড়াই ঘন্টা রিসেস দেওয়া, এটা একটা দুঃসহ অবস্থা। ঐ অবস্থার মধ্যে আমাদের সময়টা কাটাতে হয়েছে। অথচ আমাদের বারে বারে উপদেশ দেন, পত্রিকার কাছে এম. এল. এ.-দের বিরুদ্ধে অভিযোগ

করেন যে ওদের আচরণ দায়িত্বজ্ঞানহীন। আজকে এই হাউস পরিচালনার ক্ষেত্রে আপনার আন্তরিকতা এবং গুরুত্ব কতখানি আছ সেটা কিন্তু আমাদের মনে সংশয়ের সৃষ্টি করেছে। তা যাই হোক রাজ্যপালের ভাষণ দেখলাম। রাজ্যপালের ভাষণে বারো আনাই শিল্পোন্নয়নের কথা জুড়ে আছে। গ্রামবাংলার কথা অত্যন্ত সুকৌশলে এড়িয়ে যাওয়া হয়েছে, অবহেলা করা হয়েছে। শিল্পোন্নয়নের কথা নানা ভাবে তুলে ধরার চেষ্টা করা হয়েছে। কিন্তু বামফ্রন্ট সরকারের শিল্পোনয়নের কথা, তা যে চূড়ান্ত ভাঁওতাবাজী ধাপ্পাবাজী সেটা প্রমান করে দিয়েছে ডানলপের কর্মহীন কর্মী প্রসেনজিৎ সরকার তার নিজের জীবন দিয়ে। রাজ্যপালের ভাষণে শিল্পোন্নয়নের এতো কথা বলার সার্থকতা একদম নেই পশ্চিমবাংলার মানুষের কাছে। কৃষি সম্বন্ধে দু-চারটি কথা বলা হয়েছে, সেখানে বর্তমানে কৃষির অবস্থার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে একদম অনুপস্থিত। গত বছর কত উৎপাদন হয়েছে, রেকর্ড হয়েছে এই সব কথা রাজ্যপালের ভাষণে বলা হয়েছে কিন্তু ১৯৯৮-৯৯ সালের এই বছরে খারিপ মরসুমে রবি মরসুমে গ্রামবাংলায় কি অবস্থা রাজ্যপাল, তিনি একবারও বলবার চেষ্টা করেননি। অর্থাৎ তিনি জানেন না এবং যাঁরা তাঁকে লিখে দিয়েছেন তাঁরা এই জিনিসটাকে গুরুত্ব দিতে রাজি নন। এবারের বন্যায় উত্তরবঙ্গের সমস্ত ফসল নষ্ট হয়ে গিয়েছে, দক্ষিনাবঙ্গের পুরুলিয়া বাঁকুড়া এবং মেদিনীপুরের কিছু অংশে খরা চলছে। ফসলের অবস্থা খারাপ। কৃষকরা পার্টের দাম পায়নি। রাজ্যপাল তাঁর ভাষণে এক লাইন শুধু পাটের কথা বলেছেন। যে আমাদের পাটের উৎপাদন বেড়েছে। এই কথা বলে তিনি শেষ করে দিয়েছেন। কিন্তু ৪০ লক্ষ পাট চাষী এবারে এক মর্মান্তিক দূরবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। জে. সি. আই পাট কেনেনি, পাটের দাম নেই, এই অবস্থার মধ্যে তাদের চলতে হয়েছে। আমন ধান বেশির ভাগ নষ্ট হয়ে গিয়েছে খরা এবং বন্যায়। কৃষকরা ঋণ করে রবি চাষে নামলো। সেখানে অবস্থা কি? সব্জী চাষে তারা সমস্ত শক্তি নিয়োগ করল। কিন্তু আজকে সব্জী চাষের আজকে কি অবস্থা সেটা রাজ্যপাল একবারও উল্লেখ করলেন না। আলু, আমাদের এলাকায় ১২ আনা থেকে ১৪ আনা কে.জি প্রতি আলু বিক্রি হচ্ছে, টমোটো ১ টাকা কিলো, বাঁধাকপি ৫০ পয়সায় ৫-৬ কিলো পাওয়া যাচ্ছে। কৃষকরা তাদের জিনিসপত্র ফেলে দিয়ে চলে যাচ্ছে, ফিরিয়ে নিয়ে যেতে পাচ্ছে না, কারণ ফিরিয়ে নিয়ে যেতে গেলে ভ্যান বা রিক্সায় নিয়ে যেতে হবে, তাতে তাদের খরচ উঠবে না। রাস্তায় তারা ফেলে দিয়ে চলে যাচ্ছে। বাঁধাকপি ফেলে দিয়ে যাচ্ছে, সমস্ত তরিতরকারি বাজারে ফেলে দিয়ে চলে যাচ্ছে, বাজারে তরিতরকারির গন্ধে নরক সৃষ্টি করেছে। আমাদের সামনে খাদ্যমন্ত্রী বসে আছেন, উনি যখন বিপনন মন্ত্রী হলেন—মন্ত্রী মহাশয়, দয়া করে আমার কথাটা আপনি একটু শুনবেন তখন উনি উত্তরবঙ্গের মানুষের কাছে অনেক প্রত্যাশার কথা বলেছিলেন, অনেক আশার কথা বলেছিলেন যে ওখানে ফুড প্রসেসিং সেন্টার করবেন।

[5-30 – 5-40 p.m.]

*খাদ্য প্রক্রিয়াকরণ সেন্টার করবেন যাতে কৃষক দাম পায়, বেকার ছেলেরা চাকুরি পায়। হলদিবাড়িতে টমেটোর এই ধরনের একটি কারখানা খুলবেন বলে এসেছিলেন।* হলদিবাড়িতে এখন টমেটো এক টাকার নিচে দাম পড়ে গেছে। চাষীরা টমেটো ফেলে দিচ্ছে। রাস্তার পাশে টমেটোর পাহাড় পড়ে আছে। মানুষ দুর্গন্ধে হাঁটতে পারছে না। আপনার সেই প্রতিশ্রুতি কোথায় গেল? রাজ্য সরকার বললেন না, তরিতরকারি উৎপাদন করে কৃষকদের কি অবস্থা হয়েছে। তিন মাস আগে তামাকের মন যেখানে ১২০০ টাকা ছিল, এখন তামাক কৃষকের ঘরে উঠছে, সেটা ৩০০-৩৫০ টাকায় নেমে গেছে। কোথাও জল নেই। চাষীরা বোরো চাষ করতে পারছে না। কেন্দ্রীয় সরকার ডিজেলের দাম বাড়িয়ে দিয়েছেন। কৃষকরা অসুবিধায় পড়ে গেছে। যারা পাম্পসেট, শ্যালো চালাবে তাদের ডিজেল ছাড়া পথ নেই। এমনিতে সাধারণ চাষের ব্যবস্থা নেই। সীমান্ত এলাকায় বি. এস. এফ'এর অত্যাচারে সেখানে কৃষকরা ডিজেল নিয়ে যেতে পারছে না। এই অবস্থা দাঁড়িয়েছে। মাননীয় সভাপতি মহোদয়, সারা পশ্চিমবঙ্গ চাষের জমির পরিমাণ যেখানে ৫৩ লক্ষ ৪০ হাজার ৭০১ হেক্টর সেখানে উত্তরবঙ্গে চাষের জমি হচ্ছে ১৩ লক্ষ ৪৩ হাজার ৯৮৭ হেক্টর। '৯১ সনের হিসাব। এর ওপরে গড় ধরে উৎপাদন কত হয়েছে পশ্চিমবঙ্গে, রাজ্যপাল সেই হিসাব দিয়ে দেশের লোককে বিভ্রান্ত করছেন। ১৯৯১ সনের পরে এটা ১৯৯৯ সন, এই ৮ বছরে উত্তরবঙ্গের নদী অনেক জমি গ্রাস করেছে। অনেক গ্রাম গ্রাস করেছে। কৃষকরা সব শহরে এসে আশ্রয় নিচ্ছে। চাষের জমি কমে যাচ্ছে। হাজার হাজার হেক্টর জমি আজকে সেখানে নদীগর্ভে তলিয়ে গেছে। সেচ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী গণেশ মণ্ডল সেদিন বলেছেন—এইসব মন্ত্রীর অধীনে আমাদের থাকতে হয়—উত্তরবঙ্গের নদীগুলো ভূটানের পাহাড় থেকে আসে। তার ওপরে নিয়ন্ত্রণ করার ক্ষমতা আমাদের নেই। সেইজন্য আমরা নদীগুলোকে নিয়ন্ত্রণ করতে পারছি না। আমাদের পক্ষে সেইজন্য পরিকল্পনা গ্রহণ করা সম্ভব নয়। কিন্তু আমি তো গণেশবাবুকে এই কথা বলতে পারি. উনি যদি একটু দরদী হয়ে ভাবতেন, তাহলে পথ খুঁজে পেতেন। বিহারে বন্যা হয়, সেখানে কোশীনদী হাজার হাজার চাষের জমি প্লাবিত করে। এই পরিস্থিতিতে নেপাল এবং ভারত সরকার নদী কমিশন করে চাষের জমি রক্ষা করার চেষ্টা করছে। ঐ রকম ভাবে নদী কমিশন করে উত্তরবঙ্গের নদীগুলোকে কেন আপনি নিয়ন্ত্রণের ব্যবস্থা করতে পারবেন না? এর পরে হয়তো জয়ন্তবাবু আমাকে গালাগালি করে বক্তৃতা করবেন। ইয়াকুববাবু বললেন, রাস্তা ভাল হচ্ছে না। উনি বললেন, সমবায় ভাল হচ্ছে না, সেজন্য খাদ্য ভাল হচ্ছে না। এই সমস্ত চাপান উতোর চলছে। আমি গণেশবাবুকে বলি, আপনি একটু সিরিয়াসলি ভাবুন। উনি সেচ দপ্তরের পূর্ণ মন্ত্রী হবেন। জয়ন্তবাবু আপনি রাষ্ট্রমন্ত্রী হতে যাচ্ছেন। এই কথাটা কিন্তু আপনি মাথায় রাখবেন যে, '৯১ সনে

১৩ লক্ষ ৪৩ হাজার হেক্টর জমি ছিল। গত ৮ বছরে হাজার হাজার একর জমি নদীগর্ভে চলে গেছে। ভারত সরকার ভূটানের সঙ্গে নদী কমিশন করে এগুলোকে কি করে নিয়ন্ত্রণ করা যায় তারজন্য চেষ্টা করলেন। রাজ্যপালের ভাষণে উত্তরবঙ্গ সম্বন্ধে বলা হয়েছে, তিস্তা প্রকল্প পূর্ণ উদ্যমে চালু হয়েছে। '৭৬ সালে গনিখান চৌধুরি এই প্রকল্প চালু করেছিলেন, সেদিন বলা হয়েছিল যে ৬টি জেলায় উত্তরবঙ্গের এই জল গ্রামে গ্রামে জমিতে জমিতে যাবে। এর জন্য ৫শত কোটি টাকা খরচ হবে। সমস্ত ক্যানেলগুলিকে যদি জড়িয়ে দেওয়া যায় তাহলে ৪ হাজার ৪শত কি.মি. ক্যানেল হবে। এই প্রকল্প শুরু হয়েছিল যখন তখন বলা হয়েছিল ৮৮ সালে শেষ হবে, কিন্তু আজকে ৯৮ সাল শেষ হয়ে ৯৯ সালে পড়েছে, আমি যে হিসাব পেয়েছি, দেবব্রতবাবুকে বারে বারে বলেছিলাম আমাদের উত্তরবঙ্গের যারা বিধায়ক আছেন তাদেরকে নিয়ে একটু দেখুন না, উনি বারে বারে বলেছিলেন আমাদেরকে নিয়ে তিস্তা দেখতে যাবেন, বোলেছেন, কিন্তু যাননি। আমি যেটুকু খবর পেয়েছি, খবর জোগাড় করেছি, যেখানে ৪ হাজার ৪শত কি.মি. খাল হওয়ার কথা, সেখানে হয়েছে ৫৮ কি.মি. খাল, সেই খালে জল দেওয়া হয়েছে, তার জন্য খরচ হয়েছে ৭ শত কেটি টাকা। আর রাজ্যপাল বলছেন পূর্ণ উদ্যমে কাজ শুরু হয়েছে। কিন্তু বলতে পারলেন না কত দিনে এই কাজ শেষ হবে। [illegible] প্রকল্পর দক্ষিণ হাতির খাল আছে, বাঁ হাতির খালের.কাজ কতদিনে শেষ হবে এই কথা বলতে পারলেন না। জ্যোতিবাবু সেদিনকে মোটর রেস স্টেডিয়াম এর শিলান্যাস করতে গিয়ে মিটিঙে বললেন সাড়ে ৪ শত একর জমিতে এই মটর রেস এর ব্যবস্থা হবে, ইঞ্জিনিয়ারদের বললেন ৪ হাজার কোটি টাকা খরচ হবে, ২০০১ সালের মধ্যে শেষ করতে হবে এই মটর রেস স্টেডিয়াম। কিন্তু জ্যোতিবাবু বা তার সরকার একবারও বলছেন না যে প্রকল্প ২২ বছরেও শেষ হলনা। সেই প্রকল্প ২০০১ বা ২০০২ সালের মধ্যে শেষ করতে হবে। উত্তরবঙ্গ কৃষি প্রধান এলাকা, কোনও কারখানা সেখানে নেই, বৃহৎ কারখানা নেই, ৪ বছর আগে জ্যোতিবাবু দার্জিলিং জেলায় সি. পি এম.-এর কনফারেন্স করতে গিয়ে সেখানে বিধাননগরে বললেন এখানে কাগজের কল হবে। অশোক ভট্টাচার্য বললেন প্রয়োজনীয় গাছ চাই, জমি সব ব্যবস্থা হচ্ছে, কিন্তু তারপর থেকে আমি ইতিমধ্যে কয়েকবার ঘুরে এসেছি, ৫ তারিখেও ঘুরে এসেছি, বিধাননগরের কোন লোক বলতে পারলেন না, কোন জমিতে কাগজের কল হবে। কোন জমিতে সার্ভে হচ্ছে, তারা এটা বলতে পারলেন না। জ্যোতিবাবু ৯৬ সালের ৯ই মার্চ কুচবিহারের নির্বাচনী সভায় গিয়ে বললেন যে কুচবিহারে একটা পাটকল হবে, ১২ কোটি টাকা খরচ করে, এক শিল্পপতি তাকে এই প্রতিশ্রুতি দিয়েছে। তিনি শিলান্যাস করে এলেন। আজকে তিন বছর পরে জ্যোতিবাবু বলছেন সেই শিল্পপতি কাগজের কারখানা আর করবেন না বলে জানিয়েছেন। যেখানে বেকারের সংখ্যা অতি দ্রুত বাড়ছে, একদিকে কাজ পাচ্ছে না, যুবকরা, একদিকে নদী ভাঙছে এর ফলে কৃষক উৎখাত হয়ে শহরে আসছে।

আপনারা কাগজে দেখেছেন ওয়ান ডিজিট বলে একটা লটারি উত্তরবঙ্গে ছেয়ে গিয়েছে, ঐসব সব হারানো লোকগুলি তাদের শেষ সম্বলটুকু নিয়ে ভাগ্য ফেরার চেষ্টা করতে গিয়ে আরোও হারাচ্ছে। তারপরে যখন জনগণ ক্ষেপে গেল তখন বামফ্রন্ট সরকার বলেছে ওয়ান ডিজিট নিষিদ্ধ হয়েছে।

[5-40 – 5-50 p.m.]

বেকাররা কাজ পাচ্ছে না, বৃহৎ শিল্প নেই, কুটির শিল্প নেই, টমাটোর কারখানা হবে, আলুর কারখানা হবে, এই একই কথা আমরা ছয়, সাত বছর ধরে শুনছি, কিন্তু কিছুই হচ্ছে না। তাহলে এই লোকগুলো কি করবে? আর দক্ষিণ বঙ্গ থেকে গিয়ে ওখানে বলেন আমরা উত্তরবঙ্গের জন্য এই করছি, ঐ করছি। ১৯৯২ সালের সেপ্টেম্বর মাস, নরসিমা রাও তখন প্রধানমন্ত্রী, তিনি সব রাজ্যের মুখ্যমন্ত্রীদের সঙ্গে বসলেন সীমান্তে কাঁটাতারের বেড়া দেওয়া প্রসঙ্গে। কারণ চোরাকারবারি হচ্ছে, চাল, চিনি সমস্ত চলে যাচ্ছে যখনই খাদ্যে টান ধরে তখনই কলিমুদ্দিন শামস বলেন বাংলাদেশে সব চলে যাচ্ছে। ছেলেরা বেকার, ঘরে খাবার নেই, কৃষিতে সেচ নেই, কৃষিপণ্যের দাম নেই, বাধ্য হয়ে জীবন বাঁচানোর জন্য এক বস্তা চিনি, বা এক বস্তা লবন পাঠিয়ে তারা সারা দিনের চালের পয়সা জোগাড় করছে। কিন্তু আপনারা কি করেছেন, আপনারা কি এর কোন প্রতিবাদ করেছেন? আজকে চ্যাংড়াবাঁধা বর্ডার দিয়ে, হিলি বর্ডার দিয়ে কেন্দ্রীয় সরকারের লাইসেন্স নিয়ে ট্রাকের পর ট্রাক চাল, চিনি সহ সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিস বাংলাদেশে চলে যাচ্ছে। আর এদিকে বামফ্রন্ট সরকার নির্বাক হয়ে বসে আছে। আপনারা এই বিষয়ে কেন্দ্রে বিরুদ্ধে রুখে দাঁড়াচ্ছেন না কেন? কোথায় আপনাদের জনগণ। আপনারা কথায় কথায় ভয় দেখান বিরোধীদের, সাংবাদিকদের, জনগণকে দিয়ে পেটাবেন বলেন। কিন্তু জনগণকে আপনারা মানুষের কল্যাণের জন্য দাঁড় করাতে পারছেন না কেন? কেন আপনারা বলতে পারছেন না, কেন্দ্রীয় সরকার যে লাইসেন্স দিচ্ছে সেটা বন্ধ করে দিতে হবে। আপনারা কি কোনও খবর রাখেন সীমান্ত পেরিয়ে কত ট্রাক বাংলাদেশে চলে যাচ্ছে? এই কাঁটাতারের বেড়ার বিরুদ্ধে এই হাউসে আমরা বার বার বলেছি, এই কাঁটাতারের বেড়া দিলে আমাদের সর্বনাশ হবে। উত্তরবঙ্গে এমনিতেই জমি কম, তারপরে ১৫০ মিটার জমি বাদ দিয়ে কাঁটাতারের বেড়া দেওয়া হবে। ফলে কয়েক লক্ষ বিঘা জমি বাংলাদেশে চলে যাচ্ছে। আপনারা তখন শোনেনি, অথচ সেদিন ২২শে ফেব্রুয়ারি জ্যোতি বাবু গঙ্গারামপুরে গিয়ে বললেন, কাঁটাতারের বেড়ায় আমাদের ক্ষতি হচ্ছে, আমি এই ব্যাপারে হাসিনার সঙ্গে কথা বলব। এটা জ্বলন্ত বুকে ভিজে গামছা দেওয়ার মতো ব্যাপার হল। আপনারা কিন্তু সময় থাকতে এই ব্যাপারে চিন্তা-ভাবনা করেননি। এখন আবার ঝামেলা হচ্ছে জলপাইগুড়ি জেলার বেরু বাড়িতে, ছয়টি গ্রামের তারা ম্যাপ করছে এবং বাংলাদেশিরা সেখানে সার্ভে করছে। অথচ স্বাধীনতার আগে,

স্বাধীনতার পরে পঞ্চাশ বছর ধরে ঐ ছয়টি গ্রামের লোকেরা জলপাইগুড়ি আদালতে কাজ করেছে, রেশন কার্ড আছে এখানে, তারা মামলা মোকদ্দমা করেছে জলপাইগুড়িতে, আর আজকে বাংলাদেশ বলছে এই ছয়টি গ্রাম তাদের দিয়ে দিতে হবে। আপনারা একবারও এর প্রতিবাদ করছেন না কেন? সেখানকার ভীত লোকেদের সাহস দেবার চেষ্টা করছেন না কেন। আজকে উত্তরবঙ্গের মানুষ স্বশাসিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ দাবি করছে। তার জন্য সেখানে আন্দোলন হচ্ছে। আগামী ২৩শে মার্চ আমরা উত্তরবঙ্গ বন্ধ ডেকেছি। গত বছর ২৩শে মার্চ অসীমবাবু বলেছিলেন উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করা হবে এবং তার জন্য ৪৫ কোটি টাকা বরাদ্দ করা হবে। এম.এল.এ., এম.পি. তার মেম্বার হবে। এই যে বক্তব্য, এর মধ্যে আছে। কিন্তু এক বছরের মধ্যে উন্নয়ন পর্ষদের কোনও কাজকর্ম দেখলাম না। আমি একজন এম.এল.এ. একজন মেম্বার, এক বছর মধ্যে কোনও কাগজপত্র পেলাম না। এর চেয়ারম্যান কে, তা জানি না। উন্নয়নের জন্য টাকা পয়সা কোথায় গেল, কিছুই পেলাম না। স্যার ধাপ্পার বর্ষ পূর্তি উপলক্ষে আমরা উত্তরবঙ্গে বনধ্ ডেকেছি এবং স্বশাসিত উন্নয়ন পর্ষদ চাইছি। শুধু উন্নয়ন পর্ষদ আমরা চাইছি না, কারণ খালি উন্নয়ন পর্ষদ হলে এই রকম অবস্থাই হবে। আমাদের হাতে কিছুই থাকবে না। আপনারা মেম্বারদের মিটিং-এ ডাকেন, তারপর কিছু কিছু কাগজ ধরিয়ে দিয়ে আমাদের বাড়ি পাঠিয়ে দেন। ওই ধাপ্পার মধ্যে আমরা আর পড়ছি না। ইতিমধ্যে সি.পি.এম. হুঁশিয়ারী দিয়েছে বনধ্ রুখবে বলে। আমরা ২৩শে মার্চ আপনাদের সাথে মোকাবিলা করতে দাঁড়িয়ে আছি। তাই বুদ্ধদেব বাবু আপনি এসেছেন, আপনার কাছে বলছি যে, ২৩শে মার্চ যদি আইন শৃঙ্খলার অবনতি ঘটে, তাহলে তার জন্য সম্পূর্ণ ভাবে দায়ী হবেন আপনারাই। সেই দায়িত্ব আপনাদেরই নিতে হবে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে, শুধু বিরোধিতা করছি না, আমার সমস্ত অনুভূতি দিয়ে আমার ঘৃণা যত কিছু আছে, সব কিছু দিয়ে আমি এই ভাষণকে প্রত্যাখ্যান করলাম।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, আমি তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। আমি রাজ্যপালের ভাষণ পড়েছি এবং বুঝেছি যে, সেখানে একটা ছবি তুলে ধরার চেষ্টা হয়েছে। প্রতিপক্ষ বন্ধুদের বক্তৃতাও শুনেছি। কিন্তু প্রতিপক্ষ বন্ধুরা যে আচার আচরণ করলেন, সেটা নিশ্চয় সংসদীয় গণতন্ত্রের পক্ষে স্বাস্থ্যকর নয়। বিশেষ করে এমন কয়েকটা উদাহরণ দিলেন, যেমন ক্লিনটনের ক্ষমার সাথে বুদ্ধদেব বাবুর ক্ষমার তুলনা করতে গেলেন। যেমন—কাঁথিতে একটা সেন্টারে কি গন্ডগোল হয়েছে, তার সাথে শিক্ষা ব্যবস্থার তুলনা করতে গেলেন। স্বাভাবিক কারণেই অনেক কথা বলার থাকে, তবু এটুকু বলতে চাই যে, ইতিহাস থেকে শিক্ষা সবারই নেওয়া উচিত এবং সেই শিক্ষা কাদের কতটা

নেওয়া উচিত, সেটা ইতিহাসই বলবে। আমরা কখনই বলছি না যে, এই ব্যবস্থার মধ্য দিয়ে মানুষের সমস্ত মঙ্গল করতে পারব, কারণ মানুষের কাছে আমরা সঠিক সত্য কথাটা বলব, কোনও কথা আমরা মানুষের কাছে লুকিয়ে রাখি না।

[5-50 – 6-00 p.m.]

মানুষ আমাদের বিশ্বাস করেন এবং বিশ্বাস করেন বলেই একটা রাজ্যে না, একটা দেশে না গোটা পৃথিবীতে একটা আলোচ্য বিষয়। এই রকম একটা ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে একটা অঙ্গ রাজ্যের সরকার ২২ বছর ক্ষমতায় থাকতে পারে, এটা একটা ঐতিহাসিক ঘটনা। এই নিয়ে দেশ বিদেশে পরীক্ষা নিরীক্ষা, আলাপ আলোচনা চলছে। এটা ঘটনা। মানুষের যে আশীর্বাদ যে সমর্থন আমরা পেয়েছি তা আমরা সঠিক কথা বলি বলেই। আমরা সমর্থন পাই তার কারণ আমাদের কথার সাথে কাজের মিল আমরা রাখতে পেরেছি বলেই। প্রতিটা ক্ষেত্রে তার প্রমাণ মিলবে। ক্ষমতার বিকেন্দ্রীকরণের স্লোগান আমরা দিয়েছিলাম, পঞ্চায়েত রাজের স্লোগান আমাদের ছিল, আমরা তা কার্যকর করতে পেরেছি। কোনও রাজ্য আছে যেখানে আপনারা শাসন ক্ষমতায় আছেন বলতে পারেন যে গণতান্ত্রিক প্রক্রিয়াকে আপনারা কার্যকর করার চেষ্টা করেছেন? প্রতি পাঁচ বছর অন্তর যে নির্বাচন সে কি পঞ্চায়েত কি পৌরসভা সেখানে নির্বাচন হয় এবং সেখানে কারা অংশগ্রহণ করে। আজকে মানুষের চিন্তা ভাবনা চেতনার উন্নয়ন কতটা ঘটেছে, মানুষের আর্থিক নিশ্চয়তা কতটা বেড়েছে। এটা নিশ্চিত যে গ্রাম বাংলার ছবি দেখলে, শহরাঞ্চলে ছবি দেখলে আজকে এটা পরিষ্কার হয়ে যায়। আজকে মৎস্য উৎপাদনে আমরা শ্রেষ্ঠত্বের দাবি করতে পারি, নারী শিক্ষার ক্ষেত্রে আমরা শ্রেষ্ঠত্বের দাবি করতে পারি, বনসৃজনের ক্ষেত্রে আমরা শ্রেষ্ঠত্বের দাবি করতে পারি। এটা তো অস্বীকার করার ব্যাপার না। কিন্তু আপনাদের জিজ্ঞাসা করতে চাই যে প্রতিশ্রুতি আপনারা দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি কোথায় গেল? আপনারা তো বলেছিলেন লক্ষ লক্ষ ছেলেমেয়েকে চাকরি দেবেন, ১২০ দিনের মধ্যে জিনিসপত্রের দাম কমিয়ে দেবেন। এখন যারা দিল্লিতে আছেন তারাও বলেছিলেন ৬ মাসের মধ্যে গরিবী হঠাবেন। সেগুলো কোথায় গেল? শিল্পের ক্ষেত্রে যে কথা উঠেছে। শিল্প কলকারখানা বন্ধ হওয়ার জন্য দায়ী কারা? আজকে উদার অর্থনীতির যে স্লোগান বিশ্বায়নের যে স্লোগান, আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে যে চুক্তি, একটার পর একটা ঘটনা আজকে দেশকে এখানে এনে দাঁড় করিয়ে দিয়েছে। আপনাদের অনুসৃত নীতি আজকে দেশকে এখানে এনে দাঁড় করিয়ে দিয়েছে। আজকে তাই আপনাদের যে শ্রমিক সংগঠন তারা অন্য সংগঠনের সাথে হাত মিলিয়ে, দিল্লির যে অনুসৃত নীতি তার বিরুদ্ধে প্রতিরোধ আন্দোলন গড়ে তুলছে। সেই কারণে আজকের যে বাস্তব পরিস্থিতিতে মানুষের যে বিশ্বাসযোগ্যতা তা আমরা অর্জন করতে

পেরেছি। আইন শৃঙ্খলার প্রশ্নে সম্প্রতি পার্লামেন্টে একটা রিপোর্ট পেশ হয়েছে। যতগুলো মহানগরী আছে তার মধ্যে কলকাতার আইন শৃঙ্খলা সব থেকে ভাল। এটা আপনারা অস্বীকার করতে পারেন? যতগুলি মহানগরি আছে সেখানে ঘুরে আসুন, সবচেয়ে সস্তার খাবার এই কলকাতাতেই পাওয়া যায়। একটা কথা বলতে পারি দেশ ভাগের পরে উদ্বাস্তুদের ক্ষেত্রে আপনাদের যে ভূমিকা—এই রাজ্যে যে চাপ, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে থেকে মানুষের পাশে দাঁড়িয়ে কাজ করা, এটা কম কথা নয়। একটা বিরাট সীমান্তবর্তী অঞ্চল যেখানে প্রতিনিয়ত সমস্যার মুখোমুখি হওয়া এবং এর বাড়তি চাপ আমাদের উপর আসছে, সেগুলির আমাদের এখান থেকে দাঁড়িয়ে করতে হচ্ছে। অন্য রাজ্যের তুলনায় এখানে সমস্যা একটু ভিন্ন। বাস্তবকে অস্বীকার করে, এড়িয়ে চলার মানসিকতা কখনই ঠিক নয়। আর আমরা সব করতে পেরেছি একথা আমরা বলি না, তবে মানুষের প্রত্যাশা বেড়েছে। আগে মানুষ জি. আর. চাইতো, রিলিফ চাইতো, কিন্তু এখন সেই মানুষ পাকা রাস্তা চায়, বিদ্যুৎ চায়, স্কুল চায়, কলেজ চায়। সেই প্রত্যাশা পূরণ করার ক্ষেত্রে একটা নিরবিচ্ছিন্ন ভূমিকা সেটা আমরা আন্তরিকতার সাথে পালন করছি কি না সেটা একটু স্মরণ করতে বলব। আজকে শিক্ষা ক্ষেত্রে দেখুন, যে এলাকায় কোনও দিন কলেজ হবে ভাবা যেত না, সেখানে কলেজ হবে সেই গ্রামের মানুষরা ভাবতে পারত না, আজকে গর্ব করে বলতে পারি গ্রামের কৃষক, মজুরের ছেলেরা ঘরে পান্তা খেয়ে বি. এ. পাশ করতে পারে। একটার পর একটা মামলা করে প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে কি ভাবে বিপর্যস্ত করে দেওয়ার চেষ্টা করা হয়েছে, কিন্তু আমরা তার মধ্যে দাঁড়িয়ে থেকে সচেষ্ট ভূমিকা পালন করার চেষ্টা করেছি। উচ্চশিক্ষার ক্ষেত্রে আজকে বামফ্রন্ট সরকার ইঞ্জিনিয়ারিং কলেজ প্রতিষ্ঠার মধ্যে যাতে আরও সুযোগ দেওয়া যায় আজকে সেই ভূমিকা গ্রহণ করেছি। আজকে সাম্প্রদায়িক শক্তির সঙ্গে, জাত-পাতের শক্তির মোকাবিলা করার ক্ষেত্রে গর্ব করে বলতে পারি এই মাটিতে তারা মাথাচাড়া দিয়ে উঠতে পারেনি। অবশ্য কখনও কখনও আপনারা মদত দিয়েছেন। একটু আগে একজন মাননীয় সদস্য কমলবাবু বললেন, উনি মন্ত্রীও ছিলেন। আজকে উনি যে ভাষায় বলতে চেয়েছেন সেটা কিসের ইঙ্গিত। আজকে কামতাপুরী, উত্তরাখণ্ড-এর স্লোগান তোলা হচ্ছে এটা কি বিপদজনক নয়? বিচ্ছিন্নতাবাদী শক্তি, সাম্প্রদায়িক শক্তি কারা নিয়ে আসছেন? আজকে ঝাড়খণ্ড, মুসলীম লীগ কারা প্রবেশ করাচ্ছেন? এর একটা উদ্দেশ্য হচ্ছে যেন-তেন প্রকারেণ ক্ষমতা দখল করা, কিন্তু এটা পশ্চিমবঙ্গের মানুষ সমর্থন করে না। এই পশ্চিমবাংলায় কোনও সুযোগ হত না ওই সাম্প্রদায়িক শক্তির পা রাখার। কাদের সাহায্যে তারা আজকে এখানে পা রেখেছে? এখনও আপনারা কেউ কেউ ডুব দিয়ে জল খাচ্ছেন, আপনারা সেখানে যোগাযোগ রাখছেন। সেই শক্তির বিরুদ্ধে যে লড়াই করা উচিত ছিল, সেই ভূমিকা আপনাদের নেই।

[6-00 – 6-10 p.m.]

আজকে আবার আপনাদের ভিক্টোরিয়া পোড়াতে দেখা যাচ্ছে। আসলে আপনাদের নিজেদের মধ্যে আজকে কমপিটিশন শুরু হয়ে গেছে বামফ্রন্ট বিরোধী ইমেজ তৈরি করার ক্ষেত্রে। এবং সেই চেষ্টা আপনারা আজকে করে যাচ্ছেন। কিন্তু জাতীয় অখণ্ডতা, ইত্যাদি বড় বড় বিষয়গুলো সম্বন্ধে কোনও চিন্তা-ভাবনা আপনাদের মধ্যে নেই। আর, জাতীয় অখণ্ডতার পক্ষে কেউ যদি বলিষ্ঠতার সঙ্গে মোকাবিলা করে থাকে, লড়াই করে থাকে, সেটা আমরাই করেছি। এটা আপনারা অস্বীকার করতে পারেন না। এব্যাপারে একটার পর একটা উদাহরণ আমি দিতে পারি। আজকে আপনারা স্বাস্থ্যের ব্যাপারে প্রশ্ন তুলেছেন। হ্যাঁ, ত্রুটিবিচ্যুতিগুলো নিশ্চয় বিবেচনা করতে হবে। কিন্তু এটা তো অস্বীকার করতে পারবেন না যে, এখানকার ছেলেরা উত্তরপ্রদেশ, বিহারে গিয়ে ডাক্তার হচ্ছে। কিন্তু কৈ এখানে তো তা হচ্ছে না। আসলে এখানে সরকারি ভাবে যতটুকু চিকিৎসার সুযোগ আছে অন্য কোথাও কি সেই সুযোগ আছে? একটু প্রমাণ করে দেখাতে পারেন? নিশ্চিত ভাবে সেটা পারবেন না। আজকে বন্যা সৃষ্টির জন্য দায়ী কারা? আপনাদের নীতিই এই জন্য দায়ী। ১৯৬৪ সালে মান সিং কমিটি যে রিপোর্ট পেশ করেছিল সেই রিপোর্ট অনুযায়ী ভূমিকা পালন করলে, বড় বড় নদীগুলোর সংস্কার করলে, আজকে এই দুর্ভোগ হত না। আজকে প্রত্যেকটা নদীই ভরাট হয়ে গেছে, জল পরিবহনের ক্ষমতা নেই। আর, এই নদীগুলোর সংস্কারের দায়িত্ব কি রাজ্য সরকারের? এটাই কি আপনারা মানুষকে বোঝাবেন? আপনারা তিস্তার কথা বলেছেন। আমি ঐ সংক্রান্ত সাবজেক্ট কমিটির সদস্য, আমরা গিয়ে তিস্তার অগ্রগতি দেখে এসেছি। কিন্তু তিস্তা প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারের যে টাকা দেওয়ার কথা তা তারা দেয়নি কেন? কৈ এ ব্যাপারে তো আপনাদের মুখে কথা নেই। আজকে বন্যা সৃষ্টির জন্য দায়ি কংগ্রেস, আপনাদের অনুসৃত নীতি। আর সেই নীতি নিয়েই আজকে বি. জে. পি. চলেছে এবং তাঁরাও আজকে দেশটাকে বিপজ্জনক জায়গায় দাঁড় করানোর চেষ্টা করছে। সেই জন্য আপনাদের বলছি, আজকে আপনারা কাদের বিরোধিতা করছেন, কি জন্য করছেন? বিবেকের কাছে প্রশ্ন করুন কারা দেশদ্রোহী শক্তি? আর কারাই বা বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে লড়াই করছে? তাই আমি বলতে চাই, আজকে আমরা একটা কঠোর কঠিন রাজনৈতিক পরিস্থিতির সামনে দাঁড়িয়ে আছি। ভারতবর্ষের সিংহাসন একটা মৌলবাদী, সাম্প্রদায়িক শক্তি দখল করেছে এবং ফ্যাসিবাদ কায়েম করেছে। তারা একটা আক্রমণ আজকে নামিয়ে আনার চেষ্টা করছে। কংগ্রেস কোনও সাম্প্রদায়িক দল নয়। কিন্তু আপনাদের দলের মধ্যে সাম্প্রদায়িক লোকজন ঢুকে গেছে। তাই দিনে কংগ্রেসি হলেও রাতে তাদেরই কেউ তৃণমূল, কেউ বি. জে. পি.। তাই আজকে দেশের উপর সাম্প্রদায়িক শক্তির আক্রমণ এবং দেশের অখণ্ডতার পরিপ্রেক্ষিতে শুধু অন্ধ বিরোধিতা নয়, গঠনমূলক সমালোচনা,

লড়াই-এর দিকে নজর দিতে হবে। যাইহোক, আমার সময় শেষ হয়ে গেছে, সুতরাং এই কথা বলে রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** গত ১০ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলো আনা হয়েছে সেগুলোকে সমর্থন করার জন্য আমি আহ্বান জানাচ্ছি। আপনাদের দু-জন সদস্যের বক্তব্য যদি শুনে থাকেন তাহলেই বুঝতে পারবেন পশ্চিমবঙ্গের কি অবস্থা চলছে। একজন মাননীয় বিধায়ক শ্রীমতী কণিকা গাঙ্গুলি তিনি এই পবিত্র বিধানসভায় উল্লেখ করলেন যে আর. এস. পি.র মন্ত্রী শ্রী ক্ষিতি গোস্বামীর কার্যবিরণী, তাঁর কার্যক্রম পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ভাবমূর্তি কলঙ্কিত করেছে। আরেকজন মাননীয় সদস্য শ্রী ওমর আলি, যিনি অত্যন্ত জনপ্রিয় নেতা, তিনি দল বদল করে সি. পি. এমে এসেছেন। তিনি বললেন যে, তিনি কোনও একটা কাজে সেচ মন্ত্রীর কাছে গিয়েছিলেন, বার বার দরবার করেছেন, কিন্তু তাতেও কিছু না হওয়ায় তিনি অর্থমন্ত্রী শ্রী অসীমকুমার দাশগুপ্ত এবং মুখ্যমন্ত্রীর কাছে যান। তারপর তাঁর কাজটা কিছুটা এগিয়েছে। সি. পি. এমের সদস্য হয়েও তিনি মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ করেছেন। যে যাই কথা বলুন, আমার ভূমিকা ৪ ঘন্টায় যাই হোক না কেন, ৪ ঘন্টায় আপনারা যাই বলুন না কেন, কিন্তু বাইরে যা বলছেন সেটাই মানুষ ধরবে। খবরের কাগজে আজ এক-দুই মাস ধরে দেখছি আইন-শৃঙ্খলা নিয়ে ফ্রন্টের একজন শরিক অন্য শরিকের নামে সমালোচনা করছেন। কুমিরমারীর ঘটনায় আর. এস. পি.র মন্ত্রী যে সব বক্তব্য রাখতে চেয়েছেন, মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণ তার একদম বিপরীত জায়গায় দাঁড়িয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণে রাজ্যের সঠিক চিত্র নেই। এটা আমার বক্তব্যের মধ্যে দিয়ে বলার চেষ্টা করছি। মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের ৩.২ প্যারা পর্যন্ত ঠিক আছে—এর মধ্যে আছে যাঁরা মারা গেছেন তাঁদের কথা, অমর্ত্য সেন নোবেল প্রাইজ পেয়েছেন, এশিয়াডে জ্যোতির্ময়ী শিকদার সোনা পেয়েছন—এগুলো সবই ঠিক আছে। কিন্তু ৪ নম্বর থেকে যেগুলো আছে সেগুলো ঠিক নয়। এখানে সার্বিক আইন-শৃঙ্খলা পরিস্থিতি ভাল বলা হয়েছে। কি করে ভাল বলা হল বুঝতে পারছি না। বিহার, উত্তরপ্রদেশের সঙ্গে পশ্চিমবঙ্গের তুলনা কি হয়? বিহারের তুলনায় এখানে মহিলাদের উপর অত্যাচার একটু কম হয়েছে, তার মানে কি এখানে আইন-শৃঙ্খলা পরিস্থিতি ভাল? আমরা জানি এখানে বাল থ্যাকারে নেই। মাঠ খেলার জন্য। মাঠ ধ্বংস করার জায়গা নয়। খেলার মাঠে রাজনীতি হতে পারে না। কিন্তু আমরা কি দেখলাম? যারা গোলমাল করে তারা সব জায়গায় গোলমাল করে। যারা গোলমাল করল পুলিশ শুধু তাদেরকে খেলার মাঠ থেকে বের করে দিয়ে অন্যান্য দর্শকদের খেলা দেখার সুযোগ করে দিতে পারতেন। কিন্তু তা না করে পুলিশ সমস্ত দর্শকদের খেলার মাঠ থেকে বের

*করে দিল। ফলে ফাঁকা স্টেডিয়াম খেলা দেখল। আমরা যাদের টিকিট দিয়েছিলাম খেলা দেখার জন্য তারা মার খেয়ে ফিরে গেছে। এতে সারা পৃথিবীর কাছে আমাদের মান-সম্মান কি থাকল? মাদ্রাস, দিল্লি এর চেয়ে ভাল।* সুতরাং পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার চিত্রটা এর থেকেই বোঝা যাচ্ছে। আপনারা শিল্পের প্রসারের কথা বলেছেন, শিল্পায়ন হচ্ছে। কিন্তু বর্তমানে পশ্চিমবঙ্গে ছোট-বড় মাঝারি শিল্পের প্রায় অনেকগুলো বন্ধ হয়ে আছে। সেই সব বন্ধ কারখানার প্রায় ৬৫ হাজার শ্রমিক বেকার হয়ে পড়ে আছেন। আর এখানে ৫ লক্ষ শ্রমিক আছেন যাঁরা রেজিস্টার্ড বেকার।

[6-10 – 6-20 p.m.]

যে সমস্ত কল-কারখানার মালিকরা কারখানা বন্ধ করে দিয়েছে তারা শ্রমিকদের পি. এফ.-এর টাকা পর্যন্ত জমা দিয়ে যায়নি। শ্রমিকদের কোনও ন্যায্য পাওনাই শ্রমিকদের দেয় নি। অথচ সরকার নীরব। পত্র-পত্রিকায় আমরা দেখেছি 'ডানলপ'-এর ঘটনার প্রসঙ্গে রাজ্যের অর্থমন্ত্রী; কেন্দ্র ডানলপ চালাবে, কি চালাবেনা জানিনা, কিন্তু ডানলপ আমরা চালাব অর্থমন্ত্রীর ঐ ঘোষণার পরে ডানলপ কারখানার গেটে 'সিটু' সমর্থক শ্রমিক-কর্মচারিরা বিজয় উৎসব পালন করেছিল। কিন্তু ফল কি হল? এক বছর পরে আমরা কি দেখলাম? শ্রমিকদের সেখানে আত্মহত্যা করতে হচ্ছে। এই হচ্ছে প্রকৃত চিত্র। সুতরাং রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার সঠিক চিত্র প্রতিফলিত হয়নি। স্যার, বিদ্যুতের ব্যাপারে এখানে প্রচুর কথা বলা হয়েছে। কিন্তু তার বেশিরভাগটাই হচ্ছে জাগলারি অব ওয়ার্ডস। এত দিয়েছি, এত দিয়েছি, এত দিয়েছি। কিন্তু কতর মধ্যে কত দিয়েছেন, সেটা বলেননি। আজকেও পশ্চিম বাংলার গ্রামের চেহারা দেখুন। পশ্চিম বাংলায় ৩৮,০০০ গ্রাম আছে, তার মধ্যে ১০ হাজার গ্রামে আজ পর্যন্ত বিদ্যুৎ পৌঁছয়নি। পশ্চিমবঙ্গের জন্য যেখানে ৩১৮ কোটি টাকা গ্রামীণ বৈদ্যুতিকরণ বাবদ রাখা হয়েছিল, সেখানে গত পাঁচ বছরে মাত্র ১২ কোটি টাকা খরচ হয়েছে। বরাদ্দকৃত বেশিরভাগ টাকাই খরচ করতে পারেননি। অথচ এখানে গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া নিয়ে বড় বড় কথা বলা হয়। এখনো ১০ হাজার গ্রাম বিদ্যুৎবিহীন হয়ে আছে। তার মধ্যে একমাত্র মেদিনীপুর জেলায় ৫ হাজার গ্রামে বিদ্যুৎ পৌঁছয়নি। সেই জন্য বিদ্যুৎ নিয়ে রাজ্যপালের ভাষণে যেসব বড় বড় কথা বলা হয়েছে আমি তার বিরোধিতা করছি। সাক্ষরতার বিষয়ে রাজ্য সরকারের পক্ষ থেকে বার বার দাবি করা হয় যে, তারা গোটা রাজ্যকেই নাকি সাক্ষর করে দিয়েছেন। আমাদের ভারতবর্ষে মোট ২৫টি রাজ্য এবং ৬-টি কেন্দ্র শাসিত অঞ্চল আছে। তার মধ্যে সাক্ষরতার ক্ষেত্রে পশ্চিমবাংলার অবস্থান কোথায়? এক্ষেত্রে পশ্চিম বাংলা ১৮তম স্থানে অবস্থান করছে। সাক্ষরতা নিয়ে এই হচ্ছে আমাদের গর্ব করার মতো অবস্থান। এরপরেও কি আমরা বলতে পারি যে, পশ্চিমবাংলায় সবাই সাক্ষর হয়ে গেছে? শিল্পায়ন নিয়ে অনেক কথা বলা হয়েছে। অনেক 'মউ' সই হয়েছে।

কিন্তু ইণ্ডাস্ট্রিস কটা হয়েছে? স্যার, আপনি দেখুন বিগত ৭ বছরে ৪৩ হাজার কোটি টাকার 'মউ' সই হয়েছে, কিন্তু মাত্র ৭ হাজার কোটি টাকার মূলধন কার্যে রূপায়িত হয়েছে। অথচ আমাদের পাশের রাজ্য উড়িষ্যায় এই সময়ের মধ্যে ৩৬ হাজার কোটি টাকার মূলধন কার্য ক্ষেত্রে বিনিয়োগ করা হয়েছে। এই অবস্থায় আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি এবং আমাদের সংশোধনী গ্রহণ করার জন্য আপনার মাধ্যমে এই সভার সকল সদস্যকে অনুরাধ করছি। ধন্যবাদ স্যার।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে আমি সমর্থন করছি। সাথে সাথে বিরোধীদের আনীত সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করছি। রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে অনেক কিছু নেই এই অভিযোগ করে বিরোধী সদস্যরা সেই ভাষণের সমালোচনা করছেন। অথচ আমরা লক্ষ্য করছি রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে পশ্চিম বাংলার বাস্তব চিত্রটিই ফুটে উঠেছে। এটা হচ্ছে রিফ্লেকশন অব গভর্নমেন্টস প্ল্যান অ্যাণ্ড অ্যাচিভমেন্ট। এটা বিরোধীরা লক্ষ্য করলেন না। যার ফলে ভাষণের মধ্যে যা নেই তা নিয়ে ভাষণের সমালোচনা করলেন। অথচ পশ্চিম বাংলার যা বাস্তব চিত্র, পশ্চিমবঙ্গ সরকারের নীতি এবং কার্যকলাপ রাজ্যপালের ভাষণের মধ্যে সুস্পষ্টভাবে উল্লেখ করা হয়েছে। আমরা লক্ষ্য করছি পশ্চিম বাংলার জনগণের মধ্যে বিজ্ঞান চর্চা বাড়াবার উদ্যোগ নেওয়া হয়েছে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে। গত ফেব্রুয়ারি মাসে (১৯৯৯) কলকাতায় যে রাজ্য বিজ্ঞান কংগ্রেস অনুষ্ঠিত হয়েছে তার মধ্যে দিয়ে এই দিকটা বিশেষভাবে প্রতিফলিত হয়েছে। সরকারের এই চিন্তা-ধারা আমাদের রাজ্যকে বিজ্ঞান সম্মত ভাবে আরও এগিয়ে যেতে অনেকখানি সাহায্য করবে। এবং এটা আমরা আমাদের রাজ্যপালের এই ভাষণের মধ্যেও দেখতে পাচ্ছি।

মাননীয় রাজ্যপালের ভাষণের ১৬(১) নং অনুচ্ছেদে গণ-বন্টন ব্যবস্থার কথা বলা হয়েছে এবং এই গণ বন্টন ব্যবস্থা যাতে সঠিকভাবে বজায় থাকে তার কথা বলা হয়েছে। এখানে বিরোধী দলের বন্ধুরা সরকারের সমালোচনা করছেন অথচ তাদের স্বাক্ষরিত গ্যাট চুক্তি এবং বেসরকারিকরণের দিকে যাবার চুক্তি সেটা বাস্তবায়িত করার জন্য তারও যেমন প্রচেষ্টা নিয়েছেন বর্তমানে কেন্দ্রের বি. জে. পি. সরকারও সেই পথে এগিয়ে গিয়ে গণ বন্টন ব্যবস্থাকে বানচাল করতে চাইছেন, ভরতুকি বন্ধ করে দেবার প্রচেষ্টা নিয়েছেন। এই যেখানে কেন্দ্রীয় সরকারের অবস্থা সেই কঠিন অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে বসবাসকারি দারিদ্র সীমার নিচের লোকেদের স্বার্থের কথা চিন্তা করে তাদের জন্য যেমন ব্যবস্থা নিচ্ছেন তেমনি গণ বন্টন ব্যবস্থাকে আরও শক্তিশালি ও প্রসারিত করার চেষ্টা চালিয়ে যাচ্ছেন। এইসব কথা রাজ্যপালের ভাষণে প্রতিফলিত হয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণের ২৮নং

অনুচ্ছেদে বলা আছে যে জনগনের চাহিদা অনুসারে এখানে বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন করার সিদ্ধান্ত হয়েছে। গত বছর ৫টি এরকম বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপনের সিদ্ধান্ত হয়েছে, এ বছর আরও ৫টি হবে। সঙ্গে সঙ্গে বেসরকারি বিজনেস ম্যানেজমেন্ট কলেজও স্থাপন করার জন্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। এসব বাস্তব চিন্তা এবং এই চিন্তার কথা রাজ্যপালের ভাষণে আছে। কাজেই আমি মনে করি রাজ্যপালের ভাষণ বাস্তবসম্মত ভাষণ, আমি সমর্থন করছি। তারপর এই ভাষণে আমরা দেখতে পাচ্ছি যে এ রাজ্যে মৎস্য চাষ এবং চিংড়ির চাষের উন্নতির জন্য বিশ্বব্যাঙ্কের সাহায্য নিয়ে দীঘা এবং ক্যানিং দুটি প্রকল্পের কাজ শুরু হয়েছে। দাদনপাত্রবাড় এবং দীঘিরপাড়ে প্রকল্পের কাজ কার্যকর হবার পথে, খুব তাড়াতাড়ি এই প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা হচ্ছে। সরকারের এই প্রচেষ্টার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে প্রতিফলিত হয়েছে। তারপর এই ভাষণের ১০(১) অনুচ্ছেদে এই রাজ্যে রেকর্ড পরিমাণে খাদ্যশস্য উৎপাদনের কথা বলা হয়েছে। ১৯৯৭-৯৮ সালে চাল উৎপাদনের এই রাজ্য অনন্য রেকর্ড স্থাপন করেছিল, এবারে ৯৯-২০০০ সালে ১৪৪.৫ লক্ষ টন চাল উৎপাদন হবে বলে লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে এবং আশা করা হচ্ছে তা পূরণ হবে। তারপর জমিজমা নিয়মমাফিকভাবে রেকর্ড করার ব্যবস্থা তরান্বিত করার জন্য কমপিউটারকরণের ব্যবস্থা ২০০০ সালের জুনের মধ্যে শেষ করার পরিকল্পনা রাজ্য সরকার নিয়েছেন এবং সেসব কথাও এই ভাষণে উল্লিখিত হয়েছে। এইসব কারণে এই ভাষণকে সমর্থন করে এবং বিরোধীদের সংশোধনীগুলির বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তা সমর্থন করে দু/চারটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপাল মহাশয় তার ভাষণে অধ্যাপক অমর্ত্য সেনের অর্থনীতিতে নোবেল জয়ের কথার উল্লেখ করেছেন। আমরা জানি ডঃ অমর্ত্য সেন তার ভাষণে সবার জন্য শিক্ষা, স্বাস্থ্য এবং ভূমি সংস্কারের মধ্যে দিয়ে মানুযের আর্থিক কাঠামো পরিবর্তনের কথা বলেছেন। স্যার, আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের কর্মসূচি হচ্ছে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে সমাজের পিছিয়ে পড়া এবং গ্রামবাংলার দরিদ্র মানুষদের আর্থিক অবস্থার পরিবর্তন করা। এই কাজের তিনি প্রশংসা করেছেন। মাননীয় রাজ্যপাল মহাশয় বলেছেন যে পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলার অবস্থা সন্তোষজনক। আমরা জানি, কংগ্রেস শাসিত যে সব রাজ্য আছে এবং কেন্দ্রশাসিত যেসব অঞ্চল আছে সেখানকার আইনশৃঙ্খলা কি অবস্থা। আমি কংগ্রেসের বন্ধুদের জিজ্ঞাসা করি, তারা কি সেসব জানেন না যে সেইসব জায়গার আইনশৃঙ্খলার অবস্থা কি ভয়াবহ? কংগ্রেসের বন্ধুদের বলি, জেনে রাখবেন, পশিচমবঙ্গে মানুষ তারা নাগরিক অধিকার পেয়ে থাকে। সুষ্ঠুভাবে পঞ্চায়েতের নির্বাচনের মধ্যে দিয়ে পঞ্চায়েত গঠন করে আজকে এখানে গ্রামবাংলার উন্নয়ন ঘটানো হয়েছে। এবং হচ্ছে।

গ্রামবাংলায় পঞ্চায়েতের মাধ্যমে রাস্তাঘাট, সেচের ব্যবস্থা ড্রেন, বনসৃজন প্রভৃতির কাজ হচ্ছে এবং মাননীয় রাজ্যপালের ভাষণে সেইসব কর্মসূচির সাফল্যের কথা উল্লিখিত হয়েছে। এরজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। স্বাস্থ্যের কথাও বলা হয়েছে।

[6-20 – 6-30 p.m.]

হ্যাঁ, আই—সি.ডি.এস প্রকল্পের মাধ্যমে গ্রাম বাংলার যারা সমাজে পিছিয়ে পড়া মানুষ তাদের স্বাস্থ্য সচেতন করা হচ্ছে। কিন্তু একটা কথা এখানে আমি বলব যে, যেখানে বিড়ি শ্রমিকরা থাকে, তাদের টি.বি. রোগ হয় বা অন্যান্য কঠিন রোগ হয় তাহলে সেই রোগ প্রতিরোধের জন্য যে সব মূল্যবান ঔষুধের প্রয়োজন হয় সেই ঔষুধ গ্রামের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে পাওয়া যায় না। গ্রামের মানুষকে তার চিকিৎসার জন্য মহকুমা হাসপাতালে ছুটে যেতে হয় এবং তার ফলে তারা আর্থিক দিক থেকে ক্ষতিগ্রস্ত হয়। কাজেই মানুষ যাতে শেষ অবস্থায় একটু চিকিৎসার সুযোগ পায় গ্রামে সেই ব্যবস্থা করতে হবে। মাননীয় রাজ্যপালের ভাষণে যারা কৃষক, তাদের শেষ জীবনে রুজি-রোজগার শেষ হবার পরে যখন তারা অক্ষম হয়ে পড়বে তখন তাদের ভাতা দেবার কথা বলেছেন, অর্থাৎ ভবিষ্যনিধি কর্ম প্রকল্প ফান্ড-এর কথা তিনি তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন। আমরা ব্লক স্তরে বিভিন্ন জায়গায় খোঁজ-খবর করে দেখেছি যে এটা ঋস্তবে কার্যকর হচ্ছে না। এই ধরনের মানুষ যারা এই প্রকল্পে আসবে তারা যাতে প্রভিডেন্ট ফান্ডের টাকা পেতে পারে সেই চেষ্টা করার জন্য আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ভূমি সংস্কারের কথা না বললেই নয়। ভূমি সংস্কারের মধ্যে দিয়ে মানুষের অর্থনৈতিক কাঠামোর পরিবর্তন হয়েছে। আজকে তাদের ক্রয় ক্ষমতা বেড়েছে, মানুষের কেনা-কাটাও বেড়েছে। আজকে রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণে বলেছেন যে, কৃষিতে উৎপাদন বেড়েছে। সত্যি কৃষিতে উৎপাদন বেড়েছে। আজকে পাটে উৎপাদন বেড়েছে, আলুতে উৎপাদন বেড়েছে। পাট থেকে অনেক মূল্যবান জিনিস তৈরি হয়, যেগুলি বিদেশের বাজারে অনেক দামে বিক্রি হয়। আজকে কৃষক মাথার ঘাম পায়ে ফেলে বিভিন্ন জায়গা থেকে ঋণ নিয়ে পাট উৎপাদন করছে, কিন্তু সেটা যখন সে বিক্রি করছে তখন তার বাজার দর কমে যাচ্ছে। তার ফলে কৃষকরা দূরবস্থার মধ্যে পড়ছে এবং আস্তে আস্তে সে আত্মহত্যার দিকে চলে যাচ্ছে। আজকে আলুর উৎপাদন বৃদ্ধি হচ্ছে কিন্তু সেগুলি বাজর দল পাচ্ছে না, অবিক্রিত থাকছে। কাজেই কৃষি পণ্যের [illegible] বাজার দর তারা পায় সেই দিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ [illegible] বলে রাজ্যপালের ভাষণকে আর এক[illegible] ধন্যবাদ জানিয়ে [illegible] বক্তব্য [illegible] করছি।

**Shri :- Sultan Ahmed :—**

چیرمین سر (Chairman Sir)!
یہاں گورنر صاحب نے اپنا جو خطبہ پیش کیا ہے میں اس کی مخالفت کر رہا
ہوں اور اس شعر کے ساتھ ہے

بہت شور سنتے تھے پہلو میں دل کا
جو چیرا تو اک قطرۂ خوں نہ نکلا

آج سرکار کے گورنر کا خطبہ سن کر ہم اپوزیشن جو یہ کہتے
ہیں کہ اسٹیریو ٹائپ (Stereo type) کا بھاشن اور خطبہ ہر سال
گورنر صاحب دیتے ہیں وہی آج نظر آ رہا ہے۔ گورنر کے خطبہ میں امرتیہ سین کا ذکر ہے
لیکن امرتیہ سین جس فلاسفی کو جس فلسفہ کو جس Economy کو ملک میں
دیش میں establish کرنا چاہتے ہیں اس کا کہیں ذکر نہیں ہے۔ آج ان کے
مطابق دیش کے پرائمری سطح میں تعلیم یا شکشا کے لئے ۸۰ فیصد اسکولوں میں پینے کا
پانی کا انتظام نہیں ہے۔ اسکول میں Toilet نہیں ہے۔ پچھم بنگال اس سے الگ نہیں
ہے۔ اگر پچھم بنگال کی سرکار کے اندر سچائی ہے اگر وہ چاہتے ہیں کہ صحیح طریقے سے امرتیہ سین
کی باتوں پر چلیں، امرتیہ سین کی فلاسفی اور Economy کو بنگال میں اپنایا جائے
تو وہ اپنے پرائمری اسکولوں کا جائزہ لیں جو پرائمری اسکول مارکسی پارٹی کا سیاسی اکھاڑا
بن گیا ہے۔ ان پرائمری اسکولوں میں ٹیچر اساتذہ کی بھرتی کے نام پر کیڈروں کا پوسٹنگ کیا جا
رہا ہے، کیڈروں کی بھرتی ہو رہی ہے۔ اور پرائمری اسکول کے بجٹ میں آنے والے دنوں میں
یہ دیکھا جائے گا کہ کروڑوں روپئے خرچ ہوتے ہیں لیکن ہم یہ دیکھتے ہیں کہ بچوں کی زندگی کیلئے
نہیں بلکہ کیڈروں کی پرورش ہو رہی ہے۔ یہ پرائمری نظام ہے جس کی مخالفت
امرتیہ سین نے اپنی فلاسفی میں کی ہے۔

پنچایت سسٹم کا پچھم بنگال سرکار ذکر کرتی ہے اگر بنگال کی سرکار کو پنچایت
کا نظام (سنگٹھن) دیکھنا ہے تو مدھیہ پردیش میں [illegible] دگ وجے سنگھ کی پنچایت
کو دیکھیں۔ آپ لوگ جو بی جے پی سے لڑنے کی بات کرتے ہیں، فرقہ پرستوں سے لڑنے کی بات
کرتے ہیں، سنگھ پریوار سے لڑنے کی بات کرتے ہیں لیکن آپ کی لڑائی نہیں ہے۔
جس میدان میں دگ وجے سنگھ سنگھ پریوار، بی جے پی اور آر ایس ایس کے لوگوں کو شکست

دیگر آج جو مکھیہ منتری (وزیر اعلیٰ) بنے ہیں ہر دو کیلو میٹر کے فاصلے میں انہوں نے پنچایت
کے ذریعے ایک اسکول بنایا ہے - اب ان کا یہ پلان ہے کہ ہر ۵ کیلو میٹر پر ایک
سکنڈری اسکول ہوگا - بنگال کے آنے والے بجٹ میں ہم یہ دیکھنا چاہتے ہیں کہ
جن باتوں کو اہمیت نہیں دیا کرتے ہیں کہ پرائمری سکھشا پر زور دینا چاہئے لیکن
آج تک پچھم بنگال کی سرکار اس سے دور ہے - چیئرمین سر! جس بنگال کا سکھشا
کے معاملے میں پورے ہندوستان میں ایک نمبر کے صوبے میں شمار ہوتا تھا کہ بنگال کا سکھشا
کا مقابلہ کوئی صوبہ نہیں کر سکتا تھا، تعلیم میں بنگال ایک نمبر میں تھا - آج بنگال
کی پوزیشن ۱۶ / ۱۷ میں پہنچ گئی ہے - کلکتہ یونیورسٹی کو پوری دنیا میں پوری ورلڈ میں
لوگ عزت کی نظر سے دیکھتے تھے - [illegible] کلکتہ یونیورسٹی کا نام لیا کرتے تھے
اب کلکتہ یونیورسٹی کا ہیڈ کوارٹر دفتر علیم الدین اسٹریٹ میں آگیا ہے - وائس چانسلر
کا کچھ نہیں چلتا ہے - کبھی انیل بسواس ڈکٹیٹ (Dictate) کرتے ہیں وائس چانسلر کو

1A

اب سنا ہے "Education Cell" بنا ہے کانتی بسواس ڈکٹیٹ کریں گے۔
آج C.M (وزیر اعلیٰ) کے اشارے پر رائٹرس بلڈنگس کے اشارے پر ایک مہیلا کو جو
C.M کی Biography (سوانح عمری) لکھتی ہے اسے پرو وائس چانسلر (اکاڈمک)
[Pro-vice Chancellor (Academic)] بنایا گیا ہے - آج جو یہ Appointment ہوا
ہے اس کی مخالفت ہم اس لئے کر رہے ہیں - اگر [illegible] یونیورسٹی [illegible] کے تحت ایمپلائمنٹ
سسٹم کے مطابق آتیں تو ہم لوگ [illegible] (Welcome) کرتے اس کا
خیر مقدم کرتے اس کا استقبال کرتے لیکن رائٹرس بلڈنگس کے پیچھے کے دروازے سے ان کو
پرو وائس چانسلر (Pro vice-chancellor) بنایا گیا ہے - یعنی یونیورسٹی چل رہا ہے
آج بنگال میں Minority کے منتری یہاں بیٹھے ہیں پچھلے پانچ برسوں سے کلکتہ
شہر میں لڑکیوں کا ایک کالج ہے "ملی الامین کالج" - کالج شروع ہونے کے بعد بند کر دینا
پڑا۔ اس لئے کہ امین صاحب اور امین صاحب کی منتری سبھا کیبنٹ (Cabinet)
اور کلکتہ یونیورسٹی اس کالج کو الحاق نہیں دے سکے اس کالج کو Reconise میں
کر سکے اس کالج کا Affiliation نہیں ہوا - جیوتی بابو سے کہا گیا - آج ملی الامین
کالج بنیاپوکور علاقے میں ہے جو انٹالی [illegible] Constituency میں پڑتا ہے - امین صاحب
بھی کالج کے ۲/۱ کیلومیٹر کی دوری میں رہتے ہیں - کالج کے لوگوں کو دوڑتے دوڑتے چار سال ہوگئے
کلکتہ یونیورسٹی کا Inspection کمپلیٹ (Complete) ہوا نہیں ہے

Inspection میں جو آتے ہیں ان کی رپورٹ صحیح نہیں ہوتی اس لئے کہ اشارہ مل رہا ہے کہ
جبتک علیم الدین اسٹریٹ کا اشارہ نہیں ہوگا یونیورسٹی کو علیم الدین اسٹریٹ کے Education
Cell وائس چانسلر کو اشارہ نہیں کریگا۔ تب تک اس کالج کو Recognisation نہیں
ملیگا۔ آج ہم سکھشا کی بات کر رہے ہیں سکھشا وہ کیسے Minority سکھشا۔ اس
صوبے میں ۲۵ فیصد سنکھا لگو (Minority Community) مسلمانوں کی آبادی ہے
وہاں اسکی سکھشا کی یہ حالت ہے کہ ڈیڑھ سو مدرسے Affiliation کو رکے
ہوئے ہیں۔ اردو اسکولوں کا Affiliation نہیں ہو رہا ہے۔ اردو اکاڈمی کے منتری
رسیں صاحب ہیں ان کا کچھ چلتا نہیں ہے آج کا تین سو اس فائیل (File) پہ
بیٹھا رہتا ہے۔ اردو اسکولوں کو Recognisation نہیں دے رہا ہے۔ یہ سرکار چل
رہی ہے۔ آج میں یہ پوچھنا چاہتا ہوں۔ امریتہ سین کی دہائی دینے والے۔ سوشیلزم
اور سیکولرزم کے نام پر چلنے والے بنگال کی اتنی بڑی آبادی میں آپ بتائیں گے کہ
۲۲ برسوں میں آپ نے کتنے ہندی میڈیم اسکولوں کو Recognisation دیا ہے۔
ہندی بولنے والے علاقے میں جو رام جنم ماجھی کا علاقہ ہے آسنسول کا علاقہ ہے
کلکتہ کا انڈسٹریل (Industrial) علاقہ ہے Hindi Speaking علاقوں میں
ہندی اسکولوں کو Recognisation نہیں ملتا ہے۔ [illegible] ism اور [illegible]
آج اس صوبے میں جو 'Composite Culture' کا مرکز ہے جیسے آپ پورا
بھارت کہہ سکتے ہیں۔ ہر زبان اور بھاشا کے لوگ یہاں ہیں۔ ہم نیپالی کا ذکر کرتے ہیں
گورنر Address میں۔ گورنر صاحب نے نیپالی کا ذکر کیا ہے کہ ہم آفس میں نیپالی اور بنگلہ
کو Popular کر رہے ہیں لیکن وہاں ہندی اور اردو کا کہیں ذکر نہیں ہے۔ یہ ہے
گورنر صاحب کا خطبہ۔

آج بنگال میں پولس ڈیپارٹمنٹ ہوم منسٹری جیسے ڈکیت (Dacoit)
پکڑنا چاہئے۔ (جادو پر Dacoit دھورا گو تھا نگلہ .....)

[6-30 – 6-40 p.m.]

যাদের ডাকাত ধরার কথা তাদের কোনও কাজ নেই। আই.বি. স্পেশ্যাল ব্রাঞ্চ মুসলমান ভাইদের মাদ্রাসায় যাচ্ছে। আপনারা টেলিগ্রাফ কাগজে কয়েক দিন ধরে দেখছেন। সেনসাস হচ্ছে গুজরাটে, সংঘ পরিবারের সরকার, বি.জে.পি.-র সরকার, সেখানে হতে পারে। কিন্তু এখানে বামপন্থী সরকার। বুদ্ধদেব বাবুকে আমি বললাম আপনারা সেনসাস করছেন? মাদ্রাসার শিক্ষকরা কোথা থেকে মাইনে পায়? মাইনে তারা ভিক্ষা করে বছরে একবার পায়। মুসলমান ভায়েরা জাকাৎ দেয় আড়াই পারসেন্ট, সেই টাকা দিয়ে মাদ্রাসা চলছে। এই জাকাতের টাকা তারা মসজিদে দান করে। পুলিশ দিয়ে খবর নিচ্ছে, ন্যাশনাল মাইনরিটি কমিশনকে কমপ্লেন করা হয়েছে। ন্যাশনাল মাইনরিটি কমিশন সম্পর্কে জ্যোতিবাবুকে আমি জিজ্ঞাসা করেছি, জ্যোতিবাবু বলেছেন আমি জানি না। অদ্ভুত ব্যাপার। মসজিদ মাদ্রাসায় যদি কোনও অ্যান্টি ন্যাশনাল অ্যাকটিভিটিজ হয়ে থাকে, ভারত বিরোধী যদি কোনও অ্যাকটিভিটিজ হয়ে থাকে তাহলে পুলিশ কেন তাদের ধরছে না? সাধারণ ইমাম সাহেব বা সাধারণ মাদ্রাসার শিক্ষক, তাদের কাছে গিয়ে পুলিশ ইন্টারোগেট করছে রাতের অন্ধকারে। জিজ্ঞাসা করছে আপনারা মাইনে দেন কি করে, বাচ্ছাদের খাওয়ান কি করে। আজকে এই অবস্থা। গুজরাটে যদি এটা হত আমার কিছু বলার থাকত না। এখানে সেকুলার গভর্নমেন্ট, প্রোগ্রেসিভ গভর্নমেন্ট। সারা দেশের মুসলমান ভায়েরা জ্যোতি বাবুকে একজন সেকুলার লোক বলে জানে। কিন্তু এই ২২ বছরের রাজত্বকালে তাঁর সরকারের পুলিশের উপর বুরোক্রাটদের উপর তাঁর সেই কন্ট্রোল আর নেই, তিনি কন্ট্রোল করতে পারছেন না। আজকে সেকুলারিজিমের নামে দেশের সামনে আপনারা লড়াই-এর কথা বলছেন, বামফ্রন্ট লড়াই-এর কথা বলছেন। কিন্তু কোথায় লড়াই? লড়াই-এর জন্য জ্যোতিবাবুকে সোনিয়া গান্ধীর কাছে যেতে হয় এবং বলতে হয় যে সোনিয়াজী আপনারা লড়ছেন, আমরা আছি। ওনার কোনও ক্ষমতা নেই। দিল্লি, মধ্যপ্রদেশ রাজস্থান এই সমস্ত জায়গায় আসলে সংঘ পরিবারের সঙ্গে লড়ছে কংগ্রেস, সোনিয়া গান্ধীর নেতৃত্বে। ইন্দিরা গান্ধী মারা গিয়েছেন ১৯৮৪ সালে। আজ পর্যন্ত তাঁর একটা স্ট্যাচু লাগানো হল না। ১৪ বছর আগে এখানে একটা স্ট্যাচু হয়েছে, আমাদের অতীশ সিন্‌হা মহাশয় ঠিক করে দিলেন কার্জন পার্কে এটা লাগানোর জন্য। জ্যোতি বাবু বলেছেন সেখানে স্ট্যাচু লাগানো হবে না। আজকে আশ্চর্যের বিষয় হল দেশের জন্য উনি লড়েছেন, বাংলাকে উনি দেখেছেন বাংলার জন্য ওনার প্রেম ছিল, শান্তিনিকেতনে উনি দিক্ষা নিয়েছেন, কলকাতা শহরের ডেভেলপমেন্টের জন্য মেট্রো রেল করেছেন। দ্বিতীয় হুগলি ব্রিজ কার করা? ইন্দিরা গান্ধীর করা। তার একটা স্টাচু বামফ্রন্ট সরকার লাগাতে পারলেন না। এই হচ্ছে চেহারা আমাদের আপনারা সেকুলারিজিমের নামে লড়াই করবেন? আজকে আমরা জানি আপনারা অনেক স্টান্ট দেন। বন্দেমাতারম নিয়ে

কান্তি বাবু দিল্লিতে গিয়ে মুরুলি মনোহর জোশির সঙ্গে লড়াই করেছেন। কিন্তু আপনাদের সিলেবাসে, আপনাদের বইতে বন্দেমাতরম কম্পালসারি করা হয়েছে। আমার কাছে তথ্যগুলি আছে; আমি মুখ্যমন্ত্রীকে দেব। এই যে সিউডো সেকুলারেজিম এটা ভাওতা বাজি ছাড়া কিছুই নয়। সোকল্ড লড়াই এগেনস্ট সংঘ পরিবার এটা মানুষের কাছে ভাঁওতা হয়ে দাঁড়িয়েছে। কয়েক দিন আগে—১৭ই জানুয়ারি জ্যোতিবাবু রায়চকে গিয়েছিলেন। রায়চকটা কি? একটা ব্যবসায়ী হাসনোথীয়া, জ্যোতি বাবু তার পদ্মশ্রী রেকমেন্ড করেছিলেন রাষ্ট্রপতির কাছে, সে পদ্মশ্রী পেয়েছে, রায়চকে তার একটা ফাইভ স্টার হোটেলে ডেসটিনেশন অফ ওয়েস্ট বেঙ্গলের একটা সভা হয়েছে। সেই ডেসটিনেশন অফ ওয়েস্ট বেঙ্গলের ম্যাকেন্সি অ্যান্ড কোম্পানি একটা রিপোর্ট দিয়েছেন। তাতে বলছে—বাংলার কোনও উন্নতি হচ্ছে না, বাংলার ইনফ্রাস্টাকচার নেই, এখানকার গভর্নমেন্টের আমলারা কাজ করে না। রাইটার্স বিল্ডিং-এ ৪-৫ জন ব্যবসায়ী ছাড়া কেউ ইন্ডাস্ট্রি দপ্তরে পৌঁছাতে পারে না। কারা তারা? সামন টোডি, জ্যোতিবাবুর বন্ধু, সে একটা দালাল, তাকে ধরে জ্যোতিবাবুর কাছে যেতে হবে। হাসনোথিয়াকে গৌতম দেব এবং সুভাষ চক্রবর্তী কলকাতার ই.এম.বাইপাসের সমস্ত জমিগুলি দিয়ে দিচ্ছেন তারা বাড়ি করবে। বহু তোলা বাড়ি হচ্ছে। কারা পাবে? যারা পুঁজিপতি, বড় লোক তারা ফ্লাট পাবে। গরিবদের জন্য এইচ.আই.জি. কিংবা এল.আই.জি. তারা করছে না। ২০ লক্ষ টাকা ২৫ লক্ষ টাকা করে ফ্লাট তৈরি করছে। জমিগুলি সরকারের জমি, গরিবদের ৫ হাজার ১০ হাজার টাকা করে কমপেনসেশন দিয়ে জোর করে তাদের জমি নিয়ে হাসনোথিয়ার হাতে দেওয়া হচ্ছে। উনি হলেন ২ নম্বর দালাল। আর এক জন দালাল হচ্ছে আর.পি.গোয়েঙ্কা যার সি.ই.এস.সি.।

সারচার্জ থেকে আরম্ভ করে ইলেক্ট্রিসিটি রেট যা দাঁড়িয়েছে তাতে মধ্যবিত্ত, মিডল ক্লাস যারা তারা আর ইলেক্ট্রিসিটি ইউজ করতে পারবে না। রেট একেবারে ডাবল হয়ে গেছে। জ্যোতি বাবু শিল্পপতিদের সম্বন্ধে বললেন যে, না এই রাজ্যে ওদের অনেকগুলো ফেসিলিটিজ দেওয়া হচ্ছে। কিন্তু গুজরাট থেকে যাঁরা এসেছিলেন, মহারাষ্ট্র থেকে যাঁরা এসেছিলেন, সেইসব ইন্ডাস্ট্রিয়ালিস্টরা মুখের উপরে বলেছিলেন, আমরা দালাল ধরে জ্যোতি বাবুর কাছে যেতে রাজি নই।

**(ভয়েস ঃ আপনি উর্দুতে বলুন।)**

আমি উর্দুতে বলতে পারি, কিন্তু এখানে কোনও উর্দু রিপোর্টার নেই। এখানে উর্দু রিপোর্টার নিয়োগ করুন, বারবার করে আমি বলেছি। উর্দু রিপোর্টার থাকলে আমি উর্দুতে বলতে পারি। ডেস্টিনেশন ইন ওয়েস্ট বেঙ্গলের পরে 'ম্যাকেন্সি' ইনফ্রাস্ট্রাকচারের কথা বলেছেন। হলদিয়ায় পেট্রো কেমিক্যালের 'সোরস' কোম্পানির পুর্ণেন্দু চ্যাটার্জি হাত

তুলে নিয়েছে। সে বলেছে যে, হলদিয়ায় তার লাস্ট ইনভেস্টমেন্ট। বাংলায় আর সে কোনও ইনভেস্টমেন্ট করবে না। আপনি অন্ধ্রপ্রদেশ, গুজরাট, মহারাষ্ট্রে গিয়ে দেখুন, সেখানে কি হচ্ছে। আজকে এখানে ইনভেস্টমেন্টের কথা হচ্ছে। আমি জিজ্ঞাসা করি, কত হাজার কোটি টাকার 'মৌ' সই হয়েছে? মহারাষ্ট্রে, গুজরাটের সঙ্গে যদি তুলনা করেন, দেখবেন ১০ পারসেন্টও হয়নি। আজকে সকালে আমাদের একটা প্রশ্ন ছিল, আমাদের চাচাজী-র প্রশ্ন ছিল এমপ্লয়মেন্টের উপরে। আট হাজার প্লেসমেন্টে কে চাকুরি পেয়েছে? আজকে এখানে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা আসছে না। জ্যোতিবাবু রায়চকে বললেন যে, আমরা মিলিট্যান্ট ট্রেড ইউনিয়ন হতে দেব না। পরের দিন আলিমুদ্দিন স্ট্রীট থেকে চিত্তব্রত মজুমদার বললেন, আপনি ট্রেড ইউনিয়নের কি জানেন? আমলারাই দোষী। আমলাদের জন্যই এখানে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা আসছে না। এখন জ্যোতিবাবু ঠিক করুন, কাদের জন্য ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হচ্ছে না। গভর্নর্স অ্যাড্রেসে আমরা এটা পাইনি। বাংলা পিছিয়ে আছে। গুজরাট ইন্ডাস্ট্রিয়ালাইজেশনে নাম্বার ওয়ান, তারপর মহারাষ্ট্র আছে। অন্ধ্রপ্রদেশে চন্দ্রবাবু আমেরিকা, লন্ডনে গিয়েছিলেন সে দেশের ইন্ডাস্ট্রিয়ালিস্টদের আনার জন্য। সমস্ত কম্পিউটার কোম্পানিগুলোর সঙ্গে বসে তিনি নিজেই সব করছেন। অন্ধ্রপ্রদেশে একটা টাউনশিপ করে ফেলেছেন! 'সাইবারাবাঁধ'-রে নামে একটা টাউনশিপ সেখানে হয়ে গেছে। ফিলিপস সল্টলেকে টেকনোলজিক্যাল কমপ্লেক্স গড়ার প্রস্তাব দিয়েছিল। কিন্তু ফিলিপস পালিয়ে গেছে। তাদের একজন ম্যানেজিং ডাইরেক্টরকে সিটু থেকে মারা হয়েছিল। ফলে তারা চলে গেছে। বাটার ম্যানেজিং ডিরেক্টরকে সিটুর লিডাররা মাথা ফাটিয়ে দিয়েছে। স্যার, গভর্নর্স অ্যাড্রেসে ট্রেড ইউনিয়ন সম্বন্ধে কিছু নেই। আজকে মানুষ আপনাদের বিশ্বাস করছে না। ইন্ডাস্ট্রিয়ালিস্ট যারা টাকা আনবে, যারা টেকনোলজি আনবে, যাদের মডার্নাইজেশন করবে বলে নিজেদের পরিকল্পনা আছে তারা আসছে না। গভর্নর্স অ্যাড্রেসে আমরা এই সমস্ত পাইনি। আমাদের যে সমস্ত অ্যামেন্ডমেন্ট আছে তাতে এইসব কথা আছে। ল অ্যান্ড অর্ডারের ব্যাপারে বুদ্ধদেববাবু কম্পেয়ার করেছেন, বলেছেন যে, সারা দেশে আমরা নাম্বার ওয়ান। এখানে আর.এস.পি.-র দাদা এবং ভাইরা বসে আছেন, তাঁরা জানেন। কুমীরমারীতে তাঁদের দলের দুজনকে সি.পি.এম. খুন করেছে। তারপর আর.এস.পি.-র ওরা খুন করেছে। বুদ্ধদেব বাবু বলতে পারবেন, সারা দেশে এই রকম অবস্থা আছে? কোথায় আছে? এখানে কেউ মারা গেলে পুলিশ থেকে বলা হয়, সমাজ বিরোধী মারা গেছে। কুমীরমারীতে পলিটিক্যাল ক্লাসের ফলে পাঁচ জন খুন হল। পুলিশের এইসব নেতাদের উপরে কোনও কন্ট্রোল নেই। এখানে বলা হচ্ছে যে, আমাদের রাজ্য ভারতবর্ষের মধ্যে নাম্বার ওয়ান। এখানে ট্রেনে ডাকাতি হয়, কেউ ধরা পড়ে না। থানার ডায়েরি নেওয়া হয় না। বুদ্ধদেববাবুকে জিজ্ঞাসা করি, ট্রেন ডাকাতির মধ্যে কতগুলো কেস সি.আই.ডি.-তে পেন্ডিং আছে? কতগুলো ডাকাত অ্যারেস্টেড হয়েছে, কটা চালান হয়েছে? মার্ডারের ঘটনায় কতজনের বিরুদ্ধে চার্জশিট হয়েছে? একজনও

*কি সাজা পেয়েছে? সেসান কোর্ট থেকে? বুদ্ধদেববাবুরা বলতে পারবেন না।* পুলিশরা চার্জশিট দেয় না, পার্টি অফিস থেকে বলা হচ্ছে, চার্জ দেওয়া হচ্ছে না। পার্টি অফিস থেকে উইটনেসকে থ্রেট দেওয়া হচ্ছে। এই অবস্থা আজকে রাজ্যে চলছে। আজকে রাজ্যের যে অবস্থা হয়েছে এই সম্বন্ধে একজন কবি লিখেছেন

ہر شاخ پہ الّو بیٹھا ہے انجام گلستاں کیا ہوگا

আজকে রাজ্যের যে অবস্থা সমস্ত দিকে উল্লুরা বসে আছে। এই হচ্ছে রাজ্যের অবস্থা। স্যার, এই কথা বলে, আমাদের আনীত যে অ্যামেন্ডমেন্ট তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-40 – 6-47 p.m.]

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় সভাপতি মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উপস্থাপিত হয়েছে আমি তাকে আন্তরিক ভাবে সমর্থন জানাচ্ছি। স্যার, আমরা দেখলাম এখানে বিরোধী বন্ধুরা রাজ্যপালের ভাষণের বিরোধিতা করতে গিয়ে অন্যান্য বিষয়ে জোরাল ভাবে বিরোধিতা করতে পারেননি। তারা শুধু খুঁজে পেয়েছেন আইন শৃঙ্খলার প্রশ্নে পুলিশের ভূমিকা কি। স্যার, আমরা দেখেছি কংগ্রেসি আমলে পুলিশের ভূমিকা কি ছিল। সেই সময় পুলিশ শত শত মানুষকে বিনা বিচারে আটক করে রেখেছিল। জেলখানায় তারা ভরে ছিল। যেখানে জমিজমা নিয়ে সমস্যা দেখা দেয় কৃষকদের মধ্যে সেখানে পুলিশ গিয়ে গরিব কৃষকদের লাঠি পেটা করে জেল ভরিয়ে দিত। আর এখন ওরা সমালোচনা করছেন আমাদের রাজ্য সরকারের, পুলিশ প্রশাসনের। আমরা দেখেছি অতীতে কৃষকদের কোনও সমস্যা হলে, সেটা জমির সমস্যাই বলুন, জমি দখলের সমস্যাই বলুন তারা জোতদারের পক্ষ নিয়ে কাজ করত। পুলিশের কাছে অভিযোগ জানালে পুলিশ দলে দলে কৃষকদের থানায় তুলে নিয়ে গিয়ে বেধড়ক মার দিয়ে জেলখানায় ভরত। আমরা এখন দেখছি রাজ্য সরকারের সঠিক নীতি পালন করা হচ্ছে। কৃষকদের জমি নিয়ে কোনও সমস্যা হলে সেখানে সরাসরি পুলিশ গিয়ে হস্তক্ষেপ করতে পারবে না। আগে বি.এল.আর.ও.-কে দিয়ে সরেজমিনে তদন্ত করা হয়, তারপরে তার রিপোর্টের ভিত্তিতে পুলিশ দায়িত্ব পালন করে। ওরা শিক্ষার কথা বলেছেন, আসলে ওরা বামফ্রন্টের অগ্রগতির কথা মানতে রাজি নন। ওদের স্বীকার করতে লজ্জা হয় এই জায়গায় তারা দীর্ঘ ৩০ বছর ধরে বসেছিলেন এবং শাসন ক্ষমতায় ছিলেন। কিন্তু উন্নয়নের মানে কি তারা বোঝেন নি। গ্রামাঞ্চলে উন্নয়নের কাজ তারা আদৌ কোনও দিন করেননি। আমরা দেখেছি যেটুকু উন্নয়নের কাজ তারা করেছেন তা নিজের এলাকায় করেছেন। গ্রামাঞ্চলে যে সমস্ত সমস্যা তৈরি করে দিয়ে গিয়েছিলেন বামফ্রন্ট

সরকার ধাপে ধাপে ত্রিস্তর পঞ্চায়েতি ব্যবস্থার মাধ্যমে সেইগুলির সমাধান করার চেষ্টা করেছেন। আমরা দেখেছি কংগ্রেসি আমলে গ্রামের মানুষ পুকুরের জল পান করত, পানীয় জলের কোনও ব্যবস্থা তারা করেননি। আমরা দেখেছি যেটুকু পানীয় জলের ব্যবস্থা করেছেন তা ঐ জোতদার জমিদারের এলাকায়—সেখানে ইদারার ব্যবস্থা করেছেন। স্কুলও বিভিন্ন এলাকায় তারা করেননি। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর স্কুলের সমস্যা মিটেছে। এটা একটা সাফল্যের দিক। এইগুলি আপনারা স্বীকার করতে চাইছেন না। গ্রামাঞ্চলের মানুষদের যারা ভূমিহীন তাদেরকে ভূমি দেওয়া হয়েছে, তারা সেখানে চাষ করে কৃষির উৎপাদন বাড়িয়েছেন ফলে মানুষের ক্রয় ক্ষমতাও বেড়েছে।

পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে আজকে গ্রামাঞ্চলে নানান ধরনের কাজকর্ম চলছে এবং সেখানকার গরিব মানুষেরা সারা বছর কাজ পাচ্ছেন। আজকে গ্রামাঞ্চলের গরিব মানুষের ছেলে মেয়েরা লেখাপড়ার সুযোগ পাচ্ছে। আজকে সমস্ত বাড়ির ছেলে মেয়েরা স্কুল যাচ্ছে এবং স্কুলে পাঠানোর তাগিদও আজকে মা-বাবারা অনুভব করছে। ফলে স্কুলে ভর্তি হওয়ার সমস্যা দেখা দিচ্ছে এবং আরও স্কুল নির্মাণ করতে হবে। তবে সব সমস্যারই সমাধান করা যায় না। কিন্তু বামফ্রন্ট সরকার চেষ্টা করছে এবং আমরা আশা করব আমাদের রাজ্যপালের ভাষণে যে সমস্ত উন্নয়ন মূলক কর্মসূচির কথা বলা হয়েছে আগামী দিনে তা কার্যকর করার মধ্যে দিয়ে আগামী দিনে আরও অগ্রগতির পথে মানুষকে এগিয়ে নিয়ে যাবে।

মাননীয় চেয়ারম্যান স্যার, আমি শেষে একটা কথা বলব, একটা সমস্যা আছে, সেটা হল বহু মানুষেরা রেশন কার্ডের জন্য দরখাস্ত করেও রেশন কার্ড পাচ্ছে না। দীর্ঘদিন ধরে তারা রেশন কার্ডের জন্য দরখাস্ত করেও রেশন কার্ড পাচ্ছে না। সেই সমস্ত লোকেদেরকে ঠিকমতো রেশন কার্ড সরবরাহ করা দরকার। পাশাপাশি আমাদের মালদহ জেলায় প্রচুর আম হয়। সেখানে যদি আম্র ভিত্তিক শিল্প করা যায় তাহলে খুবই উপকার হয়, তারজন্য আমি সরকারের কাছে দাবি করছি। এইকথা বলে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে এবং বিরোধী দলের সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Adjournment**

The House was adjourned at 6.47 p.m. till 11 a.m. on Tuesday, the March 16, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 16th March, 1999 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 11 Ministers 6 Ministers of State and 120 Members.

[11-00 - 11-10 a.m.]

### Starred Questions
### (to which Oral Answers were given.)

### মুক্তিপ্রাপ্ত বাংলা ছবি

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫) **শ্রী সৌগত রায় ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬, ১৯৯৭ ও ১৯৯৮ সালে কতগুলি বাংলা ছবি মুক্তি পেয়েছে; এবং

(খ) তন্মধ্যে, কতগুলি বাংলাদেশের সাথে যৌথ উদ্যোগে প্রযোজিত হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৯৬ সালে ২৪টি, ১৯৯৭ সালে ৪৪টি এবং ১৯৯৮ সালে ৩৯টি বাংলা ছবি মুক্তি পেয়েছে।

(খ) ১৯৯৬ সালে যৌথ উদ্যোগে কোন ছবি হয়নি। ১৯৯৭ সালে ১টি এবং ১৯৯৮ সালে ৫টি ছবি বাংলাদেশের সাথে যৌথ উদ্যোগে প্রযোজিত হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী মহাশয়ের উত্তরে দেখা যাচ্ছে, বাংলা ছবির ক্ষেত্রে একটা আপসুইং লক্ষ্য করা যাচ্ছে, আগের থেকে অবস্থা ভালো। ৪৪টি ফিল্ম রিলিজ হয়েছে। নতুন নতুন প্রডিউসরের ফিল্ম আসছে। প্রভাত রায়, স্বপন সাহা, ইত্যাদির ছবি দেখা যাচ্ছে বাংলা ছবির এই ট্রেণ্ডটা রক্ষা করার জন্য প্রতি বছর যাতে এতগুলোই ছবি বার হয়—তার জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা নিচ্ছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমাদের প্রথম উদ্যোগ পশ্চিমবাংলায় যে কোনও ধরনের চলচ্চিত্র করলেই আমরা সোজাসুজি একটা গ্রান্ট দিই—দুই থেকে তিন লক্ষ টাকা। তবে একটাই শর্ত থাকে—রূপায়নে, অর্থাৎ আমাদের ল্যাবরেটরিতে করতে হবে। কেননা, অনেক ক্ষেত্রে দেখা যায়, এখানে বইটা করে বম্বে বা মাদ্রাজের ল্যাবরেটরিতে চলে যাচ্ছে।

**শ্রী সৌগত রায় ঃ** যে-ব্যবস্থা নিয়েছেন, তার জন্য ধন্যবাদ। কিন্তু এখনও টালিগঞ্জের স্টুডিওগুলোর অবস্থা প্রাগঐতিহাসিক, অন্যান্য জায়গার মতো অত্যাধুনিক ব্যবস্থা নেই। টালিগঞ্জ স্টুডিওগুলোর উন্নতির জন্য কোনও ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** টেকনিসিয়ান স্টুডিওতে একটা সামগ্রিক প্রজেক্ট নেওয়া হয়েছে। ল্যাবরেটরি সংক্রান্ত অসুবিধাগুলো কাটিয়ে আমরা এখন বম্বে, মাদ্রাজের কাছাকাছি চলে এসেছি। কিন্তু স্টুডিও ফ্লোরগুলোর অবস্থা মান্ধাতা আমলের। সেখানে নতুন করে করা এবং পুরানোটা রিনোভেট করার জন্য টেকনিসিয়ান স্টুডিওতে ব্যবস্থা নিচ্ছে।

**শ্রী সৌগত রায় ঃ** বাংলাদেশের সঙ্গে যৌথ উদ্যোগের ব্যাপারে রাজ্য সরকারের মনোভাব কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা আমাদের কাছে অতি বাস্তব সমস্যা হয়ে আসছে। বাংলা চলচ্চিত্রের ক্ষেত্রে একটা ভয় হিসাবেই আসছে। কো-প্রডাকশনের সবটাই ভারত সরকারের আই. অ্যাণ্ড বি. মিনিস্ট্রি ক্লিয়ারেন্স দেয়। '৯৮ সালে ৫টি বই দেখা গেছে। আমাদের আশা—এটা আরও বাড়বে। কো-প্রডাকশনের ক্ষেত্রে ভারত সরকার অনুমতি দিলেই হবে, কিন্তু আমরা বলেছি একটা গাইডলাইন দেওয়া হোক। অর্থাৎ, আমাদের টেকনিসিয়ান এবং আর্টিস্টদের ইন্টারেস্ট প্রটেক্ট করতে হবে। কো-প্রডাকশন হবে, কিন্তু এক্ষেত্রে আমাদের স্টুডিও ব্যবহার করা হোক, আমাদের আর্টিস্ট নেওয়া হোক। নাহলে, সমস্ত কিছু বাংলাদেশে হবে আর আমাদের এখানে এসে সিনেমা হলগুলো দখল করে নেবে। তারজন্য কো-প্রোডাকশনের গাইড লাইন আমরা নিজেরা তৈরি করছি এবং ভারত সরকারকে জানাব যে, এই গাইড লাইন মেনে নেওয়া হোক। তা নাহলে যেহেতু দু দেশের ভাষা এক, সেক্ষেত্রে চলচিত্রের সমস্যা হতে পারে। গাইড লাইন প্রায় আমরা শেষ করেছি। সেটা ভারত সরকারের কাছে পাঠাব।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যা বলেছেন, তাতে দেখা যাচ্ছে যে, প্রতি বছর বাংলা ছবির মুক্তির আগের তুলনায় অনেক বেশি। তবে প্রেক্ষাগৃহের সমস্যা অনেক বড় সমস্যা। এই ব্যাপারে আগেও আলোচনা হয়েছে। ৩০শে মার্চ ১৯৯৮ সালে লিখিত প্রশ্নের একটা জবাবে দিয়েছিলেন যে, আমাদের রাজ্যে ৭২২টি প্রেক্ষাগৃহ

আছে। তারমধ্যে শতকরা ৭০ ভাগ হলে অর্থাৎ ৫০০র বেশি হলে কোনও বাংলা ছবি দেখানো হয়না। এক্ষেত্রে কোনও কার্যকর ব্যবস্থা নেওয়ার কথা ভেবেছেন কি, বা আরও বেশি করে বাংলা ছবি যাতে মুক্তি পায়, তারজন্য ভেবেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মুশকিল হচ্ছে যে, সবটা তো আইন করে করা যায় না। ধরুন বম্বে বেসড্ এখানে যে ফিল্ম আসছে বা বিদেশি ফিল্ম এখানে যেভাবে আসছে যদি তার সঙ্গে দাঁড়াতে হয়, তাহলে বাংলা ফিল্ম এর মান এবং সংখ্যা বাড়াতে হবে। মান এবং সংখ্যা না বাড়ালে আমরা কিছু করতে পারব না। আমাদের এখানে মাত্র ৩০-৪০ টা ফিল্ম হয়। আমরা সিনেমা হলগুলিকে জোর করে বলতে পারি না যে, বাংলা বই দেখাতে হবে। যদিও আইন তৈরি করে ছিলাম কমপালসারী স্ক্রিনিং অফ বেঙ্গলী ফিল্মস্। কিন্তু বাংলা ফিল্ম নিজের পায়ে না দাঁড়ালে, সংখ্যা না বাড়ালে, মান না বাড়ালে আমরা এটা করতে পারব না। এটাই হচ্ছে মূল সমস্যা।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে, বাংলাদেশের সাথে যৌথ উদ্যোগে ছবি তৈরি করার ব্যাপারে গাইড লাইন করার চেষ্টা করছেন। সেই গাইড লাইনে কি শতকরা ৫০ ভাগ সিন পশ্চিমবাংলায় হবে এই রকম কোনও নির্দেশ আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সিনে টেকনিসিয়ানদের যে ইউনিয়ন আছে, আমরা তাদের সঙ্গে কথা বলেছি। তার চেয়ারম্যান হচ্ছে সৌমিত্র চট্টোপাধ্যায়। তার সঙ্গে কথা বলে যেটা আপনি বললেন সেটাই ঠিক হয়েছে। ৫০ ভাগ, ৫০ ভাগ করতে বলেছেন। অর্থাৎ সুটিং এর যে শিডিউল হবে, তার অর্ধেক এখানে হবে, বাকিটা ওখানে হবে। আর লোকেশান স্যুটিং এর ক্ষেত্রে খুব একটা জোর করে বলা যায় না। আর টেকনিসিয়ানের ক্ষেত্রে বলেছি যে, অর্ধেক অর্ধেক নিতে হবে। আর্টিস্টের ক্ষেত্রেও একই কথা বলেছি। ৫০ না হলেও ৬০-৪০ করা উচিত বলে লিখেছি। তবে গভর্ণমেন্ট অফ ইণ্ডিয়া এখনো পর্যন্ত যেটা করছে সেটা হচ্ছে কো-প্রোডাকশন নাম দিয়ে লিয়াজে অফিসার অ্যাপয়েন্টমেন্ট করে দিচ্ছে। তারাই এগুলি দেখেন। তবে গাইড লাইনে চেষ্টা করব যতটা সম্ভব সিনে টেকনিসিয়ান, আর্টিস্টদের স্বার্থ রক্ষা করা যায়। কিন্তু সব কিছুই নির্ভর করছে ভারত সরকার আমাদের গাইড লাইন অ্যাকসেপ্ট করবে কি করবে না তার উপর।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কতগুলি করমুক্ত ছবি তৈরি হয়েছে, তার নামগুলি বলুন।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সাধারণভাবে করমুক্ত ছবি আমরা করি না। খুব গুরুত্বপূর্ণ

ছবি হলে, ভারতসরকারের অ্যাওয়ার্ড পেলে, চিলড্রেন্স ফিল্ম হলে আমরা করমুক্ত করি। সব ছবি আমরা কর মুক্ত করি না।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** এটা চলচিত্র সম্পর্কে প্রশ্ন বলে, আমি বলছি। আপনি বললেন যৌথ উদ্যোগে ছবি তৈরি হচ্ছে। কিন্তু যে সব ছবি হচ্ছে সব সময়ে যে তাতে কৃষ্টি সংস্কৃতি বজায় থাকছে তাই নয়। এমন সব ছবি পশ্চিমবাংলার বিভিন্ন হলে দেখানো হচ্ছে যা চূড়ান্ত ভাবে অশ্লীল। এ ব্যাপারে আপনারও কিছু দায়দায়িত্ব থেকে যায়। এই সব ছবি বন্ধ করার জন্য কোনও সুস্পষ্ট ব্যবস্থা নেবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রথমেই বলি অশ্লীল কথাটা এখনও পর্যন্ত পৃথিবীতে আপেক্ষিক। এখনও সর্বসম্মতভাবে কোনও সংজ্ঞা পাওয়া যায় না। বিষয়টা দেখার দায়িত্ব হচ্ছে গভর্নমেন্ট অব ইণ্ডিয়ার যে ফিল্ম সেন্সার বোর্ড আছে তাদের। আমাদের এখানে রিজিওনাল সেন্সার বোর্ড আছে। আমরা যেটা করতে পারি সেটা হচ্ছে পাবলিসিটি মেটিরিয়াল—সিনেমা হলের সামনে যে সমস্ত পোস্টার, দেওয়ালে যে সমস্ত পোস্টার টাঙ্গানো থাকে সেগুলোকে সেন্সার করতে পারি। বইয়ের মধ্যে কি আছে সেটা দেখার দায়িত্ব আমাদের নয়। আপনি যেটা বলছেন যে সেন্সার বোর্ড হয়তো অনেক সময়ে অমনোযোগী হয়ে সেন্সার করে, আবার হয়তো যে অংশটা সেন্সার করা হয়েছে হলে দেখানোর সময়ে সেই বাদ দেওয়া অংশটুকু নিয়ে এসে দেখানো হয়। সমস্যা আছে। সেন্সার বোর্ডকে পাশ কাটিয়ে বাজে বই হচ্ছে এই ব্যাপারে আমি আপনার সঙ্গে একমত। ভারত সরকার এই বিষয়ে সক্রিয় না হলে এই বিষয়টা দেখা আমাদের পক্ষে মুশকিল।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা জানি যে রাজ্য সরকারের উদ্যোগে অনেক তথ্যচিত্র নির্মিত হয়েছে, প্রশংসাও পেয়েছে। আমার প্রশ্ন হচ্ছে নাট্যাচার্য্য শিশির ভাদুড়ীর নামে কোনও তথ্যচিত্র করেছেন কি? না করলে ভবিষ্যতে করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই মূহুর্তে আমি বলতে পারছি না। আপনি বলছেন শিশির ভাদুড়ীকে নিয়ে ডকুমেন্টারি হওয়া উচিত। এই মুহূর্তে কোনও পরিকল্পনা নেই।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা যতদুর জানি গ্রামাঞ্চলে মাঝে মাঝে ক্যাম্প শো হয়। সেখানে যে সমস্ত ছবি দেখানো হয়, তার মধ্যে চুরি করা ফিল্ম থাকে। এটা বন্ধ করলে আমাদের দেশের চলচিত্র শিল্পের উন্নতি হবে। চুরি করা ফিল্ম যাতে ব্যবহৃত না হয় তার জন্য আপনার দপ্তর থেকে কোনও ব্যবস্থা করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সাধারণভাবে ডি. এমের কাছে বলা আছে। সিনেমা হল বা ভিডিও পার্লারে এইসব ফিল্ম বেশি দেখানো হয়। যাদের লাইসেন্স নেই প্রথমে তাদের ডেকে বারণ করা হয়। বারণ না শুনলে দরকার হলে ভিডিও পার্লারগুলো বন্ধ করে দিতে হবে।

**শ্রী অসিত মিত্র ঃ** ভিডিও পার্লারগুলো ছাড়াও অনেক জায়গায় টেম্পোরারী ক্যাম্প শো হয়। পারমিশন দেওয়া হয়, সেক্ষেত্রে কি করা হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য নির্দিষ্ট জায়গার কথা বলে খবর দিলে আমি ব্যবস্থা নেব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আপনি বলেছেন, ইল্লিগ্যাল ভি. ডি. ও. পার্লার বন্ধের নির্দেশ আছে ডি. এম.-দের কাছে। এই রকম কত ইল্লিগ্যাল ভি. ডি. ও. পার্লার গত ১ বছরের মধ্যে বন্ধের নির্দেশ দেওয়া হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মূল প্রশ্নের সঙ্গে এই প্রশ্নের কোনও যোগ নেই। তাছাড়া, আমার কাছে এখন সেই রকম কোনও তথ্য নেই, এই মুহূর্তে। শুধু বলতে পারি, বেশ কিছু ভি. ডি. ও. পার্লার বন্ধ করে দেওয়া হয়েছে। আর, বেশ কিছু ভি. ডি. ও. পার্লার লাইসেন্স নিয়েছে। তবে আপনি যেটা বলতে চাইছেন সেটা ঠিক যে এখনও বেশ কিছু সংখ্যাক ভি. ডি. ও. পার্লার লাইসেন্স ছাড়াই চলছে। বিশেষ করে শহরের থেকে দূরবর্তী জেলাগুলোতে এটা হচ্ছে। কিন্তু কলকাতার আশপাশের জেলাগুলোতে আমরা এগুলো শক্ত হাতে ধরছি। আমরা এটা করতে দেব না।

### ইডেনে ভারত-পাকিস্তান টেস্ট ক্রিকেট

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *১২) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার ইডেন উদ্যানে ভারত-পাকিস্তান টেস্ট ক্রিকেটের পঞ্চম দিনে বিশৃঙ্খলা সৃষ্টিকারীদের বিরুদ্ধে পুলিশ কি ব্যবস্থা গ্রহণ করেছে; এবং

(খ) ঐ ধরনের ঘটনা ভবিষ্যতে যাতে না ঘটে তার জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) পুলিশ বিশৃঙ্খলাকারিদের বিরুদ্ধে ভারতীয় দণ্ড সংহিতার ১৪৮/১৪৯/৩৩২/৩৩৬

ধারায় হেস্টিংস থানায় ৪২ নং কেস নথিভুক্ত করেছে। এই কেসে এই যাবৎ ৪৯ জন ব্যক্তিকে স্টেডিয়াম থেকে গ্রেপ্তার করা হয়েছে। তার মধ্যে ১০ জন ব্যক্তির বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ আছে।

(খ) এই ধরনের ঘটনার কারণ নির্ণয় এবং ভবিষ্যতে এর পুনরাবৃত্তির প্রতিরোধে সরকার এক সদস্য বিশিষ্ট তদন্ত কমিটি গঠন করেছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আমরা জানি পাকিস্তান ভারতের মধ্যে যে টেস্ট সিরিজ হয়ে গেল তা নিয়ে অনেক জল ঘোলা হয়েছে। যাতে এই খেলা না হতে পারে তার জন্য আমাদের দেশের ক্ষমতাসীন সাম্প্রদায়িক শক্তি, বিশেষ করে তার শরিক দল শিবসেনা প্রচেষ্টা চালিয়েছিল। তাঁরা বোম্বাইতে পিছ খুঁড়ে দেবার মত ঘটনা ঘটিয়েছিল এবং কলকাতায়ও খেলা করতে না দেওয়ার হুমকিও দিয়েছিল। আমরা প্রথম থেকেই লক্ষ্য করেছি সেদিন ক্রীড়ামোদিদের গ্যালারি থেকে উস্কানি দেওয়া হয়েছে, পাকিস্তানের বিরুদ্ধে স্লোগান দেওয়া হয়েছে, আজহারের বিরুদ্ধে স্লোগান দেওয়া হয়েছে। আমার জিজ্ঞাস্য, সেদিনের ঘটনায় যাদের ধরা হয়েছে তাদের সঙ্গে সাম্প্রদায়িক শক্তির কোনও যোগাযোগ আছে কি না? থাকলে, সে ব্যাপারে আগাম কোনও তথ্য পুলিশের কাছে ছিল কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পুলিশ যাদের বিরুদ্ধে মামলা করেছে, সেই মামলা এখনও চলছে। তবে যারা গ্রেপ্তার হয়েছিল তারা কোনও সাম্প্রদায়িক দৃষ্টিকোণ থেকে গ্রেপ্তার হয়েছিল বলে আমার মনে হয়না। সেদিন যারা মাঠে উপস্থিত ছিলেন বা টি. ভি.-তে খেলা দেখেছিলেন তারাও বুঝেছেন যে, এটা কোনও সাম্প্রদায়িক চক্রাতের ফল নয়, এটা একটা বিশেষ ধরনের উত্তেজনার ফল। এর পেছনে কোনও রাজনৈতিক, সাম্প্রদায়িক অভিসন্ধি ছিল বলে আমার মনে হয়না।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** যে তদন্ত কমিটি এজন্য গঠন করা হয়েছে তার রিপোর্ট কবে নাগাদ পাওয়া যাবে বলে আশা করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এ বিষয়ে হোম সেক্রেটারিকে দিয়ে যে কমিটি করা হয়েছে সেই কমিটিকে তিন মাসের মধ্যে রিপোর্ট দিতে বলা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ভারত-পাকিস্তানের ঐ টেস্ট ম্যাচকে ঘিরে আমাদের দেশে একটা উত্তেজনার পরিবেশ সৃষ্টি হয়েছিল। এই রকম একটা পরিস্থিতিতে এই ধরনের ঘটনা যাতে না ঘটে তার জন্য পুলিশ প্রশাসন আগাম সতর্কতামূলক কি ব্যবস্থা নিয়েছিল? সেই ব্যবস্থা যথাযথ হলে ঐ ঘটনা ঘটল কেন? এ সম্পর্কে আপনার ডিপার্টমেন্ট পুলিশের ঐ ব্যবস্থাপনার ব্যাপারে কোন তদন্ত করেছে? এ ব্যাপারে সংশ্লিষ্ট কারও

ঘাটতি ছিল কি না সেটা দেখেছেন? আর, যদি দেখে থাকেন তাহলে তার বা তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পুলিশের ব্যবস্থাপনায় কোনও ঘাটতি ছিল কি না সেটা কমিটির রিপোর্ট জমা পড়লে আমি চূড়ান্ত কথা বলতে পারব। তবে ওখানে খেলা কে নিয়ে রাজনৈতিক ও সাম্প্রদায়িক আবহাওয়া তৈরি হয়েছিল। সেটা লক্ষ্য রেখেই আমরা পুলিশের পুরো ব্যবস্থা করেছিলাম। মাঠে ৩ হাজার ফোর্স ছিল। তার মধ্যে ৬০০ থেকে ৮০০ ফোর্স স্টেডিয়ামের মধ্যে ছিল। যদি কোন সাম্প্রদায়িক গোষ্ঠী গোলমাল করে তার জন্য পুরো প্রস্তুতি ছিল। মাঠের বাইরে, মাঠের মধ্যে, হোটেলে সমস্ত জায়গাতেই ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল। তবে আমাদের চিন্তার মধ্যে ছিল না যে এরকম ধরনে ঘটনা হবে। এটা আমরা জানতাম না। শচীন যে ঐরকম ভাবে আউট হবে এবং খেলায় হারবে সেটা আপনিও জানতেন না আমরাও জানতাম না। প্রথমে ২৬ রানে ৬ উইকেটে হারবে এবং তারপর এই যে উত্তেজনা সৃষ্টি হল সেটা সামলানোর মতো অবস্থা ছিল না। তবে যা প্রস্তুতি নেওয়ার দরকার তা সবই নিয়েছিলাম। রাজনৈতিক ও সাম্প্রদায়িক ঘটনা ঘটলে তার মোকাবিলা করার জন্য সমস্ত রকম প্রস্তুতিই ছিল। যে ঘটনা ঘটেছে সেটা অপ্রত্যাশিত ছিল। সেদিন যে অবস্থা হয়েছিল তাতে লোককে বার করে না দিয়ে খেলা চালানোর মতো অবস্থা ছিল না।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী বলছেন যে, ৪৯ জনকে গ্রেপ্তার করা হয়েছে। তার মধ্যে ১০ জনের বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ আছে। লক্ষাধিক লোক মাঠে উপস্থিত ছিল। তার মধ্যে থেকে সামান্য কয়েকজন লোক যারা উশৃঙ্খলতা সৃষ্টি করেছিল তাদের কে বাকি দর্শকদের থেকে বিচ্ছিন্ন করা গেল না কেন? ইডেনের গ্যালারির গঠনগত সমস্যার জন্য কি তাদেরকে বিচ্ছিন্ন করা যায়নি? না কি অন্য কোনও সমস্যা ছিল?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যকে আমি বলতে চাই যে, মাঠে সেদিন যা হয়েছিল তাতে ৪৯ জন গ্রেপ্তার হয়েছে বা বেশি করেই যদি ধরি ৭০-৮০-১০০ জন গোলমাল করেছে। আর বাকি সবাই যে গোলমালের বিরোধিতা করেছে তা নয়। সেরকম অবস্থা ছিল না। আমরা যদি ৩টে ভাগে এটাকে দেখি তাহলে দেখা যাবে যে, প্রথম চেষ্টা হয় ব্লক—জি এবং ব্লক-এইচ থেকে সবচেয়ে বেশি উত্তেজনা হয়, সেখান থেকে বোতল ও কংক্রিটের টুকরো ছোঁড়া হয়। প্রথম চেষ্টা হয় যারা গোলমাল করছে তাদেরকে আটকানোর। তাদের মধ্যে ২৫০ জনকে ধরে নিয়ে গিয়ে ৪৯ জনকে অ্যারেস্ট করা

হয়। তাতে পরিস্থিতি শান্ত হবে বলে ভাবা হয়েছিল। কিন্তু তা হল না। সেকেণ্ড স্টেজে হয় স্টেডিয়াম থেকে যাতে মাঠের মধ্যে কেউ কিছু ছুঁড়তে না পারে তার জন্য অর্ধেক স্টেডিয়াম ফাঁকা করে দর্শকদের পিছন দিকে ঠেলে দেওয়া হয়। তারপর আবার খেলা শুরু হল। কিন্তু তারপর আবার গোলমাল হয়। তৃতীয় স্টেজে আমাদের কোনও উপায় ছিল না। আমরা মাঠ থেকে দর্শকদের বার করে দিয়ে মাঠে খেলা শুরু করি। খেলা যদি অ্যাবানডাণ্ড হত তাহলে কলকাতার কনডেমড হত এবং যে ভাবে নিন্দিত এবং ব্ল্যাক লিস্টেড হত তাতে আর কোনদিন কোনও খেলা হত কি না সন্দেহ। দুর্ভাগ্যজনক হলেও লোক বার করে দিয়ে খেলা চালাতে হয়েছে। গোটা মাঠেই উত্তেজনা এমন ভাবে ছড়িয়ে পড়েছিল যে, যারা হাতে-কলমে ঢিল ছুঁড়ছিল তাদের কে সাধারণ দর্শকদের থেকে আলাদা করা সম্ভব ছিল না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি স্বরাষ্ট্রমন্ত্রী হয়ে এব্যাপারে হাসিমুখে উত্তর দিচ্ছেন। কিন্তু অন্য কোথাও হলে, স্বরাষ্ট্রমন্ত্রী বা যুবকল্যাণ মন্ত্রী যিনি সেদিন উপস্থিত ছিলেন তিনি পদত্যাগ করতেন। বিশ্বের দরবারে খেলাটা যারা দেখছিল তারা কি দেখল? কলকাতার মতো জায়গা, যার আইনশৃঙ্খলা নিয়ে আপনি গর্ব বোধ করেন সেখানে দর্শক বার করে দিয়ে ফাঁকা মাঠে খেলাটা হল। সবসময় কিছু লোক উত্তেজনা ছড়ায়। আগেই তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হলে আজকে এরকম ঘটনা হত না। সেদিন মাঠে আপনাদের দলের বিধায়ক ছিলেন, আমাদের দলের বিধায়ক ছিলেন, অনেক মন্ত্রী উপস্থিত ছিলেন। সেদিন শুধু মাত্র তাৎক্ষনিক উত্তেজনায় ঐ ঘটনা ঘটেনি। তার আগের দিনও খেলায় গোলমাল হয়েছিল এবং আগে থাকতেই আশঙ্কা ছিল যে, ঐদিনও গোলমাল হবে। সুতরাং পুলিশের কাছে আগাম সতর্কতার সংবাদ থাকা সত্ত্বেও পুলিশ আগাম ব্যবস্থা নেয়নি কেন? ওখানে যা নির্দিষ্ট আসন সংখ্যা তার চেয়ে বেশি দর্শককে পুলিশ ঐদিন পয়সা দিয়ে ঢুকিয়েছিল, মানুষ এটা প্রত্যক্ষ করেছে। আপনি ঐ ঘটনার পরে পুলিশ মন্ত্রী হিসাবে পদত্যাগ করলেন না। পুলিশ কমিশনার-সহ পুলিশের যারা যারা ওখানে দায়িত্বে ছিল তাদের বিরুদ্ধেও সরকারের পক্ষ থেকে কোনও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হল না। এত বড় ঘটনায় আমদের রাজ্যের মাথা নিচু হয়ে গেছে—সারা পৃথিবী দেখেছে দর্শকহীন মাঠে খেলা হয়েছে। আগের দিন গোলমাল হয়েছিল, ঐদিনও গোলমালের আশঙ্কা যে আছে তা সমস্ত সংবাদপত্রেই বলা হয়েছিল তথাপি আপনি বলছেন ওখানে ৩০০০ পুলিশ ছিল, কিন্তু তারা আগাম কোনও ব্যবস্থা গ্রহণ করল না কেন? এত বড় ঘটনার পরেও পুলিশের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হবে না কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পুলিশের পক্ষে যতটুকু যা করা সম্ভব ছিল তারা তাই

করেছে। ঐ পরিস্থিতিতে বিকল্প কি করা উচিত ছিল তা যদি আপনি বলতেন তাহলে আমি খুশি হতাম। তাদের পক্ষে যা করা সম্ভব ছিল তাই তারা করেছে আপনার পাশেই বসে আছেন অম্বিকাবাবু, উনি মাঠে ছিলেন। ওঁর কাছ থেকে আপনি জেনে নিন। আর আমি পদত্যাগ করলে এবং আপনি আসলে অবস্থা খুব একটা ভাল হবে বলে আমার মনে হয় না।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী, আমার দুটো প্রশ্ন আছে। সেদিন ইডেনে যে ঘটনা ঘটেছিল সে রকম ঘটনা পৃথিবীর সব দেশেই বড় বড় খেলায় ঘটে থাকে। তবে খেলা পরিচালনার দায়িত্বে যাঁরা ছিলেন তাঁরা ঠিকমতো খেলা পরিচালনা করার জন্য যে চেষ্টা করা উচিত ছিল তা করেননি। দ্বিতীয়ত আক্রাম-সহ পাকিস্থানী প্লেয়ারদের ভূমিকা দর্শকদের আরও উত্তেজিত করেছিল। সে ক্ষেত্রে যে কি অবস্থা দাঁড়িয়েছিল তাতে আমার মনে হয় পুলিশ সঠিক কাজই করেছে। সুতরাং এটাকে আর বড় করে দেখবেননা এবং তদন্তের নামে আর বেশি দেরি করবেন না। তাহলে আরও অনেক মুখোরোচক কথা বেরিয়ে পড়বে, জিনিসটাকে আরও বড় করে তোলা হবে। তাড়াতাড়ি তদন্ত করে সঠিক ব্যবস্থা গ্রহণ করবেন কি না, এটাই আমি জানতে চাইছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** তদন্ত যখন করার নির্দেশ দেওয়া হয়েছে তখন অবশ্যই আমাদের খুঁজে বের করতে হবে যে, ঠিক কি হয়েছিল। ওখানে স্টেডিয়ামের স্ট্রাকচার নিয়ে কিছু সমস্যা আছে—পুলিশ বলেছে পরিস্থিতির সময় ওখানে সব দিকে অনায়াসে মুভ করা যায়না। তারপর অথরিটিস-এর কি রোল ছিল, খেলোয়াড়রা কি করেছে, সেসব নিয়েও অনেক কথা আছে, সেসব আমি বলিনি। এই কারণেই তদন্ত করতে হচ্ছে, ভবিষ্যতে সত্যিই আমাদের সামনে বিপদের আশঙ্কা রয়েছে—কলকাতায় আর খেলা হবে কি না, কবে হবে ইত্যাদি। সুতরাং তার আগে আমাদের পরিষ্কার করে জানতে হবে সত্যিই কি হয়েছিল এবং ভবিষ্যতে হলে কি ভাবে তা ঠেকানো যাবে। মান্নান সহেব আগের দিনের ঘটনা, শচীনের ঘটনা ইত্যাদির কথা বললেন। আমরা ঐ জাতীয় ঘটনার জন্য প্রস্তুত ছিলাম না। আমাদের সামনে অন্য ধরনের অ্যাঙ্গেলে যে থ্রেট ছিল—সাম্প্রদায়িক কিছু ঘটনা ঘটাবার, সে সম্পর্কে আমরা প্রস্তুত ছিলাম। কিন্তু যে ঘটনা ঘটেছে সে ধরনের ঘটনার কথা আমরা আগে ভাবিনি। ভাবা সম্ভবও ছিলনা। ফিফথ ডে-তে যখন তিন জন আউট হয়েগেল তখনও সব কিছু চুপচাপ ছিল। হঠাৎ ঘটনা ঘটল। কেউ কেউ পাকিস্তানী খেলোয়াড়দের ভূমিকা ইত্যাদির কথা বললেন। যাই হোক তদন্ত রিপোর্ট থেকে স্টেডিয়ামের সমস্যা, পুলিশের আচরণে কোনও গোলমাল ছিল কি না সমস্ত কিছুই আমরা খুঁজে বের করব এবং তা আমরা বিধানসভাকে জানাব।

[11-30 – 11-40 a.m.]

***শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ*** *মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। এখানে অনেক আলোচনা হয়ে গেছে, অনেক প্রশ্নও দেওয়া হয়েছে। আমি জিজ্ঞাসা* করতে চাইছি, এই যে ১ সদস্য বিশিষ্ট তদন্ত কমিটি বসিয়েছেন তারা কি কি খুঁজে বের করবেন, তদন্ত কমিটির এরিয়া অফ ওয়ার্ক কি? ধরুন, পুলিশের দায়িত্ব কতখানি ছিল? চতুর্থদিনে সিগনাল ছিল মাঠে গণ্ডগোল হতে পারে, সাম্প্রদায়িক শক্তির উস্কানি ছিল, সবই ছিল। পঞ্চম দিনেও গণ্ডগোল থামাতে পারেনি। কোন কোন পুলিশ অফিসার দায়িত্বে ছিলেন তাদের রেসপেনসিবিলিটি ফিক্স-আপ করেছেন কি না? কোন পুলিশ দায়িত্বে ছিলেন, তারা যে দায়িত্ব পালন·করতে পারলেন না, ব্যর্থ হলেন, সেক্ষেত্রে তদন্ত কমিটি করে দেখা হবে কি না? আপনি বললেন, ভাবতে পারিনি। এটা তো মন্ত্রীর মতো কথা হল না? আপনি ভাবার জন্যই তো মন্ত্রী হয়েছেন। এটা আপনার শিশু-সুলভ কথা হয়ে গেছে। তদন্ত কমিটির এরিয়া অফ ওয়ার্ক কি, কি কি কাজ তারা দেখবেন, দোষী পুলিশ অফিসারের শাস্তি হবে কি না—এটা আমি জানতে চাইছি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** টার্মস অফ রেফারেন্স যেটা আছে, স্টেডিয়াম এবং তার স্ট্রাকচার সব মিলিয়ে ওখানে কোনও অসুবিধা আছে কি না দেখতে হবে। দুই হচ্ছে, পুলিশের সেদিনকার পারফরমেন্স কি ছিল, কতটা করতে পেরেছে, পেরেছে কি না বা অন্য কিছু করা সম্ভব ছিল কি না। পুলিশ নিয়েও সমস্ত রিভিউ করা হবে। সেখানে কোনও গ্যাপ বা ফেলিওর আছে কি না সেটা আইডেনটিফাই করতে হবে। ফাইনালি, আদার ফ্যাক্টরস বিভিন্ন ধরনের দর্শকের বিষয় আছে। তাদের সঙ্গে ক্রস সেকশনে কথা বলা। কাগজে বিজ্ঞাপন দিয়ে, নোটিশ দিয়ে বিভিন্ন দর্শকের মতামত নিতে হবে, মিডিয়ার মতামত নিতে হবে। এইসব মতামত নিয়ে কি দাঁড়ালো সেটা দেখতে হবে। সেইজন্যই হোম সেক্রেটারি লেভেলে কমিটি করা হয়েছে। পুলিশের কোনও ফেলিওর যদি থাকে তাহলে সেটাও টেনে বের করতে হবে।

**Rehabilitation of Joy Engineering**

***11.** (Admitted Question No. *71) **Shri Gopal Krishna Dey** and **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Industrial Reconstruction Department be pleased to state—

(a) whether the Joy Engineering Works is to be rehabilitated by Selling land at Prince Anwar Shah Road: and

(b) the progress made in this regard?

**Shri Mrinal Kanti Banerjee :**

(a) Yes.

(b) A Committee has been constituted to oversee the sale of land and utilisation of proceeds generated therefrom in the revival of the company. The Committee has taken steps to invite offers for the disposal and the final recommendation of the Committee are awaited.

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** জয় ইঞ্জিনিয়ারিং কারখানার জমি বিক্রি করে সেই কারখানাটিকে আবার খোলার যে অভিপ্রায় সেক্ষেত্রে রাজ্য সরকারের অভিমত হ্যাঁ করা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এরজন্য কমিটি নিয়োগ করা হয়েছে। আমার জিজ্ঞাস্য, পশ্চিমবাংলায় অসংখ্য কারখানা জয় ইঞ্জিনিয়ারিং-এর মতন অবস্থা এই কারখানাটি খুলতে কত টাকা লাগবে এবং জমি বিক্রি করে কত টাকা আসতে পারে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এটা বি. আই. এফ. আর স্কীম অনুযায়ী জমি বিক্রি করতে দেওয়া হচ্ছে। রিভাইভাল স্কীমে টোটাল স্কীমে খরচ হবে ৬৩ কোটি ৩৪ লক্ষ টাকা। তার মধ্যে প্রমোটার আনবেন ৩৩ কোটি টাকা। ইতিমধ্যে দিয়েছেন ২৭ কোটি ৭৭ লক্ষ টাকা। জমি বিক্রির মাধ্যমে আদায় হবে ২৯ কোটি ৮৮ লক্ষ টাকা। আর ইনটারনাল অ্যাপ্রুভাল হচ্ছে ৪৬ লক্ষ টাকা। এই টোটাল ৬৩ কোটি ৩৪ লক্ষ টাকা রিভাইভাল প্যাকেজ।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এই কারখানাটি খুলতে জমি বিক্রির মাধ্যমে কত টাকা আসবে এবং তিনি ৬৩ কোটি ৬৪ লক্ষ টাকার একটা স্কীমের কথাও বললেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে পশ্চিমবাংলায় শুধু এই জয় ইঞ্জিনিয়ারিং-ই নয়, আরও বহু কারখানা—বুদ্ধদেববাবুর বিধানসভা নির্বাচনী কেন্দ্র যাদবপুরে সুলেখা, অন্নপূর্ণা, বেঙ্গল ল্যাম্প সহ পশ্চিমবঙ্গে বহু কারখানা বন্ধ হয়ে পড়ে আছে। বহু ক্ষেত্রে দেখা গিয়েছে যে সেইসব বন্ধ কারখানায় অতিরিক্ত জমিও আছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সরকার কি নীতিগতভাবে মেনে নিয়েছেন যে বন্ধ কারখানার অতিরিক্ত জমি থাকলে সেটা বিক্রির মাধ্যমে সেই কারখানাটির পুনরুজ্জীবনের চেষ্টা করবেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** হ্যাঁ, যদি সেই অতিরিক্ত জমির টাকা সেই কারখানার

রিভাইভালের ক্ষেত্রে খরচ করা হয় তাহলে অবশ্যই সেটা করতে দেওয়া হবে। সরকার সেই সিদ্ধান্ত নিয়েছেন। সেই সিদ্ধান্ত মোতাবেকই জয় ইঞ্জিনিয়ারিং-এর জমির বিক্রির প্রচেষ্টা চলছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে রিহ্যাবিলিটেশন সম্ভব হলে জমি বিক্রি করা অ্যালাউ করা হবে—এটা সরকার নীতি হিসাবে গ্রহণ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি দেখতে বলব যে জমি বিক্রি করার টাকা সবটা যাতে রিভাইভালের জন্য ব্যবহৃত হয়, এটা অন্য কোন ভাবে যেন সাইফণ্ড অফ না হয়ে যায়। তা হলে অসুবিধা হবে। জয় ইঞ্জিনিয়ারিং কারখানার আনোয়ার শা রোডের কারখানাটি বন্ধ হয়ে গিয়েছে, বাঁশদ্রোণীটা চলছে, এটা ওখানে নিয়ে যাওয়া হবে, অলরেডি শ্রমিকদের সঙ্গে চুক্তি হয়ে গিয়েছে। আমরা শুনেছি, এখানকার জমি দুটি পার্টে বিক্রি করা হবে। একটা পার্ট অ্যাপোলো হাসপাতালকে নাকি বিক্রি করার কথা সরকার বলেছেন এবং অন্য পার্টটা আই. টি. সি. কে বিক্রি করা হবে। আই. টি. সি'র ব্যাপারটা এখনও চূড়ান্ত হয়নি, সোমনাথবাবু কথা বলছেন। আমি জানতে চাই, অ্যাপোলো হাসপাতালকে কিছুটা জমি বিক্রি করার পর বাকিটা আই. টি. সি. কে বিক্রি করার প্রস্তাব এখনও আছে কি না, থাকলে সেটা কতদূর এগিয়েছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এই কমিটি খালি জমি বিক্রিই করবে না, জমি বিক্রি করার টাকাটা যথাযথভাবে খরচ হচ্ছে কি না তার দেখভাল করার দায়িত্ব খানিকটা এই কমিটির উপর থাকবে। দু নং হচ্ছে, হ্যাঁ, অ্যাপোলোর এখনও ইন্টারেস্ট আছে, কালকেও তাদের সঙ্গে কথা বলা হয়েছে, তারা বলেছেন এটা তারা নেবেন। কিন্তু আই. টি. সি'র, তাদের সেই আগ্রহ আর ততটা নেই। তারা বলছেন সমস্ত জমিটা তাদের দিতে হবে—প্রায় ৩১ একর জমি। সেখানে পলিউসান ইত্যাদির প্রশ্ন আছে। গত ১৫ই ফেব্রুয়ারি একটা অ্যাডভার্টাইসমেন্ট হয়েছিল এবং সেই অনুযায়ী যারা রেসপণ্ড করেছেন তাদের সঙ্গে কথা চলছে, গতকাল কথা হয়েছে, আজকেও কথা চলছে। এই কমিটিতে সবাই আছেন—আই. ডি. বি. আই-এর রিপ্রেজেনটেটিভ, বি. আই. অফ. আরের রিপ্রেজেনটেটিভ, আমাদের গভর্নমেন্টের তিনটি ডিপার্টমেন্টের সেক্রেটারি ইত্যাদিরা। এ ছাড়া কোম্পানির মালিক, তিনিও আছেন, আলোচনা করছেন। সেখানে যেটা বেষ্ট অফার হবে সেই অনুযায়ী দেওয়া হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রোমোটার ইতিমধ্যেই ২৯ কোটি টাকা এনেছেন এবং বাকিটা জমি বিক্রির মাধ্যমে এলে কারখানাটি বাঁচানো যাবে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন, বি. আই. এফ. আরের সঙ্গে যে চুক্তি হয়েছিল তিনটি ইউনিয়ন এবং মালিককে সামনে রেখে তাতে শেষ পর্যন্ত কথা হয়েছিল মাসে ৫০

হাজার ফ্যান এবং ১০ হাজার সুইং মেশিন তৈরি হবে যেদিন থেকে দুটি অ্যামালগাটেড হয়ে এক জায়গায় চালু হবে। গত সেপ্টেম্বর মাসে এটা আনোয়ার শা রোড থেকে বাঁশদ্রোণীতে চলে গিয়েছে। সেপ্টেম্বর থেকে মার্চ ৫ মাস হয়ে গেছে এখনও পর্যন্ত উৎপাদন হচ্ছে ফ্যান ১২ হাজার থেকে ১৫ হাজার মাসে, আর সুইং মেশিন ৫০০ থেকে ৮০০ প্রতি মাসে, দু মাস হচ্ছে। বি. আই. এফ. আরের কাছে মালিক যে প্রতিশ্রুতি দিয়েছিল— টাকা নিয়ে এসে রিভাইভ করার যে পরিকল্পনা যে লক্ষ্যমাত্রা তারা ধার্য করেছিল সেটা তারা করছে না। স্বাভাবিক ভাবেই শ্রমিকদের কাছে মনে হচ্ছে যে মালিকরা আস্তে আস্তে এই জমির টাকা নিয়ে অন্য রাজ্যে চলে যাবে এবং কারখানাটি সীক হয়ে যাবে। ৬ মাসে যদি টার্গেটের ২৫ পারসেন্ট যদি রীচ না করতে পারে তাহলে স্বভাবতই শ্রমিকদের মনে এই ধারণা হবে। এই ধারণা শ্রমিকদের মনে যাতে না হয়, যাতে মালিক তাঁর ঘোষিত উৎপাদন লক্ষ্যমাত্রায় পৌঁছতে পারে সে ব্যাপারে আপনাদের তরফ থেকে কোনও চেষ্টা আছে কি না?

[11-40 – 11-50 a.m.]

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় সদস্যর জানা আছে এবং তিনি কালকের মিটিংয়ে উপস্থিত ছিলেন, আমার ঘরে প্রায় ৩ ঘন্টা ধরে মিটিং হয়েছে এবং সেখানে তিনটি সেন্ট্রাল ট্রেড-ইউনিয়ন এবং সিদ্ধার্থ শ্রীরাম যিনি জয় ইঞ্জিনিয়ারিংয়ের মালিক তিনি উপস্থিত ছিলেন।আপনি এখানে যে প্রশ্নগুলি করেছেন, কালকের মিটিংয়ে ইউনিয়নের পক্ষ থেকে এই প্রশ্নগুলিই করা হয় এবং আমিও করি। আমরা যেটা ভেবেছিলাম যে প্রোডাকশনকে বাই ফেজে তুলে আনতে পারব এবং এটা সত্যি যে এমপ্লয়ীজদের তরফ থেকে সমস্ত রকম সহযোগিতা করা হচ্ছে। তবে আমাদের টাকার সমস্যা আছে। জমি বিক্রি করার কথা ছিল, কিন্তু জমির কাগজপত্র তাদের হাতে আসতে সময় লেগে যায় এবং তার অনেক সমস্যাও ছিল। আরেকটা কোম্পানি অ্যাপোলো এবং ফার্মাসিউটিক্যাল ইণ্ডাস্ট্রি যেটা নন-পলিউটিং, তারাও অনেক চেষ্টা করেছেন। তারা কয়েক লক্ষ টাকা খরচ করে সয়েল টেস্ট করেছেন, কিন্তু সয়েল টেস্ট করে দেখা গেল সেখানে ওয়েল ফাইণ্ড্রীর নিচে তারা বলেছিল এটা রিস্ক হয়ে যাবে। ৭ মাস সময় এই কারণেই চলে গেল। মালিক যেটা বলছে সিদ্ধার্থ শ্রীরাম যেটা কালকের মিটিংয়ে বলেছেন সেটা বলছি কিছু অসুবিধায় পড়েছেন। ওনারা বলছেন টাকা আনছেন, টাকা আনা শুরু করেছেন এবং প্রোডাকশন বাইফেজে ২,৩ মাসে তুলে নেবেন এটা কালকে তাঁরা প্রতিশ্রুতি দিয়েছেন। এখন দেখা যাক কি হয়।

**শ্রী জটু লাহিড়ী ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন মন্ত্রীর কাছে, আপনি একটু আগে যে ভাবে মালিক পক্ষের হয়ে সওয়াল করলেন যে জমি বিক্রির টাকা আনলেই মুসকিল

আসান হয়ে যাবে। কিন্তু গত বছর ডানলপ বন্ধ হয়ে গেছে, সেখানে আপনি ডানলপ খোলার প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং শ্রমিকরা বিজয়া উৎসব করেছিল। কিন্তু এটা খোলা হয়নি। আপনারা যে কথা বলেন, পরবর্তীকালে সে কথা আপনারা নিজেরাই মানেন না। এখন জমি বিক্রি করে টাকা আনলেই জয় ইঞ্জিনিয়ারিংয়ের শ্রমিকদের স্বার্থ রক্ষিত হবে এই অ্যাসিওরেন্স আপনি দিতে পারবেন এবং এর জন্য কি গার্ড দিচ্ছেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এখানে জমি বিক্রির প্রস্তাবটা এটা রাজ্য সরকারের নয়, জমি বিক্রি করে টাকা এলে এটাতে রিভাইব হবে এই স্কীম রাজ্য সরকার করেনি। এই স্কীম ঠিক হয়েছে বি. আই. এ. আরে। তারা এই প্যাকেজের অনুমোদন দিয়েছে এবং তারা মনে করছে এই প্যাকেজ অনুযায়ী কাজ হবে এবং এটা রিভাইভ হবে এবং ট্রেড ইউনিয়নও তার অংশীদার। আমি মালিকের হয়ে সওয়াল করিনি এবং কালকে মিটিংয়ে কি হয়েছে এবং ওই ভদ্রলোক কি বলেছেন সেটাই মাননীয় সদস্যকে জানাচ্ছি। মাননীয় সদস্য আগেই চলে এসেছেন তাই জানাচ্ছি। আমরা নিশ্চয়ই চেষ্টা করব। ইউনিটগুলি রিভাইভালে আসবার পরে তার যদি প্রোজেক্ট থাকে তাহলে তাকে যে মনিটারিং করা, সেটা আমরা করব। আমরা চাই কারখানাগুলি আবার ডুবে না যায়। কারখানা যাতে সত্যি রিভাইভড হয় তার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে যা করা দরকার সেটা আমরা করব।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি রিভাইভালের প্রশ্নে অনেক জবাব দিয়েছেন। আমি শুধু জানতে চাই যে, রিভাইভাল প্যাকেজে ওয়ার্কার স্ট্রেন্থ বজায় রেখে করছেন, না মালিকদের ইচ্ছা অনুযায়ী রিভাইভাল প্যাকেজে ওয়ার্ক স্ট্রেন্থ রিডিউস হবে, এই বিষয়ে দয়া করে জানাবেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** ওয়ার্কার স্ট্রেন্থ যেটা আগে ছিল সেটা থাকবেনা, সেটা কিছুটা কমবে এবং সেটা বি আর এস. এর মাধ্যমে কমবে। সমস্ত ইউনিয়ন এটা অ্যাকসেপ্ট করেছে।

## পুলিশ প্রশিক্ষণে ওভারসিজ ডেভেলপমেন্ট অথরিটি

***১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৮) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের মধ্যেই পুলিশ অফিসারদের প্রশিক্ষণ দিতে ব্রিটেনের ওভারসিজ ডেভেলপমেন্ট অথরিটি রাজ্য সরকারের কাছে আগ্রহ প্রকাশ করেছে;

(খ) সত্যি হলে, উক্ত ওভারসিড ডেভেলপমেন্ট অথরিটির প্রশিক্ষণ প্রকল্পটি কিরূপ;

(গ) প্রশিক্ষণ প্রকল্পের জন্য প্রয়োজনীয় পরিকাঠামো তৈরি করতে সরকারের পক্ষ থেকে কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(ঘ) হয়ে থাকলে, তা কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) এই সংক্রান্ত একটি প্রাথমিক প্রস্তাব ভারত সরকারের মাধ্যমে পাওয়া গিয়েছে।

(খ) প্রকল্পটির উদ্দেশ্য দেশে পুলিশি ব্যবস্থার উন্নতিকল্পে ব্রিটেনের সহযোগিতায় প্রশিক্ষক প্রশিক্ষণ ব্যবস্থার উন্নতি ও বিকাশ।

(গ) হ্যাঁ।

(ঘ) প্রাথমিক প্রস্তাব অর্থ দপ্তরে পাঠানো হয়েছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ক্যাটেগোরিক্যালি জানতে চাচ্ছি যে, এই রাজ্যে পুলিশ অফিসারদের ব্রিটেনে পাঠিয়ে প্রশিক্ষণ নেবার যে কাজ সেটা কতদিন ধরে এই রাজ্য চালু আছে এবং বর্তমানে ওভারসীজ ডেভেলপমেন্ট অথরিটি কেন ওখানে প্রশিক্ষণ না দিয়ে আমাদের এই রাজ্যে দিতে চাচ্ছে, তার কারণ কি সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা নতুন প্রস্তাব। এই প্রস্তাব আগে কখনও এই ভাবে আসেনি। এর আগে আমাদের সিনিয়র অফিসাররা ভারত সরকারের নির্দেশ অনুসারে বিভিন্ন দেশে ট্রেনিংয়ে যেতেন। কিন্তু এই প্রস্তাবটা এসেছে ব্রিটিশ ওভারসীজ ডেভেলপমেন্ট অথরিটি থেকে। তারা প্রস্তাব করেছেন যে একটা প্রোজেক্টে অর্থাৎ অফিসারদের ট্রেনিং দেওয়া হবে এবং তারা এই ট্রেনিং ব্রিটেনে গিয়ে দেবেন, আবার এখানেও হবে। মূলত এটা ব্যারাকপুরে আমাদের যে ট্রেনিং ইন্সটিটিউট আছে, সেখানে ট্রেনিং দেওয়া হবে। এর জন্য আমাদের কিছু টাকা-পয়সা খরচ করতে হবে। আমরা এই ব্যাপারে প্রাথমিক কাজ শুরু করেছি।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, প্রশিক্ষণ নিয়ে যে সমস্ত অফিসার আমাদের রাজ্যে ফিরে আসেন, তাদের কাজের ব্যাপারে কোনও রিভিউ করা হয় কি না—কারণ আপনি বলেছেন যে, প্রশিক্ষক প্রশিক্ষণ ব্যবস্থার উন্নতি এবং বিকাশ হচ্ছে এর অন্যতম প্রধান লক্ষ্য। কাজেই যারা প্রশিক্ষণ নিয়ে আসেন তাদের কাজের ব্যাপারে রিভিউ করার কোনও ব্যবস্থা রাজ্যে হয়েছে কি না এবং যদি হয়ে থাকে তাহলে তার সর্বশেষ রিপোর্ট কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ট্রেনিং নিয়ে যারা আসেন সেই ভাবে তাদের কাজের উন্নতি হয়েছে কি না, সেই রিভিউ করার পদ্ধতি আমাদের নেই। কেননা, কজন অফিসার ৬ মাসের জন্য গেলেন, আর একজন আবার ৩ মাসের জন্য গেলেন এবং বছরে এই রকম দুই, এক জন এই সুযোগ পান। সেজন্য রিভিউ করা সাধারণ ভাবে হয়নি। এই যে প্রোজেক্টের কথা বলা হয়েছে। এই প্রোজেক্টে স্থায়ী ব্যবস্থা হচ্ছে। এই প্রোজেক্টের ভিত্তিতে যে অফিসাররা ওখানে যাবেন এবং ট্রেনিং নেবেন, তাদের কাজের ভিত্তিতে একটা রিভিউ করা উচিৎ এবং আমরা এটা করব।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি বললেন যে, ব্যারাকপুর পুলিশ ট্রেনিং কলেজে এই সব ব্যবস্থা হবে এবং বাইরের থেকেও অনেকে আসবেন। ওভারসিজ ডেভেলপমেন্ট অথরিটির যারা প্রশিক্ষক তাদের এখানে থাকার জন্য কোনও আলাদা অথিতি নিবাস দরকার হবে কি না সেটা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সেটা আমাদের দরকার। এই সমস্ত ট্রেনিংয়ে শুধু ওয়েস্ট বেঙ্গল পুলিশকেই ট্রেনিং দেওয়া হবেনা, বাইরের অন্যান্য রাজ্যের অফিসাররাও এখানে ট্রেনিং নেবেন। আমাদের স্টেটকে বলা হচ্ছে পাইলট স্টেট এবং সেন্টারটা হচ্ছে পশ্চিমবঙ্গের ব্যারাকপুরে। বিভিন্ন রাজ্যের পুলিশ অফিসাররা ওখানে ট্রেনিং নেবেন। এরজন্য ব্যারাকপুরে আমাদের নতুন বাড়ি তৈরি করতে হবে এবং সেটাই হচ্ছে মূল সমস্যা। এরজন্য একটা টাকার প্রস্তাব আমরা ফিনান্সের কাছে পাঠিয়েছি এবং অনুমোদনের জন্য অপেক্ষা করছি।

[11-50 – 12-00 Noon.]

**শ্রী অমর চৌধুরি ঃ** আপনি বলেছেন যে, ব্রিটিশ ওভারসিজ, ডেভেলপমেন্ট অথরিটি আমাদের রাজ্যে পুলিশ অফিসারদের ট্রেনিং দেবার ইচ্ছা প্রকাশ করেছেন। কিন্তু আমার মনে হয়, একটা দেশের কালচার এবং হেরিটেজ বুঝে নিয়ে ট্রেনিংটা দিলে ভাল হয়। আমার দুটি প্রশ্ন। আপনি কি মনে করেন যে, ঐ ওভারসিজ ডেভেলপমেন্ট অথরিটি সেটা রক্ষা করে ট্রেনিং দিতে সক্ষম? আর এটা কি স্যুয়োমোটো ঐ অথরিটিই করছে, নাকি ভারত সরকার বা রাজ্য সরকারের কাছ থেকে ওদের কাছে কোনও প্রস্তাব গেছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা সম্পূর্ণভাবে ভারত সরকারের প্রস্তাব। বিভিন্ন দেশের সঙ্গে এরকম প্রস্তাব তাদের রয়েছে। ভারত সরকার প্রস্তাব দিয়েছিলেন, ব্রিটিশ ওভারসিজ ডেভেলপমেন্ট অথরিটি সেটা গ্রহণ করেছেন। তারপর ভারত সরকারই ঠিক করেছেন যে, ট্রেনিং সেন্টারটি পশ্চিমবঙ্গের ব্যারাকপুরে হবে। ব্যারাকপুরে করবার জন্য তাঁরা

বলেছেন এর সব দায়িত্ব ভারত সরকারের, কেবলমাত্র সেখানে ইনস্টিটিউটটি তৈরি করতে হবে স্টেট গভর্নমেন্টকে। আর আমরা তো ডাইরেক্টলি কোনও ফরেন এজেন্সীর সঙ্গে কথা বলতে পারি না। ব্যবস্থাটা ভারত সরকার করেছেন, আমরা অনুমোদন করেছি মাত্র।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বলেছেন যে, ব্রিটিশ ওভারসিজ ডেভেলপমেন্ট অথরিটি ট্রেনিং দানের প্রস্তাব নিয়ে এসেছেন। আমার জিজ্ঞাসা, ওরা তো এক সময় ভারতবর্ষকে ওদের কলোনি করেছিলেন, কাজেই ওদের কলোনিয়াল হেরিটেজ ওদের প্রশাসন এবং প্রশিক্ষণ ব্যবস্থায় গ্রহণ করেছেন সেটাই স্বাভাবিক। ফলে আমাদের দেশে ওদের দ্বারা পুলিশের ট্রেনিং-এর ব্যবস্থা হলে সেই ট্রেনিং কতটা প্রো-পিপল হবে? সেদিক বিবেচনা করে বামফ্রন্ট সরকার ওদের ট্রেনিং দেবার যে প্রস্তাব সেটা গ্রহণ করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য বলতে চাইছেন যে, অতীতে যারা আমাদের দেশ শাসন করেছেন সেই সাম্রাজ্যবাদী ব্রিটিশের কাছ থেকে এই ট্রেনিং নেওয়াটা ঠিক হবে কি না। কিন্তু কমনওয়েলথ কান্ট্রিগুলোর মধ্যে এরকম একাধিক ট্রেনিং-এর ব্যবস্থা রয়েছে, একাধিক প্রস্তাব রয়েছে। কমনওয়েলথ কান্ট্রিগুলোর মধ্যে এরকম ট্রেনিং দেওয়া নেওয়া হয়। আমরা যাই, ওরা আসে; ওরা যায়, আমরা আসি। ব্রিটিশ ওভারসিজ ডেভেলপমেন্ট অথরিটির কাছ থেকে যে ট্রেনিং নেওয়া হবে সেখানে তারা পুলিশকে দর্শন, রাজনীতি শেখাবে না; কোনও অ্যাডভান্স ইণ্ডাস্ট্রিয়াল কান্ট্রিতে যে ধরনের পদ্ধতিতে ক্রাইম ডিটেক্ট করা হয় সেসব শেখাবে। আর এই ক্রাইম এবং ক্রিমিনাল সংক্রান্ত ব্যাপারে ট্রেনিং-এর দরকার আছে, কারণ ওদের একটা উন্নত ব্যবস্থা। অবশ্য আমরা সতর্ক থাকব যাতে ঐ ট্রেনিং-এর ভেতর দিয়ে ওদের রাজনৈতিক উদ্দেশ্য আমাদের মধ্যে চাপিয়ে দিতে না পারে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আমি মাননীয় পুলিশ মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে, ব্রিটিশ বা আমেরিকান পুলিশের যে ট্রেনিং ব্যবস্থা সেটা যদি আমাদের পশ্চিমবঙ্গ একটু পায় তাহলে আমাদের পুলিশ প্রশাসনের অনেক উন্নতি হবে। এই দিকে আমার কোনও দ্বিমত নেই, ৫০ বছর পেরিয়ে গেছে, এখনও যদি এই ধরনের মনোভাব থাকে, সেটা ঠিক হবে না। আমরা দেখেছি কি ভাবে ক্রাইম ডিটেক্ট হয়। আজকাল আমরা ফ্লিমে দেখতে পাই কি ভাবে ক্রাইম ডিটেক্ট হচ্ছে। এই ক্রাইম ডিটেক্ট করতে গেলে উন্নত ধরনের যন্ত্র, উন্নত ধরনের ল্যাবোরেটরি, উন্নত ধরনের প্রশিক্ষণ দরকার। এইগুলি অত্যন্ত ব্যয় সাপেক্ষ। এই ব্যয় ভার বহন করার ক্ষমতা আপনার আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই সমস্ত ট্রেনিং-এর ব্যয় ভারত সরকার এবং ব্রিটিশ

ওভারসিজ ডেভেলপমেন্ট অথরিটি দেব। আমাদের কাছে শুধু একটা জিনিস চেয়েছে। সেটা হল ব্যারাকপুরে আমাদের যে ট্রেনিং সেন্টার আছে তার ইনফ্রাস্ট্রাকচারটা বাড়াতে হবে। এখানে একটা নূতন বাড়ি করতে হবে, কারণ এখানে যারা ট্রেনিং নিতে আসবে—ভারতবর্ষের বিভিন্ন রাজ্য থেকে অফিসাররা আসবেন তাদের অ্যাকোমোডেশানে ব্যবস্থা করতে হবে। তাদের থাকার জন্য একটা বাড়ি আমাদের করতে হবে তারপর সব ব্যয় ভারত সরকারের।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আমি নিজে দেখেছি এফ. বি. আই-এর হেড কোয়াটার ওয়াসিংটন ডি. সি-তে আছে, সাধারণ মানুষও দেখতে পায়। আপনি গিয়ে দেখতে পারেন, আপনি গেলে আরও ভালো করে তারা দেখাবে। সেখানে একটা বিশাল ল্যাবোরেটরি রয়েছে, এই ল্যাবোরেটরি দরকার। আপনি সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে কথা বলুন, এই সমস্ত তারা করতে পারবে কি না। আপনি একটা বাড়ি তৈরি করে দিলেন, তারা শিখিয়ে গেল কিন্তু সেটা কাজে লাগল না, শুধু শুধু সময় নষ্ট হল। এটা ব্যবহার করার জন্য যে সমস্ত জিনিস দরকার সেটা দেবে কি না। সেখানে ওই ল্যাবোরেটরিতে একটা মাইক্রোস্কোপ আছে তার দাম ৫ মিলিয়ন ডলার। এই ধরনের যন্ত্রের কাছে আমরা যেতে পারব না ঠিকই কিন্তু তার কাছাকাছি যেতে গেলে যে টাকা খরচ হবে তার হিসাব নিশ্চয়ই আপনাদের কাছে আছে কেন্দ্রীয় সরকারের কাছে আছে। আপনি প্রশ্ন করুন এটা তারা দিতে পারবে কি না। আপনি বাড়ি করে দিলেন, লোক নেবেন, তাঁরা শিক্ষা দেবেন কিন্তু সেটা কাজে লাগলো না। ফলে কেন্দ্রীয় সরকারের এবং রাজ্য সরকারের কিছু অর্থের অপচয় হয়ে গেল।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ট্রেনিং কি ভাবে হবে তার টেকনিক্যাল ডিটেলস্ আমি এখনও জানি না। জানলে আমার যে সিনিয়র অফিসাররা আছেন তাঁদের সঙ্গে বসব এবং জানতে চাইব যে এতে আমাদের কি উপকার হবে, আমাদের কি কাজে আসবে না আসবে না। আমাদের দেশের মাটিকে বুঝতে হবে, আমাদের একটা আলাদা বৈশিষ্ট্য আছে। ট্রেনিং-এর ডিটেল রিপোর্ট না আসলে, প্রোগ্রাম না পেলে টেকনিক্যাল ওপিনিয়ান না পেলে আমি আপনার মত বলতে পারব না। আপনি হয়ত জানেন কিন্তু আমি জানি না যে এই ল্যাবোরেটরি চাই এই ল্যাবোরেটরি চাই না। এই সম্বন্ধে আমি নিশ্চয়ই সিনিয়র অফিসারদের সঙ্গে আলোচনা করব আমরা কি চাই, আমরা কি শিখতে চাই।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে ওরা পশ্চিমবাংলাকে কেন বেছে নিল? আমাদের একটা সংশয় থেকেই যায় যে একটা মণিকাঞ্চন যোগ ব্রিটিশ এবং বি. জে. পি সরকারের সঙ্গে আছে। দুজনে মিলে কেন পশ্চিমবাংলাকে বেছে নিল এই ব্যাপারে আপনি কি কারণ জানতে চেয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার উদ্বেগ খানিকটা আমি শেয়ার করছি। তবে সমস্ত ঘটনার পেছনে রাজনৈতিক গন্ধ খোঁজা বোধ হয় ঠিক নয়। তারা হয়ত এই জন্য বেছে নিয়েছে এটা একটা স্টেবেল স্টেট বলে। অনেক দিন ধরে টেনিং প্রোগ্রাম করা যাবে, তা ছাড়া ওভারঅল এই স্টেটের ল অ্যাণ্ড অর্ডার ভাল এবং একটা স্টেবিলিটি আছে। এই সব দিকে তাকিয়ে তারা এটাকে পাইলট স্টেট হিসাবে বেছে নিয়েছে। গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া অনেক ক্ষেত্রেই তো পশ্চিমবাংলাকে বাছেন। এই ব্যাপারে অসৎ উদ্দেশ্য এবং ষড়যন্ত্র আছে বলে আমি মনে করছি না।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** আপনি বলেছেন ব্রিটিশ ওভারসিজ ডেভেলপমেন্ট অথরিটি সারা ভারতবর্ষের পুলিশদের ট্রেনিং-এর ব্যাপারে আগ্রহ প্রকাশ করেছে। অতীতে এই রকম কোনও এজেন্সীকে দিয়ে পশ্চিমবাংলার পুলিশদের ট্রেনিং দেওয়ার ব্যবস্থা হয়েছিল কি না এবং তার থেকে যে রেজাল্ট এসেছিল সেটা পশ্চিমবঙ্গ সরকার ইমপ্লিমেন্ট করেছে কি না? আমাদের স্টেটে এই ধরনের প্রোগ্রাম এসেছিল কি না তা অন্তত আমার জানা নেই। কিন্তু ভারত সরকার এটাকে কলম্বো প্লান বলে। আমাদের অফিসাররা এতে ট্রেনিংয়ের সুযোগ পান। আমাদের সিনিয়র আই. পি. এস. অফিসাররা শর্ট কোর্সে ট্রেনিং নিতে যান। ছ'সপ্তাহ এবং তিন মাসের ট্রেনিংয়ের জন্য আমাদের অফিসাররা যান। আমাদের পুলিশ কমিশনার কয়েকদিন আগে ব্যাঙ্কে তিন মাসের ট্রেনিংয়ে গিয়েছিলেন। এই রকম ট্রেনিং নেওয়ার পর তাঁরা কি করছেন না করছেন, তা আমরা এখনও রিভিউ করিনি। এইক্ষেত্রে যা হচ্ছে, এটা বড় রকমের একটা ট্রেনিং পরিকল্পনা। আমরা এটা রিভিউ করব। এর আগে যাঁরা করেছেন, ধরে নিচ্ছি তাঁরা নিশ্চয়ই ফল পেয়েছেন। কিন্তু তাঁদের পারফরম্যান্স কতটা উন্নত হয়েছে তা এখনই বলা যাচ্ছে না।

[12-00 – 12-10 p.m.]

**মিঃ স্পিকার ঃ** কমনওয়েল্‌থে অনেকগুলো প্রোগ্রাম হয়। সেখানে অনেকেই যান। সেখানে আপনারাও কয়েকজন যবেন। তাঁরা আক্রমণ করেছেন, আপনারা যাবেন। কমনওয়েল্‌থে অনেক কিছু ট্রেনিং হয়। যেমন, মিলিটারি ট্রেনিং হয় স্যান্টার্সে। সেখানে পাকিস্তানের অফিসাররা যান, আবার ইণ্ডিয়ার অফিসাররাও যান। তাঁরা একই জায়গা থেকে ট্রেনিং নেন। অথচ পাশাপাশি তারা ব্যাটল লড়াই করে। এটা কমনওয়েল্‌থের একটা বড় প্রোগ্রাম। ওটা ওখানে হয়ে থাকে।

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table.)

### Strike by Bengali Film Producers Industry

***13.** (Admitted Question No. *78) **Shri Asit Kumar Mal** and **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Information & Cultural Affairs Department be pleased to state—

(a) Whether there was a strike by Producers in Bengali Film Industry last year;

(b) if so, reasons thereof; and

(c) how the strike was resolved?

**Minister-in-Charge of the Information & Cultural Affairs Department :**

(a) Yes.

(b) Disputes between line-technicians and artists and the producers over the Indo-Bangladesh Co-production.

(c) Through bipartite discussion with help from State Government

### কারাগারে দুর্নীতিরোধে ব্যবস্থা গ্রহণ

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৩) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন কারাগারে দুর্নীতিরোধে সরকার নির্দিষ্ট কিছু পরিকল্পনা গ্রহণ করেছন; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনায় কি কি বিষয়গুলিকে গুরুত্ব দেওয়া হবে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১। তদারকি ও কর্ম-পরিচালন ব্যবস্থাকে শক্তিশালী করা।

২। বিভিন্ন জেলে অভিযোগ সেল খোলার জন্য নির্দেশ প্রদান।

### Naxal leader injured by dacoits

***15.** (Admitted Question No. *76) **Shri Mihir Goswami** and **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Home (Police) Department be pleased to state—

(a) Whether it is a fact that the Naxal leader Kanu Sanyal was injured by dacoits on the Teesta-Torsa Express recently;

(b) if so, details of the incident; and

(c) the steps taken by the Government to reduce train dacoities?

**Minister-in-Charge of the Home (Police) Department :**

(a) Yes.

(b) On 9.2.99 a gang of dacoits being armed with firearms, daggers etc. attackad the passengers of compartment No 8970 of 3141 up Teesta Torsa Express in between Nimtita and Dhulian Ganga Railway Stations at about 20-15 hrs Sri Kanu Sanyal, a passenger of the said Compartment tried to resist them and in the process he was injured.

(c) Regular raids are being held against the veteran and wanted train dacoits.

2) Frequent raids are being held to check smuggling of firearms and ammunition from outside the State.

3) Special surveillance in plain cloth over the criminals is being maintained at the hordering areas.

4) Sudden raids and special driver are being organised at vulnerable Railway Stations.

5) Arrest of criminals and suspicious characters prior to departure of long distance trains are being made.

6) Criminal intelligence from different police authorities for apprehension of veteran criminals is being collected.

### বর্ডার রোড

***১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২৫) **শ্রী ইউনুস সরকার** এবং **শ্রী পরেশনাথ দাস** ঃ স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সীমান্ত রক্ষার স্বার্থে ভারত-বাংলাদেশ সীমান্ত বরাবর বর্ডার রোড তৈরি হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত রাস্তা নদী-ভাঙ্গনে যেখানে ভেঙ্গে গিয়েছে, যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে পড়েছে তা মেরামতির দায়িত্ব কার?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্ডার রোড তৈরি এবং রক্ষণাবেক্ষণের দায়িত্ব কেন্দ্রীয় পূর্ত বিভাগের, কিন্তু মালদা এবং মুর্শিদাবাদ জেলায় পদ্মানদীর গতি পরিবর্তনের ফলে বর্ডার রোডের ভাঙ্গন পশ্চিমবঙ্গ সরকারের নদী অববাহিকা ক্ষয়-প্রতিরোধ প্রকল্পের অধীন।

### পুলিশ প্রশাসনকে আধুনিকীকরণ

***১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৭) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৮-৯৯ আর্থিক বছরে রাজ্যের পুলিশ প্রশাসনকে আধুনিকীকরণের জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা বরাদ্দ করেছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১,৭৪,৭০,০০০.০০ (এক কোটি, চুয়াত্তর লক্ষ, সত্তর হাজার) টাকা।

### সেন্ট্রাল জেলে অভিযোগ সেল

***১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৪) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের পাঁচটি সেন্ট্রাল জেলে অভিযোগ সেল খোলা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, রাজ্যের সমস্ত জেলে উক্ত সেল খোলা হবে কি না?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ। সমস্ত জেলে খোলার পরিকল্পনা আছে।

**জন অভিযোগ কেন্দ্র**

***১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯২) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য প্রশাসনকে জনমুখী করে তুলতে ১৯৯৯ সালের ১লা জানুয়ারি থেকে মহাকরণে জন অভিযোগ গ্রহণ কেন্দ্র খোলা হয়েছে;

(খ) সত্যি হলে, সর্বশেষ তথ্য অনুযায়ী উক্ত অভিযোগ কেন্দ্রে প্রাপ্ত অভিযোগের সংখ্যা কত; এবং

(গ) প্রাপ্ত অভিযোগগুলির ভিত্তিতে অদ্যাবধি সরকার কতগুলি ক্ষেত্রে ব্যবস্থা নিয়েছেন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) ১৯৯৯ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত প্রাপ্ত অভিযোগের সংখ্যা ১৩০৬ (তের শত ছয়)।

(গ) প্রাপ্ত অভিযোগগুলির সব কটিই সংশ্লিষ্ট বিভাগগুলিতে ব্যবস্থা নেওয়ার জন্য পাঠানো হয়েছে। ৫৯ (উনষাট)-টি ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে বলে সংশ্লিষ্ট বিভাগগুলি জন-অভিযোগ কেন্দ্রে জানিয়েছে।

**পাটের ন্যায্য মূল্য**

***২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৪) **শ্রী মোজাম্মেল হক** (হরিহরপাড়া) ও **শ্রী ইউনুস সরকার ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার পাটচাষীদের স্বার্থে পাটের ন্যায্য দামের কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারকে দিয়েছেন কি না; এবং

(খ) দিয়ে থাকলে, উক্ত দাম কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠানো হয়েছে।

(খ) টি. ডি.—৫ মানের পাটের জন্য কুইন্টাল প্রতি ৮১৩ (আটশত তের) টাকা মাত্র।

## Number of Murders in the State

***21.** (Admitted Question No. *308) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-Charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of murders committed in the State during the year 1998?

**Minister-in-Charge of Home (Police) Department :** 2122

## সি. ডি. পি.ও.-র শূন্য পদ

***২২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৩২) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আই. সি. ডি. এস. প্রকল্পে রাজ্যে কতগুলি সি. ডি. পি. ও.-র পদ শূন্য আছে,

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় কয়টি; এবং

(গ) শূন্য পদ পূরণের জন্য সরকার কি কি উদ্যোগ নিয়েছেন?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১১১টি।

(খ) ১০টি।

(গ) শূন্য পদ পূরণের জন্য সরকার ইতিমধ্যেই পি. এস. সি. কে ব্যবস্থা নিতে

বলেছেন।

**বি. আই. এফ. আর.-এ রুগ্ন শিল্পের সংখ্যা**

***২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৯) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৮ থেকে ১৯৯৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কতগুলি বে-সরকারি, রাজ্য সরকারি ও কেন্দ্রীয় সরকারি রুগ্ন শিল্পকে বি. আই. এফ. আর.-এ পাঠানো হয়েছে;

(খ) তন্মধ্যে কতগুলি রাজ্য সরকারি ও কেন্দ্রীয় সরকারি শিল্পের পুনরুজ্জীবনের প্রস্তাব মঞ্জুর হয়েছে; এবং

(গ) মঞ্জুরীকৃত শিল্পগুলি কি কি?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৮ থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত মোট ১২টি কোম্পানিকে বি. আই. এফ. আর. এ নথিভুক্ত করা হয়েছে। এই শিল্পগুলির সব কটিই বেসরকারি প্রতিষ্ঠান।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

**কারাগারগুলিকে সংশোধনাগার হিসাবে গণ্য**

***২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২৭) **শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন কারাগারগুলিকে সংশোধনাগার হিসাবে গণ্য করার পরিকল্পনাটি বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(খ) সংশোধনের জন্য সরকার বর্তমানে কি কি ব্যবস্থা কার্যকর করছেন?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিয়মাবলী গঠনের জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে।

(খ) "জেল কোড" নিয়মাবলী সংশোধনের জন্য সরকার একটি কমিটি গঠন করেছেন, যারা ইতিমধ্যে কাজকর্ম শুরু করেছেন।

### কৃষকদের শিক্ষামূলক ভ্রমণ

***২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০৫) **শ্রী রবীন মুখার্জি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কৃষকদের শিক্ষামূলক ভ্রমণের দ্বারা রাজ্যে কৃষি অবস্থার কি উন্নতি ঘটেছে; এবং

(খ) উক্ত ভ্রমণে কৃষকদের মনোনয়নের ব্যাপারটি কোন যোগ্যতার ভিত্তিতে হয়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইদানিং কালে পশ্চিমবঙ্গের কৃষিতে যে যুগান্তকারী গতিশীল পরিবর্তন হয়েছে তাতে প্রশিক্ষণ কর্মসূচি উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছে। প্রশিক্ষন কর্মসূচির একটি বিশেষ অঙ্গ হল শিক্ষামূলক ভ্রমন। শিক্ষামূলক ভ্রমণের মাধ্যমে কৃষকেরা বিভিন্ন এলাকার কৃষি গবেষনাগার ও উন্নত কৃষি ক্ষেত্র পরিদর্শন করার মাধ্যমে কৃষি সম্পর্কিত নূতন জ্ঞান তথ্যে অধিকতর আলোকিত হন এবং সেগুলির স্ব স্ব ক্ষেত্রে প্রয়োগ করার ব্যাপারে স্থির সিদ্ধান্ত গ্রহণ করতে সক্ষম হন। ইংরাজিতে একটি কথা চালু আছে—"Seeing is believing". কৃষকেরা নিজেরা চাক্ষুষ দেখেই ঐ ধরনের স্থির সিদ্ধান্ত গ্রহণ করে থাকেন এবং এখানেই শিক্ষামূলক ভ্রমণের সার্থকতা। কৃষি প্রযুক্তির প্রসার ও ব্যবহারিক প্রয়োগের ক্ষেত্রে শিক্ষামূলক ভ্রমণের গুরুত্ব বৈজ্ঞানিক ভিত্তিতে স্বীকৃত।

(খ) উক্ত ভ্রমণে কৃষকদের মনোনয়নের ব্যাপারটি কোন যোগ্যতার ভিত্তিতে হয় তা নিচে দেওয়া হল—

১। মনোনীত ব্যক্তিকে অবশ্যই কৃষক পরিবার ভুক্ত হতে হবে এবং কৃষির সাথে অঙ্গাঙ্গীভাবে যুক্ত থাকা প্রয়োজন।

২। তপশীল জাতি ও উপজাতি ভুক্ত, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং মহিলা কৃষিজীবীদের এ ব্যাপারে অগ্রাধিকার দেওয়া হয়।

৩। নির্বাচিত ব্যক্তিগণকে অবশ্যই এমন যোগ্যতা সম্পন্ন হতে হবে যাতে স্থানীয় কৃষকেরা কৃষি বিষয়ক যুক্তি তার কাছ থেকে নিয়ে থাকেন।

৪। নির্বাচিত ব্যক্তির বয়স অবশ্যই ২১ থেকে ৪৫ বৎসর হতে হবে।

### সাম্প্রদায়িক দাঙ্গার সংখ্যা

***২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৮) **ডঃ নির্মল সিংহ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৯৮ সালে রাজ্যে কতগুলি সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে; এবং

(খ) উক্ত ঘটনায় হতাহতের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোন সাম্প্রদায়িক দাঙ্গা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### মানবাধিকার কমিশন

***২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৯১) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৯৯ সালের ১লা জানুয়ারি পর্যন্ত মানবাধিকার কমিশন রাজ্যের কত জন পুলিশকর্মীর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের সুপারিশ করেছেন; এবং

(খ) উক্ত সুপারিশগুলি কার্যকর হয়েছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯৯ সালের ১লা জানুয়ারি পর্যন্ত রাজ্য মানবাধিকার কমিশন রাজ্যে ৪৭ জন পুলিশ কর্মচারীর বিরুদ্ধে মোট ৩৭টি সুপারিশ করেছেন।

(খ) শাস্তিমূলক ব্যবস্থা সংক্রান্ত ৩৭টি সুপারিশের মধ্যে ১৭টি সুপারিশ ইতিমধ্যেই কার্যকর করা হয়েছে। অবশিষ্ট সুপারিশগুলি কার্যকর করার প্রক্রিয়া শুরু হয়েছে।

### আর্ট গ্যালারী

***২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭২) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে; কলকাতায় 'ইণ্ডিয়ান কাউন্সিল-এর কালচারাল রিলেশন' কর্তৃক 'আর্ট' গ্যালারি তৈরির পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঠিক জানা নেই। তবে ইণ্ডিয়ান কাউন্সিল-এর কালচার রিলেশনের সঙ্গে নিয়মিত যোগাযোগ রাখা হচ্ছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received no Adjournment Motions. Thanks to the Opposition for that.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subjects. namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Alleged death of one Apendra Nath Mitra (Alias Apu) under police custody at Chandernagore P.S. in Hooghly district on 5.3.99. | : | Shri Abdul Mannan and Shri Kamal Mukherjee. |
| ii) | Sitting Accommodation for advocates at Barasat Court | : | Shri Ashok Kumar Deb |
| iii) | Death of a School Student in a Road accident at C.P. Avenue on 15.3.99 | : | Shri Saugata Roy |
| iv) | Reported physical assult on invigilators at Madhyamik Examination Centre at | | |

Namkhana Union High School at
Shibnagarabad Namkhana. South
24 Parganas on 12.3.99 : Shri Prabhanjan Mundal.

I have selected the notice of Shri Abdul Mannan and Shri Kamal Mukherjee on the subject of Alleged death of one Apendra Nath Mitra (Alias Apu) under police custoday at Chandernagore P.S. in Hooghly district on 5.3.99.

The Minister in Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** The statement will be made on 23rd March, 1999.

## MENTION CASES

**শ্রী রবীন্দ্র ঘোষ :** (অনুপস্থিত ছিলেন।)

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, দক্ষিণ চব্বিশ পরগনা জেলার সদর হাসপাতাল এম. আর. বাঙ্গুর হাসপাতাল। এটি পঞ্চাশের দশকে যখন তৈরি হয়েছিল তখন এর আসন সংখ্যা ছিল ছ'শো। আজকে এই ১৯৯৯ সালেও এর আসন সংখ্যা সেই ছশো'ই আছে। ১৯৭৪ সালে তদানিন্তন কংগ্রেস সরকার এই হাসপাতালের সংলগ্ন ১৪ বিঘা জমি অধিগ্রহণ করে এটির সম্প্রসারণ ও আধুনিকীকরণের ব্যবস্থা করে গিয়েছিল। একুশ বছর পার হয়ে যাওয়ার পরেও এই অধিগৃহীত জমিতে বাঙ্গুর হাসপাতালের কোনও সম্প্রসারণ বা আধুনিকীকরণের ব্যবস্থা করা হয়নি। সুদূর সাগর থেকে আরম্ভ করে ভবানীপুর পর্যন্ত এই বিস্তীর্ণ এলাকার কয়েক লক্ষ মানুষ এই হাসপাতালের উপরে নির্ভর করে। এখানে নিওরোলজির ব্যবস্থা নেই, ইওরোলজির কোনও ব্যবস্থা নেই। এখানে হার্টের কোনও ডিপার্টমেন্ট, কোনও ব্যবস্থা নেই। এখানে আনুষঙ্গিক কোনও ব্যবস্থা নেই। আধুনিক কোনও চিকিৎসার ব্যবস্থা নেই। যেখানে কয়েক লক্ষ মানুষের চিকিৎসার ভরসাস্থল এই এম. আর বাঙ্গুর হাসপাতাল, হাসপাতাল সংলগ্ন ১৪ বিঘা জমি যা আমরা এর সম্প্রসারণ ও আধুনিকীকরণের জন্য অধিগ্রহণ করে রেখে গিয়েছিলাম তা আজ পর্যন্তও হয়নি। আমি বিভাগীয় মন্ত্রীর কাছে দেখা করেছি, মুখ্যমন্ত্রীর কাছে স্মারকলিপি দিয়েছি। তাঁরা বারবার করে প্রতিশ্রুতি দিয়েছেন। সরকার প্রতিশ্রুতি দিয়েছেন যে, হাসপাতালটি সম্প্রসারিত করবার এবং অধিগ্রহণ করবার যথাযথ ব্যবস্থা নেবেন। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, এই ২১ বছরে গঙ্গা দিয়ে যেমন অনেক জল বয়ে গেছে, তেমনি বামফ্রন্ট সরকারও অনেক প্রতিশ্রুতি দিয়েছে। কিন্তু এই ২১ বছরে সামান্য কাজটাও করতে পারেননি। অথচ কথা বলতে হয় তাই বলেন। তাই এখন আবার যেমন বলছেন যে, দু হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্যর ব্যবস্থা করে দেবেন। অর্থাৎ পশ্চিমবঙ্গের প্রতিটি মানুষ স্বাস্থ্য বিভাগের কাছ থেকে চিকিৎসার সুযোগ পাবেন। যেখানে সরকার একটা হাসপাতালকে সম্প্রসারিত করতে পারছে না, একটা হাসপাতালের অধিগৃহীত জায়গায় নব পরিসরে নব পরিকল্পনায় কাজ করতে পারে না, তাদের কাছ যেকে স্বাস্থ্য সম্পর্কে সাধারণ মানুষ কি সচেতনতা পেতে পারবে আমার জানা নেই। এই সরকার স্বাস্থ্য ব্যবস্থার কি জোগান দেবে সেই সম্পর্কে আজকে নতুন করে ভাবার অবস্থা হয়েছে। অতএব যে ১৪ বিঘা জায়গা হাসপাতালের অধিগ্রহণ করার কথা সেটা করা হোক এবং হাসপাতালটির সম্প্রসারিত করা হোক।

**শ্রী ননীগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার বর্তমানে একটি সঙ্কটের বিষয়ে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকাতে এমনিতেই কৃষির জলের জন্যে দামোদর এবং মুণ্ডেশ্বরী নদীর উপরে নির্ভর করতে হয়। কিন্তু দামোদর এবং মুণ্ডেশ্বরী নদীতে জল না থাকার ফলে হাজার হাজার বিঘা জমির ফসল নষ্ট হচ্ছে। তার উপরে ওখানে বিদ্যুতের এমন অবস্থা যে ২২০ উপরে বিদ্যুৎ উঠছে না। যেখানে আর এল আই চালাতে গেলে ৩৮০ বিদ্যুতের দরকার, সেখানে ২২০র উপরে বিদ্যুৎ উঠছে না। ফলে সন্ধ্যায় ছেলে মেয়েরা পড়াশুনো করতে পারছে না। তারপরে ডিপ টিউবেলে স্ট্যাবিলাইজার না থাকার ফলে চলছে না। বিদ্যুতের অভাবে আর এল আই এবং ডিপ টিউবেলগুলো বন্ধ। তারপরে যে ৪টি হিমঘর আছে সেখানে বিদ্যুৎ না থাকার ফলে আলু রাখার একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। এমনিতেই এই বছর আলু চাষের একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। তার উপরে এই হিমঘরগুলোতে বিদ্যুতের ব্যবস্থা না থাকলে আলু চাষীদের ব্যাপক ক্ষতি হবে। কৃষকরা সাধারণত এখানে আলুর বীজ রাখার জন্যেই এই হিমঘরগুলো ব্যবহার করে থাকে। কিন্তু সেখানে বিদ্যুৎ না থাকার ফলে সমস্ত ফসল নষ্ট হয়ে যেতে পারে। সেই কারণে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, যে পরিমাণে লোডশেডিং হচ্ছে তার থেকে অব্যাহতি দেবার জন্যে দাবি জানাচ্ছি এবং বিদ্যুৎ যাতে পাওয়া যায় তার ব্যবস্থা করা হোক।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী এবং পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি জরুরি বিষয় উৎথাপন করে। মহামান্য

কলিকাতা হাইকোর্ট নির্দেশ দিয়েছিল যে মাধ্যমিক পরীক্ষার সময়ে মাইক বাজানো নিষিদ্ধ। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, রাজ্যের সর্বত্র এই নির্দেশ অমান্য করে মাইক বাজানো হয়। মাইক বাজিয়ে খুব ডিস্টার্ব করা হয়। আমি এইসঙ্গে জানাচ্ছি যে, এমন অনেক জায়গাতে রাজ্যের মন্ত্রীরা পর্যন্ত এই আইনকে উপেক্ষা করে সেই সমস্ত জায়গায় গিয়ে মাইক বাজিয়ে বক্তৃতা করেছেন। এমন তিনটি জায়গার কথা বলতে পারি যেখানে মন্ত্রীরা গেছিলেন। আমি অসীম বাবুর কথা জানি, তিনি খড়দহতে মাইক ব্যবহার করে একটি রাজনৈতিক সভা নয়, অন্য সভা করেছিলেন। সেই কারণে আমি স্বরাষ্ট্রমন্ত্রী এবং পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, সরকার তো রেডিও এবং টিভির মাধ্যমে অনেক আবেদন জানান যে নির্দেশ পালন করবার জন্যে। এছাড়া অন্য কোনও মিডিয়ার মাধ্যমে মাইক বাজানো যাতে না হয় তার আবেদন করেন। মাইক বাজানো যে দণ্ডনীয় অপরাধ সেকথাও বিভিন্ন মিডিয়ার মাধ্যমে জানান।

**(এই সময়ে মাইক অফ হয়ে যায়।)**

**শ্রী গুরুপ্রসাদ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে জানাচ্ছি যে, আমার জেলা মেদিনীপুর এবং বর্ডার এলাকা বাঁকুড়া এবং হুগলিতে তৃণমূল এবং বি. জে. পি একজোট হয়ে এলাকার সাধারণ মানুষের উপরে আগ্নেয়াস্ত্র দিয়ে গুলি করছে। এরফলে ইতিমধ্যেই কয়েকজন এলাকার মানুষ মারা গেছে। বাড়ি, ঘরদোর লুঠ করা হচ্ছে। জুলুম করে টাকা আদায় করা হচ্ছে। এলাকা থেকে মানুষদের তাড়িয়ে দেওয়া হচ্ছে। পুলিশি ব্যবস্থার মধ্যে দিয়ে কিছু মানুষ অ্যারেষ্ট হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত তৃণমূল বি. জে. পি.র গুণ্ডাবাহিনী এলাকায় ঘুরে বেড়াচ্ছে—গড়বেতার কিছু অংশে, কেশপুরের কিছু অংশে, হুগলির খানাকুলে, গোঘাটে এরা আছে, এই রূপ অবস্থায় আমি দাবি করছি অবিলম্বে এই সমস্ত দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করা হোক এবং উপযুক্ত সংখ্যক পুলিশি ব্যবস্থা করা হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষণ করছি। আসানসোল এলাকায় যে পলিটেকনিক কলেজ আছে, সেখানে মাইন সার্ভেয়িং কোর্স আছে, সেই কোর্স ৪ বছর চালু হয়েছে। প্রথম ব্যাচ বেরিয়ে গিয়েছে কিন্তু তারা বেরিয়েও কোনও কাজ পাচ্ছে না। ডাইরেক্টার জেনারেল অফ মাইনস (সেফটি) এই কোর্সকে স্বীকৃতি দেয়নি। প্রথম ব্যাচ বেরিয়ে যাওয়ার পরে দ্বিতীয় ব্যাচ বেরুবে। এই ছেলেগুলি কিন্তু কোনও কাজ পাচ্ছে না যেহেতু কোর্স এর কোনও স্বীকৃতি নেই। রাজ্য সরকার পলিটেকনিক এর এই কোর্সকে স্বীকৃতি দিয়েছে। আমি আবেদন করছি আমাদের দপ্তরের মন্ত্রীর কাছে এই সমস্ত ছেলেগুলি যারা বেরিয়েছে তারা কাজ পাচ্ছে না বলে অনশন করছে। এদের মধ্যে ৫ জন মৃত্যুর মুখে, তাদেরকে হাসপাতালে

স্থানান্তরিত করা হয়েছে। অবিলম্বে রাজ্য সরকারের এই ব্যাপারে হস্তক্ষেপ করা উচিত; যাতে পলি টেকনিকের মাইন সার্বেয়িং কোর্স স্বীকৃতি পায়; এই আবেদন আমি মন্ত্রীর কাছে করছি।

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। গত ২১শে ফেব্রুয়ারি ডেবরা থানার অন্তর্গত মলিহাটি গ্রামে বি. জে. পি. নেতা অরূপ দাসের নেতৃত্বে আগ্নেয়াস্ত্র নিয়ে কিছু লোক এলাকার সাধারণ মানুষের উপর ঝাঁপিয়ে পড়ে। এবং সেখানে গণেশ ঘোষ নামে এক সাইকেল দোকানদারের দোকান থেকে সাইকেল লুঠ করে এবং তার ঘরে আগুন লাগায়। পরবর্তী সময়ে পুলিশ সেখান থেকে প্রচুর আগ্নেয়াস্ত্র উদ্ধার করেছে, এর মধ্যে ৩টি পাইপ গান, ২টি দেশি কামান বস্তা বস্তা বোমা আছে। থানাতে ডায়রি করা হয়েছে, অপরাধীরা কোর্ট থেকে বেল নিয়ে এলাকায় ঘুরে বেড়াচ্ছে, সন্ত্রাস সৃষ্টি করেছে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি যাতে অপরাধীদের যোগ্য শাস্তির ব্যবস্থা হয়।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খানাকুল থানা এলাকায় তিন তারিখে ব্যাপক পুলিশি অত্যাচারে একটি ছাত্রর মৃত্যু হয়েছে। খানাকুলের বোরো চাষীরা চাষের জন্য জল পাচ্ছে না। বেদুয়াতে মুণ্ডেশ্বরী বাঁধ কেটে দেওয়া হয়েছে যাতে খানাকুলের চাষীরা জল না পায়। বন্দর এলাকায় ৪/৫ হাজার চাষী জলের অভাবে কষ্টের মধ্যে আছে। পুলিশ দিয়ে গ্রামের মানুষের উপর অত্যাচার করা হচ্ছে। শিক্ষক সহ বহু লোককে গ্রেপ্তার করা হয়েছে। চাষীদের বিরুদ্ধে পুলিশ মামলা করেছে। হুগলি জেলার প্রশাসন ও শাসকদল সেখানে সন্ত্রাস সৃষ্টি করেছে। সেখানে ই. এফ. আর. থেকে শুরু করে র‍্যাফ পর্যন্ত নামানো হয়েছে। মিথ্যা মামলায় ৩৯ জনকে আরামবাগের সাব জেলে না রেখে হুগলি জেলে রাখা হয়েছে। এস. ডি. জে. এম. বড় না প্রশাসন বড়? ম্যাজিস্ট্রেট এর অর্ডার থাকা সত্ত্বেও তাদেরকে সেখানে রাখা হল না। খানাকুলের সমস্ত চাষীদের উপর পুলিশ অত্যাচার করছে, ছাত্রর মৃত্যু হয়েছে, এই বিষয়টি দেখার জন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই রাজ্যের পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে বিধায়করা পদাধিকার বলে পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের সদস্য আছেন। এই কারণে তারা পঞ্চায়েতের কাজে অংশগ্রহণ করতে পারেন এবং উন্নয়নের কাজে আলোচনাও করতে পারেন। কিন্তু পৌর এলাকার বিধায়কদের এই ব্যাপারে কোন সুযোগ নেই, পৌর এলাকার বিধায়কদের কথার কোনও গুরুত্ব নেই। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ এই ব্যাপারে

প্রয়োজনীয় আইন সংশোধন করে সংশ্লিষ্ট বিধানসভা কেন্দ্রের বিধায়কদের পৌর এলাকার কাজে যাতে অংশগ্রহণ করতে পারেন সেই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হোক। কারণ আজকে ক্ষমতা বিকেন্দ্রীকরণের ফলে পঞ্চায়েত এলাকার বিধায়কদের অনেক ক্ষমতা দেওয়া হয়েছে। পৌর এলাকার বিধায়কদেরও সমান সুযোগ দেওয়ার জন্য আমি দাবি করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্প ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র শান্তিপুর সেখানকার তাঁতের কাপড় সারা দেশে বিখ্যাত। কিন্তু গত ছয় মাস ধরে এই শিল্পের উপরে একটা আঘাত এসেছে। ওখানকার সত্তর থেকে পঁচাত্তর ভাগ মানুষ প্রত্যক্ষ বা পরোক্ষভাবে এই শিল্পের উপরে নির্ভর করে দিনযাপন করে। বিশেষ করে ছোট ছোট তন্তুজীবীরা তারা কাপড় বিক্রি করতে না পেরে অসহায় অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। যে কাপড়ের দাম ১০০-১৫০ টাকা ছিল, সেই কাপড় ৪০-৪৫ টাকা কমে বিক্রি করতে হচ্ছে, কারণ এর কোনও বাজার নেই বলে। সরকারের পক্ষ থেকে তন্তুজ এবং তন্তুশ্রী বিরাট পরিমাণ অর্থের কাপড় কিনেছিল, কিন্তু সেই টাকাও তারা পাচ্ছে না, বাকি পড়ে আছে। এই অবস্থা থেকে নিরসনের জন্য এবং অবিলম্বে এই শিল্পকে বাঁচানোর জন্য সরকার অন্তত ভরতুকি দিক, তন্তুজ এবং তন্তুশ্রী যাতে কাপড় কেনে তার ব্যবস্থা করা হোক এবং বাকি অর্থ প্রদানের ব্যবস্থা করা হোক। এই শিল্পকে বাঁচানোর জন্য সরকারের পক্ষ থেকে এবং এই দপ্তরের পক্ষ থেকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা দরকার।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি একটি শিক্ষা প্রতিষ্ঠানের চূড়ান্ত নোংরামির ব্যাপারে। ঢাকুরিয়াতে অ্যাণ্ড্রুস স্কুল আছে, সেখানকার কর্তৃপক্ষের সঙ্গে শ্রাবণ টোডির স্টেড ফাস্ট কমার্শিয়াল কমপ্লেক্সের সঙ্গে চুক্তির ফলে অ্যাণ্ড্রুস স্কুলের চার বিঘা নয় কাঠা জমিতে তারা একটা বড় অংশে কমার্শিয়াল কমপ্লেক্স করবেন এবং তার বিনিময়ে শ্রাবণ টোডির কোম্পানি ঐ স্কুলের বিল্ডিং তৈরি করে দেবে। এই চুক্তি আইন বিরুদ্ধ, কারণ সি.এম.ডি.এ.-র ল্যান্ড ইউজ প্রোগ্রাম অনুসারে ঐ জমিটা এডুকেশনাল পারপাসেই ব্যবহৃত হবে। ঐ জমিতে বিল্ডিং তৈরি হলে, কমর্শিয়াল কমপ্লেক্স তৈরি হলে পল্যুউশন হবে এবং পল্যুউশন কন্ট্রোল বোর্ড এই মত দিয়েছেন। সব থেকে বিচিত্র ব্যাপার হচ্ছে অ্যাণ্ড্রজ স্কুলের মালিকের সঙ্গে যখন চুক্তি হচ্ছে সেখানে মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস নিজে উপস্থিত ছিলেন। আজকে আস্থাটা কি দাঁড়িয়েছে দেখুন, টোডির সঙ্গে চুক্তি হচ্ছে স্কুল কর্তৃপক্ষের, সেখানে সি.পি.এম. পার্টির একজন মন্ত্রী উপস্থিত আছেন। তবে এই ব্যাপারে তৃণমূল এবং

সি.পি.এম. এক হয়ে গেছে। ঢাকুরিয়ার কংগ্রেস কর্মিরা এই ব্যাপারে প্রতিবাদ করেছে এবং সেখানে বিল্ডিং করা বন্ধ আছে। ওরা বলছে আবার নাকি বিল্ডিং-এর কাজ শুরু করবে ঐ জমিতে। আমি এখানে দাবি করছি—ঐ অ্যান্ডুজ স্কুলের জমিতে কলেজ তৈরি করা হোক। টোডিরা যাতে ওখানে কমার্শিয়াল কমপ্লেক্স করতে না পারে, শিক্ষা প্রতিষ্ঠানকে কলুষিত, কলঙ্কিত করতে না পারে, সেটার জন্য ব্যবস্থা নেওয়া হোক।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী সরেশ অঙ্কুরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলায় এই বছর ব্যাপক হারে বোরো চাষ হয়েছে, কিন্তু ডি.ভি.সি.-র জল মাঝে মধ্যে বন্ধ হয়ে যাচ্ছে, ফলে চাষীদের মধ্যে ক্ষোভ সৃষ্টি হয়েছে। যাতে ডি.ভি.সি.-র জল সঠিক ভাবে সরবরাহ করা হয়, তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল, ১৫.৩.১৯৯৯ তারিখে আমার বিধানসভা কেন্দ্র ফলতায় ও.সি.-কে নিয়ে সি.পি.এম. প্রধান তার দলবল সহ একজন কংগ্রেস কর্মী বিমান নাগের বাড়ি আক্রমণ করে এবং তাকে অর্ধমৃত, মৃতপ্রায় অবস্থায় টানতে টানতে নিয়ে যায়। প্রশাসন ছিল নিশ্চুপ। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানতে চাই, পশ্চিমবাংলায় আর কতদিন এই ভাবে কংগ্রেস কর্মিদের উপর অত্যাচার, নির্যাতন চলবে। এই ঘটনার উল্লেখ করলাম, এর যদি প্রতিকার না হয়, তাহলে আমরা সবাই মিলে পুরো ডায়মন্ডহারবার রোড বন্ধ করে দেব।

**(এই সময় মি. স্পিকার মাইক বন্ধ করে দেন—সময় হয়ে গেছে বলে।)**

**শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে। কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তের ফলে আমাদের বর্ধমান জেলায় বেশ কয়েকটি কলকারখানা এবং খনি বন্ধ হওয়ার মুখে। সেই কারণে সমস্যা তো আছেই। কিন্তু ইদানিং দেখা যাচ্ছে সি.আই.এস.এফ. (সেন্ট্রাল ইন্ডাস্ট্রিয়াল সিকিউরিটি ফোর্স), যারা এই ধরনের শিল্পগুলিকে রক্ষা করার দায়িত্বে ছিল, তারা খানিকটা মারমুখী ভূমিকা গ্রহণ করছে। গত তিন-চার দিন আগে, সি.আই.টি.ইউ. এবং এম.এম.সি.-র প্রতিনিধিবৃন্দরা, এম.এম.সি. কারখানায় বেতন হচ্ছে না, সেটা জানাবার জন্য এম.ডি.-র সঙ্গে দেখা করতে যাচ্ছিল, তখন সি.আই.এস.এফ. এই সমস্ত ট্রেড ইউনিয়ন নেতৃবৃন্দের উপর হামলা চালায়। আমাদের আশঙ্কা, মালিকরা ইচ্ছে করে এটা করছে না, রাজ্যের শৃঙ্খলাকে বিঘ্নিত করতে পারে। এই বিষয়ে প্রয়োজনীয়

ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার চন্দননগর একটি ঐতিহ্যশালী এবং জনবহুল শহর। সেখানে মূল রাস্তা জি. টি. রোড। এই রাস্তার দুধারে যে হাই ড্রেন আছে, তার উপরের ঢাকনাগুলোর অধিকাংশই ভাঙা, সেইজন্য প্রায় প্রত্যেকদিনই দুর্ঘটনা হচ্ছে। চন্দননগর শহরে প্রতিদিন বিকেলে লোডশেডিং হয় এবং ঢাকনাগুলো না থাকার জন্য বহু মানুষ আহত হচ্ছে, হাত-পা ভাঙছে, হাসপাতালে ভর্তি হচ্ছে। সেইজন্য মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে রাস্তাগুলোর সংস্কার যাতে করা হয়, যেগুলো সংস্কার করা হয়েছে, সেইগুলো যাতে উচ্চমানের হয় এবং হাইড্রেনের ঢাকনাগুলো সংস্কার করা হয়।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় ময়ূরাক্ষী বাঁধ থেকে খরিফ মরসুমে এবং বোরো মুরসুমে জল দেওয়া হয়। এই জলে খড়গ্রাম এবং নবগ্রাম এলাকার নদীর তীরের বিস্তীর্ণ এলাকায় বোরো চাষ হয়ে থাকে। এই বছর নভেম্বর মাস থেকে বৃষ্টিপাত হয়নি। ওই এলাকায় শ্যালো টিউবওয়েল নেই। অথচ প্রায় ৫০-৬০ হাজার একর জমিতে বোরো চাষ হয়েছে। আমি সেচমন্ত্রীর কাছে আবেদন করছি যে, এই চাষ এলাকায় প্রতিদিন পরিমাণ মতো জল ছাড়া হয় এবং এখানে যে ময়ূরাক্ষী ক্যানেল আছে, ওই ক্যানেল এলাকাতেও অনেক লোক চাষ করেন। এই বছর কৃষকরাও আশঙ্কিত। ওই ক্যানেল থেকে যাতে আমরা জল পাই, তারজন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**श्री राम जनम माँझी :** आदरणीय अध्यक्ष जी मै आपके माध्यम से श्रम मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हूँ। सर, आप जानते है पशिचम बँगाल के अन्दर एक पर एक सभी जूट मिल बन्द हो रही है या बन्द के वगार पर है। ५०० जूट मिल पिछले दिनों से लाक-आउट हाकर पड़ा हूआ है। सर, आप जानते है ये गौरीपूर जूट मिल है कुछ श्रमिक भुखमरी सै तंग आकर आत्म हत्या कर चुके है। आज मजदूर भूखमरी का शिकार हो रहा है। मै श्रम मंत्री से निवदन करता हूँ कि जिस तरह से भी हो इन ५० हजार मजदूरीं को भूखमरी से बचाए। एसे ही बेकारी की समस्या है उपर से ये श्रमिक मजदूर बेकारी का जीवन जी रहे है।

सर; मै आपके माध्यम से श्रम मंत्री से एक बार फिर निवेदन करता हूँ कि इन मजदूरी को और नजर दै और भूखमरी के शिकार होने से बचाए। श्रम मंत्री से गुजारिश करता हूँ कि जल्द-से-जल्द व्यवस्था करे।

**শ্রী মন্মথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা বনগাঁ মহকুমার মধ্য দিয়ে ইচ্ছামতি, যমুনা এবং আরও কয়েকটা ছোট বড় নদী প্রবাহিত। এই নদীগুলি ভরাট হয়ে যাওয়ায় নদীর নাব্যতা কমে গেছে। ফলে প্রতি বছর এই সমস্ত এলাকা বন্যায় প্লাবিত হয় এবং হাজার হাজার একর জমির ফসল নষ্ট হয়ে যায়। এখানে বৃষ্টি নেই অথচ বন্যা হয়। আমার দাবি অবিলম্বে এই ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করা হোক। বৃষ্টি হলে বন্যা হতে পারে, কিন্তু বৃষ্টি না হলেও এখানে বন্যা হচ্ছে। এটাকে প্রতিরোধ করা উচিত। স্যার, ওই সমস্ত এলাকায় যে সমস্ত কৃষক ক্ষতিগ্রস্ত হচ্ছে যাদের ঘরবাড়ি ভেঙ্গে গেছে. তাদের প্রয়োজনীয় ক্ষতিপূরণের আমি দাবি জানাচ্ছি।

**শ্রী ভক্তরাম পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্ব রেল কর্তৃপক্ষের কাছে দুটি বিষয়ে. দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, হাওড়া বর্ধমান এবং কর্ড লাইনের ১৭ কিলোমিটারের মধ্যে রেলওয়ে স্টেশন ডানকুনির উপর দিয়ে লেভেল ক্রশিং গেছে, যেটা দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ে, দিল্লি রোড এন এইচ টু এবং সি সি রোড চণ্ডীতলা তিনটি থানাকে যুক্ত করেছে। গত ৪ বছর ধরে পূর্ব রেল কর্তৃপক্ষ ওখানকার লেভেল ক্রশিং সন্ধ্যা ৬টা থেকে পরের দিন সকাল ৮টা পর্যন্ত বন্ধ রাখে। ফলে এই এলাকার মানুষ এবং যান চলাচলে যথেষ্ট অসুবিধা হচ্ছে। নতুন করে কোনও পরিবহন ব্যবস্থা চালু করা যাচ্ছে না। আরেকটা বিষয় নিয়ে পূর্ব রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। ডানকুনি লেভেল ক্রশিং এর. উপর আরেকটা অতিরিক্ত কাউন্টার। ডানকুনি একটা বিশাল শিল্প এলাকা। প্রচুর মানুষের ভিড় বাড়ছে। লেভেল ক্রশিং এর উপর অতিরিক্ত একটা বুকিং কাউন্টার খোলার জন্য পূর্ব রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা লক্ষ্য করছি আমাদের পশ্চিমবঙ্গে যে ইংলিশ মিডিয়াম স্কুলগুলো আছে তাদের উপর আমাদের সরকারের নিয়ন্ত্রণ দিন দিন কমে যাচ্ছে। সেই সুযোগে তারা যা খুশি তাই করছে। পশ্চিমবাংলায় স্কুলের সংখ্যা কম। আসানসোলে যে ইংলিশ মিডিয়াম স্কুলগুলো আছে তারা তাদের বেতন জানুয়ারি মাস থেকে দ্বিগুণ করে দিয়েছে। দুশো টাকা থেকে চারশো টাকা হয়েছে। ভর্তি হবার সময়ে যে ইয়ারলি ফিস নেয় তার পরিমাণ হচ্ছে ১০ থেকে ১৫ হাজার টাকা। এইরকম ভাবে যদি তারা নিজেদের ফিস বাড়ায় তাহলে যারা এই স্কুলে ছেলেমেয়েদের পড়াতে ইচ্ছুক তারা ছেলেমেয়েদের পড়াতে পারবে না। এই সমস্ত স্কুলগুলো অভিভাবকদের শোষণ করছে। তাই আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে নিবেদন করছি যাতে এই স্কুলগুলোর প্রতি নিয়ন্ত্রণ আনতে

পারেন।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা পাত্রসাহের আর ইন্দাসে বোরো চাষে আর বোরো জমিতে জল পাচ্ছে না। যে সামান্য জমিতে জল পাওয়া গিয়ে ছিল সেগুলোও জলের অভাবে মারা যাচ্ছে। সেজন্য আমার আবেদন হচ্ছে যে ওই এলাকায় যেন বোরো চাষে জল দেওয়া হয়।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪ পরগনার আগরপাড়ায় এন. টি. সি কারখানার গেটে গত ৫.৩.৯৯ তারিখ থেকে শ্রমিকরা তাদের বকেয়া গ্র্যাচুইটি এবং বর্ধিত মহার্ঘভাতার দাবির ভিত্তিতে রিলে প্রথায় অনশন ধর্মঘট চালিয়ে যাচ্ছে। ওই কারখানায় ২৪শো ৭৬ জন শ্রমিক ছিলেন। ইতিমধ্যে ৪২৬ জন অবসর নিয়েছেন। ২৩১ জনকে স্বেচ্ছা অবসর নিতে হয়েছে। কিন্তু ৫ বছর হয়ে গেল মালিকরা তাদের অবসরকালীন যে গ্র্যাচুইটি এবং বর্তমান বাজারদর অনুযায়ী যে মহার্ঘভাতা তা দিচ্ছে না। এখন কারখানার ৮শো শ্রমিক আছেন। তাদের পাওনা টাকা হচ্ছে ৩ কোটি ৬৪ লক্ষ ৯৭ হাজার ৯৪৩। এর মধ্যে অবসর যারা নিয়েছেন তাদের পাওনা হচ্ছে তাদের দু কোটি ৪ লক্ষ ৬৪ হাজার টাকা। গত ৫ই মার্চ থেকে তাদের পাওনা টাকা হচ্ছে দু কোটি চার লক্ষ চোযট্টি হাজার টাকা। গত মার্চ থেকে সেখানে কারখানার শ্রমিকরা সমস্ত ইউনিয়নের নেতৃত্বে আন্দোলন, ধর্মঘট করে চলেছে। শ্রমমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি অবিলম্বে হস্তক্ষেপ করে অবসরপ্রাপ্ত শ্রমিকরা যাতে তাঁদের ন্যায্য পাওনা পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা কালীগঞ্জ। সেখানে ১৩টি হাই স্কুল, ৭টি হায়ার সেকেণ্ডারি স্কুল আছে। কিন্তু কোনও কলেজ নেই। তাই ছাত্র-ছাত্রীদের উচ্চশিক্ষার জন্য দূরদূরান্তের কলেজে ভর্তি হতে হয়। আমি উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমার নির্বাচনী এলাকা পানিঘাটায় বিল্ডিং আছে জমি আছে, ছেলেমেয়েদের পড়ার সুবিধার জন্য অনতিবিলম্বে সেখানে কলেজ অনুমোদনের জন্য অনুমতি দেওয়া হোক যাতে উচ্চশিক্ষা লাভে তারা সুযোগ পায়।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ২০০ বছর পূর্তি উপলক্ষে কর্ণগড়ে বাম ও গণতান্ত্রিক শক্তির উদ্যোগে গত ৮ই মার্চ জিলাপরিষদে একটা সভা অনুষ্ঠিত হয় এবং সেখানে উপচে পড়া ভিড় হয়। এটা বাংলা, বিহার, উড়িষ্যা ছড়িয়ে গিয়েছিল। সেখানকার পিছিয়েপড়া মানুষ তাদের উদ্যোগে বিদ্রোহ সংগঠিত হয়েছিল

এবং দেখা যায় এই বিদ্রোহের পরিপ্রেক্ষিতেই পরবর্তীকালে অন্যান্য অনেক বিদ্রোহ সংগঠিত হয়েছে এবং তার বীজ এখানেই সুপ্ত ছিল। এখানে অনেক গবেষণার বিষয় আছে। কর্নগড়ে যেখানে রানি শিরোমনি বন্দিনী ছিলেন এখন সেখানে জঙ্গল ছেয়ে গেছে। গবেষকরা সেখানে আকৃষ্ট হয়ে নানা গবেষণা লব্ধ বিষয়গুলি আনতে পারেন এবং সেগুলি যেন পাঠ্যসূচির অন্তর্ভুক্ত করা হয়। ওই জায়গাটির রাস্তার উন্নয়ন করে পর্যটন শিল্প হিসাবে যাতে গড়ে তোলা যায় তাই আমি পর্যটন মন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** (নট কলড)।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় বোরো চাষে চাহিদা মতো জল সরবরাহ করতে পারছে না রাজ্য প্রশাসন। বোরো চাষে সঙ্কট দেখা দিয়েছে। আমার ২৪ পরগনা জেলায় সোনারপুর, বিষ্ণুপুর, বারইপুর, মগরাহাট, বজবজ এমনকি মুখ্যমন্ত্রীর কেন্দ্র সাতগাছিয়ায় জলের সঙ্কট দেখা দিয়েছে। পাশাপাশি লবনাক্ত এলাকা পাথরপ্রতিমা, কুলপী, মন্দিরবাজার এলাকায় বোরো চাষে সঙ্কট দেখা দিয়েছে। আপনার মাধ্যমে অনতিবিলম্বে গঙ্গার জল সরবরাহের মাধ্যমে এবং যেখানে যেখানে আর. এল. আই. বা ডীপ টিউবওয়েল আছে সেগুলির মাধ্যমে জল সরবরাহ করার জন্য দাবি জানাচ্ছি। নচেৎ গত মরশুমে বন্যার কারণে এমন ফসল নষ্ট হয়েছিল যে মূল প্রোডাকশনের ৩০ পারসেন্ট ফসল পাওয়া যায়নি। শুধু আমার দক্ষিণ ২৪ পরগনা জেলাই নয় সারা পশ্চিমবঙ্গের চাষ মার খাচ্ছে। বিদ্যুত সঙ্কটের কারণে, লো-ভোল্টেজের কারণে পাম্প চলছে না। এই সবের জন্য নির্দিষ্ট ব্যবস্থা গ্রহণের জন্য দাবি জানাচ্ছি।

## ZERO HOUR

[12-40 – 12-50 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্পিকার স্যার, আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি, মন্ত্রী মহাশয় এখানে আছেন, রেল ডাকাতির ক্রমবর্ধমানতা সম্পর্কে বলছি। কিছু দিন আগে নকশাল নেতা কানু সান্যাল তিস্তা-তোর্সায় যেতে গিয়ে আহত হয়েছেন মুর্শিদাবাদে ধুলিয়ান এবং নিমতিতার মাঝে। পুলিশ তার অভিযোগ নেয়নি। গতকাল আবার মালদা টাইন শিয়ালদা প্যাসেঞ্জার একই জায়গায় ধুলিয়ান জঙ্গীপুরের মাঝামাঝি জায়গায় ট্রেন ডাকাতরা আক্রমণ করে। পুলিশ কর্মচারীর রিভলবার কেড়ে নিয়ে ট্রেন থেকে ফেলে দেয় এবং ৫ জন যাত্রী যারা বাধা দিতে গিয়েছিল তাদের অপহরণ করে নিয়ে গেছে। আমাদের এটা মনে হচ্ছে যে, ক্রমশ এই রাজ্যে রাত্রিবেলার ট্রেনে যাতায়াত নিরাপত্তাহীন হয়ে দাঁড়াচ্ছে।

এবং আমরা দেখছি, রেল পুলিশের এক অংশের যোগাযোগ আছে এই ডাকাতদের সঙ্গে। আমরা দেখছি, পশ্চিমবাংলার রেল পুলিশ রেল ডাকাতি বন্ধ করতে অনেক প্রস্তাব দিচ্ছেন। রেলের মধ্যে থানা করার কথাও বলা হয়েছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি বড় বড় ট্রেনে, দার্জিলিং মেলের মতো ট্রেনে ডাকাতি হচ্ছে না। ডাকাতি হচ্ছে সাধারণ ট্রেনে, সেকেণ্ড ক্লাসে বা অর্ডিনারি বগিতে। এটা যদি আজকে বন্ধ করা না যায় তাহলে পাঞ্জাবে যে রকম অবস্থা ছিল মিলিট্যান্সির সময়, কেউ রাতে যাতায়াত করত না, পশ্চিমবাংলায় সেই অবস্থায় গিয়ে দাঁড়াবে। তাই অবিলম্বে যাতে ট্রেন ডাকাতি বন্ধ করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে রেলের কাছে দাবি করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা জানি, ক্যান্সার মানে নো এনসার। অথচ একজন বাঙালি বৈজ্ঞানিক, মেদিনীপুরের তমলুকের গর্ব অধ্যাপক অশ্রুকুমার সিংহ সেই কৃতিত্ব লাভ করতে চলেছেন। এটা চিকিৎসা জগতে একটা অভাবনীয় সাফল্য তিনি ক্যানসারের ঐ ওষুধের নাম দিয়েছেন এন্টিনিওপ্লাসটিক। সারা ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে ক্যানসারের রোগী এসে ঐ ওষুধের গুনে আরোগ্য লাভ করছেন। তিনি ১৯৭২ সালে মার্কিন যুক্তরাষ্ট্রের মিসৌরিতে যে গবেষণা শুরু করেছিলেন তা আজকে পূর্ণাঙ্গ রূপ পেতে চলেছে। তিনি এক সময় যাদবপুর বিশ্ববিদ্যালয়েও এই গবেষণা চালিয়েছিলেন। তাঁর গবেষণা যাতে পূর্ণাঙ্গ রূপ পায় এবং ভারত যাতে পেটেন্ট পেতে পারে, বহুজাতিক সংস্থার করায়ত্ত হয়ে না যায়, ভারতের বাইরে চলে না যায়, তার জন্য যেন আমাদের রাজ্য সরকার সহযোগিতা করেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গরম পড়তে না পড়তে গোটা কলকাতা জুড়ে পাণীয় জলের হাহাকার শুরু হয়ে গেছে। প্রতি বছর যেমন দুর্গাপুজো, কালীপুজো, সরস্বতী পূজো আসে কলকাতার বস্তিগুলোতে তেমনি এবারেও মহামারি দেখা দিয়েছে। প্রতি বছর জুন-জুলাই মাসে এটা দেখা গেলেও এবারে অবস্থা এমন খারাপ হয়েছে যে ইতিমধ্যেই ২/৩টে বস্তিতে কলেরা, গ্যাসট্রো এনটারটাইটিস, প্রভৃতি রোগে ৫২ জন রোগী দক্ষিণ কলকাতার বিভিন্ন হাসপাতালে ভর্তি হয়েছে। পানীয় জলের ব্যাপারে কলকাতা কর্পোরেশনের কাছে বারবার দরবার করলে তাঁরা বলছেন, আমরা চেষ্টা করছি। কিন্তু গোটা দক্ষিণ কলকাতা এই প্রচণ্ড গরমে চারদিন যাবৎ পানীয় জল বর্হিভূত অবস্থায় রয়ে গেছে। পানীয় জলের ব্যাপারে কলকাতা কর্পোরেশনের কাছে বার বার বলা সত্ত্বেও পানীয় জল সমস্যার সমাধান হচ্ছে না। তাই স্যার, আমি অবিলম্বে এ ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণের দাবি আপনার মাধ্যমে সরকারের কাছে রাখছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত

গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোটা উত্তর বাংলা, বিশেষ করে শিলিগুড়ি, জলপাইগুড়ি এবং দার্জিলিং এলাকায় পাকিস্তানি গোয়েন্দা সংস্থা আই. এস. আই.-এর তৎপরতা দিনের পর দিন বৃদ্ধি পাচ্ছে। আমরা আরো দেখতে পাচ্ছি, এই আই. এস. আই.-র তৎপরতার ফলেই পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা জনিত সমস্যা তীব্র আকার ধারণ করছে। আপনি জানেন আগামী কাল দার্জিলিং পার্বত্য পরিষদের নির্বাচন হতে যাচ্ছে এবং সেখানে এই বিষয়ে বিস্তারিত আলোচনাও হচ্ছে। আবার শোনা যাচ্ছে, পার্বত্য পরিষদের চেয়ারম্যান সুভাষ ঘিসিং-র সঙ্গে নাকি আই. এস. আই-র যোগাযোগ রয়েছে। এবং দার্জিলিং অঞ্চলকে গোর্খাল্যাণ্ড হিসাবে চিহ্নিত করার জন্য নাকি আই. এস. আই. উস্কানি দিচ্ছে। এই নিয়ে দার্জিলিং-এ অগ্নিগর্ভ পরিস্থিতি সৃষ্টি হওয়ার আগে আমাদের বামফ্রন্ট সরকারের যে উজ্জ্বল ভাবমূর্তি আছে তা রক্ষার জন্য এবং আমাদের রাজ্যে আই. এস. আই-র কার্যকলাপ বৃদ্ধি পাওয়া বন্ধ করার জন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** দুটো মেনশন বাকি ছিল। এখন তাঁদের নাম ডাকছি।

## MENTION CASES

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের ভরতপুর ব্লক হাসপাতাল ও সালার ব্লক হাসপাতালে আজ দীর্ঘ দিন ধরে কুকুরের কামড়ের ইনজেকশন নেই। এর ফলে যাদেরকে কুকুরে কামড়ায় তারা এই দুটো হাসপাতালে এসে ইনজেকশন না পেয়ে ফিরে যায়। আমার বিধানসভা কেন্দ্রের সালিন্দা গ্রামে একটা কুকুর ২৪ জনকে কামড়ায়। তারা ঐ হাসপাতাল দুটোতে যায়। কিন্তু সেখানে তাদের বলা হয় যে সেখানে কুকুরের কামড়ের কোনও ইনজেকশন নেই, সেজন্য তাদের কোন ইনজেকশন দেওয়া সম্ভব নয়। তখন তারা আমার কাছে আসে। আমি বি. এম. ও. এইচ.-এর সাথে দেখা করি। তিনি আমাকে সি. এম. ও. এইচের সাথে দেখা করতে বলেন। আমি সি. এম. ও. এইচের সাথে দেখা করে তাঁকে এই ব্যাপারটা বুঝিয়ে বলার চেষ্টা করি। তিনি বলেন, 'আমরা কলকাতা থেকে কোনও ইনজেকশন পাচ্ছি না'। যার ফলে আমাদের পক্ষে কুকুরের কামড়ের ইনজেকশন দেওয়া সম্ভব হচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করছি যাতে অবিলম্বে ঐ হাসপাতালগুলোতে কুকুরের কামড়ের ইনজেকশন এবং এ. আর. ভি. আনা হয়।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বহরমপুর থেকে গোপালপুর এবং

ইসলামপুর থেকে শেখপাড়া এই রাস্তাই মানুষের চলাচলের জন্য একমাত্র ভরসা। কিন্তু এই রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ। এখনও পর্যন্ত এই রাস্তার মেরামত হয়নি। গত বন্যার পরে সাত থেকে ১৫ দিন নৌকা করে যাতায়াত করতে হয়েছে। জেলাশাসক বললেন গত ডিসেম্বরে এই রাস্তার মেরামতের জন্য রাজ্য সরকার টাকা দিয়েছেন। আমি তখন একজিকিউটিভ ইঞ্জিনিয়ার ডিভিসন (২) পি. ডব্লু. ডি.র, তাঁকে বললাম। তিনি শুনে বললেন রাস্তা খারাপের কথা জানি না। পরে বাইরে থেকে খবর পেলাম যে, কনট্রাক্টরদের টাকা দিতে পারেনি বলেই এই রাস্তাটা মেরামত হচ্ছে না। রাজ্য সরকার টাকা দিয়েছেন অথচ রাস্তা.মেরামত হয়নি। এরজন্য ওখানকার লোকেরা গালমন্দ করছে। কিছু অফিসার, কিছু চোরদের জন্য আজ সরকারকে তারা গালমন্দ করছে। ওখানে রেল লাইন নেই। চলাচলের জন্য এই রাস্তাই ভরসা। ডোমকল, জলঙ্গী, রামনগর এই সব জায়গায় লোকেরা প্রতিদিন এই রাস্তা দিয়ে যাতায়াত করে। এই রাস্তাটা মেরামত হচ্ছে না বলে তারা বিক্ষুব্ধ। অবিলম্বে যাতে এই রাস্তাটার সংস্কার সাধন করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50 – 2-00 p.m.(Including Adjournment)]

**মিঃ স্পিকার ঃ** আমি একটা ব্যাপারে মেম্বারদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। অতীতেও করেছি এখনও করছি। মেম্বাররা অনেক সময় তাঁদের মেনশন সাবমিশন করার পর তাঁরা ছুটে যান প্রেস গ্যালারির দিকে। হাউসের ভিতর থেকে প্রেসের লোকেদের সাথে কথা বলা ঠিক নয়। It is violative of the rules and very bad practice. This is most unparliamentary. প্রেসের লোকেরা হাউসের মেম্বার নন। আপনারা হাউসের মেম্বার হয়ে একজন নন মেম্বারের সাথে হাউসের মধ্যে কথা বলছেন কি করে? প্রেসের লোকেদের সাথে আপনারা বাইরে গিয়ে যত খুশি কথা বলুন। বাইরে লবি আছে সেখানে আপনারা প্রেসের লোকেদের সাথে কথা বলুন। একটা নিয়ম থাকবে। এটা আমি অল পার্টির মেম্বারদেরই বলছি! অধিকাংশ মেম্বারই হাউসে বলার পর ওদিকে যান। তাঁরা যেন হাউসের জন্য বলছেন না প্রেসের জন্য বলছেন। ওদিকে মুখ করে এদিকে পিছন করে প্রেসের সাথে কথা বলছেন। This is most unparliamentary method, bad practice, do not involve in this. শোয়িং ইয়োর ব্যাক টু দি স্পিকার, কোথাকার নিয়ম? যাই হোক এসব করবেন না। আপনাদের আচরণ এক এক সময় স্কুলের ছেলেদের চেয়েও লজ্জার হয়ে যায়। প্রেসকে ব্রীফ করবেন তো ওখানে প্রেস কর্ণার আছে ওখানে যাবেন, করবেন। হাউসের মধ্যে থেকে করবেন না। এখন বিরতি, আমরা আবার মিলিত হব ২টোর সময়।

**(At this stage the House was adjourned till 2.00 p.m.)**

[2-00 – 2-10 p.m.(After Adjournment)]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১০ই মার্চ, পশ্চিমবাংলার এই বিধানসভায় মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছিলেন সেই ভাষণের উপর সরকারি তরফ থেকে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার তীব্র বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে আজ পর্যন্ত তাঁর এই ভাষণের উপর যে ৪১২টি সংশোধনী প্রস্তাব পেশ করা হয়েছে সেই ৪১২টি সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে আমি অংশগ্রহণ করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি যদি দেখেন তাহলে দেখবেন, আমার কাছে ১৯৯৬, ১৯৯৭, ১৯৯৮ এবং ১৯৯৯ এই ৪ বছরের রাজ্যপালের ভাষণের অনুলিপি আছে। প্রত্যেকটি বছরে একই [illegible] রাজ্যপালকে দিয়ে বলিয়ে নেওয়ার চেষ্টা করা হয়েছে। ১৯৯৭ সালে রাজ্যপাল বললেন, পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা মোটামুটি সন্তোষজনক। ১৯৯৮ সালে রাজ্যপাল বললেন, The law and order situation in the state remains satisfactory. ১৯৯৯ সালে রাজ্যপাল বললেন, The over all law and order situation in the state remains satisfactory. প্রত্যেকটি বছর আইন-শৃঙ্খলার উপর বলতে গিয়ে মাননীয় রাজ্যপাল মহাশয়কে দিয়ে একই কথা বলিয়ে নেওয়ার চেষ্টা করা হয়েছে যে, পশ্চিমবাংলায় সব কিছু ঠিক-ঠাক চলছে। আমার মনে হয় সেদিনও রাজনৈতিক দলের বক্তৃতা দিতে এসেছিলেন। তাঁকে দিয়ে যে বক্তৃতাটা পাঠ করিয়ে নেওয়া হবে সেই বক্তৃতা পাঠে তিনি সহমত পোষণ না করে আধখানা পাঠ করে দিয়ে সভা ত্যাগ করে চলে গিয়েছিলেন। কারণ যে পদ্ধতিতে কলকাতা বিশ্ববিদ্যালয়ে সহ-উপাচার্য পদে নিয়োগ করা হয়েছে, শিক্ষা দপ্তরের যে নৈরাজ্যের ছবি তাঁর হাতে ধরিয়ে দেওয়া হয়েছে তিনি তার বিরোধিতা করেছিলেন। কিন্তু সাংবিধানিক দায়-দায়িত্বের জন্য টিপ সই দিতে তিনি বাধ্য হয়েছিলেন এবং তারই বর্হিপ্রকাশ ঘটেছে তাঁর বক্তৃতার মাধ্যমে। রাজ্য সরকারের যে সাজানো বাজেট সেই বাজেট তিনি পুরোপুরি পড়তে অসম্মত হন, সেইজন্য আধখানা পাঠ করে তিনি এই সভা পরিত্যাগ করেন। এখানে বলা আছে, The over all law and order situation of the state remains satisfactory. কি রকম সাটিসফ্যাক্টরি? আজকে সুন্দরবনে বাঘ মানুষকে হত্যা করছে তাই নয়, আজকে সুন্দরবনে নর শিকার শুরু হয়েছে শরিক দলের তান্ডবের মধ্য দিয়ে। আমরা বারে বারে বলেছি বিরোধিতা করে যে, এই শাসক-বাহিনী, এই শোষক-বাহিনী, এই অত্যাচারী-বাহিনী আমাদের উপর হামলা করছে, খুন করছে। কিন্তু সেচ দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর ভ্রাতুস্পুত্র যদি সি.পি.এম. গুন্ডাদের হাতে খুন হয়ে যায় তাহলে রাজ্যপাল মহোদয়ের ভাষণ পড়ে মনে হয় তাঁর এই ভাষণ আজ পশ্চিমবাংলার মানচিত্রের যে চালচিত্র তা দুই মেরুতে অবস্থান করছে। আমরা দেখেছি, বিহারের

জেহানাবাদে খুন হয়েছে এবং তার জন্য সেখানকার সরকার পরিবর্তিত হয়ে গিয়েছিল।

সাংবিধানিক দায় দায়িত্ব পালন করতে গিয়ে আবার যদিও রাবড়ি সরকারকে সেখানে প্রতিষ্ঠিত করতে হয়েছে কিন্তু পশ্চিমবঙ্গে রোজই জাহানাবাদের মতন ঘটনা ঘটলেও এই সরকারের কোনও মন্ত্রীকে ঘটনাস্থলে যাবার তাগিদ অনুভব করতে দেখছি না। রাবড়ি সরকারের বিরুদ্ধে যতই অভিযোগ থাক, আমরা দেখেছি রাবড়ি দেবী নিজে সেখানে গিয়ে ঘটনার চুলচেরা বিশ্লেষণ করার আশ্বার দিয়েছিলেন এবং নিজে ঘটনাস্থলে গিয়েছিলেন। আমাদের এখানকার স্বরাষ্ট্রমন্ত্রী কিন্তু একবারও সেখানে যাবার তাগিদ অনুভব করেননি। সেখানে নিহতের পরিবারবর্গ-এর কাছে যাবার সৎ সাহস কিন্তু আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী হারিয়ে ফেলেছেন। তার কারণ, স্বরাষ্ট্রমন্ত্রী সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। স্যার, সানডে স্টেটসম্যানে কি বলছে দেখুন। সি.পি.এম.-র বিধায়কদের অনুরোধ করব, এটা একটু শুনবেন, মন্ত্রীরাও শুনবেন। আমরা নই, সি.এম.-স ওয়াইফ Blasts Buddhadeb মুখ্যমন্ত্রী জায়া বুদ্ধদেববাবুকে জনগণের মাঝখানে দাঁড়িয়ে তার তীব্র নিন্দা করলেন। কি বললেন?

The State Home (Police) Minister as widely believed to be the Chief Minister-in-waiting, faced perhaps the most embarrassing moment in his ministerial career at Raj Bhaban on 1st July, the day the Prime Minister visited the city. Much to his bewilderment, Mr. Bhattacharyya was rebuked by Mrs. Kamal Basu for an "inept handling" of his portfolio and the police's failure to check crime.

কে বলছেন? কংগ্রেসের কোনও নেতা নন, কংগ্রেসের কোনও পদাধিকারী নন, কংগ্রেসের আক্রান্ত কোনও কর্মী নন, কংগ্রেসের কোনও নিহত পরিবারের সদস্য কেউ নন, বলছেন, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর স্ত্রী শ্রীমতী কমল বসু। কি বলছেন?

Mrs. Basu had just entered Raj Bhavan escorted by police and security officers and was looking for a seat when she faced a smiling Mr. Bhattacharyya. The Minister asked her "kemon achhen" How do you do? Little could he have expected her reaction to the innocent question. Mrs. Basu flew into rage straight away. "What have you been doing as the Home Minister"? she asked. "There are so many dacoities in the city nowadays. People are being murdered in daylight". When the Minister squirming in embarrassment before senior IPS officers, Mrs. Basu continued her tirade : "There is so much crime now-adays. Isn't that a shame? Is there any law and order in the State any more?

কে বলছেন যে, Law and order has touched the bottom.

কে জিজ্ঞাসা করছেন, Is there any law and order in the State?

জিজ্ঞাসা করছেন পশ্চিমবঙ্গের কর্ণধার, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর স্ত্রী। কাকে জিজ্ঞাসা করছেন? জিজ্ঞাসা করছেন পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্রমন্ত্রী শ্রীযুক্ত বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কে। কোথায় জিজ্ঞাসা করছেন? রাজভবনের ভেতরে দাঁড়িয়ে তিনি জিজ্ঞাসা করছেন যে, 'ওহে বুদ্ধদেব করছটা কি? অপদার্থ বুদ্ধ, পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা বলে কোনও বস্তু আছে'? আজকে পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নামের বস্তুটাকে কোথায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছে এই সরকার সেটা দেখুন।

স্যার, আপনি জানেন, উড়িষ্যাতে জঘন্যতম ঘটনা ঘটেছে—গ্রাহাম স্টুয়ার্ড স্টেইনকে তার ছেলে সহ পুড়িয়ে মারা হয়েছে। এই ঘটনার পর সেখানে সরকারের পরিবর্তন হয়ে গিয়েছে, মুখ্যমন্ত্রীকে পদত্যাগ করতে হয়েছে। আর আমাদের এখানে বাসন্তিতে জ্বলন্ত আগুনে আরতিকে পুড়িয়ে মারা হল, সেখানে স্বরাষ্ট্রমন্ত্রী কি একবারও দুঃখ প্রকাশ করেছেন, ক্ষোভ প্রকাশ করেছেন, উষ্মা প্রকাশ করেছেন, ক্ষমা প্রার্থনা করেছেন? তিনি কি বাসন্তির বাড়িতে গিতে বলেছেন যে এটা পাপ, এটা লজ্জা, এটা অন্যায়, এই লজ্জা আমি কোথায় রাখব? আজকে এই নির্লজ্জ সরকার এবং তার নির্লজ্জ স্বরাষ্ট্রমন্ত্রী পশ্চিমবঙ্গটাকে এই জায়গায় এনে দাঁড় করিয়েছেন। একটা ঘটনায় ওখানে স্টেইনকে জ্বালানো হয়েছে আর আমাদের এখানে আরতিকে পুড়িয়ে মারা হয়েছে, নিভাননীকে পুড়িয়ে মারা হয়েছে, অলকানন্দা দাসকে পুড়িয়ে মারা হয়েছে। বাইরে থেকে ছিটকানি দিয়ে ঘুমন্ত অবস্থায় ঘরের ভেতরে তাদের পুড়িয়ে মারা হয়েছে। একটা স্টেইনের পরিবারের সদস্যরা খুন হবার পর সেখানে একটা সরকারের মুখ্যমন্ত্রীর পরিবর্তন হয়—জানকীবল্লভ পট্টনায়ককে অপসারিত করার মতন প্রচেষ্টা কংগ্রেসের তরফ থেকে নেওয়া হয় আর আমাদের পশ্চিমবঙ্গে মায়েদের, মেয়েদের দরজায় শেকল দিয়ে ভেতরে পেট্রোল ঢেলে তাতে আগুন দিয়ে জ্বালানো হচ্ছে আর পশ্চিমবঙ্গ সরকার মাননীয় রাজ্যপালকে দিয়ে বলাচ্ছেন যে,

The over all law and order situation in the State remains satisfactory. Is this the sign of satisfaction? Is this the definition of satisfaction? Is this the state of affairs that we people are forced to be put in?

তাই যে অসত্য ভাষণ মাননীয় রাজ্যপালকে দিয়ে পড়িয়ে নেওয়া হয়েছে আমি তার তীব্র বিরোধিতা করছি।

[2-10 – 2-20 p.m.]

তার কারণ তাঁর ভাষণ এবং পশ্চিমবঙ্গের চাল-চিত্রের মধ্যে কয়েক সহস্র যোজন তফাত। আজকে বারে বারে বলা হয় যে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা অন্যান্য রাজ্যের চেয়ে ভাল, এখানে নাকি মরুদ্যান। সেই মরুদ্যানের চেহারা কি? ওরা কথায় কথায় কংগ্রেসের সমালোচনা করেন। ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় পুলিশে একজন আই.জি. ছিলেন, ইন্সপেক্টর জেনারেল অফ পুলিশ এবং তিনিই সর্বময় কর্তা। এখন পশ্চিমবাংলার অবস্থা কি? পশ্চিমবাংলায় এখন ডি.জি. হচ্ছেন ৬ জন, অর্থাৎ ডাইরেক্টর জেনারেল অফ পুলিশ ৬ জন। একজন ডি.জি. (ক্রাইম), একজন ডি.জি. (লিগ্যাল সেল), একজন ডি.জি. (পুলিশ), একজন ডি.জি. (অ্যাডমিনিস্ট্রেশন), একজন ডি.জি. (হোম গার্ড), একজন ডি.জি. (এনফোর্সমেন্ট)। অ্যাডিশনাল ডাইরেক্টর জেনারেল অফ পুলিশ হচ্ছেন ৭ জন। কংগ্রেস আমলে একজন আই.জি. ছিলেন। এখন আই.জি. হচ্ছে ২৮ জন। ডি.আই.জি. কংগ্রেসের সময়ে ছিল ৬ জন। এখন ডি.আই.জি. হচ্ছে ৬২ জন। পশ্চিমবাংলার শাসনের মহামতী বুদ্ধ তার তলায় রয়েছে ৬ জন ডি.জি., ২৮ জন আই.জি. এবং ৬০ জনেরও বেশি ডি.আই.জি.। আজকে পশ্চিমবাংলায় জেহানাবাদ ঘরে হচ্ছে। পশ্চিমবাংলায় আজকে ময়ূরভঞ্জের মতো ঘটনা প্রতিনিয়ত ঘটছে। আজকে ময়ূরভঞ্জের ঘটনায় খ্রিস্টান মিশনারিকে পুড়িয়ে মারার জন্য সেখানকার মুখ্যমন্ত্রীকে পদত্যাগ করতে হয়েছে। আর কলকাতার বিজন সেতুতে ১৭ জন সন্ন্যাসীকে পুড়িয়ে মারল যারা তাদের কি শাস্তি হয়েছে? তাদের নায়ক কান্তি গাঙ্গুলিকে কর্পোরেশনের মন্ত্রী পদে অভিসিক্ত করা হয়েছে। এই হচ্ছে পশ্চিমবাংলার সঙ্গে উড়িষ্যার তফাত। মাননীয় চেয়ারম্যান, স্যার, আজকে কলকাতার অবস্থা কি? গত শনিবারের আনন্দবাজার পত্রিকায় দেখছিলাম যে কলকাতা নামক একটা মহা-শ্মশানের জিম্মাদারি যাদের উপর দেওয়া হয়েছে। কলকাতার উপরে সি.পি. হচ্ছে একজন, এ.সি.পি. হচ্ছে ২ জন, জয়েন্ট সি.পি. ৮ জন, ডি.সি ১৪ জন, আর এ.সি.পি. হচ্ছে ৬০ জন। কলকাতা শহরে কর্পোরেশনের ৯১টা ওয়ার্ড হচ্ছে কলকাতা পুলিশের অন্তর্ভুক্ত। এই ৯১টি ওয়ার্ডের জন্য সি.পি. ১ জন, এ.সি.পি. ২ জন, জয়েন্ট সি.পি. ৮ জন, ডি.সি. ১৪ জন, আর এ.সি.পি. হচ্ছে ৬০ জন। কিন্তু এর ফল কি হচ্ছে? পার্ক স্ট্রীটে উত্তরপ্রদেশ থেকে পুলিশ এসে সন্ত্রাসবাদীদের বিরুদ্ধে লড়াই করছে। কে গুলি চালাচ্ছে? কলকাতা পুলিশ, বুদ্ধদেববাবুর পুলিশ, কে মোকাবিলা করছে, রাজ্য সরকারের প্রশাসন? মোকাবিলা করার জন্য উত্তরপ্রদেশ থেকে পুলিশ আসছে। তাদের জিজ্ঞাসা করা হয়েছিল যে আপনারা কলকাতা পুলিশের সঙ্গে যোগাযোগ করেন নি কেন? তার উত্তরে ওরা বলেছিল যে, ওরা আসামীর কাছে আগে থেকে খবর দিয়ে টাকা নেয়, সেজন্য ওদের সঙ্গে যোগাযোগ করি নি। আজকে পাঞ্জাবের উগ্রপন্থীরা কলকাতাকে তাদের বিচরণ ভূমি হিসাবে বেছে নিয়েছে। আসামকে নয়, মধ্যপ্রদেশকে নয়, হরিয়ানাকে

নয়, পশ্চিমবঙ্গের কলকাতাকে তারা বেছে নিয়েছে। আজকে তারা বেছে নিয়েছে। আজকে পাঞ্জাব পুলিশকে এখানে আসতে হচ্ছে এবং পাঞ্জাব পুলিশ এখানে এসে অপারেশন করে কখনও কসবা থেকে, কখনও ডানলপ থেকে সন্ত্রাসবাদীদের চিরুনি তল্লাশি করে ধরে নিয়ে যাচ্ছে। আর এখানে পশ্চিমবাংলায় পুলিশের কেরামতি বাড়ছে, রাজ্য সরকারের মাথায় নূতন নূতন কি সব পালক উঠছে। আজকে এই নির্লজ্জ সরকার, তার নির্লজ্জতা এমন একটা জায়গায় পৌঁছেছে। স্যার, আজকে মন্ত্রীরা মিথ্যা কথা বলেন। গতকাল এই সভায় মাননীয় মন্ত্রী আমীন সাহেব, তিনি লিখিত প্রশ্নোত্তরে বলেছেন যে পশ্চিমবাংলায় ১৯৯৮ সালের ১২ই ডিসেম্বর পর্যন্ত রেজেস্ট্রিভূক্ত বেকার হচ্ছে ৫৯ লক্ষ। আর মাননীয় সদস্য জ্ঞানসিং সোহনপাল যখন ওরাল প্রশ্ন করেন তখন তার উত্তরে উনি বললেন যে, রেজেস্ট্রিকৃত বেকারের সংখ্যা হচ্ছে ৫৬ লক্ষ। এই সরকারের কাছে পশ্চিমবাংলার মানুষ কি আশা করেন। আপনি মিথ্যার বহরটা দেখুন। ১৯৯৯ সালে বলছেন যে, ল্যান্ড রিফর্ম নাকি ওরা দারুণ করেছেন।

১৯৯৭ সালে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন—ল্যান্ড রিফর্মস করেছি ১০ লক্ষ একর এবং ঐ ১০ লক্ষ একর জমি ইতি মধ্যে ২৩ লক্ষ লোককে দিয়েছি। ১৯৯৮ সালে তিনি বলেছেন—আমরা ১০ লক্ষ একর জমি ২৫ লক্ষ লোককে দিয়েছি। ১৯৯৯ সালে এসে তিনি বলছেন—আমরা ১০ লক্ষ একর জমি ২৫ লক্ষ লোককে দিয়েছি। আমি পাশাপাশি রাখছি। কংগ্রেস আমলে ১৯৭৭ সালে কংগ্রেস যে ল্যান্ড রিফর্মস করে গিয়েছিল, আজকে আপনাদের ২২ বছরে তার ১০ ভাগ বেড়েছে মাত্র। বলেছেন, আমাদের ২৩ লক্ষ উপভোগীদের মধ্যে ১৪ লক্ষ ভাগচাষী। ১৯৯৮ সালে সংখ্যাটা বলেছেন ১৪ লক্ষ ৩০ হাজার। আর ১৯৯৯ সালে এসে বলছেন সংখ্যাটা ১৪ লক্ষ ২৭ হাজার। তাহলে কি করলেন এই সরকার? এদিকে ল্যান্ড রিফর্মস করেছেন বলে বলে আকাশ ফাটিয়ে দিচ্ছেন, অথচ ল্যান্ড রিফর্মসের ক্ষেত্রে আমরা যা করে রেখে গিয়েছিলাম সেখানেই রেখে দিয়েছেন। মাঝখান থেকে শরিকি কোঁদল শুরু হয়েছে। কারণ আমরা যা করে গিয়েছিলাম সেসব জমি যেখানে আর.এস.পি. দখল করছে সেখানে সি.পি.এম. ঝাঁপিয়ে পড়ছে, যেখানে সি.পি.এম. দখল করছে সেখানে আর.এস.পি. ঝাঁপিয়ে পড়ছে। এই হচ্ছে পশ্চিমবঙ্গে ল্যান্ড রিফর্মস-এর অবস্থা! রাজ্যপাল ঠিকই বলেছেন—আমরা অমর্ত্য সেনের জন্য গর্বিত। কিন্তু অমর্ত্য সেন বলেছেন—এই সরকার দুটি ক্ষেত্রে ব্যর্থ। স্বাস্থ্যের ক্ষেত্রে এবং শিক্ষার ক্ষেত্রে ব্যর্থতার কথা তিনি বলেছেন। শিক্ষার ক্ষেত্রে ব্যর্থতার ব্যাপারটা আমরা হাড়ে হাড়ে টের পাচ্ছি। গতবার রাজ্যপাল বলেছিলেন—আমরা এক হাজার প্রাথমিক স্কুল চালু করব। মাননীয় চেয়ারম্যান মহাশয়, পশ্চিমবঙ্গে গত ২১ বছরে কটি নতুন প্রাথমিক স্কুল হয়েছে? ২১ বছরে মাত্র ১৮টি নতুন প্রাথমিক স্কুল তৈরি হয়েছে। ওঁরা বলছেন—এক হাজার প্রাথমিক স্কুল তৈরি করব! আজকে পশ্চিমবঙ্গে শিক্ষা-ব্যবস্থা

এমন জায়গায় চলে গেছে যার ফলে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের মধ্যে অন্যান্য বিষয়—পশুপালন, বন-সৃজন ইত্যাদি বিষয় থাকলেও প্রাথমিক শিক্ষায় কি করেছেন—আপনি পড়ে দেখুন, কপি না থাকলে আমি দিচ্ছি—ঐ ভাষণের মধ্যে প্রাথমিক শিক্ষার ব্যাপারে একটি কথা খরচ করবার প্রয়োজনীয়তা বোধ করেননি। এর কারণ হল, কথা খরচ করবার মত কিছুই তাঁরা করেননি। ওঁরা লিটারেসি লিটারেসি করছেন, নিরক্ষর মানুষদের নাকি সাক্ষর করে দিয়েছেন। ভারত সরকারের তৈরি একটি হ্যান্ডবুক 'লিটারেসি ইন ইন্ডিয়া', তাতে দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গে লিটারেসির হার শতকরা ৫৫ শতাংশ। এক্ষেত্রে অন্যান্য রাজ্যের অবস্থা কি? এমন যে ছোট রাজ্য মনিপুর, সেখানে লিটারেসির হার ৮৫ শতাংশ, মহারাষ্ট্রে লিটারেসির হার ৭৬ শতাংশ, গোয়া রাজ্য, সেখানে লিটারেসির সংখ্যা ৮৩ শতাংশ, গুজরাটে ৭৩ শতাংশ, হরিয়ানায় ৬৯ শতাংশ। সেখানে পশ্চিমবঙ্গে? আমরা লিটারেসিতে ৬০ শতাংশেও পৌঁছাতে পারিনি। শিক্ষার জন্য গর্ব? ওঁদেরই আর একটি রাজ্য কেরালা। সেখানে শিক্ষার হার কত?—৯৩.৬৪ শতাংশ! গুজরাট, মহারাষ্ট্র, মনিপুর, গোয়া, হরিয়ানার কথা বললাম। আমাদের দুর্ভাগ্য, কেন্দ্রীয় সরকার কোটি কোটি টাকা দিচ্ছেন, তার নিরক্ষরতা দূরীকরণের নাম করে বিমান বসু নামে একটি লোক পার্টি ক্যাডারদের মধ্যে সেই টাকা ভাগ করে দিচ্ছেন। তার জন্য পশ্চিমবঙ্গ ৫৫ শতাংশের বেশি শিক্ষার হার তুলতে পারছেন না। এটা কৃতিত্বের কথা, গর্বের কথা, আনন্দের কথা? এই নির্লজ্জ সরকারের কাকে ধরবেন? শিক্ষার প্রগতি হচ্ছে?

[2-20 – 2-30 p.m.]

আজকে কলকাতা মেডিক্যাল কলেজ, ব্রিটিশ আমলে তৈরি, সেখানে ১৫০ জন ছাত্রকে রেখে দেওয়া হত মেডিক্যাল কলেজে শিক্ষার জন্য। আজকে সেখানে ৫৩ জন ছাত্রকে কমিয়ে দেওয়া হয়েছে। আজকে বাঁকুড়া মেডিক্যাল কলেজে ছাত্র সংখ্যা কমিয়ে দেওয়া হয়েছে, উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজে ছাত্র সংখ্যা কমিয়ে দেওয়া হয়েছে। কেন? না, শিক্ষক নেই, ফ্যাকালটি নেই, ব্যবস্থা নেই, ইনস্ট্রুমেন্ট নেই, ইনফ্রাস্ট্রাকচার নেই। সেখানে ব্যবচ্ছেদ হচ্ছে না, পরীক্ষা হচ্ছে না, গবেষণা হচ্ছে না, ফ্যাকালটি খোঁজ পাওয়া যাচ্ছে না। গতবারের শিক্ষা বাজেটে আমি বলেছিলাম মহারাষ্ট্রে ২৯টি ইউনিভার্সিটি কাজ করছে এবং সেখানে ইঞ্জিনিয়ারিং কলেজের সংখ্যা ১২১টি এবং মেডিক্যাল কলেজের সংখ্যা ৩৭টি, সেখানে পশ্চিমবাংলায় মেডিক্যাল কলেজের সংখ্যা তো বাড়ল না বরং পশ্চিমবাংলায় মেডিক্যাল ছাত্রের সংখ্যা কমে যাচ্ছে। মাননীয় চেয়ারম্যান স্যার, এটা কি আতঙ্কের কথা নয়, আশঙ্কার কথা নয়, লজ্জার কথা নয়, ভয়ের কথা নয়? শুধু বিরোধী পক্ষ চিৎকার করবে? ওনাদের বিবেকের দ্বারে কড়া নেড়ে বলতে চাই পশ্চিমবাংলায় যদি ডাক্তার তৈরি কমে যায়, পশ্চিমবাংলার কলেজগুলিতে ইনফ্রাস্ট্রাকচার যদি ভেঙ্গে

পড়ে, আজকে পশ্চিমবাংলায় ডাক্তার তৈরির সংখ্যা যদি সকলের চেয়ে নেমে যায় তাহলে পশ্চিমবাংলার ভাগ্যাকাশে দুর্যোগের ঘনঘটা তৈরি হবে? আজকে পশ্চিমবাংলায় অমাবশ্যা পাঁজি দেখে খুঁজতে হয় না, পশ্চিমবাংলায় ৩০ দিনই অমাবশ্যা। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন আজকে যে ইঞ্জিনিয়ারিং কলেজ খোলা হয়েছে সেখানে শিক্ষক নেই, সেখানে ঢুকতে গেলে ৫ হাজার টাকা দিতে হবে, সেখানে বিল্ডিং নেই, সেখানে কোনও ব্যবস্থা নেই, সেখানে কোনও ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়নি। ছাত্ররা যাচ্ছে, হাজার হাজার টাকা দিচ্ছে, রোজ তারা বাড়ি থেকে বেরিয়ে কলেজে যাচ্ছে, শিক্ষক নেই এবং স্থানাভাবে তারা বাড়ি চলে আসছে। কাদের ধাপ্পা দিচ্ছেন? পশ্চিমবাংলার মানুষকে ধাপ্পা দিয়ে পশ্চিমবাংলারই মেরুদন্ড ভেঙ্গে দিচ্ছেন। পশ্চিমবাংলার উন্নয়ন আস্তে আস্তে বন্ধ করে দিচ্ছেন। আপনারা পশ্চিমবাংলার শাসন ক্ষমতায় থাকার অধিকার হারিয়েছেন। আপনারা বলবেন এই তো নির্বাচনে জিতে এসেছি। কিন্তু যে পদ্ধতিতে জিতে এসেছেন সেটা বলুন এবং ওই পদ্ধতিতে আগামী দিনেও আপনারা জিতে আসবেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষের কণ্ঠস্বর শুনুন। স্বাস্থ্যের কথা বলেছেন, আপনারা স্বাস্থ্যে নাকি বিরাট বিপ্লব করবেন। গত বছর মাননীয় রাজ্যপালকে দিয়ে বলিয়ে নিয়েছেন যে ২০০০ সালের মধ্যে সকলকে স্বাস্থ্য পরিষেবার মধ্যে আনবেন। কি অবস্থা পশ্চিমবাংলার স্বাস্থ্যের? প্রতিদিন শাসক দলের সদস্যরা এই পশ্চিমবাংলার বিধানসভার মধ্যে দাঁড়িয়ে একটার পর একটা অভিযোগের অঙ্গুলি তুলে ধরছেন ওই স্বাস্থ্য দপ্তরের বিরুদ্ধে। পশ্চিমবাংলায় এমন কোনও দিন যায়নি যেখানে বিনা চিকিৎসায় রোগী মারা যায়নি। আজকে দেখুন পশ্চিমবাংলায় সাব-সেন্টারের কি অবস্থা। প্রাইমারি হেলথ অ্যান্ড চাইল্ড হেলথ কেয়ার সেন্টার গোটা ভারতবর্ষে যা আছে তার সংখ্যা আমার কাছে আছে। গোটা ভারতবর্ষের সংখ্যার তুলনায় পশ্চিমবাংলা কোন স্থানে আছে একটু দেখুন। উড়িষ্যার মতো একটা পেছিয়ে পড়া রাজ্য যেখানে সাব-সেন্টার সংখ্যা হল ৫,৯২৭টি আর আমাদের এখানে সাব-সেন্টারের সংখ্যা ৪,৮৭৫টি। বিহারের মতো একটা রাজ্য, যাকে আমরা উঠতে বসতে বাপান্ত করি সেখানে সাব-সেন্টার হচ্ছে ১৪,৭৯৯টি, পি.এইচ.সি. ২,২০৯টি সেখানে পশ্চিমবাংলায় পি.এইচ.সি. হচ্ছে ১,৫৫৬টি। হরিয়ানায় যেখানে পি.এইচ.সি.-র সংখ্যা হচ্ছে ২,৩৩৬টি আর আমাদের এখানে ১,৫৫৬টি। চাইল্ড কেয়ার সেন্টার অন্ধ্রপ্রদেশে যেখানে ৭০৯টি, আমাদের এখানে ২৬২টি। পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থার সঙ্গে অন্যান্য রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থার একটু তুলনা করবেন। মহারাষ্ট্রে সাব-সেন্টার ৯,৭২৫টি।

প্রাইমারি হেলথ সেন্টারের সংখ্যা হচ্ছে ১,৬৯৫। চাইল্ড হেলথ সেন্টার হচ্ছে ৩০০। আর পশ্চিমবাংলায় আমরা এমন জায়গায় দাঁড়িয়ে আছি, ২৬২টি নিয়ে ঘুমিয়ে আছি। এটা ১৯৮০-১৯৯৯ পর্যন্ত। গত ১৯ বছরে এখানে একটিও প্রাইমারি হেলথ সেন্টার হল না। একটিও সাব-সেন্টার হল না। চাইল্ড হেলথ সেন্টার একটিও বাড়ল না।

কোটি কোটি টাকা আজকে খরচ করা হল স্বাস্থ্য খাতে। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি দেখুন টি.বি. রোগ কিভাবে আজকে পশ্চিমবাংলাকে গ্রাস করেছে। গোটা পশ্চিমবাংলায় টি.বি. রোগের অবস্থাটা কি রকম তা আমি অন্য রাজ্যের হিসাব দিয়ে তুলে ধরছি। কর্নাটকে রেজিস্টার্ড টি.বি. রোগীর সংখ্যা ৯,৬৭০। সেখানে এই পশ্চিমবাংলায় বিভিন্ন হাসপাতালে টি.বি. রোগীর সংখ্যা ৯২,৭৯৫ জন। কোনও রাজ্যের সঙ্গে তুলনা করবেন—কর্নাটক, মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র? আমরা একমাত্র মেঘালয়ের কাছাকাছি আছি। আমাদের স্থান মেঘালয়ের উপরে। গোটা পশ্চিমবাংলায় টি.বি. রোগ নতুনভাবে ছেয়ে যাচ্ছে। টি.বি. রোগ এমনভাবে ছেয়ে যাচ্ছে, রোগাক্রান্ত হচ্ছে, তার কারণ কি? তার কারণ হচ্ছে ম্যাল নিউট্রিশন। ম্যাল নিউট্রিশন কখন হয়? যখন মানুষের ক্রয় ক্ষমতা কমে যায়, যখন সে অনাহারে অর্দ্ধাহারে থাকতে বাধ্য হয়। ম্যাল নিউট্রিশনের ফলে সে যক্ষা রোগে আক্রান্ত হয়। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আর একটি খতিয়ানের মাধ্যমে দেখাচ্ছি যে পশ্চিমবাংলার স্বাস্থ্যকে এরা এমন একটা জায়গায় নিয়ে গেছে, আমার ধারণা, সেখান থেকে আমরা আর ফিরে আসতে পারব না। পশ্চিমবাংলায় আন্ত্রিক রোগে কত লোক মারা গেছে? অল ইন্ডিয়া রিপোর্ট বলছে, ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালে পশ্চিমবাংলায় আন্ত্রিকে মারা গেছে ৯,৩২৭ জন। এটি একটি রেকর্ড। গোটা ভারতবর্ষের মধ্যে আমরা রেকর্ড করেছি। আমরা স্বাস্থ্যে এমন রেকর্ড করেছি। দু হাজার সালের মধ্যে সকলের সামনে স্বাস্থ্য পরিষেবা পৌঁছে দেবেন বলে এঁরা বলছেন। আজকে টি.বি. রোগ গোটা পশ্চিমবাংলাকে গ্রাস করেছে। পশ্চিমবাংলায় প্রাইমারি হেলথ সেন্টার খোলা বন্ধ। চাইল্ড হেলথ সেন্টার আর করে নি। আজকে পশ্চিমবাংলার হাসপাতালগুলোতে জীবনদায়ী ঔষুধ নেই। হাসপাতালে প্রসূতি মা জেগে উঠে তার সন্তানকে খুঁজে পাচ্ছে না। সে দেখছে তার সদ্যজাত সন্তানকে শেয়ালে কুকুরে ছেঁড়াছেঁড়ি করছে। এই শ্মশানের পশ্চিমবাংলা, জল্লাদের পশ্চিমবাংলা, এই শোষক অত্যাচারী ঘাতক বাহিনী আমাদের পশ্চিমবাংলাকে এমন জায়গায় নিয়ে দাঁড় করিয়েছে। তাই আমি রাজ্যপালের এই ভাষণকে মিথ্যা ভাষণ ছাড়া আর কিছু বলতে চাই না। এতে বেকারদের সম্বন্ধে কোনও কথা নেই। বন্ধ কারখানা খোলার ব্যাপারে কোনও কথা নেই। আজকে বলা হচ্ছে ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল। এরা পশ্চিমবাংলাকে বে অফ বেঙ্গলের দিকে নিয়ে যাচ্ছে। কয়েক দিন আগে যে কনফারেন্স হয়ে গেল, সেখানে তার নাম ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল না রেখে নাম রাখা উচিত ছিল ডেস্টিনেশন বে অফ বেঙ্গল। পশ্চিমবাংলায় শ্রমিক মারা গেছে, আত্মঘাতী হয়েছে। আমরা গতকাল এই ব্যাপারে একটি মূলতুবি প্রস্তাব তুলতে চেয়েছিলাম চেয়ার থেকে তা তুলতে দেওয়া হয়নি। তার কারণ হচ্ছে, এরা আমাদের কণ্ঠরোধ করতে চাইছেন। তাই আমাদের বলতে দিচ্ছেন না। আমাদের কণ্ঠ চেপে ধরতে চাইছেন। আপনারা দেওয়ালের লিখন পড়ুন। সাড়ে ছ কোটি মানুষ এই পশ্চিমবাংলায়। এই ব্যর্থ, হঠকারী ঘাতক সরকার, অপদার্থ সরকারের বিরুদ্ধে,

স্বৈরাচারী সরকারের বিরুদ্ধে আমরা কথা বলতে চাই। তাই তাদের তৈরি করা এই মিথ্যা বেসাতি করা রাজ্যপালের ভাষণকে আমি তীব্র ভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 – 2-40 p.m.]

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় সভাপতি মহাশয়, গত ১০ই মার্চ মহামান্য রাজ্যপাল বাজেট অধিবেশনে যে ভাষণ উত্থাপন করেছেন. এবং তার উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে এখানে আমি কয়েকটি কথা আলোচনা করতে চাই। এতক্ষণ ধরে মাননীয় পঙ্কজ বাবুর গুরু গম্ভীর বক্তৃতা শুনলাম। বিগত কয়েক বছর ধরেই তিনি এই ধরনের বক্তৃতা করেছেন। স্বাভাবিক ভাবেই এই বক্তৃতা নিসন্দেহে গভীর জ্ঞানের পরিচয় বাহক। এটা ঠিকই আমাদের পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার একটানা ২২ বছর ধরে যেভাবে অবস্থান করে আছে তা সারা দুনিয়ার শ্রমজীবী আন্দোলন এবং সংগ্রামের ইতিহাসে একটা নতুন সংযোজন হিসাবে যুক্ত হয়েছে। বিগত ২২ বছরে দিল্লিতে কত প্রধান মন্ত্রীর পরিবর্তন ঘটেছে। মাননীয় সদস্য তো এতক্ষণ ধরে উদাহরণ দিচ্ছিলেন যে, কেন্দ্রীয় সরকারের যে সাহায্য এই রাজ্যে আসে রাজ্য সরকার তা সঠিকভাবে খরচা করতে পারেন না। সুতরাং এত সাহায্য এবং এত প্রশংসা সত্ত্বেও দিল্লিতে গত ২২ বছরে ১১ জন প্রধানমন্ত্রীর পরিবর্তন হয়েছে। উনিও তো দলে ছিলেন এবং দলের সম্পর্কে অনেক প্রশংসা করলেন। ওঁদের দল কিন্তু এখন দিল্লিতে নেই, তারা চলে গেছেন। তারপরে পঙ্কজবাবু যেকথা দিয়ে শেষ করলেন যে, দেওয়ালের লিখন পড়ুন—তার উত্তরে জানাই যে, মানুষ এখন আর আপনাদের দেওয়ালের লিখন পড়ে না। তারা আপনাদের কথা শুনতে শুনতে আপনাদের বুঝে গেছে, চিনে ফেলেছে। দিল্লিতে ১১ জন প্রধানমন্ত্রীর পরিবর্তন ঘটল এবং অন্যান্য রাজ্যেও অনেক পরিবর্তন ঘটেছে। কংগ্রেসের নিজেদের দলের মধ্যে গন্ডগোলের ফলে বি.জে.পি.-র মতো বিভিন্ন রাজনৈতিক দলের সৃষ্টি হয়েছে। কংগ্রেসের নিজেদের দলের মধ্যে দলাদলির ফলে আজকে বি.জে.পি. ভারতবর্ষে শাসন কায়েম করতে পারছে। সেখানে পশ্চিমবঙ্গে ১৯৭৭ সাল থেকে যে বামফ্রন্ট সরকার তৈরি হয় এবং তখন আমাদের সঙ্গে যে ৬টি রাজনৈতিক দল ছিল, এখন সেখানে ১০টি রাজনৈতিক দল আমাদের শরিক হয়েছে। সুতরাং বামফ্রন্ট সরকারের ঐক্য আরও বিস্তার লাভ করেছে। আমরা ছোট হয়ে যাইনি, ওরা বরং ছোট হয়েছে। ওরা ছোট হয়ে কিছু টি.এম.সি.-তে আর কিছু বি.জে.পি.-তে যোগ দিয়েছেন। এইভাবে আগামীদিনে চললে ওদের আর অস্তিত্ব খুঁজে পাওয়াই যাবে না। আজকে এইরকম একটা অস্থিতিশীলতার মধ্যে পশ্চিমবঙ্গ একটা রাজ্য, যে কি না স্থিতিশীলতার একটা নিদর্শন দেখাতে পেরেছে। সোভিয়েত ইউনিয়ন, পূর্ব জার্মানী এবং পূর্ব ইউরোপে সমাজতন্ত্র আজকে অবলুপ্তির পথে এবং এই পটভূমিকায় দাঁড়িয়ে সামগ্রিকভাবে সারা দুনিয়ার

মানুষের ভারসাম্য যেখানে সাম্রাজ্যবাদের দিকে ঝোঁকার চেষ্টা করছে সেখানে এই বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে কমিউনিস্ট আন্দোলনকে গণতান্ত্রিক আন্দোলনের রূপ নিয়ে, নতুন করে একটা পথ খোঁজার চেষ্টা করছে। নানা বঞ্চানার মধ্যে দিয়ে আমরা নতুন করে এগিয়ে যাবার চেষ্টা করছি। যখনই সোভিয়েত ইউনিয়নে সার্বিকভাবে সমাজতন্ত্রের অবলুপ্তি ঘটল তখনই তারা বললেন যে, মার্কসবাদী দৃষ্টিভঙ্গি অচল। এইভাবে মার্কসবাদ চলতে পারে না। গতকালই আপনারা অমর্ত্য সেনের অনেক কথা বলেছেন। এই প্রসঙ্গে আমি একটি ছোট কথা বলতে চাই। তাঁর ভাষণে তিনি মার্কসিজিম সম্পর্কে যেকথা লিখেছেন সেটা হচ্ছে যে, সমাজতন্ত্রী রাষ্ট্রের পতনের পেছনে আছে ব্যক্তি মানুষের একনায়কতন্ত্র থেকে উৎসারিত হিটলার পার্টি ব্যুরোক্রাসি এবং সেনাবাহিনী—এই তিনটের মধ্যে সঙ্কট, মার্কসবাদ নয়। অমর্ত্য সেন নিজেও একথা স্বীকার করেছেন।

স্বাভাবিকভাবে আমরা সেই দৃষ্টিভঙ্গি নিয়ে চলার চেষ্টা করছি। বিগত ২২ বছরে পশ্চিমবঙ্গে কোনও বিপ্লব হয়নি। দেশ জোড়া আধা সামন্ততান্ত্রিক ও পুঁজিবাদী সমাজ আর কোনও পুঁজিবাদীদের ও ভূস্বামীদের শাসক গোষ্ঠীর শাসন এর মধ্যে পশ্চিমবাংলা একটি রাজ্য যেখানে পশ্চিমবাংলার আলাদা অর্থনীতি নেই, সারা দেশের অর্থনীতি একটাই কোনও অখন্ড অর্থনীতি হতে পারে না। স্বাভাবিকভাবে আমরা লক্ষ্য করছি বিগত ২২ বছরে পশ্চিমবঙ্গে পরপর ৫টি নির্বাচন হয়েছে, ৫টি বিধানসভা নির্বাচন হয়েছে, ৫টি পঞ্চায়েত নির্বাচন হয়েছে, আমরা দেখেছি পৌরসভা নির্বাচন হয়েছে, ৬টি লোকসভা নির্বাচন হয়েছে, ১৯টি নির্বাচনের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের মানুষ এই বামশক্তিকে বারে বারে জয়যুক্ত করেছে। ওরা এই ব্যাপারে কি বলবে, ওদের বলার কিছুই নেই, এই সত্যটা স্বীকার করতেই হবে মুহূর্তের জন্যও এখানে শ্রেণী সংগ্রাম থেমে থাকেনি। প্রতি ইঞ্চিতে লড়াই হয়েছে। শ্রেণী সংগ্রামী মানুষ তাদের শ্রেণী সচেতনতার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারে তাদের রাজনৈতিক শক্তিকে অক্ষুন্ন রাখতে পেরেছে। তাই এই স্থায়িত্ব। তাই সচেতনলব্ধতার একটা ইতিহাস। এই স্থায়িত্ব তারা কেউ দিতে পারেনি। শ্রেণী সংগ্রামের চেতনার মধ্যে দিয়ে বামফ্রন্ট এতদিন ধরে রাজনৈতিক সমর্থন আদায় করে এসেছে। এই সমর্থন থাকবে। এতদ্ সত্ত্বেও আমরা অজানা অচেনা পথে অগ্রসর হয়েছি, বিগত ২২ বছর ধরে পথ পরিক্রমার মধ্যে দিয়ে আমাদের পূর্ব অভিজ্ঞতা কিছু ছিল না, আমরা জোর দিয়ে এই কথা বলতে পারি না পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আসার পর সমস্ত কাজ আমরা সঠিকভাবে করেছি, সমস্ত কাজ এর ক্ষেত্রে মানুষের স্বার্থে সহযোগিতার চেষ্টা করেছি, কিন্তু সব জায়গায় সকলকে সন্তুষ্ট করতে পারিনি। এই কথা আমাদের স্বীকার করতেই হবে। এটা অস্বীকার করার কোনও উপায় নেই। কিন্তু এই কথা অবশ্যই বলব, গণতন্ত্রের অগ্রগতির বড় ঘাঁটি হচ্ছে এই পশ্চিমবাংলা। এই কথা তো অস্বীকার করতে পারেন না এখানে শ্রমজীবী মানুষের রুটিরুজির আন্দোলনে

পুলিশি হস্তক্ষেপ হয় না। এটাই হচ্ছে আন্দোলনের ইতিহাস। ১৯৭৭ সালের কথা বলি,—একটু পিছন দিকে মাননীয় বিরোধী দলের সদস্যদের ফিরে যেতে বলব—সেই সময়ে বামফ্রন্ট মন্ত্রিসভার যখন প্রথম অধিবেশন হচ্ছে, সেই বৈঠকে ঠিক হয়, সিদ্ধান্ত হয়, সমস্ত রাজনৈতিক বন্দিদের মুক্তি দেওয়া হবে। আমরা তখন সমস্ত রাজনৈতিক বন্দিদের মুক্তি দিয়েছি। ওরা আমাদের ১,৪০০ কর্মীকে খুন করেছিল, ওরা ৭০ হাজার মিথ্যা মামলার আসামী করেছিল গ্রাম বাংলার মানুষকে, এটা আমরা ভুলে যায়নি। কংগ্রেসি আমলে নেতাদের মিসায় আটক করেছিল। সেই দিক থেকে আজকে সবচেয়ে নিরাপদ জায়গা হচ্ছে পশ্চিমবাংলা। এখানে বামফ্রন্ট বিরোধী শক্তি বুক ফুলিয়ে মাথা উঁচু করে ঘুরে বেড়াতে পারে; এই পশ্চিমবাংলায় বুক ফুলিয়ে কথা বলার সাহস পাচ্ছেন। কিন্তু তাদের সময়ে, কংগ্রেসিদের রাজত্বে কোনও গণতন্ত্র ছিল না, স্বাধীনতা ছিল না, কংগ্রেসি আমলে কংগ্রেসি বিধায়ক গোপাল রায় এবং চন্ডী মিত্রকে কারা খুন করেছিল, কে খুন করেছিল? কংগ্রেসি আমলে কংগ্রেসি বিধায়ক খুন হয়ে গেল আর এখানে বামফ্রন্টের আমলে বিধায়ক খুন হয়ে যাওয়ার পরে ওরা বাংলা বন্ধ ডেকে দিলেন, কারণ—স্বামী স্ত্রীর ঘরে রক্ষী বাহিনী পাঠানো হয়নি বলে। আজকে সেই ওরা বলছে পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা নেই। এখানেই বিরোধীদের গণতান্ত্রিক অধিকার সব চাইতে সুরক্ষিত। বিধানসভায় বিতর্কের সময় যে সময় নির্ধারণ করা হয়, তার অর্দ্ধেক সময় ওরা পান। ওরা যদি ৩৯।৪০ জন সদস্য হন তাতেও বিরোধী দল নেতার একজন রাষ্ট্রীয় মন্ত্রীর সুযোগ-সুবিধা ভোগ করছেন, সারা ভারতবর্ষে কোথাও আছে এই জিনিস।

[2-40 – 2-50 p.m.]

বিধানসভায় পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান করা হয়েছে বিরোধী দলের নেতাকে, তাছাড়া বিভিন্ন কমিটির চেয়ারম্যান পদও তাদের দেওয়া হয়েছে, জেলা পরিষদের যে জেলা কাউন্সিল তৈরি হয়েছে সেখানে বিরোধী দলের নেতাকে চেয়ারম্যান করা হয়েছে, ভারতবর্ষে কোনও রাজ্যে আছে নাকি এই রকম। আজকে আইন শৃঙ্খলা অবনতির জন্য প্রধান দায়ী হচ্ছে কংগ্রেস এবং তাদের মধ্যে থেকে জন্ম নেওয়া তৃণমূল এবং বি.জে.পি. শক্তি। তারা আজকে বিভিন্ন জায়গায় আইন শৃঙ্খলা নষ্ট করতে চাইছে। এটা কোনও সভ্য সমাজে হয়। পশ্চিমবঙ্গের জনগণ ভোট দিয়ে এই বামফ্রন্ট সরকারকে নির্বাচিত করেছে, আর ওরা বলছেন গায়ের জোরে এই সরকারকে আমরা ফেলে দেব। ওরা জমায়েত তৈরি করলেন এবং বললেন রাইটার্স বিল্ডিং অবরোধ হবে, সেখান থেকে নাকি আমাদের তাড়িয়ে দেওয়া হবে। পশ্চিমবাংলার জনগণ আমাদের নির্বাচিত করেছে, কোনও শক্তি আমাদের তাড়িয়ে দিতে পারে না, এই জায়গায় দাঁড়িয়ে এই সরকারকে আমাদের রক্ষা করে যেতে হবে। আপনারা আইন শৃঙ্খলা অবনতির কথা বলেন, কিন্তু

মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি নিশ্চয় জানেন, বিগত বন্যার সময় মুর্শিদাবাদ, উত্তরবঙ্গের ছটি জেলা কি ভয়াবহ অবস্থার কবলে পড়েছিল। এখনও ঐ সমস্ত এলাকায় মানুষ খোলা আকাশের নিচে বসবাস করছে।

আমরা দেখেছি সেচের যে সমস্ত স্কিম নেওয়া হয়েছে, সেইগুলোতে কোনও স্থায়ী সলিউশনের কথা বলা নেই। উত্তরবঙ্গের বন্যা এবং গঙ্গার ভাঙ্গন থেকে মালদা, মুর্শিদাবাদকে রক্ষার কোনও স্থায়ী ব্যবস্থা এখনও পর্যন্ত নেওয়া হল না। শুধুমাত্র অ্যাডহক বেসিসে কিছু কিছু প্যাচ রিপেয়ার করে সেখানকার মানুষকে কিছুটা অক্সিজেন দেওয়ার ব্যবস্থা হয়েছে। কিন্তু সেটা দীর্ঘস্থায়ী হচ্ছে না। এখানে বুদ্ধদেববাবু আছেন, অর্থমন্ত্রীকে নিয়ে সেই ভয়াবহ অবস্থা দেখে এসেছিলেন। কিন্তু আজকে অত্যন্ত ক্ষোভের সঙ্গে বলছি, সেই সমস্ত এলাকায় এখনও পর্যন্ত সঠিকভাবে বাঁধের কাজ বা ভাঙ্গন থেকে মালদা, মুর্শিদাবাদকে রক্ষা করার কোনও রকম কাজ সেইভাবে শুরুই হয়নি। অ্যাডহক মেজারের নাম করে এক শ্রেণীর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কিছু দালাল, এক শ্রেণীর আমলা, ও ঠিকাদাররা কোটি কোটি টাকা আত্মসাৎ করছে। এদিকে মালদা, মুর্শিদাবাদ, উত্তরবঙ্গের মানুষ দিনের পর দিন বন্যার কবলে পড়বে আর খোলা আকাশের তলায় থাকবে, এ চলতে পারে না।

[4-10 – 4-20 p.m.]

এটা চলতে পারে না। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে আজকে এই কথা বলতে চাই যে, আমাদের মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী ফরাক্কার জল নিয়ে দিল্লিতে চুক্তি করে এলেন। কলকাতা বন্দরকে না বঞ্চিত করে ফিডার ক্যানাল দিয়ে জল দেওয়ার নাম করে এখানে অ্যাসেম্বলিতে দাঁড়িয়ে সংকোশ প্রকল্পের নাম শোনালেন। আজকে বুদ্ধদেব বাবু আছেন, সরকারের কাছে আমার জিজ্ঞাস্য—কোথায় সেই সংকোশ প্রকল্প? সেই সংকোশ প্রকল্পের মধ্য দিয়ে কলকাতা বন্দরকে রক্ষা করা হবে, এই কথা বলা হল। শুধু মাত্র ধাপ্পা দিয়ে, মানুষের সঙ্গে ধাপ্পা বাজি করে এই পশ্চিমবাংলা শাসন করতে পারবেন না। আপনারা আইন শৃঙ্খলার কথা বলছেন? আপনারা অ্যাডমিনিস্ট্রেশনের কথা বলছেন? স্যার, আজকে সারা পশ্চিমবাংলায় গ্রামে গ্রামে ডাকাতি, রাহাজানি, ধর্ষণ যেভাবে বেড়েছে, কলকাতা মহানগরীর বুকে ইভ টিজাররা যেভাবে ইভ টিজিং করছে, আজকে রাত্রে ১০টার পরে কোনও লোকাল ট্রেনে সাধারণ যাত্রীরা নির্ভয়ে ভ্রমণ করতে পারে না। আর এখানে বলা হচ্ছে যে, আইন শৃঙ্খলা অনেক উন্নত হয়েছে। আজকে এই কথা বলতে চাই যে, পুরুলিয়ায় অস্ত্র বৃষ্টি থেকে শুরু করে পার্ক স্ট্রীট অঞ্চল থেকে দুস্কৃতীদের ধরা থেকে শুরু করে, আমরা দেখছি এই পশ্চিমবাংলার মধ্যে ভিন্ন রাজ্য থেকে উগ্রপন্থীরা নির্বিঘ্নে শেল্টার নিয়ে দিনের পর দিন যেভাবে অন্যায় করে যাচ্ছে, আর আপনি

বলছেন যে, আপনার অ্যাডমিনিস্ট্রেশন অত্যন্ত সফল ভাবে কাজ করছে। এ মিথ্যা শুধু আমাদের নয়, সারা পশ্চিমবাংলার মানুষের কাছে আপনারা বলছেন। আমি জানি আজকে পশ্চিমবঙ্গের আইন মানে সি.পি.এম.-এর দাসত্ব গ্রহণ করা। পশ্চিমবঙ্গের আইন মানে সি পি এমের বদান্যতা গ্রহণ করা। এটা যদি করা যায়, তাহলে আইনের মর্যাদা আপনি পাবেন। এখন এই পর্যায়ে এসেছে। স্যার, রাজ্যপাল এখানে বলেছেন যে, এখানের আইন শৃঙ্খলার অবনতি হয়নি। আরও বেশি করে সুদৃঢ় হয়েছে। আজকে জেলের লকআপে দিনের পর দিন খুন করা হচ্ছে। বিচারাধীন বন্দিকে খুন করা হচ্ছে। মানবধিকার কমিশন একটার পর একটা পুলিশ প্রশাসনের বিরুদ্ধে রিপোর্ট দিয়েছে। আর আপনি বলছেন যে, আইন শৃঙ্খলা অত্যন্ত ভাল। স্যার, আজকে লক্ষ্য করছি যে, এবার বাঁজেট অধিবেশনে নতুন একটা জিনিস একটা পলিসি মাননীয় মুখ্যমন্ত্রী এখানে চালু করে দিয়েছেন। আর এস পির বন্ধুরা ফরোয়ার্ড ব্লকের বিভাগীয় মন্ত্রীদের অ্যাটাক করে বলেছে যে, ওই সমস্ত দপ্তরে কাজ হচ্ছে না। আবার ফরোয়ার্ড ব্লকের যারা সদস্য তারা আর এস পির মন্ত্রীদের দোষারোপ করে বলছে, ওই সমস্ত দপ্তরে কাজ হচ্ছে না। এই ছোট ছোট দলগুলি একে অপরের বিরুদ্ধে বিষমাখা তীরগুলি ছোঁড়ার চেষ্টা করছেন। আর ওই মার্ক্সবাদী কমিউনিস্ট মন্ত্রীরা হচ্ছে ধোয়া তুলসী পাতা। তাদের কোনও অন্যায় নেই। তাদের কোনও চৌর্য্যবৃত্তি নেই, তাদের কোনও অর্থপিপাসা নেই। তাদের কোনও নারী ধর্ষণ নেই। তাদের কোনও অন্যায় নেই। এইভাবে চলতে পারে না। আর এস পির বন্ধুরা, ফরোয়ার্ড ব্লকের বন্ধুরা দয়া করে জেনে রাখুন এখন মুখ্যমন্ত্রী বলে বেড়াচ্ছেন সোনীয়া গান্ধী তিনি তাঁর চেহারা দেখিয়ে কংগ্রেসের ভোট নেওয়ার চেষ্টা করছেন। আর এই মুখ্যমন্ত্রী দিল্লীতে গিয়ে বার বার করে সোনিয়া গান্ধীর পদলেহন করে বলছেন তোমরা সরকার গঠন কর। নিশর্তভাবে তোমাদের সমর্থন করব। সরকার গঠন না হলে আমরা পশ্চিম বাংলায় ধূলিসাৎ হয়ে যাব। বি. জে. পি আমাদের শেষ করে দেবে। আর. এস. পি বন্ধুদের বলতে চাই আপনারা জানেন কি করে বালুরঘাটে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি আর. এস. পি কর্মিদের উপর অত্যাচার করছে। আপনারা জানেন সুন্দরবনে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির গুণ্ডারা আর. এস. পি কর্মিদের কি করে হত্যা করছে। আর আপনারা নিজেদের মধ্যে ছুরি চালাচালি করছেন। আর দেরি না করে দীর্ঘদিন ধরে যে মুখোশটা মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির রয়েছে সেটা খুলে দিন। পশ্চিমবঙ্গের রাজ্যপাল এই কথা বলেছেন আমার সরকার অত্যন্ত ভাল কাজ করছেন। আমরা মনেকরি এই সরকার ধর্ষণের সরকার, এই সরকার দরিদ্র্য মানুষের শোষণ কারি সরকার, বেকার যুবকদের হতাশায় নিমজ্জিত করার সরকার। তাই এই ভাষণকে সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 – 4-30 p.m.]

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করছি। আমি এতক্ষশ বিরোধীদলের বক্তব্য শুনছিলাম। আমি এতক্ষণ বিরোধীদলের বক্তব্য শুনছিলাম। ওরা দীর্ঘদিন সময় পেয়েছিলেন। একটানা সময় পেয়েছিলেন। ওরা সরকারে ছিলেন পশ্চিমবাংলায়, সারা ভারতবর্ষে পৌরসভাতে ছিলেন, কর্পোরেশনে ছিলেন। পঞ্চায়েত করেননি। ডিস্ট্রিক্ট বোর্ড, ইউনিয়ন বোর্ড সর্বত্র ওরা একচ্ছত্র ক্ষমতায় অধিকারি ছিলেন। দেশ গঠনের কাজে যথেষ্ট সময় পেয়েছিলেন। আর্থিক দিক থেকে বৈষম্যের মধ্যে পড়ার কথা ছিল না। কারণ সর্বত্র ওদের একই দল। সরকারে এবং শাসন ক্ষমতায় ওরা ছিলেন কিন্তু কি করছেন দেশের হাল। ওদের সেই সমস্ত পাপের বোঝা আমাদের বহন করতে হচ্ছে। যেভাবে দেশটা গড়ার কথা ছিল সেভাবে গড়লেন না। দেশ ভাগের যে অনিবার্য পরিণতি তাই ঘটেছে। মানুষ এসেছে এক কোটি। তাছাড়া পশ্চিমবঙ্গ এমন একটা রাজ্য যেখানে সারা ভারতবর্ষ মিলিত হয়েছে। আরও এক কোটি মানুষ। এই যে বিপুল জন বিস্ফোরণ তা পশ্চিমবাংলার সরকারকে গ্রহণ করতে হয়েছে। এতদসত্ত্বেও সবচেয়ে গর্বের কথা পশ্চিমবঙ্গ সারা ভারতের মধ্যে শান্তি শৃঙ্খলার প্রশ্নে, সাম্প্রদায়িক সম্প্রীতিতে একটা মরুদ্যান হিসেবে প্রতিষ্ঠিত। সুতরাং আজকে বিরোধীপক্ষের বক্তারা রাজ্যপালের ভাষণের সমালোচনা করতে গিয়ে এমন সব বক্তব্যের অবতারণা করেছেন, ওরা বলেছেন শিক্ষা ব্যবস্থা কিছুই হয়নি। ওরা কি করেছিলেন? আমি একটা একটা করে বলে দিই। পশ্চিমবাংলায় গণ টোকাটুকি অবসান ঘটেছে। স্কুল এর শিক্ষক যিনি পড়াচ্ছিলেন তাঁকে পুড়িয়ে মারা হয়েছে। সে অভিজ্ঞতা আমাদের আছে। সেই দিনটা পেরিয়ে গেছে, আপনাদের সময় কয়টা স্কুল ছিল? এটা হচ্ছে ১৯৯৬-৯৭ সালের রিপোর্ট, তখন আমাদের রাজ্যে কত বরাদ্দ ছিল, ভারতবর্ষে কত বরাদ্দ ছিল? সর্বভারতীয় ক্ষেত্রে ২,৭০৪ কোটি টাকা ১৯৮১ সালে আমাদের রাজ্যে হয়েছে, বর্তমানে বেড়ে হয়েছে ২,৭২৯ কোটি টাকা। আপনারা অস্বীকার করবেন কি করে। ১৯৭৬-৭৭ সালে মাত্র ১১৪ কোটি টাকা বরাদ্দ করে ছিলেন, আজকে ২,৭২৯ কোটি টাকা, এই যে বিপুল পরিমাণ পার্থক্য শিক্ষা খাতে বরাদ্দ হয়েছে, আগে ১২ পারসেন্ট, এখন হয়েছে ৬০ পারসেন্ট। এতদিন ধরে বিরাট অংশের একটা মানুষকে আপনারা নিরক্ষর করে রেখে ছিলেন। আজকে সাক্ষরতার দিক থেকে আমরা প্রথম স্থানে আছি। এখন পশ্চিমবাংলার গ্রামে-গঞ্জে নতুন নতুন প্রাথমিক স্কুল তৈরি হয়েছে বিভিন্ন জায়গায় ছাত্রের সংখ্যা বেড়েছে। বর্তমানে প্রাথমিক স্কুলের সংখ্যা ৪০ হাজার ৩৬২টি, তার মধ্যে নতুন হচ্ছে ৩০ হাজার। আগের থেকে অনেক বেড়েছে। আজকে শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবাংলা একটা দৃষ্টান্ত স্থাপন করেছে বিশেষ করে প্রাথমিক স্কুলের ক্ষেত্রে, নিরক্ষরতা দূরীকরণের ক্ষেত্রে। অমর্ত্য সেনকে নিয়ে আপনাদের

অসুবিধা হচ্ছে, তিনি যে বিষয়টা বলেছেন সেটা পশ্চিমবাংলায় আমরা আগে থেকেই শুরু করেছি, যেমন ক্ষমতার বিকেন্দ্রীকরণ, শিক্ষা ক্ষেত্রে ব্যাপক অর্থ বরাদ্দের কথা। তাই তিনি বলেছেন পশ্চিমবাংলাকে আরও কাজ করতে হবে, আরও দায়িত্ব নিতে হবে। আপনারা জানেন আমাদের এখানে হাইস্কুলের সংখ্যা ১,২৪০, এছাড়া হায়ার সেকেণ্ডারি স্কুল ৫০৭ টি বেড়েছে। মাদ্রাসা ২৪৩টি থেকে এখন হয়েছে ৪৩০টি। কলেজ ২৪১ থেকে বেড়ে হয়েছে ৩৫৭টি। এটা কি শিক্ষা বাড়েনি? বিশ্ববিদ্যালয় আগে ছিল ৬টি, এখন হয়েছে ৯টি। এই যে শিক্ষা খাতে অগ্রগতি, এটাকে আপনারা সমালোচনা করে বলছেন কিছুই হয়নি। স্বাস্থ্য ক্ষেত্রে পশ্চিমবাংলা কটা রাজ্য যেখানে চেষ্টা হয়েছে—সমস্ত মানুষ আজকে হাসপাতালগুলির আউট-ডোরে গিয়ে চিকিৎসার ন্যূনতম হলেও সুযোগ পাচ্ছে। এখন ৩৪২টির উপর হাসপাতাল এবং এ ছাড়াও স্বাস্থ্যকেন্দ্র রয়েছে ১,২৮৫টি। শয্যা সংখ্যা ৫৩ হাজার থেকে বেড়ে হয়েছে ৭০ হাজার। এইভাবে পশ্চিমবঙ্গে স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি হয়েছে তাই নয়, সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকে এই কাজগুলি করা হয়েছে, এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? এবারে আসুন আপনাদের পাপের বোঝার কথায় আসছি। দেশ ভাগ হওয়ার সময় আপনাদের তৎকালীন প্রধানমন্ত্রী বলেছিলেন ওপার বাংলা থেকে যারা এসেছে তাদের পুনবার্সনের দায়িত্ব আমরা গ্রহণ করছি, তাদের আর্থিক পুনর্বাসনের কিছুই হয়নি। আজও সেই অর্থ দেওয়া হয়নি। এখন যাঁরা ক্ষমতায় আছেন তাঁরাও দেননি। সুতরাং এই দায়িত্বের বোঝা কি ভাবে অস্বীকার করবেন? আপনারা এখানকার বিশেষ বিশেষ সমস্যার কথা বলেছেন, পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন। এব্যাপারে আপনাদের একটা তথ্য দিই শুনুন। কয়েকদিন আগে রাজ্যসভায় কেন্দ্রীয়মন্ত্রী যে বিবৃতি দেন তাতে দেখা যাচ্ছে দিল্লি রাজ্য ভারতবর্ষে আইন-শৃঙ্খলার অবনতির ক্ষেত্রে সবচেয়ে খারাপ অবস্থায় রয়েছে। তারপরে মুম্বাই এবং চেন্নাই-র অবস্থান। তাহলে দেখা যাচ্ছে আইন-শৃঙ্খলার অবনতির ক্ষেত্রে চারটে মেট্রোপলিটন সিটি বা মেগাসিটির মধ্যে দিল্লি এক নম্বরে রয়েছে। এটা অস্বীকার করে লাভ কি? আজকে দিল্লিতে আপনাদের সরকার রয়েছে। আজকাল বিভিন্ন রাজ্যে, বিভিন্ন জায়গায় বিভিন্ন ধর্মাবলম্বী মানুষের উপর আক্রমণ হচ্ছে। বিভিন্ন সেবার নিযুক্ত সেবকদের প্রতি আক্রমণ হচ্ছে। আপনারা কি ভুলে গেছেন গুজরাটের ঘটনা? আপনারা কি ভুলে গেছেন মধ্যপ্রদেশে কয়েকদিন আগে সন্ন্যাসিনীদের উপর ধর্ষণের কথা? আপনারা কি ভুলে গেছেন ওড়িষ্যার বিভীষিকাময়, নারকীয় ঘটনার কথা? সেখানে একজন সমাজসেবীকে তাঁর পুত্রদের সাথে পুড়িয়ে মারা হল। আপনারা আবার বলছেন, আইন-শৃঙ্খলার ব্যাপারে অন্য রাজ্যের তুলনা না করতে। তাহলে কি করে বোঝা যাবে আমরা কি অবস্থায় বাস করছি? তুলনামূলক বিশ্লেষণ তো করতেই হয়। আপনারা বলছেন, রাজ্যপাল মহাশয়ের ভাষণে নাকি কিছু বলা হয়নি। তিনি তো পশ্চিমবাংলার একটা ছবি তুলে ধরার চেষ্টা

করেছেন। সামগ্রিকভাবে না হলেও মূল মূল বিষয়ে বক্তব্য তুলে ধরেছেন। আজকে পশ্চিমবাংলায় যে বিশেষ দৃষ্টান্ত স্থাপন হয়েছে তা হয়েছে ভূমি সংস্কার এবং উদ্বৃত্ত জমি বন্টনে। আপনারা দীর্ঘ ৪০ বছর ধরে ক্ষমতায় থাকলেও এইসব কাজ করেননি। তা যদি করতেন তাহলে ক্ষেতমজুর, দরিদ্র্য মানুষের হাতে ভূমি যেত এবং দেশের ক্ষুদ্র ও কুটির শিল্পে সংকট দেখা দিত না, অভ্যন্তরীণ বাজার তৈরি হত। এই কাজ আপনারা করেননি। সেই পাপ আপনারা জমিয়ে রেখেছিলেন। সুতরাং আজকে তো একটু ধৈর্য ধরে শুনতেই হবে। যে ভূমি সংস্কার করার দরকার ছিল সেটা পরে আমরা করেছি। এর ফলে গ্রামীণ অর্থনীতি শক্তিশালী হয়েছে। আপনারা সর্বভারতীয় ভাবে ৪০ বছরের বেশি সময় ধরে যা করতে পারেননি আমরা ২০/২২ বছরে তা করে দেখিয়েছি। তাছাড়া, আপনারা যে রাজ্যগুলো শাসন করছেন সেখানেও আপনারা এই জিনিস করে দেখাতে পারেননি। আজকে পশ্চিমবাংলা খাদ্য উৎপাদনে প্রথম হয়েছে। মজা করে এটা হওয়া যায়নি। সুতরাং আজকে সুষ্ঠ ভূমি বন্টনের মধ্যে দিয়ে কৃষি এবং কৃষকের উন্নতি বিধান করা গেছে। আপনারা বলছেন, কৃষিক্ষেত্রে ভর্তুকি দেওয়া হবে না। এখানকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে আপনাদের পার্থক্য একটাই। সেটা হচ্ছে, এই সরকার সাম্প্রদায়িক মনোভাবাপন্ন এবং এরা দেশকে ভাঙ্গবার চেষ্টা করছে। আর, আপনারা হচ্ছেন, শ্রেণী স্বার্থের ধারক ও বাহক, জমিদার শ্রেণীর প্রতিভূ। একই শ্রেণীর স্বার্থে আপনারা কাজ করছেন। একই মুদ্রার দুই পিঠ আপনারা। তাই আজকে দেখছি, যে পেটেন্ট আইন আপনাদের প্রধানমন্ত্রিত্ব থাকা কালে পেশ করা হয় আজকে দিল্লিতে বর্তমান সরকার এবং আপনাদের লোকেরা মিলিত ভাবে লোকসভায়, রাজ্যসভায় তা পাস করিয়ে দিলেন। কিন্তু আপনারা একবারও ভাবলেন না এর ভেতর দিয়ে কৃষির তথা দেশের কি ক্ষতি করলেন। সমালোচনা করার জন্য সমালোচনা করলে হবে না। একটু তলিয়ে দেখতে হবে। কি সাংঘাতিক অবস্থা। আপনারা গণতন্ত্রের কথা বলেছেন। কিন্তু আপনাদের সময়ই কেরালায় ই. এম. এস. নামুদ্রিপাদ মন্ত্রিসভা দিয়ে ৩৫৬ ধারার শুরু। আর এখন শ্রেণী স্বার্থে যাঁরা দিল্লিতে রয়েছেন সেই বি. জে. বি. বিহারের বিরুদ্ধে ৩৫৬ ধারা প্রয়োগ করেছে। বামফ্রন্ট সরকার থাকার ফলে পশ্চিমবঙ্গে বিভিন্ন জায়গায় উন্নয়নমূলক কাজ হয়েছে। পঞ্চায়েত, পৌরসভায় নির্বাচন করে মানুষকে আজ অধিকার দেওয়া হয়েছে, যে অধিকার আপনারা ১৯৭২ সালে কেড়ে নিয়েছিলেন। সেজন্য মানুষ আপনাদের সঠিক রায় দিয়েছেন। গণতন্ত্রের কথা বলতে গেলে এগুলো স্মরণ করতে হবে। আপনারা যে কাজ করেছেন তার অনিবার্য ফল দেশের উপর পড়েছে। আজকে সামগ্রিকভাবে অগ্রগতি ঘটাতে গেলে, এই সমস্তর পরিবর্তন ঘটাতে গেলে সঠিক মূল্যায়ন করতে হবে। আমূল ভূমিসংস্কার করার ব্যবস্থা করতে হবে, গরিব মানুষের হাতে জমি বন্টন করতে হবে। আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন আপনারা তা করেন নি। আর এখন

কেন্দ্রের বি. জে. পি. জোট সরকারও তা করছেন না। এখন তাঁরা কয়লা খনি বন্ধ করে বিদেশ থেকে কয়লা আনবেন। তাঁরা দেশে ইস্পাত উৎপাদন বন্ধ করে বিদেশ থেকে ইস্পাত আমদানি করবেন। এর বিরুদ্ধে সমবেতভাবে সমস্ত মানুষকে ঐক্যবদ্ধভাবে লড়াই করতে হবে। সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে ঐক্যবদ্ধ ভাবে লড়াই করা দরকার। আশা করব আপনারা এই রাস্তায় যাবেন। শুধু সমালোচনার জন্য সমালোচনা করবেন না। এই কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সংশোধনীগুলোর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, গত ১০ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে সংশোধনীগুলো উপস্থিত করা হয়েছে তাকে সমর্থন করার আহ্বান জানাচ্ছি। আমি বিশেষ করে বলব আর. এস. পি., ফরওয়ার্ড ব্লক, সোশ্যালিস্ট পার্টির মাননীয় সদস্যরা এবং সি. পি. এমের কোনও কোনও মাননীয় সদস্য এখানে উল্লেখ পর্বে, জিরো আওয়ারে তাঁরা তাঁদের এলাকার সমস্যার কথাগুলো, সংশোধনীতে যে কথাগুলো আমরা বলেছি সেগুলো একের পর এক অত্যন্ত কাতরভাবে সমাধান করার জন্য মন্ত্রীর কাছে আবেদন করেন। এভাবে বাস্তব সম্মত কিছু কথা সংশোধনীর মাধ্যমে আমরা তুলে ধরার চেষ্টা করেছি। গত ১০ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন সেটা সংবিধান বিধি সম্মত ব্যাপারে। যে নিয়ম-কানুন, আমাদের যে বিধি তার মধ্যে দিয়ে, আমাদের সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাপনার মধ্যে দিয়ে মাননীয় রাজ্যপাল মহাশয়কে এই ভাষণ পাঠ করতে হয়। মাননীয় রাজ্যপাল মহাশয়ের নিশ্চয় সেদিন মনে হয়েছে এই বইয়ের ভিতর অসত্য কথা লেখা হয়েছে, এই বইয়ের ভিতর অবাস্তব কথা লেখা হয়েছে, তাই বোধ হয় তাঁর জিভ আড়ষ্ট হয়েছিল। সেজন্য আমরা সেদিন লক্ষ্য করলাম যে, সেদিন মাননীয় রাজ্যপাল মহাশয় সমস্ত লেখা পড়েননি, প্রথম এবং শেষটা পড়ে তিনি তাঁর দায়িত্ব পালন করার চেষ্টা করেছেন। তাই মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে তাকে আমরা সমর্থন করতে পারলাম না। মাননীয় সদস্য বিশ্বনাথবাবু, আপনি সেই একই বস্তা পচা কথাগুলো আবার বললেন। অতীতে আপনারা কংগ্রেসকে আসামীর কাঠগোড়ায় দাঁড় করিয়েছিলেন, তখন আমরা বিশেষ আপত্তি করিনি। হয়ত তখন আমাদের কিছু ত্রুটি ছিল, আমরা যা করবার চেষ্টা করেছিলাম তা করতে পারিনি, তাই মানুষ আপনাদের ক্ষমতায় এনেছিল। কিন্তু এখন আপনারা সেই একই কায়দায় নিজেদের দোষ-

স্খলনের চেষ্টা করবেন না। এখন আর তা হয় না। আপনি ৩৫৬ ধারার কথা বললেন। ১৯৭৭ সালের লোকসভা নির্বাচনের পরে কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার, মোরারজী দেশাই-এর সরকার ভারতবর্ষের বেশ কয়েকটি রাজ্যে ৩৫৬ ধারা প্রয়োগ করেছিল। তখন আপনারা তার বিরোধিতা করেননি। অবশ্য আমরা জানি আপনারা গিরগিটির মতো রঙ বদলাতে পারেন। তবুও আমি আপনাদের ঐ ঘটনাটা স্মরণ করিয়ে দিলাম। এই তো কয়েক দিন আগেই আপনাদের পার্টি কংগ্রেস থেকে কংগ্রেসকে সমর্থন করার সিদ্ধান্ত গৃহীত হয়েছে। আমি গ্রাম বাংলা থেকে, মফস্বল থেকে এম. এল. এ. হয়ে এসেছি। আমি লক্ষ্য করছি গত নভেম্বর মাসে আমাদের মেদিনীপুর এবং ২৪-পরগনার মতো সমুদ্র উপকূলবর্তী জেলায় ঘূর্ণি ঝড়ে যে ব্যাপক ক্ষয়-ক্ষতি হয়ে গেল সে সম্বন্ধে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও উল্লেখ নেই। গোটা রাজ্যের বিভিন্ন জায়গায় অতিবৃষ্টি, অনাবৃষ্টির ফলে চাষীদের রোপণ করা ধান মাঠেই নষ্ট হয়ে গেল, ঘরে আনতে পারল না। অথচ চাষীরা শস্য-বিমা করে প্রিমিয়াম দিয়েছিল, কিন্তু আজ মার্চ মাসেও তারা একজনও কোনও ক্ষতিপূরণ পেলনা। বুদ্ধদেববাবু তথা কৃষকের বন্ধু বামফ্রন্ট সরকার সে বিষয়ে আজ পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারল না। এ বিষয়ে সরকারের কোনও চেষ্টাই আমরা দেখতে পাচ্ছিনা। উপরন্তু সেই চাষীরাই পরবর্তীকালে অনেক কষ্টে অর্থ সংগ্রহ করে যখন আবার বোরো চাষ করল তখন সেই বোরো চাষের আজকে কি অবস্থা? বোরো চাষে জল দেবার কোনও ব্যবস্থা নেই। জল নেই, কারণ বিদ্যুৎ নেই। অথচ রাজ্যপালের ভাষণের মধ্যে বড় মুখ করে বলা হচ্ছে—বিদ্যুৎ উৎপাদনের চিত্র সন্তোষজনক, ১৯৯৮ সালের নভেম্বর মাস পর্যন্ত ১০,৯২৫ এম. এইচ, বিদ্যুৎ উৎপন্ন হয়েছে এবং তা আগের বছরের একই সময়ের চেয়ে বেশি। মন্ত্রী মহাশয়রা মহানগরীতে থাকেন, মহানগরীতে বিদ্যুৎ আছে, কারেন্ট আছে। কিন্তু আজকে গ্রাম বাংলার অবস্থা কি? গতকালই আমরা শুনলাম প্রাক্তন মন্ত্রী, ক্ষুদ্র সেচ দপ্তরের প্রাক্তন মন্ত্রী ডাঃ ওমর আলিকে এখানে চিৎকার করে বলতে হয়েছে—মাঠে সমস্ত ধান গাছগুলো শুকিয়ে যাচ্ছে জলের অভাবে। অবশ্যই জলের সঙ্কট দেখা দিয়েছে, জলস্তর নেমে গেছে, কিন্তু এখন যেটুকু জল আছে সেই জলও তোলা যাচ্ছেনা, কারণ বিদ্যুৎ নেই। গ্রামাঞ্চলে অধিকাংশ সময়েই বিদ্যুৎ থাকছেনা। এই অবস্থার মধ্যে দিয়ে রাজ্য চলছে। অথচ রাজ্যপালের ভাষণের মধ্যে তার কোনও উল্লেখ নেই। তাই রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে, আমি তার বিরোধিতা করছি। রাজ্যপালের ভাষণের মধ্যে আইন-শৃঙ্খলার কথা বলা হয়েছে সন্তোষজনক। একটু আগে আমাদের দলের মাননীয় সদস্য পঙ্কজ ব্যানার্জি উল্লেখ করেছেন যে, বিগত কয়েক বছর ধরেই রাজ্যপালের ভাষণের মধ্যে এই একই কথা বলা হচ্ছে—স্যাটিসফ্যাক্টরি, সন্তোষজনক। অথচ আজকেই স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেববাবু প্রশ্নোত্তরের সময়ে ইডেন গার্ডেন্স-এ খেলা চলার সময় কি অবস্থা

হয়েছিল তা বলেছেন এবং সে বিষয়ে তিনি তদন্ত কমিটি গঠন করেছেন। ওয়ান-ম্যান কমিটি নিয়োগ করে তিনি দায়িত্ব স্খলনের চেষ্টা করেছেন।

[4-40 – 4-50 p.m.]

আমি জিজ্ঞাসা করতে চাই, আপনার তাৎক্ষনিক অভিব্যক্তি কি? কেন ব্যবস্থা নিতে পারেননি? কেন আজকে জাতীয় এবং আন্তজার্তিক স্তরে এই রাজ্যের মানুষের মাথা হেঁট করিয়েছেন? কেন ব্যবস্থা নিতে পারেননি? চতুর্থদিনে আশঙ্কা ছিল গণ্ডগোলের, পঞ্চম দিনে সুপরিকল্পনার অভাবে গ্যালারি শূন্য, দর্শক শূন্য অবস্থায় খেলা সম্পন্ন করতে বাধ্য হয়েছে। কে এরজন্য দায়ী? এরজন্য মাননীয় বুদ্ধদেববাবু তথা পুলিশমন্ত্রী দায়ী। সেদিন সঠিক পরিকল্পনা গ্রহণ না করে এই রাজ্যের মর্যাদা রাখতে আপনি ব্যর্থ হয়েছেন। তাই বলছি, পুলিশমন্ত্রী হিসাবে আপনার এই পদে থাকা উচিত নয়। শুধু তাই নয়, এর আগের বক্তা বললেন পশ্চিমবাংলা মরুদ্যান। হ্যাঁ, মরুদ্যানই বটে। উত্তরপ্রদেশের বাবলু শ্রীবাস্তব, একজন মাফিয়া ডন। সে এই রাজ্যে এসে আশ্রয় নেয় পশ্চিমবাংলাকে মৃগয়াকেন্দ্র ভাবেন? আজকে পাঞ্জাবের উগ্রপন্থীরা এই রাজ্যে এসে থাকে। কিন্তু আপনার ইনটালিজেনসিয়া, আপনার পুলিশ দপ্তর-এর মান এত ডেটিওরেটেড করেছে যারজন্য আপনারা জানতে পারেন না। উগ্রপন্থীরা এই রাজ্যে কোথায় আছে? তাই উত্তরপ্রদেশ-এর পুলিশ সেখান থেকে বসে ছক কেটে বলে দিচ্ছে মাফিয়া ডনকে অ্যারেস্ট করার ব্যবস্থা করুন। পাঞ্জাব সরকার সেখান থেকে ছক কেটে এখানে লুকিয়ে থাকা জঙ্গী ধরার চেষ্টা করে। আপনি পুলিশমন্ত্রী হয়ে বসেও সেই কাজ করতে পারলেন না। সুতরাং এই রাজ্যে আইন-শৃঙ্খলার শান্তি এবং ব্যবস্থাপনার চূড়ান্তভাবে সহায়ক এই কথা আপনি বলতে চান? রাজ্যপালের ভাষণের মধ্যে এই ব্যর্থতার কথাগুলি উল্লেখ নেই। ইডেন গার্ডেনে যে লজ্জাজনক অবস্থার সৃষ্টি হয়েছে সেকথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। তাই এই ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব আনা হয়েছে তা আমি সমর্থন করতে পারলাম না। আজকে পরিবহনের কি অবস্থা? আমি নিজে প্রায়ই বাসে যাতায়াত করি। আমি কলকাতা থেকে যে জায়গায় যাই তার দূরত্ব ১৮৮ কিলোমিটার। সেখান থেকে দীঘার দূরত্ব ৩২ কিলোমিটার। বহু পর্যটক প্রতিদিন দীঘাতে যায় এবং তারা বেশিরভাগই সড়ক পথে যায়। আজকে রাস্তার কি অবস্থা? এন. এইচ-৬ প্রচণ্ড যানজট, সেই যানজট ছাড়াবার কোনও লোক নেই। সড়কপথে যাওয়া চূড়ান্ত দুভোর্গ। কলকাতা থেকে দীঘাতে যেতে যেখানে ৫ ঘন্টা সময় লাগে, সেখানে ১০/১২ ঘন্টা সময় লেগে যাচ্ছে। আপনি জানেন, মেদিনীপুর জেলা হচ্ছে সর্ববৃহৎ জেলা, ভারতবর্ষের মধ্যে বৃহত্তম জেলা হচ্ছে মেদিনীপুর জেলা। সেই জেলার বিভাজনের রূপরেখা করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এবং আপনি মিলিতভাবে আমাদের সভায় ডেকেছিলেন। সেই সভা এতই গুরুত্বপূর্ণ ছিল

যে মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই সেই সভার আহ্বায়ক ছিলেন। তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, খুব শীঘ্রই মেদিনীপুর জেলার বিভাজনের রূপরেখা তৈরি করে আমাদের হাতে দেবেন। কিন্তু এক বছরের বেশি সময় হয়ে গেছে, সেই বিভাজনের রূপরেখা তৈরি করে আমাদের হাতে পৌঁছে দিতে পারলেন না। সেই বিভাজনের সঠিক চিত্রের কথা এই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই, তাই সমর্থন করতে পারলাম না। সেইজন্য আমি বিরোধিতা করছি এই ধন্যবাদসূচক প্রস্তাবের। আমি চূড়ান্তভাবে বিরোধিতা করছি এই অসত্য, কল্পনাপ্রসূত ভাষণের। ধীরে-ধীরে এই পশ্চিমবাংলাকে এক পরিকল্পনাহীন, স্বজন-পোষণ এবং অপদার্থতার জন্য আজকে তিল-তিল করে সর্বনাশের পথে ঠেলে দিচ্ছেন, এই রাজ্যকে দেশের সামনে হেয় প্রতিপন্ন করছেন। তাই আমি এই ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করছি এবং আমাদের আনীত সংশোধনীগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপাল ভারতীয় সংবিধানের ১৭৬ নং অনুচ্ছেদ অনুযায়ী গত ১০ই মার্চ যে ভাষণ এখানে রেখেছেন সেই ভাষণকে অত্যন্ত দুঃখের সঙ্গে সমর্থন করতে না পেরে এবং এই '৪২০' মার্কা ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার উপর আমাদের দলের তরফ থেকে যে ৪১২টি সংশোধনী আনা হয়েছে সেই সংশোধনীগুলিকে সমর্থন করে আমি ২/৪টি কথা রাখছি। স্যার, হাউসের চেহারা দেখলেই বোঝা যায় যে পশ্চিমবাংলার সার্বিক উন্নয়নের জন্য এই সরকার কতটা চিন্তিত, কতটা ভাবিত, কতটা সিরিয়াস। তাই দলের তরফ থেকে বলতে নির্দেশ দেওয়া হয়েছে বলে যে সময় আমার জন্য নির্দিষ্ট করা হয়েছে তার ভেতরেই আমি চেষ্টা করব আমার বক্তব্য রাখতে। মাননীয় রাজ্যপাল যখন সেদিন আমাদের এই সভাকক্ষে ঢুকছেন তখন আমরা শুনলাম রবীন্দ্রসঙ্গীতের সেই সেই বিশেষ গানের সুর যন্ত্রসঙ্গীতে বেজে উঠলো—'আনন্দলোকে, মঙ্গালালোকে বিরাজ—সত্য, সুন্দর। ডঃ এ. আর কিদোয়ারের এই যে ভাষণ তাতে না সত্য, না সুন্দর—কোনটাই বিরাজ করলো না। এই ভাষণ অসত্যে ভরা এবং পশ্চিমবঙ্গে প্রতিটি ক্ষেত্রে যে অসুন্দর বিরাজ করছে তার কোনও দিকটা এই সরকার মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে তুলে ধরেননি। এখানে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা যে উঠে গিয়েছে সেটা বুঝতে পারলাম রাজ্যপালের ভাষণ পড়ে। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি প্রভাবিত বামফ্রন্ট সরকার যারা সাম্প্রাদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই-এর কথা বলেন, ভারতবর্ষে এতবড় সাম্প্রদায়িক শক্তি বিরাজ করলেও এই ভাষণে সে সম্পর্কে একটি কথাও নেই। পশ্চিমবঙ্গে যেখানে এক কোটি ছুঁই ছুঁই রেজিস্টার্ড এবং আনরেজিস্টার্ড বেকার সেই বেকারদের ভূত, ভবিষ্যত সম্পর্কে একটি লাইনও এই ভাষণে নেই। স্যার, ওরা মুখে মাইনরিটিদের কথা বলেন কিন্তু সেই মাইনরিটিদের ভবিষ্যত সুরক্ষিত করতে তাদের চাকরি ও অন্যান্য ব্যবস্থা করে অন্ধকার

থেকে তাদের আলোতে নিয়ে যাবার কোনও বন্দোবস্ত বা সুরাহার কথা এই ভাষণে নেই। তা সত্ত্বেও আমি দেখলাম শাসকদলের বন্ধুরা, শরিকদলের সদস্যরা চিৎকার করে এই ভাষণের পক্ষে তাদের বক্তব্য রাখলেন। বুদ্ধদেববাবু, আমি 'কালান্তর' কাগজ থেকে উদ্ধৃতি দেব। তার আগে বলি, এখানে সুভাষবাবু বসে আছেন, নির্মলবাবু আছেন, জয়ন্ত বিশ্বাস মহাশয়কে দেখলাম—তিন বছর যা শুনিনি—জ্যোতিবাবুর জন্য একেবারে জাহ্নবি যমুনা বিগলিত করুণা হয়ে বক্তৃতা দিলেন, ওদের দলের কিছুদিন আগে যে সর্বভারতীয় সম্মেলন হয়ে গেল সেই সর্বভারতীয় সম্মেলনে ৪ পৃষ্ঠা জুড়ে—৩৫,৩৬,৩৭,৩৮—তুলোধোনা করেছে সি. পি. এম. পার্টিকে। 'বিপ্লবী সমাজতান্ত্রীদল, পঞ্চদশ সর্বভারতীয় সম্মেলনের প্রদত্ত জাতীয় পরিস্থিতি সম্পর্কিত খসড়া প্রতিবেদন।'

(গোলমাল)

১২ই এবং ১৩ই নভেম্বর কুইলানে অনুষ্ঠিত কেন্দ্রীয় কমিটির বৈঠকে গৃহীত। তাতে বলা হচ্ছে, "কিন্তু পাশাপাশি মার্কসিস্ট, লেনিনিস্ট দৃষ্টিকোণ থেকে বিচার করে দেখলে একথা স্বীকার করতেই হবে যে বামফ্রন্ট সরকার রাজ্যের লক্ষ লক্ষ শ্রমজীবী মানুষের স্বার্থকে রক্ষা করে তাদের অগ্রগতির পথে নিয়ে যাওয়ার যে মূল প্রতিশ্রুতি রেখেছিলেন তাকে সম্পূর্ণভাবে রক্ষা করা যায়নি।" অতীশচন্দ্র সিনহা, অম্বিকা ব্যানার্জি, সৌগত রায় বা কোনও কংগ্রেস নেতা বলছেন না, বলছেন আর. এস. পি. দল।

[4-50 – 5-00 p.m.]

বুদ্ধদেববাবু, আপনি এমন ভাবে তাকাচ্ছেন, মনে হচ্ছে যেন এটা আমার কাছ থেকেই শুনলেন। আপনার কাছে এটা রয়েছে, আপনি পড়েছেন, দেখেছেন এবং নিশ্চয়ই আপনি আর. এস. পি-কে ধমকেছেন হয়ত বন্ধ ঘরে। (**এ ভয়েস ফ্রম ট্রেজারী বেঞ্চ ড্রাফটা কি আমরা করেছিলাম?**) তাদের দলের নেতৃবৃন্দ, সর্বভারতীয় এবং বাংলা থেকে যারা রিপ্রেজেন্ট করেছেন, সুভাষবাবু বাংলা থেকে চান্স পাননি সেখানে যাবার, তাই চিৎকার করছেন। উনি হাতে পাননি, আমি দেব এবং তারপরে উনি পড়বেন এবং দেখবেন। এই ড্রাফটা যা পেয়েছি, আমাদের দলেরও ড্রাফট রেজলিউশন হয় এবং সেগুলি থেকে মূল প্রস্তাব যখন পার্টিতে গৃহীত হয়, সেটা থেকেই হয়। কাজেই এগুলি একদা চিহ্নিত ভূ-স্বামীদের মধ্যে অনেকেই কোনও না কোনও বামদলের বিশেষ করে সি. পি. এম-এর আশ্রিত হয়ে শ্রেণী সংগ্রামের ক্ষেত্রে সংহত শক্তিকে ভারসাম্যহীন করে তুলেছে। পঞ্চায়েত রাজের উজ্জ্বল কৃতিত্বে বহু জায়গায় এই সব দুষ্ট শক্তির খপ্পরে পড়ে দুর্নীতি এবং অনভিপ্রেত অবস্থার সৃষ্টি করেছে। সি. পি. এম-এর বর্গাসুলভ খবরদারির মনোভাব নানাভাবে এই সব পরিস্থিতিকে জটিল করে তুলেছে। আমি জানিনা যে,

আপনি সুভাষবাবুদের বা জয়ন্তবাবুদের এই বর্গাসুলভ আচরণ দেখাচ্ছেন কি না। কোনও কোনও ক্ষেত্রে সাধারণ আইন-শৃঙ্খলাজনিত পরিস্থিতিও আশানুরূপ ভাবে রক্ষা করা যায়নি। এই দুঃসহ অবস্থার কারণ আর. এস. পি সহ বামফ্রন্টের অন্যান্য শরিকরা যথেষ্ট উদ্বিগ্ন এবং চিন্তিত। বামফ্রন্ট সরকারের সংগ্রামের হাতিয়ার হিসাবে ব্যবহার করার যে ঘোষিত স্বপ্ন তা অবশ্য ভেঙ্গে গেছে। আকাশ চুম্বী দ্রব্য মূল্য বৃদ্ধির মতো গুরুতর বিষয়ে যেভাবে আপনারা লিখেছেন, যে ভাবে ভাষণ দিয়েছেন, আলু, পেঁয়াজ, চাল ইত্যাদি সমস্ত ব্যাপারে, মার্কেট কন্ট্রোলের ব্যাপারে আর. এস. পি. অন্য কথা বলেছেন। আজকে আকাশ ছোঁয়া দ্রব্য মূল্য বৃদ্ধির মতো গুরুতর সমস্যা যা সাধারণ মানুষের জীবনে সংঘাত সৃষ্টি করেছে, তাকে বামফ্রন্ট সরকার অবশ্য আরও কুশলীভাবে মোকাবিলা করতে পারতেন। সকলকে নিয়ে একত্রিতভাবে আলোচনার মাধ্যমে কর্মপন্থা গ্রহণ করা যেত। সমস্ত অত্যাবশ্যকীয় পণ্যের অস্বাভাবিক মূল্য বৃদ্ধির জন্য অবশ্যই কেন্দ্রের ক্ষমতাসীন সরকার মূলত দায়ী। কিন্তু সে ক্ষেত্রে রাজ্য সরকারেরও কিছু দায়িত্ব এবং ভূমিকা থেকে যায়। বর্তমানে সেইসব বিষয়গুলি নিয়ে বামফ্রন্ট সরকারের মধ্যে আলোচনা করার সুযোগ প্রায়ই থাকেনা। কারণ প্রকৃত পক্ষে বামফ্রন্ট কমিটির বৈঠক প্রায় হয়না। (এ **ভয়েজ ফ্রম ট্রেজারী বেঞ্চঃ এটা বুঝতে পারলেন না?**) বাংলা বোঝেন না, কেন হাউসে আসেন? আপনাদের বাংলা বোঝা দরকার। আসবেন আমি বুঝয়ে দেব সেই মিটিংয়ের প্রতিপাদ্য বিষয় কি। আজকে প্রশ্ন হচ্ছে শিক্ষাকে আপনারা কোন জায়গায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছেন। আপনারা বলুন যে, হ্যাঁ, আমাদের এই নিয়ম। আমরা উপাচার্য, সহ-উপাচার্য, প্রিন্সিপাল নিয়োগের ক্ষেত্রে এই বন্দোবস্ত নিয়েছি। আপনাদের অন্য দলগুলি বলছে, আপনারাও এখানে দাঁড়িয়ে বলেন যে রাজ্যপাল নিয়োগ করেছেন। কিন্তু তাঁর ভাষণে তো লেখা নেই। উত্তর তো দিতে হবে কাউকে—সেটা চীফ মিনিস্টার হোক বা বুদ্ধদেব বাবুই হোন, উত্তর দেবেন। সুন্দর সিং ভাণ্ডারী যখন আর. এস. এস. এর অফিসে যান, সুন্দর সিং ভাণ্ডারী, বিহারের রাজ্যপাল, যখন আর. এস. এস-এর অফিসে যান তখন আপনারা তাঁর সমালোচনা করেন এবং সঠিকভাবেই করেন। একজন রাজ্যপাল আর. এস. এস-এর অফিসে যাবে, লজ্জা করেনা। আমি আপনাদের সাধুবাদ জানাচ্ছি, সেলাম জানাচ্ছি তার সমালোচনা করার জন্য। আপনাদের ডি. ওয়াই. এফ. আই-এর সম্মেলনে উদ্বোধন করতে যখন আচার্য, সুন্দর সিং ভাণ্ডারী এবং উপাচার্য রথীন বোস যান তখন তার সমালোচনা করেন না তো মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি। শুভঙ্কর চক্রবর্তী যখন ডেলিগেট হয়ে, ডেলিগেট হন কি না আমি জানিনা, ডেলিগেটের চৌহদ্দির মধ্যে আপনাদের পার্টি কংগ্রেস যখন বসে থাকেন তখন তার সমালোচনা তো আপনারা করেন না? রবীন্দ্র ভারতী, বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ডি. ওয়াই. এফ. আই.-এর সম্মেলনে উপস্থিত হতে পারলে, ডেলিগেট হিসাবে ব্রিগেডে যদি উপস্থিত থাকা যায়, আর যদি মুখ্যমন্ত্রীর

জীবনী লিখতে পারা যায় তাহলে যদি উপাচার্য হওয়া যায়, রবীন্দ্র ভারতী, কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ-উপাচার্য (শিক্ষা) হওয়া যায়, অম্লান দত্তের মতো মানুষ যে চেয়ারে বসবেন, পেন্টাগনের বুকে দাঁড়িয়ে হোয়াইট হাউসে ক্লিন্টনও তার বান্ধবীদের জন্য এত ঔদ্ধত্ত্য, এত সাহস দেখাতে পারেনি। তিনি হোয়াইট হাউসে বসাতে পারেননি তাঁর বান্ধবীকে, কিন্তু আপনি বসিয়ে গেছেন; দারভাঙ্গা বিল্ডিংয়ে মনিশাকে বসিয়ে গেছেন। কখনও বসিয়ে যাচ্ছেন মনিশাকে, কখনও সুরভীকে। মনিশাকে পাওয়া যাচ্ছে না; জানিনা, সুরভীর ঐ হাল হবে কি না। একজন ব্যক্তি কালকে এখানে দাঁড়িয়ে কিছু বলে পালিয়ে গেছেন মার্ক্সবাদি কমিউনিস্ট পার্টির। ডি. ওয়াই. এফ. আই.-এর সুজন চক্রবর্তী বসে আছেন। রবীন দেব মনিশাকে সন্তোষ ভট্টাচার্যের সঙ্গে তুলনা করেছেন। এই লজ্জার কথা কোথায় রাখব? সন্তোষ ভট্টাচার্যের সঙ্গে সুরভীর তুলনা হয়? হ্যাঁ, লিখেছেন; ৪৬টি বই লিখেছেন, কিন্তু তাতে হল না। ৪৭তম বই লিখে তাঁর যোগ্যতার বিচার হল এবং সহ-উপাচার্য (শিক্ষা) হিসাবে অধিষ্ঠিত হলেন তিনি। .....(ট্রেজারী বেঞ্চের মহিলা সদস্যগণের পক্ষ থেকে টিপ্পনী ঃ মহিলা বলেই কি এই বিরোধিতা?) ... মহিলাদের কথা তো আমরাই বলছি। পার্লামেন্টে আসবার আগেই সোনিয়া গান্ধী মহিলাদের কথা বলছেন, ৩৩ পারসেন্ট রিজার্ভেশনের কথা বলছেন। আপনারা জানেন, ওঁর সমকক্ষ যোগ্য ব্যক্তিত্ব অনেক রয়েছেন, কিন্তু তাঁদের বিবেচনার মধ্যে আনা হয়নি। আজকে শিক্ষাকে এই জায়গায় এনে আপনারা দাঁড় করিয়েছেন সর্বক্ষেত্রে। স্বাস্থ্য নিয়ে বড় বড় কথা বলবার দরকার নেই। আমি স্বাস্থ্য নিয়ে বলছিনা। কম্পাউণ্ডার একটা হেলথ সেন্টার চালাচ্ছেন সেসব আমি বলছি না। আমাদের সময় ১৯৭২ থেকে ১৯৭৭ সময়কালে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নিয়ে যে স্বাস্থ্য কেন্দ্রগুলি তৈরি হয়েছিল উত্তরবঙ্গ থেকে শুরু করে রাজ্যের সর্বত্র, বর্তমানে তার কি অবস্থা সেসব আমি বলছিনা। স্ক্যানের জন্য একটি গরিব মানুষকে যদি কোনও ডাক্তার লিখে দেন তাহলে তাকে ছুটে পি. জি.-র বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিওরোলজিতে যেতে হয়। অনশন করেছিলাম মেডিক্যাল কলেজের বুকে, চার পৃষ্ঠার চিঠি দিয়েছিলাম পার্থবাবুকে। আজকে আমাদের সকলের মুখে থাপ্পড় মারেনি? মেডিক্যাল কাউন্সিল অফ ইণ্ডিয়ার ডঃ কেতন দেশাই-এর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম। সেখানে আমি সেক্রেটারি ডাঃ সচদেবার সঙ্গেও দেখা করেছিলাম। সেখানে তো আমি বাংলার এম. এল. এ. হিসাবে বামফ্রন্ট সরকারের ব্যর্থতার কথা তুলে ধরতে পারিনি। মাথা নিচু করে আমাকে চলে আসতে হয়েছে। একটি কথাও সেখানে বাংলার বিরুদ্ধে বলতে পারিনি। মেডিক্যাল কলেজের মতো একটা টিচিং হসপিটাল, সেখানে ৪০ জন টিচিং ডাক্তার নেই, ল্যাবরেটরি অ্যাণ্ড লাইব্রেরী আর নট আপটু দি মার্ক, ক্লাশরুম ভেঙে পড়ছে, অনেক যন্ত্রপাতি নেই। পুরানোগুলি অচল হয়ে কোনওরকমে চলছে। এ সমস্ত কারণে যখন সেক্রেটারি ডঃ মিস সচদেবা বললেন, 'আপনার চিঠি পেয়েছি, কনসিডার

করবার চেষ্টা করব। কিন্তু আপনি কি জানেন যে কেন সেখানে ছাত্রছাত্রী সংখ্যা ১৫৫ থেকে ৫৫টা কেটে দিয়েছি? মাথা হেঁট হয়ে গেল। আরও শুনলাম, ১৯৯৩ সাল থেকে এই সরকারকে ওরা বলছেন ব্যবস্থা নিন, ব্যবস্থা নিন, ব্যবস্থা নিন। দুবার ছয় মাস করে তাঁরা সময় দিয়েছিলেন, পরপর দুবার। প্রথমে আমাদের ছয় মাস সময় দিয়ে বললেন, 'সময় দিলাম, ইনফ্রাস্ট্রাকচারে ল্যাক যা রয়েছে সেটা দূর করুন।' সেই ছয় মাস চলে যাওয়ার পর আরও ছয় মাস সময় দেওয়া হল, কিন্তু এই সরকার কোনও ব্যবস্থা নিতে পারলেন না। আমার প্রশ্ন, আজকে আমাদের ঐ ৫৫টা ছাত্রছাত্রী থাকবে, কি থাকবে না? জ্যোতিবাবু বলেছেন, 'আমার কাছে খবর আছে, অনেক ছাত্রছাত্রী এই রাজ্য থেকে বিদেশে, অন্য প্রদেশে চলে যাচ্ছে।'

[5-00 – 5-10 p.m.]

অন্য প্রদেশে চলে যাচ্ছে। ৫৫ জন ছাত্র-ছাত্রি এখানে কমে যাচ্ছে, এই কথা বারে বারে বোঝাতে চেয়েছি হেলথ কমিটিতে, হাউসের ভেতর হাউসের বাইরে পার্থ দে মহাশয়কে অর্থাৎ ব্যর্থ দে মহাশয়কে। আজকে দেখুন তার কি ফেট হয়েছে, কি অবস্থায় এসে দাঁড়িয়েছে। আজকে উত্তরবঙ্গে কামতাপরি আন্দোলন, গোর্খাল্যাণ্ড আন্দোলন, উত্তরখণ্ড আন্দোলন নিয়ে চিৎকার করছে। উত্তরবঙ্গের ৬টি জেলা, কোথায় রাজ্যপালের ভাষণে কোন যন্ত্রনার কথা উল্লেখ রয়েছে? আজকে কামতাপুরি আন্দোলন, গোর্খাল্যাণ্ড আন্দোলন, উত্তরখণ্ড আন্দোলন সেখানে কেন জন্ম নিচ্ছে? এই সরকারের নেগলিজেন্সীর জন্য অবহেলার জন্য। ৬টি জেলার জন্য একটা মেডিক্যাল কলেজ, একটা ল কলেজ একটা ইউনিভার্সিটি, আর ১২টি জেলার জন্য এই সব। এই সামান্য ভুলের জন্য আজকে সেখানে জন্ম নিচ্ছে কামতাপুরি আন্দোলন, গোর্খাল্যাণ্ড আন্দোলন এবং উত্তরখণ্ড আন্দোলন। এই ব্যাপারে কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। আজকে তাই বলতে হয় এই শ্রমিক দরদী সরকারের আমলে, বামফ্রন্ট সরকারের আমলে ২৫০ জন শ্রমিক সুইসাইড করেছে, আত্মহননের পথ বেছে নিয়েছে। ৩১ বছরের প্রসেনজিৎ সরকার আত্মহননের পথ বেছে নিয়েছে। দেড় বছরের উপর হল ডানলপ বন্ধ। আপনারা বিবেচনা করবেন বলেছিলেন, আপনারা বলেছিলেন কেন্দ্রীয় সরকার এবং আপনারা মিলে চেষ্টা করছেন। দেড় বছর পরেও কারখানার গেট খুলল না। প্রসেনজিৎ সরকারের ৫ বছরের মেয়ে, তার লিউকোমিয়া হয়েছে, তাকে ভেলোরে নিয়ে যাওয়ার কথা ভাবতে হয়। এই সমস্ত কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এ. আর. কিদোয়াই যে ভাষণ দিয়েছেন তাতে এই সমস্ত কথা পাওয়া যায়নি, সেইজন্য তাকে সমর্থন করা যায় না। জ্যোতিবাবু বাংলার ১ কোটি বেকার যুবকের যন্ত্রণার কথা ভাবতে পারে এখানে বুদ্ধদেববাবু রয়েছেন অন্যান্য মন্ত্রীরা রয়েছেন এবং সদস্যরা রয়েছেন, এই প্রসেনজিৎ সরকার, ৩১ বছরের যুবক, সে

এখানকার কারো ভাই হবে কারো পুত্র স্থানীয় হবে, তার ৫ বছরের কন্যার লিউকোমিয়া হয়েছে, তাকে তার কন্যার রক্তের জন্য চিকিৎসার জন্য ভাবতে হবে। তাকে বন্ধ কারখানার গেট খোলার কথা ভাবতে হয়। এই সব ভেবে তাকে কোনও উপায় না দেখে আত্মহননের পথ বেছে নিতে হয়। এই আত্মহননের কথা রাজ্যপালের ভাষণের মধ্যে পাইনি। এই ভাষণকে সমর্থন করতে হবে? এটা আমি যন্ত্রণার কথা বলছি, কষ্টের কথা বলছি ব্যাথার কথা বলছি। ভাবুন একটা সরকারের সকল সদস্য ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কি করা হয়েছে না হয়েছে সেটা বলে গেলেন। ২২ বছর ক্ষমতায় রয়েছেন, এই সময় বাংলার উন্নয়নের কথা, বাংলার মানুষকে যন্ত্রণা থেকে কিভাবে মুক্তি দিচ্ছেন তার কথা সদস্যদের মুখ থেকে পাওয়া গেল না। বাংলার মানুষ অনেক আশা নিয়ে আপনাদের বসিয়েছে। এই ২২ বছরে বাংলার মানুষকে আপনারা কি দিয়েছেন কোন সদস্যের মুখ থেকে কোনও কথা শোনা যায়নি। শুধু কংগ্রেস আমলে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কি হয়েছে তার একটা ভাঙা বড় রেকর্ড বাজিয়ে গেলেন। আজকে আর বড় রেকর্ডের যুগ নেই, তারপর অডিও ক্যাসেট এসে গেছে, ভি. ডি. ও ক্যাসেট এসে গেছে তারপর এখন সি. ডি-র যুগ চলছে। বামফ্রন্টের বন্ধুরা আজও সেই মানধাতা আমলের বড় রেকর্ড বাজিয়ে চলেছে যে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কি করেছে। আজকে শিল্পে আপনারা কি করেছেন, স্বাস্থ্যে আপনারা কি করেছেন, শিক্ষায় আপনারা কি করেছেন সংস্কৃতিতে আপনারা কি করেছেন, কোন ক্ষেত্রে আপনারা কতটা উন্নতি করতে পেরেছেন সেটা বলুন। আমি আর আইন-শৃঙ্খলার কথায় গেলাম না, বুদ্ধদেববাবুর বাজেটের দিন আমার দল যদি আমাকে সুযোগ দেয় তখন আমি বলব। আমি শুধু একটা কথা বলতে চাই তা হল এই অবস্থার মধ্যে এই আইন-শৃঙ্খলায় সন্তুষ্ট যে সরকার সেই সরকারকে ধন্যবাদ। এই রাজ্যপালের ভাষণে বলা হয়েছে বাংলার আইন-শৃঙ্খলার অবস্থা ভাল। যেখানে বাসকেট প্লেয়ার রেখা চৌধুরিকে মার খেতে হয়, সেই ঘটনার কিনারা পর্যন্ত যেখানে হয় না, যেখানে কুমিরমারীর মতো ঘটনা ঘটে সেখানে আইন শৃঙ্খলার অবস্থা ভাল। এখন তো কুমিরমারিকে সি. পি. এমরা বলে আর. এস. পি-মারি আর আর. এস. পি.-রা বলে সি. পি. এম.-মারি। দুদিনে ৭ জন খুন হয়েছে কুমিরমারি এলাকায়, এই বাংলার বুকে এলোপাতাড়ি পুলিশের গুলি চলেছে। এখানে পুলিশ ডাল, ভূয়া রেলের পাশ নিয়ে ট্রেনে ভ্রমণ করছে। (**ভয়েস ঃ এম. এল. এ.রা করছে।**) এম. এল. এ.রা ভ্রমণ করলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন। কয়েকদিন আগে আমি তো কাগজে দেখলাম, ফরোয়ার্ড ব্লকের এম. এল. এ. করেছেন। তারপরেও রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, এখানে আইন-শৃঙ্খলা ভাল। তাই আমি রাজ্যপাল প্রদত্ত ভাষণ, যে ভাষণ তিনি এখানে পাঠ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনা প্রতিটি সংশোধনীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ১০ই মার্চ আমাদের রাজ্যের মহামান্য রাজ্যপাল যে ভাষণ এই সভায় রেখেছেন এবং তার ওপরে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি। সাথে সাথে বিরোধী পক্ষদের যে সংশোধনীগুলো এসেছে তার বিরোধিতা করছি। আপনাদের সাহস হল না। আপনারা কেন ৪১২টি সংশোধনী আনলেন, কেন ৪২০টি করলেন না? ৪২০টি করলে ভাল হত। আমি বিরোধীপক্ষের বক্তব্য শুনলাম। আমাদের সরকারপক্ষের বিভিন্ন বক্তব্য রেখেছেন, বিভিন্ন তথ্য পরিবেশন করেছেন। আমার সময় কম, সেজন্য আমি বিভিন্ন তথ্যের মধ্যে যেতে চাই না। আমি শুধু মাননীয় সৌগতবাবু গতকাল যে উদ্বেগ প্রকাশ করেছেন, আজকেও পঙ্কজবাবু সহ বিরোধী দলের সদস্যরা উদ্বেগ প্রকাশ করেছেন—আমাদের রাজ্যে আইনশৃঙ্খলা নেই বলেছেন—সেই ব্যাপারে ছোট্ট উদাহরণ দিতে চাই। আপনারা তো শুনতে চান না। তুলনামূলক বিচার বিশ্লেষণ করার ধৈর্য আপনাদের নেই। আপনারা চেষ্টাও করেন না। আপনারা জানেন, আমাদের এই রাজ্যে ১০ই মার্চ মহামান্য রাজ্যপাল তাঁর বক্তব্য রেখেছেন, আর ১১ই মার্চ আমাদের ভারতবর্ষের রাজ্যসভায় একটি প্রশ্নোত্তর হয়েছে। সেই প্রশ্নোত্তরে ভারতবর্ষের স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী সারা দেশের আইনশৃঙ্খলা পরিস্থিতির হিসাব দিতে গিয়ে ভারতবর্ষের চারটি মহানগরীর অপরাধের সংখ্যা পরিবেশন করেছেন। তিনি বলেছেন, ১৯৯৮ সালে চারটি মহানগরীতে যে খুন, ধর্ষণ, চুরি ডাকাতি হয়েছে তার হিসাব দিতে গিয়ে বলেছেন, খোদ দিল্লিতে ১৯৯৮ সালে খুন হয়েছে ৬৪৯টি। চুরির ঘটনা ঘটেছে ২৬,৯১১টি। ডাকাতির ঘটনা ঘটেছে ৮২০টি আর ধর্ষণ হয়েছে ৪৩৮টি। আপনারা মুম্বাইয়ের কথাটাও শুনে রাখুন। ওখানে ঐ বছরে খুন হয়েছে ৩৫১ জন।

[5-10 – 5-17 p.m.]

চুরির ঘটনা মুম্বাইতে ঘটেছে ১২৪০, ডাকাতি হয়েছে ৫১০টি এবং ধর্ষিতা হয়েছেন ১ হাজার ১০৫ জন। সঙ্গে সঙ্গে কলকাতারটা মিলিয়ে নিন। কলকাতার যে হিসাব এটা আমাদের রাজ্যের স্বরাষ্ট্র মন্ত্রী বলেননি, কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী বলেছেন। কলকাতাতে ওই সময়ে খুন হয়েছে কতজন জানেন—মাত্র ৮০ জন। চুরি হয়েছে ৪ হাজার ৪১টি এবং ডাকাতি হয়েছে ১৪৭টি আর ধর্ষণ হয়েছে ২৫টি। আপনাদের এরপরেও লজ্জা করে না পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা নিয়ে কথা বলেন। তবে রাজ্যপালের ভাষণের দিন আপনারা যে ধরনের কলঙ্কময় অধ্যায় রচনা করে থাকেন তারজন্য অবশ্য আমরা পশ্চিমবঙ্গবাসী হিসাবে লজ্জিত হই। পঙ্কজ বাবু তো ভূমি সংস্কার নিয়ে অনেক কথা বললেন। কংগ্রেসিরাই নাকি ভূমি সংস্কার করেছিলেন তিনি বললেন। হ্যাঁ, আপনারা করেছিলেন। আপনারা করেছিলেন কি, যত জোতদারদের জমি ভেস্টেড হয়েছে তাদের একটা করে সন্তানকে

১২ বছর বয়স হিসাবে ধরে তার বৌমার জন্য আগের থেকেই জমি বা সম্পত্তি রেজিস্ট্রি করে রাখা হল। আমরা এসে কি দেখলাম—যে বৌমাও আসেনি, এমন কি আমাদের বামফ্রন্টের ২২ বছরের আমলেও ওই বৌমা আর আসে নি। তখন আমরা করলাম কি ওই বৌমার জমি নিয়ে গরিব কৃষকদের হাতে দিয়ে দিলাম। সুতরাং আপনারা গরিব মানুষদের চোখে ধুলো দিয়ে যেভাবে বেনামে জমি কিনে রেখেছিলেন সেগুলো আমরা উদ্ধার করেছি। তারপরে পাট্টা কাদের নামে দিয়েছিলেন? বাবার যে জমি ভেস্ট হয়েছে তার ছেলের নামে পাট্টা দেওয়া হয়েছে। এমন কি বাবার জমি যে ভেস্ট হয়েছে, তার ছেলের মাসীর নামে পাট্টা দেওয়া হয়েছে। আমরা এসে সেগুলোকে অ্যামেণ্ড করে সংশোধন করে সেই জমি প্রকৃত কৃষক যারা তাদের হাতে বিলি করে দিয়েছি। সুতরাং কংগ্রেস রাজত্বে ভূমি সংস্কারের কথা বলে লজ্জা দেবেন না। তারপরে আপনারা বললেন যে, এখানে শিল্প হয়নি এবং বেকার ছেলেদের জন্য দুঃখপ্রকাশ করলেন। আপনাদের রাজত্বে কতটুকু শিল্পের উন্নতি করতে পেরেছেন সেটা একটু ভাবুন। তারপরে তাপসবাবুতো দীর্ঘদিন ছাত্র আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন, আপনি তো একবারও বললেন না যে, এখন মাধ্যমিক পরীক্ষা অনেক সুষ্ঠভাবে হয়। আপনাদের আমলে একটি স্কুলে পড়া ছাত্র পরীক্ষার সময়ে একজন শিক্ষকের পেটে ছুরি বসিয়ে দিয়েছিল। তারপরে একজন ছাত্রকে স্কুলের বিল্ডিং থেকে লাফ দিয়ে পড়ে আত্মহত্যা করতে হয়েছিল। ১৯৭২ সালে আপনারা কিছু ছাত্রকে পুলিশের হাতে তুলে দিয়েছিলেন তারা পরীক্ষা দিতে পারেনি। ১৯৭২ সালে পশ্চিমবঙ্গের বুকে আপনারা যে আগুন জ্বালিয়ে ছিলেন সেটা কেউ ভুলবে না। আপনারা ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের বুকে যে তাণ্ডব করে গেছেন তা জনসাধারণ ভুলবে না। তাই মিথ্যা কথা যতই আপনারা বলুন এলাকার মানুষ আপনাদের বিরুদ্ধে জেহাত ঘোষণা করবে। আপনারা দেখতে পাচ্ছেন না মাত্র ৬ মাসও হয়নি—বারবার ৩-৪টি বিধানসভার যে উপনির্বাচন হল তাতে আপনারা একটা আসনও পেলেন না। আপনাদের লজ্জা করা উচিত, সাম্প্রদায়িক দলের কাছে আপনারা আপনাদের মাথা বিকিয়ে দিয়েছেন। পশ্চিমবাংলা থেকে একজন এম. পি. কে জেতাতে পারেননি। এই লজ্জা আপনারা রাখবেন কোথায়? মানুষের কাছে গলাবাজি করছেন, পশ্চিমবাংলায় শিল্পের কথা বলছেন,—পশ্চিমবাংলায় শিল্প হবে। আপনারা শিল্প ক্ষেত্রে বারবার বাধা সৃষ্টি করেছেন, হলদিয়া পেট্রো কেমিক্যালস কারখানা করার জন্য আপনারা ১৩ বছর ঝুলিয়ে রেখেছেন। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ করার ক্ষেত্রে আপনারা অনুমোদন দেননি। ১১-১৩ বছর ঝুলিয়ে রেখেছেন। লজ্জা করে না আপনাদের। আজকে আপনারা শিল্পের কথা বলছেন? পশ্চিমবাংলার মানুষ সজাগ, পশ্চিম বাংলার মানুষ চাইছে কৃষির উন্নয়নের সাথে সাথে শিল্পের উন্নয়ন হবে। কংগ্রেসিরা চিৎকার করেও তা বন্ধ করতে পারবেন না। পশ্চিমবাংলার মানুষ তারা রক্ত দিয়ে যেমন

বক্রেশ্বর গড়েছে, কংগ্রেসিদের সমস্ত চক্রান্তকে ব্যর্থ করে দিয়ে, তেমনি ভাবেই তারা পশ্চিমবাংলার শিল্পকে এগিয়ে নিয়ে যাবে। পশ্চিমবাংলার মানুষ এই প্রতিজ্ঞা করেছে। সাথে সাথে বলি, স্বাস্থ্যর ক্ষেত্রে যে কথা আপনারা বলতে চেয়েছেন, স্বাস্থ্যর পরিকাঠামো যেন সব কংগ্রেস করে রেখেছিল, আর গত ২২ বছরে সব ধ্বংস হয়ে গেছে। আপনারা মেডিক্যাল কলেজকে এর মধ্যে কতবার ভাঙচুর করেছেন? ......

**(এই সময় মাইকের সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)**

## Adjournment

The House was then adjourned at 5.17 p.m. till 11 a.m. on Wednesday, the 17th March, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 17th March, 1999 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 11 Ministers 9 Ministers of State and 146 Members.

[11-00 - 11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up to business of the the day, I rise to perform a malancholy duty to refer to the sad demise of Shri Yehudi Menuhin and Shri Birendranath Sinha who breathed their last recently.

**Yehudi Menuhin,** the most celebrated violinist of the world breathed his last on the 12th March, 1999 in a Berlin Hospital from cardiac failure due to Lymphatic Cancer. He was 82.

Born in April, 1916 in New York of Russian Jewish parents, Menuhin began playing the violin when he was mere a child of 5 years old. At the age of seven his very maiden appearence before public, his brilliant performance enthralled the San Francisco audience. Four years later, he was playing violin at New York's Coruegic Hall with conductor Symphony Orchestra under the direction of the great German conductor Fritz Bursch. In 1929 the music lovers of Germany had tasted the brilliancy and virtuosity of violin-playing of the Child prodigy in the concerts of Beethoven Brahms and Bach with Bruno Walter and the Berlin Philharmonic. Struck with wonder at the brilliancy of his performance in the very first concerto in Germany the world famous Scientist

Albert Einstin embraced this little boy. Soon his name became familiar to the connoseurs of Western music all over the globe. In his first world tour in the year 1935 he visited as many as 63 Countries and was rceived cordially wherever he went. The music lovers all over the world hung with eagarness to hear his music. In 1952 Manuhin itinerated Indian when a profound frendship developed between him and the erstwhile Prime Minister Jawharlal Nehru. During his visit to India he was acquinted with Sitar Master Pandit Rabishankar with whom he become very intimate and played fusion music in various concerts in India and abroad.

Apart from being a music performer and conductor of extra-ordinary high calibre, he was a humanist and educator as well. Generous with his talents and tune, Menuhin founded a music school in Britain and a foundation in Brussels, Belgium.

Menuhin earned many epithets and titles during his long career from many countries like Britain, France, Germany, Belgium, Italy, Spain, etc. He was the recipient of Nehru Peace Prize in the Year 1970 and Nuclear Age Peace Foundation Award in 1977. He was honoured as the "Messenger of Goodwishes of UNESCO" in the year 1992. He was honoured with 'Doctorate degree' by as many as 27 universities. He received an honorary 'Knighthood' in 1965 and was honoured citizenship of Britain in 1985 and became a Lord in 1993.

He was the President and Associate Conductor of London Royal Philharmonic Orchestra till death. He was made the Emeritus Conductor of English string Orchestra and was principal Guest conductor. He also worked as a president and Principal Conductor of Philharmonica Hangarika. His autobiography 'Unfinished Journey' was published in the year 1977.

Deeply spiritual, Menuhin was a follower of Indian mysticism, which influenced both the way he lived and the way he viewed death.

At the sad demise of Mr. Menuhin the World has lost a legend of the Music of the Century and a philanthropist as well.

**Shri Birendranath Sinha,** the former Chief Photographer of Ananda Bazar of Publications and Hindustan Standard breathed his last on the 10th March, 1999 in Calcutta. He was 89.

Shri Sinha covered all major events in the country right from the pre-independence days. His photo-coverage of the devastating earth quake affected areas of Bihar in 1934 enabled him to join as a photographer of Ananda Bazar Patrika. Since then for the next 40 years he worked as photographer for Ananda Bazar Patrika and Hindustan Standard. He photographed several national and international personalities like Gandhi, Rabindra Nath Tagore, Netaji Subhas Chandra Bose, Jawaharlal Nehru, Bulganin and Khruschev. He had the rare credit of taking the last photograph of Netaji Subhas Chandra Bose. Some of his remarkable photographs taken on the following topics are :

Meeting of Gandhi and Rabindra Nath Tagore at Santiniketan, Calcutta Famine, Historic Moments of 15th August, 1947, Setting out of Indian Army to Goa, Indo-China War in 1962.

He was also associated with the expedition to Nandaghunis and Nana Peaks.

Beside photography he was a freedom fighter and social activist too. He accompanied Gandhi in riot hit areas of Noakhali. In association with Dr. Sisir Bose he edited the book "Netaji — A Pictorial Biography".

He was one of the founder members of Press Photographers Association of India established in 1946.

At the demise of Shri Sinha the State has lost a great photographer and an eminent personality of the world of journalism.

Now I would request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

(At this stage Hon'ble members stood in their seats for two minutes as a mark of respect to the deceaseds.)

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

**Starred Questions**
**(To which Oral Answers were given)**

**Vocational Course**

***29.** (Admitted Question No. *80) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Higher Education Department be pleased to state—

(a) Whether the Government has decided to introduce vocational courses/subjects in college education; and

(b) If so, details thereof?

**Shri Satyasadhan Chakrabarty :**

(a) The University Grants Commission provides financial assistance for the introduction of vocational subjects in the Colleges. The State Government also approves proposals for introduction of vocational subjects.

(b) The following colleges have been allotted vocational subjects by the State Government :

(i) Seva Bharati Mahavidyalaya 'Seed Technology' and 'Industrial Fish and fisheries.'

ii) Clunny College, Kalimpong 'Office Management and Secretariat Practice.'

2. In addition to the courses introduced with the financial assistance by the State Government, the UGC has also approved the introduction of vocational courses in 55 colleges and agreed to bear the cost for five years.

**Shri Saugata Roy :** Sir, the Hon'ble Minister has mentioned Industrial Fish and Fisheries and Office Management and Secretarial Practice as two vocational courses. May I know from the Hon'ble Minister what are the vocational courses—what are the names of the vocational courses that are available in the Colleges of West Bengal?

**Shri Satyasadhan Chakrabarty :** For the information of the Hon'ble Member, I have a long list with me. There are 35 subjects which have been identified as vocational subjects by the UGC. Most of the subjects have been introduced in 55 Colleges in West Bengal; Say, the College to which you belong Ashutosh College; Industrial Fish & Fisheries, and then we have Clinical Nutrition & Dietatics, Communicative English, Advertisement, Sales Promotion and Sales Management, Communicative English—these are the subjects—Tourism & Travel Management, Functional Hindi, Office Management & Secretarial Practice, then also, Sericulture, Computer Applications, then we have Fish—Industrial Fish and Fisheries etc. So these are the main subjects.

[11-10 - 11-20 a.m.]

There are 35 subjects covering various aspects of vocational education and in West Bengal we have almost all the subjects except Automobile Maintenance or Instrument Maintenance. Most of the 35 subjects have been introduced in different colleges in West Bengal.

**Shri Saugata Roy :** Sir, the Hon'ble Minister has mentioned that the UGC gives money for five years for introducing vocational courses

in colleges. May I know from the Hon'ble Minister what help the State Government gives in introducing vocational courses in colleges and whether in approving new colleges vocational subjects are being given preference.

**Shri Satyasadhan Chakraborty :** Well, since the initiative was taken by the UGC and they came and met with the Vice-Chancellor and other officers. From 1994-95 it was the UGC which recommended the subjects. Our government agreed to it and as I have told you only in two colleges we on our own have introduced vocational subjects where financial responsibilities is absolutely ours in terms of salary of the teachers, equipment and other necessary things. But so far as the UGC is concerned, as I have told you, they bear the expenses for a period of five years but the colleges also bear a portion of the money by raising tution fees which is comparatively high. But for the five years the entire cost is borne by the University Grants Commission—teachers' salary, equipment and other necessary things.

**Shri Saugata Roy :** I am thankful to the Hon'ble Minister that he actually told us frankly that the State Government does not do much for introduction of vocational courses. It is the UGC which has come forward with the money for introduction of vocational courses. It is also good that he has informed us that out of 400 colleges in the State, only about 55 colleges are having vocational education though it is necessary to introduce vocational courses every where. But my question to the Hon'ble Minister is that, just as he has mentioned my college, many of the colleges instead of introducing these vocational courses in the undergraduate curriculum, they are opening separate training institute particularly in the field of computer and charging exhorbitant fees and also the courses they teaches actually are not recognised by any recognised institution. I also do not know whether the students at all get any number of necessary computer hours which is necessary to learn a programme hardware or software whatever. My question to the Hon'ble

Minister is that whether the government has any control over the exhorbitant fees charged by these institutions attached to the colleges and whether there is any control over the courses taught in the name of vocational courses particularly in computer.

**Shri Satyasadhan Chakraborty :** No, No, we are completely aware of these programmes. Number one, there are subjects where the colleges get affiliation from the universities. Fees structure and courses are determined by the various course of studies over which government has no direct control.

As you know, in the Academic Affairs we do not have any control. Universities are autonomous bodies. This is number one. The number two is, there are courses which are approved by All India Council of Technical Education. They have their regional office in Calcutta. They have also a team of inspectors and they also control vocational courses particularly computer related courses. There are also Diploma courses whose affiliations are given by our own State Council of Technical Education. So they are controlled by them. I agree that there are some private organisations which charge exorbitant fees but they have branches all over the country. They work under the existing law. We cannot control them. But they are controlled by the A.I.C.T.E. Recently we have constituted a Committee to into the fees structure and also the A.I.C.T.E. is looking into the matter. They have already written to us to look into the matter. My Department as well as Department of the Technical Education are also looking into the matter. I agree with you that all these courses must have the desirable standard and also that the fees that they charge should not be prohibitive. We are looking into it.

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে বিভিন্ন কোর্সেস ভোকেশনাল ট্রেনিং হচ্ছে আণ্ডার গ্র্যাজুয়েট কলেজে এই ইনফর্মেশনগুলি ঠিকমতো পৌছে দেওয়া হচ্ছে কি না? কোথায় কোথায় কি কি ক্যাটাগরিতে তারা অ্যাপ্লিকেশন করবে এটা জানিয়ে দেওয়ার ক্ষেত্রে। আমার কাছে ইনফর্মেশান আছে যে সমস্ত কলেজের কাছে এই

ইনফর্মেশন নেই। আপনার ডিপার্টমেন্ট হায়ার এডুকেশন ইউ. জি. সি., ইউনিভার্সিটি বা ভোকেশনাল টেকনিক্যাল এডুকেশন দপ্তর কোথায় কি ভাবে তারা দরখাস্ত করবে এই সামগ্রিক চিত্রটা যদি প্রত্যেকটি কলেজে পাঠিয়ে দেওয়া হয় এবং এই কোর্স খুলতে কি কি ক্রাইটেরিয়া ফুলফিল করতে হবে এই ইনফর্মেশনটা জানিয়ে দিলে কলেজগুলি সেই ভাবে প্রস্তুতি নিতে পারে ও আবেদন করতে পারে।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন তাদের এখানে আঞ্চলিক অফিস আছে সল্টলেকে, আমরা জায়গা করে দিয়েছি, ওঁরা সেখানে কাজ করছেন, বিশ্ববিদ্যালয়ের উপাচার্যর সঙ্গে এবং বিশ্ববিদ্যালয়ের অন্যান্য অভিজ্ঞদের সঙ্গে ওঁরা বসেন। আমাদের সরকারি দপ্তরে যারা নাকি অফিসার থাকেন এবং বিভিন্ন কলেজের অধ্যাপক যাঁরা দরখাস্ত করেন তাদেরকে তাঁরা চিহ্নিত করেন। একটা সভায় বসে কোন কোন মহাবিদ্যালয় পাবে বা পাবার উপযুক্ত এটা ঠিক করেন এবং ঠিক করে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন তাদেরকে এই বিষয়গুলিকে পড়াবার অনুমোদন দেন। বিশ্ববিদ্যালয় বিষয়গুলিকে স্বীকৃতি দেয়। এটা কোন কোন কলেজকে দেওয়া হল সেটা বিশ্ববিদ্যালয় জানে এবং আমরা আমাদের যে হায়ার এডুকেশন কাউন্সিল সেখানে আমরা এই বিষয়গুলি নিয়ে আলোচনা করি। এটা সর্বভারতীয় ক্ষেত্রে দেওয়া হয়। কতকগুলি মহাবিদ্যালয়কে দেওয়া হবে সারা ভারতবর্ষের জন্য ওঁরা একটা সংখ্যা নির্ধারণ করেন, যেমন ধরুন পশ্চিমবঙ্গকে বলল এ বছর তোমাকে আমরা ১০টা কলেজে দেব, আবার কোনও বছর বলে এ বছর ১৫টা কলেজকে দেব। এই রকম যারা আবেদন করে তাদেরকে কমিটি যদি মনে করে যে এই ১০টা কলেজ উপযুক্ত নয় তাহলে তারা কমিয়েও দিতে পারে। এই ভাবেই আমাদের ভোকেশনাল বিষয়গুলি নির্ধারণ হয় এবং কাজ চলে।

[11-20 – 11-30 a.m.]

**Shri Atish Chandra Sinha :** Sir, I would like to know from the Hon'ble Minister that one of the difficulties that is faced by most of the colleges in West Bengal is that there is dearth of teachers. So, although I am told that 35 vocational subjects have been introduced in 55 colleges. It is very open and simple that vocational courses are semi-technial and technical. How the teachers are going to be recruited—through the College Service Commission or from the market paying Rs. 1500/- or in whatever manner? How the teachers are going to be recruited to teach in 55 colleges?

**Shri Satya Sadhan Chakraborty** : For the information of the Hon'ble member, I would say that these teachers are not recruited or recommended by the West Bengal College Service Commission. These teachers are recruited by the colleges themselves. They have their/ Governing Bodies and they are always in touch with the University—Calcutta University and other Universities. The universities fix their fees at the maximum level and also qualifications and other things. But, these courses as per UGC are subjects to be self-supporting. Theoretically the State Government have no financial responsibility. So, the University, the University Grants Commission and the colleges. The State Government is not giving money. We only say that we do not have any objection and for five years the responsibility is not ours. Most of the teachers are not full time teachers because the experts are appointed on part-time basis or on contractual basis. So, these are the things that are determined by the colleges and the Universities and their respective bodies.

**Dr. Ram Chandra Mondal** : May I know from the Hon'ble Minister that out of 35 subjects indentified which are the subjects in which the trained persons can get self-employment opportunities as well as Government job?

**Shri Satyasadhan Chakraborty** : For the information of the the hon'ble members I would say that these subjects have been identified because they have employment potential and most of the subjects are taught keeping in view the market demand. Already we have been informed that particularly in computer application or Seri-culture or Secretarial Practice, Office Management, Tourism and Travel Management—there is a demand and we understand that some of the students who are doing well, have already been offered employment after they complete their study in different colleges. But it is also true that there are some subjects and there are some colleges which are facing difficulties. In the Higher Education Council we have already constituted a Com-

mittee with some experts to go into deep into the matter and submit their recommendation so that we can select the subjects properly and also find out how they can be gainfully employed.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন।—আপনি বলছেন যে এখানে ৫৫ টি কলেজে ৩৫টি বিষয়ে শিক্ষা দেওয়া হয়। পশ্চিমবঙ্গে ভয়াবহ বেকারত্বের যুগে যেখানে ২৮০টি পদের জন্য ৯ লক্ষ মানুষ আবেদন করেন চাকরির জন্য, ২০০ টি পদের জন্য কলকাতা কর্পোরেশনে ১ লক্ষ ১৪ হাজার মানুষ অ্যাপ্লাই করেন সেখানে এইরকম তীব্র বেকারত্বের যুগে ৫৫ টি কলেজে ৩৫ টি কোর্স চালু আছে, যেখানে আমরা দেখছি যে, মহারাষ্ট্রে ৫২১টি কলেজ আছে যেখানে এটা শেখানো হয়, কিন্তু আপনাদের ৫৫টি কলেজ আছে, অন্ধ্রপ্রদেশে ১১১টি কলেজ, কর্ণাটকে ২৩৮টি কলেজ আছে। কিন্তু এখানে আপনাদের সরকারের দূরদৃষ্টি ও উৎসাহের অভাবের জন্যই কি এত কম কলেজ আছে? এখানে আরও বেশি করে কলেজ চালু করলে আরও বেশি ছাত্রছাত্রী বৃত্তিমূলক শিক্ষায় যেতে পারে এবং সেখান থেকে সরাসরি চাকরির সুযোগও আসতে পারে।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমরা কিন্তু এ ব্যাপারে উৎসাহী। আপনাদের জেনে ভাল লাগবে যে, দিল্লিতে এ ব্যাপারে আলোচনা হয় এবং আমি অনেকগুলো কমিটিতে ছিলাম। আমরা বলেছি যে আমাদের শিক্ষা বিষয়ের পরিবর্তন করার দরকার এবং ভোকেশনাল সাবজেক্টগুলোকে ইনট্রোডিউস করার দরকার। অন্য রাজ্যে আমাদের তুলনায় কলেজের সংখ্যা বেশি। কেন বেশি? আমি বারে বারে বলেছি যে, আমাদের রাজ্যে শিক্ষকদের বেতন, অশিক্ষক কর্মচারিদের বেতন, কলেজের পরিকাঠামো তৈরি ইত্যাদি ব্যাপার গুলো সরকরের দায়িত্বে হয়। কিন্তু অন্যান্য রাজ্যে ঐসব ব্যাপারগুলোর একটা বড় অংশ ব্যক্তিগত মালিকানায় চলে। মাননীয় অতীশবাবু বলছিলেন যে অন্য রাজ্যগুলোতে ছাত্রদের কাছ থেকে প্রচুর পরিমাণে ফি নেওয়া হয়, কিন্তু আমাদের রাজ্যে আমরা এখনও সেটা করিনি এবং আমাদের রাজ্যে আমরা ইউ. জি. সি. কে এটা বলেছি এবং তারাও আমাদের সঙ্গে একমত হয়। আমরা মনে করি যেসব বিষয়গুলো পড়ানো হবে সেই সব বিষয়গুলোর পড়ানোর যৌক্তিকতা আছে কিনা, সেগুলোর সামাজিক উপযোগিতা আছে কিনা, বাজারে চাহিদা আছে কিনা এগুলোও দেখা দরকার। ওদের সঙ্গে তুলনা করলে দেখা যাবে যে, আমাদের এখানে খুব কম বিষয় পড়ানো হচ্ছে তা কিন্তু নয়। ২-১টি রাজ্যের তুলনায় আমাদের এখানে কলেজ কম। সেই রাজ্যগুলোতে কিন্তু কলেজের সংখ্যা আমাদের থেকে অনেক বেশি।

## খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প

***৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৬) শ্রী রামপদ সামন্ত ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কতপ্রকার খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প চালু আছে; এবং

(খ) বিগত পাঁচ বছরে উক্ত শিল্প থেকে কত পরিমাণ লাভ বা লোকসান হয়েছে?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ**

(ক) এই রাজ্যে বর্তমানে আনুমানিক ৩০ (ত্রিশ) প্রকার খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প চালু আছে।

(খ) এই বিষয়ে তথ্যাবলী রাজ্য সরকার সংরক্ষণ করে না।

**শ্রী রামপদ সামন্ত ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প যাতে জনপ্রিয় করা যায় এবং এ ব্যাপারে জনগণের মধ্যে সচেতনতা যাতে আরও বাড়ানো যায় তার জন্য ব্লক ভিত্তিক কোনও প্রশিক্ষণ বা উন্নত বীজ দেওয়ার কোনও সরকারি পরিকল্পনা আছে কি? যদি থাকে তাহলে কি ধরনের কাজ চলছে?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** প্রশিক্ষণের ব্যবস্থা আছে। গতবছর ২৮০ জন কে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। আর প্রচারের কথা যেটা বলছেন সেই প্রচারের জন্য সরকারি ব্যবস্থায় যা করা যায় সেটা করা হচ্ছে।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দারিদ্র্যসীমার নিচে বসবাসকারি মানুষদের পুষ্টির ঘাটতি মাসরুম বা খড়-ছাতু খানিকটা মেটাতে পারে এবং নানারকম অসুখ বিসুখে হাত থেকে তাদের রক্ষা করতে পারে। সুতরাং আপনার বিভাগ থেকে ব্লক ভিত্তিতে বা জেলা ভিত্তিতে মাসরুম চাষের কোনও নির্দিষ্ট পরিকল্পনা নিয়েছেন কি?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** অসুখ বিসুখে কি করে জানিনা। তবে মাসরুম ট্রেনিং দেওয়ার জন্য জেলা স্তরে যে ট্রেনিং-এর ব্যবস্থা আছে সেখানে স্পান সাপ্লাই দেওয়ার ব্যবস্থা আছে এবং এটা তৈরি করার জন্য কিছু কেন্দ্রও আছে। কিন্তু মূল সমস্যা হচ্ছে, দু রকম ছাতু আছে, বোতাম-ছাতু এবং ঝিনুক-ছাতু। বোতাম-ছাতুর মোটামুটি একটা বাজার আছে। কিন্তু ঝিনুক-ছাতুর কোনও বাজার নেই। যে সমস্ত মেয়েরা ট্রেনিং নিচ্ছে তারা পরবর্তীকালে বাজারের অভাবে তা বিক্রি করতে পারছেনা। এই হচ্ছে বর্তমান

অবস্থা।

**শ্রী রামপদ সামন্ত ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগ '৯৬ সাল থেকে সংযুক্তভাবে কাজ করে চলেছে এবং কিছু কিছু ট্রেনিংও দেওয়া হচ্ছে। বিশেষ করে মাসরুম বা ছাতু চাষের ক্ষেত্রে '৯৮ সালের মার্চ মাস পর্যন্ত ২,৩৩৫ জনকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে, এই ধরনের একটা রিপোর্ট আছে। আমি জানতে চাইছি, ১৯৯৮ সালের এপ্রিল মাস থেকে আজ পর্যন্ত কত-জনকে ট্রেনিং দেওয়া হয়েছে?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** এখনই বলতে পারবনা, নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার দপ্তরের পক্ষ থেকে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প কো-অপারেটিভ বেসিসে গড়ে তোলার জন্য উৎসাহ দেওয়া হচ্ছে। আমি আপনার কাছে জানতে চাইছি এখন পর্যন্ত আপনার দপ্তর কতগুলো কো-অপারেটিভকে আর্থিক সাহায্য করেছে?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** এখনই সংখ্যাটা বলতে পারব না। তবে ব্যক্তিগত উদ্যোগকে যেমন সাহায্য করা হচ্ছে তেমন কো-অপারেটিভকেও সাহায্য করা হচ্ছে। সংখ্যাটা এখনই বলতে পারছি না।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ওয়াটার-মেলনকে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের আওতায় এনে তাকে বটলিং করার জন্য দীর্ঘদিন ধরে একটা প্রচেষ্টা চলছে। বর্তমানে সেটার অবস্থা কি?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** এ বিষয়ে একটা উদ্যোগ নেওয়া হয়েছিল। কিন্তু সমস্যা হচ্ছে ওয়াটার-মেলন-এর জুস বটলে রাখার পর বটলের তলার দিকে একটা সেডিমেন্ট পড়ছে, ঠিক টোটাল ট্রান্সপারেন্সী থাকছে না। ফলে কনজিউমারদের ধারণা হচ্ছে—জিনিসটা পানের উপযুক্ত নয়। কিন্তু বিজ্ঞানীরা বলছেন, 'খাদ্যের গুণগত মান সবই ঠিক আছে। আমরা এটা নিয়ে যাদবপুর ইউনিভার্সিটির কাছে গিয়েছি। ওঁরা চেষ্টা করছেন। কিন্তু এখন মিকসিং ঠিকমতো হচ্ছে না বলে বাজারজাত করতে অসুবিধা হচ্ছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** ইতিপূর্বে এখানে এ বিষয়ে যখন প্রশ্ন রাখা হয়েছিল তখন মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জবাব দিতে গিয়ে বলেছিলেন, খাদ্য প্রক্রিয়াকরণ কেন্দ্রে ২৮০ জনের প্রশিক্ষণের ব্যবস্থা করেছেন। এত নগণ্য যে, সারা রাজ্যে ২৮০ জন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আপনার ২৪ পরগনা জেলায় বিস্তীর্ণ এলাকা জুড়ে চাষীরা অনেক তরমুজের চাষ করে এবং আমার জেলা মেদিনীপুরের

**কাঁথি মহকুমা এবং ঝাড়গ্রাম মহকুমায় কাজু বাদামের চাষ হয়। এই দুটি ফল আপনার দপ্তরের তত্ত্বাবধানে কোনও প্রক্রিয়াকরণের ব্যবস্থা করবেন কি না? কারণ একটু আগে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় বললেন প্রাইভেটকে সাহায্য করিনা, যা কিছু সরকারি ব্যবস্থাপনায় কাজকর্ম করতে ভালবাসি। সেক্ষেত্রে আপনার সরকার এই ধরনের প্রক্রিয়াকরণ করবেন কি না?**

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** শিক্ষায় বেসরকারিকরণ ভাল নয়, শিল্পে বেসরকারিকরণ একমাত্র পথ। সরকারিভাবে কোন কিছু করব না, তবে বেসরকারিকরণে সেটা হবে। তারা সেইভাবে বললে আমারা সাহায্য করি।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** আমাদের দেশের যুবক ছেলেরা বিভিন্ন জায়গায় কো-অপারেটিভ করে কোথাও পিগারী, কোথাও গোটারী করেছে। আপনি মাংস প্রক্রিয়াকরণের কোন ব্যবস্থা করবেন কি না?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** কিসের কো-অপারেটিভ করবেন?

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** পিগারী এবং ডেয়ারীর কো-অপারেটিভ।

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** এটা তো অ্যানিমাল হ্যাজবানড্রি দপ্তরের।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটু কাট-খোট্টা লোক। আপনি সঠিকভাবেই মুখ্যমন্ত্রীর ফিলজফিই বলেছেন। শিক্ষায় বেসরকারিকরণ ভাল নয়, কিন্তু শিল্পে বেসরকারিকরণ একমাত্র পথ। এটা সি. পি. এমের লেটেস্ট ফিলোজফি জেনে আনন্দিত হলাম। আমি জানতে চাইছি, অনেকদিন ধরে বলেছেন ফুড প্রসেসিং ইণ্ডাস্ট্রি করার জন্য ডানকুনিতে মডিউলার ফুড পার্ক তৈরি হবে। দু-একটি কাগজে ছবি বেরিয়েছে, মডিউলার ফুড পার্কের শিলান্যাস পড়ে আছে, মাঠ বিরাট রয়েছে, কিন্তু কোনও শিল্প সেখানে তৈরি হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় ডানকুনিতে মডিউলার ফুড পার্ক প্রকল্পের কি ব্যবস্থা করেছেন?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** আপনি ঠিক জায়গায় ধরেছেন। ডানকুনিতে ফুড পার্ক ব্যক্তিগত উদ্যোগে মডিউলার কনসালটান্ট কোম্পানি তাদেরই করার কথা। ওরা বলেছিলেন, নিজের উদ্যোগে জমি সংগ্রহ করবেন, আমাদের সেখানে এসকর্ট সার্ভিস দিতে হবে। সেই অনুযায়ী চুক্তি হয়। পরবর্তীকালে দেখা যায়, ল্যাণ্ড অ্যাকুইজিশনে আটকাচ্ছে। তখন ৪/৫টি কোম্পানির নামে জমি কিনে ঐ ২৪ একর করে যাতে করা যায় সেই ব্যবস্থা নেওয়া হয়। মাঝখানের প্লটগুলি বর্গা রেকর্ডেড হয়ে আছে। সেটা কোনওমতেই কনভারশন দেওয়া সম্ভব হয়নি। সবশেষে প্রস্তাব দিয়েছি টোটাল অ্যাকুইজিশন

করে দিতে পারি যদি টাকা দেন। সেই প্রস্তাবে রাজি হলে আমরা সেইভাবে এগোবো।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন, বর্ধমান জেলার জামালপুরে এবং মেমারীতে ও হুগলি জেলায় একটা বিরাট অংশে আলু চাষ করা হয়। এইসব আলুর বেশ কিছু স্টোরেজ করার পর অতিরিক্ত আলু চাষীর ঘরে থেকে যায়। এইসব আলুর প্রক্রিয়াকরণের কোনও ব্যবস্থা করবেন কিং আপনার দপ্তর?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** আলু অবশ্যই প্রক্রিয়াকরণ করা যায়। কিন্তু করবেটা কে? লোক এনে দিন, করতে রাজি আছি।

**শিক্ষকদের ট্রেনিং**

***৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮) **শ্রী কমল মুখার্জি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রাথমিক/জুনিয়র/মাধ্যমিক বিদ্যালয়ের প্রধান/উপ-প্রধান শিক্ষকদের সার্ভিস বুক তৈরি ও অন্যান্য প্রশাসনিক কাজ ভালভাবে শেখানোর জন্য কোনও ট্রেনিং-এর ব্যবস্থা আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, এ-ধরনের ট্রেনিং-এর ব্যবস্থা চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) এ ধরনের কোনও ট্রেনিং ব্যবস্থা নেই। রাজ্যের প্রাথমিক বিদ্যালয়ের প্রধান শিক্ষকের পদ আছে উপ-প্রধানের কোনও পদ নেই। সার্ভিস বই তৈরি বিষয়টি এত সরল যে তার কোনও বিশেষ শিক্ষণের প্রয়োজন নেই। তবে প্রত্যেক জেলার যে অ্যাকাউন্ট অফিসার আছেন তারা এ ব্যাপারে সাহায্য করেন। অন্যান্য প্রশাসনিক কাজের জন্য কোনও বিশেষ প্রশিক্ষণের ব্যবস্থা নেই।

(খ) কোনও পরিকল্পনা নেই।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী কমল মুখার্জি ঃ** গত বছর আমি প্রায় একই ধরনের প্রশ্ন একটা করেছিলাম—লিখিত প্রশ্ন এবং মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছিলেন যে আগে ছিল প্রধান শিক্ষকদের ট্রেনিং-এর ব্যাপারটা, এখন নেই, আমরা ভবিষ্যতে সেটা চিন্তাভাবনা করব। লিখিত উত্তরে এটা বলেছিলেন। যাই হোক, আমি খোঁজ খবর নিয়ে দেখেছি যে

কোনওদিন এই ট্রেনিং-এর ব্যবস্থা ছিল না। এখন বাস্তব ঘটনা যেটা সেটা হচ্ছে, মাধ্যমিক স্কুল হোক, জুনিয়ার হাইস্কুল হোক, প্রাইমারি স্কুল হোক, এই সার্ভিস বুকের ব্যাপারে আমরা দেখেছি যে একটা ঢালোয়া ব্যবস্থা শিক্ষা দপ্তর চালিয়ে যাচ্ছে এবং স্কুল ওয়াইজ সার্ভিস বুক টিচারদের যারা ডি. আই. অফিসে কাজ করেন সেইসব কর্মচারিরা কনটাক্ট বেসিসে করছেন। আপনি নিজে প্রধান শিক্ষক ছিলেন, আপনি নিশ্চয় এটা স্বীকার করবেন। এটা যাতে বন্ধ করা যায় এবং প্রধান শিক্ষক ও সরকারি প্রধান শিক্ষকদের ট্রেনিং-এর যাতে ব্যবস্থা করা যায় তারজন্য আপনার কোনও চিন্তাভাবনা আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সার্ভিস বই-টা আপনি যদি অনুগ্রহ করে দেখেন তাহলে দেখবেন সেখানে যে স্তম্ভগুলি বা কলমগুলি আছে তা এত সহজ এবং সরল যার জন্য বিশেষ প্রশিক্ষণ দেবার প্রয়োজন নেই। যিনি প্রধান শিক্ষক তার তো ন্যুনতম শিক্ষাগত যোগ্যতা আছে এবং বিদ্যালয় শিক্ষা ব্যবস্থা সম্পর্কে তার একটা ধারণাও আছে। তার উপর ভিত্তি করে সার্ভিস বুক পূরণের ক্ষেত্রে কোনও অসুবিধা থাকার কথা নয়। যে কারণের জন্য অসুবিধা হয় সেটা হচ্ছে অতীতে হয়ত তার যে পে ফিক্সেশান হয়েছে সেখানে গণ্ডগোল আছে, হয়ত বা ইনক্রিমেন্টের ব্যাপারে গণ্ডগোল হয়েছে বা ডেট অব অপশনের ক্ষেত্রে গণ্ডগোল হয়েছে। গণ্ডগোলটা সেখানে হয়। পেনসনের ব্যাপার যেসব ক্ষেত্রে আটকে থাকে সেটা সার্ভিস বই ঠিক মতন দিতে পারছে না এইজন্য নয়, এটা মূলত ওভারড্রয়াল কিম্বা রং পে ফিকসেশান তারজন্য। সার্ভিস বইটা যদি আপনি অনুগ্রহ করে দেখেন তাহলে দেখবেন তা এত সহজ ও সরল ভাবে তৈরি করা আছে যে সেখানে সাধারণ ধারণা থাকলে পরেই সার্ভিস বই পূরণ করা যায়। তাই এরজন্য প্রশিক্ষণ দেবার কথা ভাবছি না। তবে জেলায় জেলায় আমাদের অ্যাকাউন্টস অফিসাররা আছেন, তারা মাঝে মাঝে শিবির করেন, কোনও বিদ্যালয়ের সহকারি প্রধান শিক্ষক বা প্রধান শিক্ষক তিনি যদি ইচ্ছুক হন তাহলে জেলা বিদ্যালয় পরিদর্শকের অফিসে এসে সেই অ্যাকাউন্টস অফিসারের কাছ থেকে সাহায্য নিতে পারেন।

**শ্রী কমল মুখার্জি ঃ** এই সার্ভিস বুকের গণ্ডগোল থাকার জন্য এবং কাগজপত্র ঠিক না থাকার জন্য দেখা যায় অনেক শিক্ষকের অবসরকালীন সুযোগসুবিধা পেতে দেরি হচ্ছে এবং এমন কি অনেক শিক্ষক মারা যাওয়ার পর পেনসন স্যাংশন হয়ে আসছে। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, প্রধান শিক্ষকরা পণ্ডিত মানুষ, শিক্ষিত মানুষ। হ্যাঁ, ঠিক, সে কথা অস্বীকার করছি না। কিন্তু ট্রেনিং-এর ব্যবস্থা যদি করা হয় তাহলে প্রশাসনিক নিয়ম-কানুন, সরকারি অর্ডার, স্কুলগুলির অ্যাডমিনিস্ট্রেশন কি ভাবে চলা উচিত ইত্যাদি বিষয়েও তারা ওয়াকিবহাল হতে পারবেন। এ বিষয় নিয়ে মন্ত্রী মহাশয় কিছু ভাবছেন

কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সার্ভিস বইটা যদি আপনাকে দেখাতে পারতাম তাহলে ভাল হত। তাতে বিদ্যালয়ের নাম, শিক্ষকের নাম, কবে তিনি যোগদান করেছেন, কবে থেকে কবে ছুটি নিয়েছেন, কবে ইনক্রিমেন্ট হয়েছে এইসব বিবরণ দিতে হয়। এটা অত্যন্ত সহজ ও সরল। এর উপর ভিত্তি করে প্রশিক্ষণ দেবার কি অবকাশ আছে আমি বুঝতে পারছি না। মূলত অনেক সময় দেখা যায় এই সার্ভিস বুকগুলি তৈরি করে বিদ্যালয়ের পক্ষ থেকে জমা দেওয়া হয়না। বিদ্যালয়ের প্রধান শিক্ষক বা সম্পাদকরা যদি অবসরপ্রাপ্ত শিক্ষকের সার্ভিস বই সময় মতো জমা দেন সঠিক জায়গায়—এরকম ভুরিভুরি হচ্ছে, সার্ভিস বুক জমা দিয়েছেন, তার এক মাসের মধ্যে পেনসন পেয়েছেন। সমস্যা যেটা হয় সেটা হচ্ছে বিদ্যালয়ের পক্ষ থেকে সার্ভিস বই এবং সংশ্লিষ্ট কাগজপত্র ডি. আই. অফিসে জমা দেওয়া হয়না। সমস্যাটা এখানে। সার্ভিস বই তৈরি করার ক্ষেত্রে তাদের অসুবিধা হচ্ছে—এটা কিন্তু সমস্যা নয়।

**শ্রী কমল মুখার্জি ঃ** আপনি বলছেন যে সরকারি যেসব নিয়মকানুন বেরোচ্ছে শিক্ষা দপ্তর থেকে প্রধান শিক্ষকরা মোটামুটি সে সম্পর্কে ওয়াকিবহাল। আমি এই প্রসঙ্গে একটা কথা আপনাকে বলি। আমরা, বিধায়কদের মধ্যে যারা শিক্ষকতা করি ইদানিং একটা কথা শোনা যাচ্ছে যে, বিধায়ক এবং শিক্ষক—তারা যে কোনও এক জায়গা থেকে মাহিনা পাবেন। অর্থাৎ যে সুযোগসুবিধাগুলি এম. এল. এ. হিসাবে আমরা পাই সেটা নিলে আমরা আর মাহিনা পাব না। এ ব্যাপারে প্রধান শিক্ষকরা বলছেন যে কোনও এক জায়গা থেকে মাহিনা নিতে হবে। ভবিষ্যতে ব্রেক সার্ভিস হতে পারে সেই ব্যাপারে আপনার পরিষ্কার বক্তব্য কি আছে জানবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি যে প্রশ্ন করেছেন, মূল প্রশ্নের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। তবে বিষয়টি যেহেতু গুরুত্বপূর্ণ বিশেষ করে শিক্ষক বিধায়কদের কাছে সে জন্য জোরের সঙ্গে বলছি যে সরকারি আদেশ আছে। একাধিক শিক্ষক বিধায়ক আমাকে জিজ্ঞাসা করেছেন। যখন বিধানসভার অধিবেশন চলে বা বিধানসভার কোনও কমিটি চলে বা বিধানসভা থেকে কোনও ডেপুটেশনে যান বা কোনও স্টাডি ট্যুরে বিধায়করা যান, সেই সময়ে তাদের বিবেচনা করা হয় যে তারা কর্তব্যরত আছেন, অর্থাৎ অন ডিউটিতে আছেন। সেজন্য সেখানে ছুটির প্রশ্ন নেই, বা বেতন কাটার কোনও প্রশ্ন নেই। কিন্তু এই সময় ছাড়া যদি তারা অন্য কোনও কাজের জন্য অনুপস্থিত থাকেন তাহলে সেজন্য তাদের একস্ট্রাঅর্ডিনারি লিভ উইদাউট পে হবে এবং একস্ট্রাঅর্ডিনারী লিভ উইদাউট পে কি করে স্যাংশন করাতে হয় সেটা মাননীয় বিধায়কদের জানা আছে। এই সম্পর্কে সন্দেহের কোনও অবকাশ নেই যে, বিধানসভার কাজের জন্য যদি অনুপস্থিত থাকেন

তাহলে সেই সময়টা অন-ডিউটি হিসাবে ধরা হবে এবং তাদের ইনক্রিমেন্ট যথারীতি হবে এবং যদি কনট্রিবিউটরী প্রভিডেন্ট ফাণ্ড থাকে তাহলে সেখানে তারা কনট্রিবিউট করতে পারবেন, এটা অ্যাজ ইফ অন ডিউটি। এই সম্পর্কে পরিষ্কার সরকারি আদেশ আছে।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পেনশনের ব্যাপারে সবচেয়ে বেশি অসুবিধা যেটা দেখা যাচ্ছে সেটা হচ্ছে, ডি. আই. অফিসে কোনও অবসরপ্রাপ্ত শিক্ষক যখন তার কাগজ-পত্র জমা দিচ্ছেন, এক এক সময়ে এক এক রকম রিকোয়ারমেন্ট তাদের কাছে চেয়ে পাঠাচ্ছে। একবার প্রয়োজন মতো চেয়ে পাঠাবার পরে আবার বলা হচ্ছে যে এই এই জিনিস দিতে হবে। একজন অবসারপ্রাপ্ত শিক্ষকের কাছে ১৪ বার ১৪ রকম জিনিস চাওয়া হচ্ছে। কাজেই মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য যে, শিক্ষকরা পেনশনের জন্য যে সমস্ত কাগজ-পত্র জমা দেবেন, সেগুলি জমা দেবার পরে যদি কোনও ত্রুটি-বিচ্যুতি থাকে তাহলে সেগুলি দেখে একবারে যেন সমস্ত কাগজ-পত্র চাওয়া হয়, এই রকম নির্দেশ পাঠাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সোহরাব সাহেব প্রধান শিক্ষক ও বিধায়ক। আপনি যে প্রশ্ন এখানে রেখেছেন, মূল প্রশ্নের সঙ্গে এর কোনও সঙ্গতি নেই। তবুও আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, জেলা বিদ্যালয় অফিসগুলিতে পরিষ্কার নির্দেশ দেওয়া আছে যে, যদি কিছু জিজ্ঞাসা করার থাকে তাহলে একবারে জিজ্ঞাসা করে নেবেন। এই ভাবে নির্দেশ দেওয়া আছে।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, অন ডিউটির প্রশ্নে বিধায়ক যাঁরা শিক্ষকতা করেন, তাঁরা যখন বিধানসভার অধিবেশন বা বিধানসভার যে কোনও কর্মসূচিতে যুক্ত থাকবেন সেই সময়ে স্কুলের হাজিরা খাতায় অন ডিউটি লেখা হল। এর জন্য কোনও অ্যাসেম্বলি সার্টিফিকেট শো করাতে হবে কিনা স্কুল কর্তৃপক্ষকে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এটা বলা আছে—আমাদের পার্লামেন্টের ক্ষেত্রেও আছে, বিধানসভার ক্ষেত্রেও আছে। একজন বিধায়ক যখন অনুপস্থিত থাকবেন, তিনি যদি কোনও অ্যাসেম্বলির মিটিংয়ে থাকেন, বা কোনও স্টাডি ট্যুরে যান, সেটা যিনি নিয়োগ কর্তা তার জানা দরকার যে কোন কাজের জন্য তিনি অনুপস্থিত আছেন। এক্ষেত্রে বিধানসভার সচিবালয় থেকে একটা লিখিত কাগজ দিতে হবে যে তিনি অমুক তারিখ থেকে অমুক তারিখ পর্যন্ত স্টাডি ট্যুরে বাইরে আছেন, বা ডেপুটেশনে আছেন, বা কমিটি মিটিংয়ে আছেন এবং সেই কাগজ স্কুল কর্তৃপক্ষকে দিতে হবে। এই কাগজ যদি না দেন তাহলে ভবিষ্যতে যিনি পেনশন স্যাংশন করবেন, তিনি যদি এই বিষয়ে আপত্তি তোলেন তাহলে

শিক্ষক বিধায়করা অসুবিধায় পড়তে পারেন। সেই অসুবিধা যাতে না হয় সেজন্য এই ব্যবস্থা আমরা রেখেছি।

[11-50 – 12-00 Noon.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** বিশেষ করে নর্থবেঙ্গলের বিধায়কদের প্রবলেমটা বেশি হয়। হয়ত মিটিং অ্যাটেণ্ড করবার জন্য দুদিন আগে এলেন, কিন্তু অনেক সময় মিটিং পোস্টপণ্ড হয়, মিটিং হল না। সেক্ষেত্রে কি হবে এটা জানতে চাই। আর একটি প্রশ্ন, লিভ উইদাউট পে হলে তাদের পেনশন এবং ইনক্রিমেন্টে কোনও অসুবিধা হবে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বিধানসভার অধিবেশন আরম্ভের দিন বা মিটিং-এর দিন তো রওনা হয়ে কেউ উত্তরবঙ্গ থেকে আসতে পারেন না। শেষ হবার পরেও কোনও বিধায়ক পরদিন সেখানে পৌঁছে যোগদান করতে পারেন না। তারজন্য বিধানসভার অধিবেশন বা মিটিংয়ে যোগদান এবং ফিরে যাওয়ার ক্ষেত্রে একটা ট্রানজিট পিরিওড ধরা হয়। যদি মিটিং স্থগিত হয় তাহলে বিধানসভা সচিবালয় থেকে লিখে দেবে যে, সভা ছিল, কিন্তু পোস্টপণ্ড হয়েছে; স্টাডি ট্যুর ছিল, কিন্তু ট্যুর পোস্টপণ্ড হয়েছে। একস্ট্রা-অর্ডিনারী লিভ উইদাউট পে, এক্ষেত্রে যা নিয়ম রয়েছে তাতে ডেট অফ ইনক্রিমেন্ট-এর পরিবর্তন হবে। উইদাউট পে হলে ডেট অফ ইনক্রিমেন্ট একমাস পিছিয়ে যাবে। সার্ভিস রুলস-এ এটাই রয়েছে। কাজেই এক্ষেত্রে কিছু যে করা যাবে না সেটা খোলাখুলি বলাই ভাল।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিধানসভার সদস্যরা কিন্তু জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, এসবেরও সদস্য এবং সেসব মিটিংয়েও তাঁদের যেতে হয়। এছাড়া অন্যান্য সরকারি মিটিংয়েও এম. এল. এ.-দের ডাকা হয়। কাজেই এক্ষেত্রে যে অনুপস্থিতি সেক্ষেত্রে কি হবে এটাই আমার জিজ্ঞাস্য।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এক্ষেত্রে কিছু করা সম্ভব নয়, কারণ এভাবে যদি করা হয় তাহলে ন্যূনতম শৃঙ্খলা বিদ্যালয়ে রক্ষা করা যাবে না। কিন্তু জেলা পরিষদের সদস্য হলে সে সময়ে অন ডিউটি বলে ধরা হবে লেখা আছে।

## দুর্গাপুর জলাধার সংস্কার

***৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৩১) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দুর্গাপুর জলাধারটি সংস্কারের কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটির রূপরেখা কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) না। এরূপ কোনও পরিকল্পনা সেচ ও জলপথ দপ্তরের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** জলাধারটি সংস্কারের কোনও পরিকল্পনা নেই বলে বলেছেন। আমার প্রশ্ন, এক্ষেত্রে পরিকল্পনা না থাকার কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় বিধায়ক নিশ্চয়ই জানেন যে, দুর্গাপুর জলাধারটির উদ্দেশ্য কি। এই জলাধার নির্মাণের উদ্দেশ্য হচ্ছে দুর্গাপুরে অবস্থিত শিল্প সংস্থাগুলিকে, ইণ্ডাস্ট্রিগুলিকে জল সরবরাহ করা। পানীয় জল সরবরাহ এবং সেচের কাজে জল ব্যবহারের জন্য এটা মূলত রয়েছে। বন্যার জল সংরক্ষণের জন্য এতে বেশি সুবিধা হয় না। আপনি বোধ হয় গুলিয়ে ফেলেছেন ড্যাম এবং রিজারভারের ব্যাপার নিয়ে। এই কাজটা মূলত ড্যামের।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সঠিক উত্তরই দিয়েছেন। আমাদের শিল্পাঞ্চল ছাড়া বর্ধমান বাঁকুড়া জেলায় অনেক জমি চাষ হয়, খরিপ, আমন এবং বোরো ধান হয়। এই কথা ভেবে সেচের জল পাওয়ার ক্ষেত্রে কি করা যেতে পারে সেই ব্যাপারে আপনি যদি কিছু ভাবেন তাহলে সেটা একটু বলুন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই কথাটা আপনি সঠিক ভাবেই উল্লেখ করেছেন বোরো চাষের জল সরবরাহের ব্যাপারে। বিদ্যুৎ উৎপাদন ছাড়া জলকে কি পরিমাণে সেচের কাজে ব্যবহার করা যায় সেই উদ্দেশ্য নিয়ে ১৯৯৫-৯৬ সালে একটা জরিপ্ হয়। সেই জরিপের ফলে দেখা গিয়েছে যে আমাদের ৯ থেকে ১১ ফিট জল সেই জায়গায় রাখতে হবে। মাননীয় বিধায়ক নিশ্চয়ই জানেন যে, দুর্গাপুর জলাধারের মেন কাজ হচ্ছে অভিপ্রেত জল নিয়ে ডাইভারসিফিকেশন পারপাসে কাজে লাগানো। আপনার জ্ঞাতার্থে জানিয়ে রাখি, যে পরিমাণ পলি এখানে জমা হচ্ছে সেটা সরানোর জন্য ব্যাপক অর্থে নয়—জরিপের কাজে এই বছর হাত দিচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা অতিরিক্ত প্রশ্ন। এটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার। দামোদরের আশেপাশে অনেক শহর ও গ্রাম রয়েছে। আপনি লক্ষ্য করে থাকবেন ইদানিংকালে যদি দামোদরের আশেপাশে গিয়ে থাকেন, দামোদরের উপর পলি জমতে জমতে দামোদরের দুই ধার ছোট হয়ে এসেছে। ডি. ভি. সি-র ব্যারেজ, এটা মোটামুটি যতটা ছোট হওয়া সম্ভব, হয়ে গিয়েছে। আমরা বুঝতে পারছি ১০-২০ বছরের মধ্যে দামোদর শুকিয়ে কাট হয়ে যাবে। আসানসোলের কাছে দামোদর

সংকীর্ণ হয়ে গেছে। এই দামোদরের পাড়ে অনেক গ্রাম এবং শহর আছে, এই দামোদরের উপর অনেক মানুষের রুজি-রুটি নির্ভর করছে। গঙ্গা অ্যাকশান প্লান যে ভাবে করা হয়েছে সেইরূপ ভাবে দামোদর অ্যাকশন প্লানের ব্যাপারে কোনও পরিকল্পনা করার জন্য আপনার দপ্তরের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানানো হয়েছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনার কথার আমি আংশিক সহমত পোষণ করছি। এখনও পর্যন্ত যে পলিটা জমেছে তার পরিমাণ হল ৩৩১৫.৭০ একর ফিট। এখানে বন্যায় যে ক্ষতি হয় সেটার ব্যাপারে ড্যাম সংস্কার হচ্ছে মূল কথা। এই ড্যাম সংস্কারের পরিকল্পনা কেন্দ্রীয় সরকারকে ইতিমধ্যে জানিয়েছি। তবে এই ব্যাপারে আমাদের যে কিছু করণীয় নেই তা নয়। আমি মাননীয় বিধায়ক নন্দদুলাল মাঝি মহাশয়কে বলেছি যে আমরা এই বছর পরিকল্পনা গ্রহণ করছি।

**শ্রী অধীর চৌধুরি ঃ** দুর্গাপুর শিল্প এলাকা থেকে যে পরিমাণ বর্জ্য পদার্থ পড়ছে তাতে দামোদরের জল কতটা ক্ষতিগ্রস্থ হচ্ছে?

[12-00 – 12-10 p.m.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সেটি আমার বিভাগের সঙ্গে সংশ্লিষ্ট নয়। আপনি সংশ্লিষ্ট বিভাগে প্রশ্ন করবেন।

### Retirement age of College Teachers

***33.** (Admitted Question No. *84) **Shri Gopal Krishna Dey** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Higher Education Department be pleased to state—

(a) Whether the UGC had recommended a higher retirement age for College teachers; and

(b) if so, decision of the State Government in the matter?

**Shri Satyasadhan Chakrabarty :**

(a) Yes.

(b) The State Government has decided not to change the age of superannuation.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর এই সিদ্ধান্ত যে, ৬০ থেকে ৬২ করা হবেনা, এটাকে একজন প্রাক্তন উপাচার্য বলেছেন, পশ্চিমবাংলায় উচ্চশিক্ষার ক্ষেত্রে আর একটি স্ট্যালিনবাদী অন্তর্ঘাত। আমি মাননীয় মন্ত্রীকে কি জিজ্ঞাসা করতে পারি, বর্তমানে অধ্যাপকদের অবসর গ্রহণের বয়স যা ৬৫ থেকে ৬০ করেছেন, ইউ. জি. সি. রেকমেণ্ড করেছেন ৬২ করবেন, অথচ সরকারি কর্মচারিদের ক্ষেত্রে তাদের অবসর গ্রহণের বয়স ৫৮ থেকে ৬০ করা হল, অধ্যাপকদের ক্ষেত্রে তা কমিয়ে দেওয়া হল, যদিও একজন অধ্যাপক হতে গেলে পোস্ট গ্র্যাজুয়েট পাশ করে 'নেট' করে বয়সটা ২৫ বছর হয়ে যাচ্ছে, অধ্যাপকদের ক্ষেত্রে এই স্ট্যালিনবাদী অন্তর্ঘাত কেন? যুক্তিটা কি যে, আপনি বলছেন বাড়বে না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে আমি বিনয়ের সঙ্গে বলতে চাই, যে প্রাক্তন উপাচার্যের লেখনী থেকে তিনি উদ্ধৃতি দিলেন, তাঁর প্রতি যথেষ্ট সম্মান প্রদর্শন করেই বলছি যে, পশ্চিমবাংলার ক্ষেত্রে দু'বছর বয়স না বাড়ালে পরে আমাদের রাজ্যের শিক্ষার মান নেমে যাবে, সেন্টার অফ একসেলেন্স এটা করার জন্য অবসরের বয়স আরও দু'বছর বাড়ানো দরকার বলছেন, তাহলে কি আমি ধরে নেব, অন্যান্য রাজ্যে যেখানে বিশ্ববিদ্যালয় এবং কলেজে ৫৮তে রিটায়ার করানো হয়, ৫৫তে রিটায়ার করানো হয়—আমাদের এখানে ৬০ আছে—সেখানে সেন্টার অফ একসেলেন্স নেই? আপনারা তো প্রায়ই বলেন যে পশ্চিমবাংলায় আমরা নাকি পিছিয়ে আছি, অন্যান্য রাজ্য নাকি এগিয়ে আছে। যে সমস্ত রাজ্যে ৫৫ রিটায়ারমেন্ট এজ করা আছে, ৫৮ রিটায়ারমেন্ট এজ করা আছে, তারা যদি এগিয়ে থাকতে পারে, তাহলে ৬০ করলে আমরা পিছিয়ে পড়ব, এর যুক্তিটা কোথায়? আপনাদের আমি বলি, অধ্যাপক সমাজের দাবিটা ৬২ ছিল না। আমি আন্দোলনের সঙ্গে দীর্ঘদিন যুক্ত ছিলাম। কেন্দ্রীয় সরকারের কাছে আমিও ডেপুটেশনে গিয়েছি। আমি এখানে অধ্যাপক ছিলাম। অধ্যাপকদের বেতন এত কম ছিল, দাবি ছিল যে ক্লাস ওয়ান গেজেটেড অফিসারদের সমান বেতন করে দাও। যেহেতু অধ্যাপকদের বেতন কম সেজন্য অবসরের বয়সটা বাড়িয়ে দাও। তাঁদের বয়সটা যখন বাড়বে তখন তাঁদের এই বর্দ্ধিত দাবিটা থাকবে না। যখন ১৯৭৩ সালে সর্বভারতীয় ভাবে অধ্যাপকদের বেতনক্রম অনেক বাড়িয়ে ক্লাস ওয়ান গেজেটেড অফিসারদের সমান করা হল, তারপর থেকে আমরা ৬০ এর উপরে এনেছি। গোটা ভারতবর্ষে দিল্লিতে আছে, বিহারে আছে, ওয়েস্টবেঙ্গলে আছে, কোথাও ৬০ আছে, কোথাও আবার ৬০ও নেই। রস্তোগী কমিটি সুপারিশ করেছিল এটা ঠিকই এবং তার ভিত্তিতেই ইউ জি সি এটা সুপারিশ করেছে। আমি বারেবারে বলছি যে, অন্যান্য কোনও রাজ্য একমাত্র গুজরাট বাদে অবসরের বয়স বাড়ায়নি। সৌগত বাবু আপনি নিশ্চয় জানেন এটা আশা করব যে, আপনাদের সরকার রাজস্থানে আসার পরে অধ্যাপকদের অবসরের বয়স দু

বছর কমিয়ে দিয়েছেন এবং কোনও রাজ্যেই অবসরের বয়স বাড়াতে রাজি হয়নি।

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী যে যুক্তি দিলেন বিচিত্র যুক্তি যে, আগে অধ্যাপকদের মাইনে কম ছিল বলে অবসরের বয়স বাড়ানো হয়েছিল। আর এখন মাইনে বেড়ে গেছে বলে অবসরের বয়স আর বাড়াবেন না। তাহলে তো রাজ্য সরকার যে তৃতীয় বেতন কমিশন বসিয়েছিল তার পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারি কর্মচারিদের বেতন বৃদ্ধির জন্য অবসরের বয়স কমিয়ে দেওয়া উচিত। আপনারা যদি রাজ্যসরকারি কর্মচারিদের ক্ষেত্রে অবসরের বয়স বাড়ান তাহলে শিক্ষকদের ক্ষেত্রে যেহেতু স্কেল বেড়েছে বলে অবসরের বয়স বাড়বে না এই ধরনের যুক্তি আমি শুনিনি। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রীকে একটা স্পেসিফিক প্রশ্ন করতে চাই যে, (ক) ইতিমধ্যেই সেন্ট্রাল ইউনিভার্সিটির আণ্ডারে বিশ্ববিদ্যালয়, আই আই টি যেগুলো আছে তাদের অবসরের বয়স বেড়ে ৬০-৬২ বছর হয়েছে। এর ফলে পশ্চিমবঙ্গে বিশ্ববিদ্যালয়ে চাকুরির ক্ষেত্রে এবং কলেজে চাকুরির ক্ষেত্রে ভাল ছেলেরা আসতে চাইবে কিনা সন্দেহ আছে। কারণ তারা যেখানে রিটায়ার বেনিফিট বেশি সেখানে যেতে চাইবে। সুতরাং এই বিষয়টা দেখা দরকার এবং এইসঙ্গে আমার প্রশ্ন যে, ইউ জি সি টাকা দিচ্ছে না বলেই কি কলেজ শিক্ষকদের নতুন স্কেল ইমপ্লিমেন্ট হয়নি এবং নতুন জি ও বার করা হয়নি এবং অধ্যাপকদের বর্দ্ধিত মাইনে দিতে পারছেন না। এবং ইউ জি সি টাকা দিচ্ছে না বলেই কি আপনারা অবসরের বয়স বাড়াচ্ছেন না এবং সেই সঙ্গে জানতে চাই যে, কবে ইনক্রিজ স্কেল অফ পে পাওয়া যাবে সেটা আমাদের জানান।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য একটি গুরুত্বপূর্ণ প্রশ্ন তুলেছেন আমি তার জবাব দিচ্ছি। প্রথমত আমাদের রাজ্য প্রথম জি. ও অর্ডার বার করেছে। কেন্দ্রীয় সরকার এবং ইউ জি সি সেই বেতনক্রম সুপারিশ করেছে। পশ্চিমবঙ্গই প্রথম পূর্ণাঙ্গ সরকারি আদেশ বার করেছে। আমাদের পরে বার করেছে উত্তরপ্রদেশ, আর কেউ বার করেনি। গুজরাট একটা বার করেছিল কেন্দ্রীয় সরকার সেটা রিজেক্ট করে দিয়েছে। দ্বিতীয়তঃ হচ্ছে, আমাদের রাজ্যে সরকারি কলেজগুলো এই বর্দ্ধিত বেতন পেতে শুরু করেছে। এই ব্যাপারে কলেজের অধ্যাপকদের সঙ্গে কথাও হয়েছে এবং তাদের কাগজ পত্রও আমরা চেয়েছি। আমরা একথা বলেছি যে, দ্রুত কলেজ এবং বিশ্ববিদ্যালয়গুলিতে এই বর্দ্ধিত মাইনে যাতে চালু হয় তার ব্যবস্থা করতে। তৃতীয়ত কলেজগুলোকে বলা হয়েছে তারা যাতে খুব দ্রুততার সঙ্গে তাদের কাগজপত্র জমা দেন। এবং কতজন শিক্ষক, নতুন স্কেলের ফিকসেশন তাদের কততে করা হবে, এরজন্য কত টাকা লাগবে সেটা আমাদের জানান।

[12-10 – 12-20 p.m.]

কলেজগুলো হিসাব দিলে পরে আমরা তখন এটাকে চালু করার জন্যে টাকা পাঠাবার উদ্যোগ নেব। তবে এতে কিছুটা সময় লাগবে। অন্যান্য রাজ্যের তুলনায় আমরা যথেষ্ট এগিয়ে আছি। আর সেন্ট্রাল ইউনিভার্সিটি মাত্র ২৫ পারসেন্ট টাকা পেয়েছে। মাননীয় সৌগত বাবু হয়ত অনেক কিছু জানেন আমার চেয়ে, কিন্তু আমার কাছে কতগুলো সঠিক তথ্য আছে। সেই হিসাবে বলছি যে, বিশ্বভারতী ২৫ পারসেন্ট টাকা পেয়েছে। আমি বিশ্বভারতীতে গিয়েছিলাম, তারা বলেছেন তাদের পুরো টাকা এখন ইউ জি সি দেয়নি। আরেকটি কথা হচ্ছে যে, কেন্দ্রীয় সরকারের ইউ জি সি টাকা দিচ্ছে না একথা ঠিক নয়। আমাদের বিভাগীয় প্রধান সচিব দিল্লি গেছিলেন। আপনাদের শুনলে ভাল লাগবে, কথা হয়েছে, দিল্লি থেকে বলেছে আপনারাই প্রথম কত টাকা দরকার এইটা জানিয়েছেন। উত্তরপ্রদেশ অর্ডার বের করেছে, কত টাকা দরকার জানিনা। আমরা আপনাদের টাকাটা দ্রুত দিয়ে দেব। কেন্দ্রীয় সরকার কবে এই টাকা দেবেন—সেটা যদি আপনারা অনুগ্রহ করে দিল্লিতে জিজ্ঞাসা করেন তাহলে ভাল হয়। আপনি দিল্লির সঙ্গে যোগাযোগ করে কত দ্রুত ওরা দেবেন আমাকে সেটা জানিয়ে দেবেন।

## Starred Questions
## (to which Writter Answers were laid on the Table.)

### উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য গুচ্ছ প্রস্তাবাবলী

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৫) শ্রী **দেবব্রত ব্যানার্জি** ঃ উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উদ্বাস্তুদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য রাজ্য সরকারের "গুচ্ছ প্রস্তাবাবলী" কেন্দ্রীয় সরকার বিবেচনা করছেন কি না; এবং

(খ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে উদ্বাস্তু কলোনী উন্নয়ন খাতে কেন্দ্রীয় সরকার কোনও অর্থ বরাদ্দ করেছেন কি?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২ সালে পেশ করা রাজ্য সরকারের ১৭২৬ কোটি টাকার "গুচ্ছ প্রস্তাবাবলী"র প্রত্যুত্তরে কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত অনুমোদিত শহরের কলোনির পরিকাঠামো উন্নয়নে ৭৮.২৭ কোটি টাকা বরাদ্দ করেছেন। এছাড়া ব্যক্তিগত মালিকানাধীন এবং কেন্দ্রীয় সরকারের অধিগ্রহণ জমির অধিনস্থ ব্যয় ক্ষতিপূরণ বাবদ

রাজ্যসরকারকে মিটিয়ে দিচ্ছেন। অন্যান্য প্রস্তাবের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার আর কোনও অর্থ বরাদ্দ করতে এখন পর্যন্ত সম্মত হননি।

(খ) উক্ত আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার মোট ৩ কোটি ৭৭ লক্ষ টাকা বরাদ্দ করেছেন।

### মাদ্রাসা শিক্ষা

***৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬১) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাদ্রাসা শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মাদ্রাসা শিক্ষার বিকাশের জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কিভাবে তা রূপায়িত হবে বলে আশা করা যায়?

**মাদ্রাসা শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে। পরিকল্পনা ধারাবাহিকভাবে অনুসৃত হচ্ছে।

(খ) প্রতিবছর নতুন নতুন মাদ্রাসার অনুমোদন উন্নতকরণ সরকারের আর্থিক সামর্থ্যকে সামনে রেখে করা হয়ে থাকে। এছাড়া কেন্দ্রীয় সরকারের কাছে বর্তমানে যেসব মাদ্রাসা আছে, তাদের বিজ্ঞান শিক্ষামুখী করার জন্য সাহায্য চেয়ে পাঠানো হয়ে থাকে।

### কলেজে অধ্যক্ষ ও অধ্যাপকদের শূন্যপদ

***৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১১) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯ সালে ফেব্রুয়ারি মাস পর্যন্ত রাজ্যের কলেজগুলিতে কতগুলি অধ্যক্ষ ও অধ্যাপকের পদ খালি আছে; এবং

(খ) উক্ত পদগুলি পূরণ করার জন্য সরকার কর্তৃক কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের কলেজগুলিতে নব্বইটি (৯০) অধ্যক্ষের পদ এবং সাতশোটি (৭০০) অধ্যাপকের পদ খালি আছে।

(খ) কলেজে অধ্যক্ষ ও অধ্যাপক পদ কলেজ সার্ভিস কমিশনের সুপারিশের মাধ্যমে পূর্ণ করা হয়। এ পর্যন্ত কলেজ সার্ভিস কমিশন পঁয়তাল্লিশটি (৪৫) অধ্যক্ষ পদে নাম সুপারিশ করেছে এবং তিনশোটি (৩০০) অধ্যাপক পদে নাম সুপারিশ করেছে।

## পান চাষ

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯২) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট পান চাষের (১) জমির পরিমাণ ও (২) চাষীর সংখ্যা কত?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান পালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১) রাজ্যে পান চাষের জমির পরিমাণ আনুমানিক ১৮৬০০ (আঠারো হাজার ছয়শত) হেক্টার।

২) এই রাজ্যে পান চাষীর সংখ্যা ২,৯৭,৩০০ (দুই লক্ষ সাতানব্বুই হাজার তিনশত)।

## মালদহ জেলায় গঙ্গার ভাঙ্গন রোধ

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৫) **শ্রী সমর মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মালদহ জেলার "মহানন্দা বাঁধভুক্তি বিভাগ" গঙ্গা-পদ্মা ভাঙ্গন রোধের জন্য টাকা পায় না; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। গঙ্গা-পদ্মা নদীর ভাঙ্গনরোধ খাতে 'মহানন্দা এমব্যাঙ্কমেন্ট ডিভিসন'-এর জন্য কোনও বিভাগীয় ব্যয়বরাদ্দ থাকে না।

(খ) 'মহানন্দা এমব্যাঙ্কমেন্ট ডিভিসন'-টি তৈরি হয়েছিল মহানন্দা ও ফুলাহার নদীর বন্যা থেকে মালদা জেলার রতুয়া, হরিশচন্দ্রপুর, খরবা ইত্যাদি ব্লককে রক্ষা করার উদ্দেশ্যে। বাঁধ ও স্লুইস নির্মাণের কাজ শেষ হওয়ার পরে বর্তমানে এই ডিভিসন থেকে ঐ নদীদুটির বাঁধ ও সংশ্লিষ্ট স্ট্রাকচারগুলির মেরামতি ও অন্যান্য কাজ করা হয়ে থাকে। অর্থাৎ ডিভিসনটির কাজকর্মগুলি মহানন্দা এবং ফুলাহার

নদী সম্পর্কিত এবং সম্পূর্ণভাবে রক্ষাণাবেক্ষণমূলক। যেহেতু গঙ্গা ও পদ্মা নদীর উপর যে সমস্ত বন্যা নিয়ন্ত্রণধর্মী কাজকর্ম করা হয় তার সঙ্গে এই ডিভিসনটির কোনও সম্পর্ক নেই। সেই কারণেই 'মহানন্দা এমব্যাঙ্কমেন্ট ডিভিসন' গঙ্গা-পদ্মা ভাঙ্গনরোধে কোনও টাকা পায় না।

## প্রাথমিক বিদ্যালয় স্থাপন

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৮) **শ্রী নির্মল ঘোষ ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বছরে এক হাজার নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনাটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রথম দুই বছরে যে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার সিদ্ধান্ত হয়েছিল তা কার্যকর করার জন্য রাজ্য প্রাথমিক শিক্ষা সংসদের উপর আইনসম্মতভাবে দায়িত্ব দেওয়া হয়েছে, এ বছরের বিদ্যালয়ের ক্ষেত্রে অনুরুপ সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

## প্রাইভেট টিউশন

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩০) **শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক স্তরের শিক্ষকদের প্রাইভেট টিউশন বন্ধ করার জন্য রাজ্য সরকার ব্যবস্থা গ্রহণ করছেন; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত ব্যবস্থা কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

## মুর্শিদাবাদ ও মালদহ জেলায় বাঁধ মেরামত

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৭) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** সেচ ও

জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বন্যায় ক্ষতিগ্রস্ত মুর্শিদাবাদ ও মালদহ জেলার বাঁধগুলি মেরামত করার জন্য সরকার কর্তৃক পরিকল্পনা গৃহীত হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত কাজ আগামী বর্ষার আগে সম্পূর্ণ করা সম্ভব হবে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অধিকাংশ বাঁধ মেরামতির কাজই বর্ষার আগে সম্পূর্ণ করা সম্ভব হবে বলে আশা করা যায়। তবে মালদহ জেলার মানিকচক ও কালিয়াচক থানার গোপালপুর এলাকায় গঙ্গার বামতীরের ৬ষ্ঠ রিটায়ার্ড বাঁধ এবং ভূতনী দিয়াড়ার ৪র্থ রিটায়ার্ড বাঁধের কাজের অগ্রগতি জমি অধিগ্রহণের দ্রুততার উপর নির্ভর করবে।

### দলকার জলা সংস্কার

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৫) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** গত ১৯শে মার্চ, ১৯৯৭ তারিখের তারকিত প্রশ্ন নং *২১০ (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫০)-এর উত্তর অনুসরণে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার গোঘাট থানার অধীন "দলকার জলা" সংস্কারের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'দলকার জলা'-টি সংস্কারের জন্য কোনও নিকাশি পরিকল্পনা করা যায় কি না এ বিষয়ে কোনও সিদ্ধান্ত নেওয়ার জন্য যে সব জরীপের কাজ করা প্রয়োজনীয় তার ৫০ শতাংশ কাজ সম্পন্ন করা হয়েছে এবং বর্তমানে জরীপের ফলাফল বিশ্লেষণ করা হচ্ছে।

### Floods in Malda District in 1998

***49.** (Admitted Question No. *81) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) whether any enquiry has been conducted by the State Government into causes of floods due to breach of embankments in Malda district in 1998;

(b) if so, details thereof; and

(c) steps taken by the Government to prevent recurrence of devastating floods?

**Minister-in-charge of the Irrigation and Waterways Department :**

(a) No such enquiry has been conducted by the State Govt. However, the reasons of flood in the district of Malda in 1998 have been studied and analysed from various angles at different levels of the State administration.

(b) Does not arise.

(c) Following the flood of 1998, several flood control and anti-erosion measures are planned to be taken up by the State Govt. on different rivers in the district of Malda, viz the Ganga, the Fulahar, the Mahananda (Barsio Branch and Fulahar Branch), the Kalindri, the Sreemati etc. to prevent the recurrence of such floods. The works, estimated to cost Rs. 33.47 crores, are spread over different police stations of the district like Manikchak, Kalia chak, Englishbazar, Gajole, Harishchandrapur, Ratua, Chanchal etc. Some of the major works are as under :

(1) Construction of 6th Retired Embankment on the left bank of river Ganga in P.S. Manikchak, Englishbazar and Kaliachak (Estd cost—Rs. 589.20 lakhs).

(2) Construction of 4th Retired Embankment on the left bank of river Ganga at Bhutnidiara in Block & P.S. Manikchak (Estd. cost—Rs. 244.01 lakhs).

(3) Construction of alternative spill checking embankment of the river Ganga from the Afflux Bundh of Farakka Barrage Project at Narsing Kuppa to the railway siding yard of Malda Town Station in Block & P.S. Englishbazar (Estd. cost—Rs. 79.35 lakhs).

(4) Raising & strengthening of schedule D Embankment on the right bank of river Mahananda within Englishbazar Municipality in P.S. Englishbazar (Estd. cost—Rs. 75.72 lakhs).

(5) Raising & strengthening of Bhutnidiara Circuit Embankment (damaged by 1998—Flood) in P.S. Manikchak (Estd. cost—Rs. 54.49 lakhs)

(6) Construction of one spur on the left bank of river Ganga at Dahirtola, upstream of Spur No. 20, in Block Kaliachak-II in P.S. Kaliachak (Estd. cost—Rs. 1332.05 lakhs)

(7) Strengthening of Spur No. 20 along the left bank of river Ganga in Block-Kaliachak-II in P.S. Kaliachak (Estd. cost—Rs. 554.32 lakhs).

## Appointment of teachers

***51.** (Admitted Question No. *85) **Shri Gopal Krishna Dey** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) whether the Government has decided to appoint teachers to Education Centres to be run by Panchayats with class eight qualifications; and

(b) if so, the reasons thereof?

**Minister-in-charge of the School Education Department :**

(a) Child Education Centre will be established under the direction and management of Panchayat Department. This Deptt. should not

comment on it.

(b) does not arise.

## আলু থেকে অ্যালকোহল তৈরি

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৮) শ্রী **শিবপ্রসাদ মালিক** ঃ খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলু থেকে অ্যালকোহল তৈরির কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান পালন বিভাগের বর্তমানে কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## বিদ্যালয়ে নজরদারি ব্যবস্থা

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯) শ্রী **কমল মুখার্জি** ঃ বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিদ্যালয়গুলিতে পঠন-পাঠন, শৃঙ্খলা ইত্যাদি বিষয়গুলি দেখভালের জন্য কোনও নজরদারি ব্যবস্থা আছে কি না; এবং

(খ) থাকলে, বিগত দশ বৎসরে কাজের গাফিলতির দায়ে কতজন পরিদর্শকের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) মোট ১১ জন পরিদর্শকের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে।

## বেসরকারি উদ্যোগে রাজ্যে ইঞ্জিনিয়ারিং ও মেডিক্যাল কলেজ স্থাপন

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৫) শ্রী **দেবপ্রসাদ সরকার** ঃ উচ্চশিক্ষা বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বেসরকারি উদ্যোগে রাজ্যে ইঞ্জিনিয়ারিং ও মেডিক্যাল কলেজ স্থাপনের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে ছাড়পত্র দেওয়া শুরু হয়েছে;

(খ) সত্যি হলে, কবে থেকে এই কাজ শুরু করা হয়েছে;

(গ) ১৯১৯ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত মোট কতগুলি ছাড়পত্র প্রদান করা হয়েছে; এবং

(ঘ) ছাড়পত্র-প্রাপ্ত কলেজগুলি কোথায় কোথায় স্থাপিত হয়েছে বা হবে বলে স্থির হয়েছে?

**উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি যে, বেসরকারি উদ্যোগে রাজ্যে ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপনের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে ছাড়পত্র দেওয়া শুরু হয়েছে।

(খ) ১৯৯৬-৯৭ শিক্ষাবর্ষ থেকে এই কাজ শুরু করা হয়েছে।

(গ) ১৯৯৯ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত মোট পনেরোটি কলেজের ক্ষেত্রে ছাড়পত্র প্রদান করা হয়েছে।

(ঘ) ছাড়পত্রপ্রাপ্ত সংশ্লিষ্ট কলেজগুলি হলদিয়া, সল্টলেক (আসানসোল, কোলাঘাট, বাঁকুড়া, বহরমপুর এবং বানতলা (কলকাতার নিকটে) স্থাপিত হয়েছে।

এছাড়া আগামী শিক্ষাবর্ষ থেকে নিম্নলিখিত রাজ্য সরকারের ছাড়পত্র পাওয়া বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ শুরু হওয়ার সম্ভাবনা আছে।

১) আর. পি. জি. ইনস্টিটিউট অফ টেকনোলজি অ্যাণ্ড ম্যানেজমেন্ট কলকাতা।

২) ইঞ্জিনিয়ারিং ডিগ্রি কলেজ ফর ইনফরমেশন টেকনোলজি (আর. সি. সি. এর উদ্যোগে), কলকাতা।

৩) বি. পি. পোদ্দার ইনস্টিটিউট অফ ম্যানেজমেন্ট অ্যাণ্ড টেকনোলজি কলকাতা।

৪) বীরভূম ইনস্টিটিউট অফ ইঞ্জিনিয়ারিং অ্যাণ্ড টেকনোলজি সিউড়ি, বীরভূম।

৫) এম. সি. কে. ভি. ইনস্টিটিউট অফ ইঞ্জিনিয়ারিং, লিলুয়া হাওড়া।

৬) রানিপুর ইনস্টিটিউট অফ টেকনোলজি অ্যাণ্ড ম্যানেজমেন্ট রানিপুর হাবড়া ২৪-পরগনা (উঃ)

৭) শিলিগুড়ি ইনস্টিটিউট অফ টেকনোলজি, শিলিগুড়ি।

৮) ইউনিভার্সিটি ইনস্টিটিউট অফ টেকনোলজি, বর্ধমান।

### De-recognition of Junior High Schools

***55.** (Admitted Question No. *823) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) whether it is a fact that a good number of Junior High Schools of Calcutta area have been de-recognised by the State Government;

(b) if so, number thereof; and

(c) number of students in the said junior schools?

**Minister-in-charge of the School Education Department :**

(a) Yes.

(b) 20

(c) 106

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Ramjanam Manjhi on the subject of closure of Jute mills in the State.

The subject matter of the Motion is not such that may call for adjournment of the business of the House.

The Member will got ample scope to raise the matter during discussion on Governer's address which is now going on.

The Member may also invite attention of the Minister concerned through Calling Attention, Question, Motion etc.

I, therefore, withheld my concent to the motion.

The member may, however, read the text of his Motion on amended.

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল—পশ্চিমবঙ্গ এক এক করে চটকলগুলি বন্ধ হয়ে যাচ্ছে। শ্রমিকরা চরম আর্থিক সঙ্কটে, অর্দ্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছে। রাজ্যের ৫৯টি চটকলের মধ্যে ১০টি চটকল বন্ধ। রাজ্য সরকার কোনও উদ্যোগ না নেবার ফলে চটকলের মালিকরা শ্রমিকদের উপর অন্যায় অবিচার চালিয়ে যাচ্ছে। শ্রমিকরা তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত। শ্রমিকদের স্বার্থে, মালিকদের অন্যায় কাজকর্মের বিরুদ্ধে যথোপযুক্ত ব্যবস্থা নেবার দাবি জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received seven notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Reported murder of one Markenday Rao, a businessman in Kharagpur on 15.3.99. | : | Shri Gyan Singh Sohanpal |
| ii) | Reported crisis of water for irrigation of Boro Cultivation in the State | : | Shri Asit Mitra & Shri Ambica Banerjee |
| iii) | Acute problem of drinking water in the area under Hirapur Assembly Constituency | : | Shri Shyamadas Banerjee |
| iv) | Road blockage in Jadavpur area in | | |

| | | | |
|---|---|---|---|
| | protest against shooting of a Pedestrian | : | Shri Saugata Roy |
| v) | Rehabilitation for the flood affected peoples | : | Shri Jyotikrishna Chattopadhyay |
| vi) | Bus accident at Parbatichak in Arambag on 16.2.99 | : | Shri Shiba Prasad Malick |
| vii) | Reported physical assault on invigilators at Madhyamik Examination Centre at Namkhana Union High School at Namkhana, South 24-Parganas on 12.3.99 | : | Shri Prabhanjan Mandal |

I have selected the notice of Shri Gyan Singh Sohan Pal on the subject of reported murder of one Markenday Rao, a businessman in Kharagpur on 15.3.99.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 23rd March, 1999.

**Mr. Speaker :** Yes, Mr. Kamal Guha, what is your point of information?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুতর বিষয় আপনাকে জানাচ্ছি। কুচবিহারের বিধায়ক এবং কুচবিহারের জন নেতা শিবেন্দ্রনারায়ণ চৌধুরির বাড়িতে ১০ তারিখে দিনের বেলায় এক ভয়াবহ ডাকাতি হয়েছে। ২ ঘন্টা ধরে ডাকাতিটা হয়েছে। পুলিশ এতদিনেও আসামীদের হদিশ করতে পারেনি। এর আগে, ২ মাস আগে শিবেনবাবুর বাড়িতে পাম্প সেট খুলে নিয়ে দূবৃত্তরা চলে গিয়েছে। কুচবিহার শহরে, জেলা শহরের বুকে শিবেন বাবুর মতো অন্যতম নেতা, স্থানীয় নেতা জননেতা এবং প্রাক্তন মন্ত্রী এবং বর্তমান বিধায়ক তাঁর বাড়িতে এই রকম ডাকাতি হয়েছে। বিধায়করা বিধানসভা চলাকালীন তারা কলকাতায় চলে আসবেন সেক্ষেত্রে তাদের বাড়ির সুরক্ষার

ব্যবস্থা, নিরাপত্তার ব্যবস্থা কি হবে? এই যে বিধায়করা আমরা বাড়ি ছেড়ে চলে আসি, মফঃস্বল থেকে কলকাতায় আসি, বিধানসভা চলাকালীন, বিধানসভায় যখন অন্যান্য কাজ থাকে আসতে হয় আমাদের, তখন কিন্তু আমাদের বাড়িঘরের নিরাপত্তা, আমাদের সম্পত্তির নিরাপত্তা দেখবার মতো এই সরকারের ব্যবস্থা নেই। আপনি আমাদের এক্ষেত্রে রক্ষা করতে পারেন কি না এই আবেদন আপনার কাছে আমি জানালাম।

**...(noise)...**

**Mr. Speaker :** Please, take your seat. I am on my leg. Mr. Tapas Banerjee, take your seat. Mr. Deb, taker your seat. Mr. Prabodh Sinha, now there have been a series of such incidents in railways. As many members of North Bengal are coming to attend the session and also many senior members also travel in the trains. I would request you to ask the Home Minister to make a statement on such incidents in the trains. The statement may be made in this session or as early as possible. Another statement may be made on the some day on the attack on the Members house in North Bengal.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফলতা বিধানসভায় মল্লিকপুর অঞ্চলের কাটাখালি হইতে গোপালপুর হাট হয়ে বিষ্ণুপুরের ষষ্ঠীতলা পর্যন্ত কাটাখালি খাল বিস্তৃত। গোপালপুর হাটের কাছ থেকে একটা বড় কাঠের ব্রিজ দীর্ঘকাল যাবৎ আছে। বর্তমানে ঐ কাঠের ব্রিজের অবস্থা খুবই খারাপ, যে কোন সময় বিপজ্জনক ঘটনা ঘটে যেতে পারে। ঐ খালের উপর দিয়ে হাজার হাজার মানুষ পার হয়। যে কোন মুহূর্তে ব্রিজটি ভেঙ্গে দুর্ঘটনা ঘটতে পারে এবং মানুষ মারা যেতে পারে। বিভাগীয় দপ্তরকে অনেকদিন ধরে জানানো সত্ত্বেও সেখানে নতুন সেতু নির্মাণের আজও পর্যন্ত কিছু হল না। সেইজন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং ঐ ব্রিজটি মেরামতের দাবি করছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪ পরগনার বিস্তীর্ণ অঞ্চল আজকে প্রচণ্ড খরার প্রকোপে পড়েছে। ঐ সমস্ত জায়গায় ডিপ টিউবওয়েল থেকে পাইপ ওয়াটার সাপ্লাই করা হয়। মাঠে এখন বোরো চাষ চলছে, অন্যান্য ভেজিটেবিলের চাষ চলছে, এই অবস্থায়

আমরা পি. এইচ. ই ডিপার্টমেন্টের কাছে খবর পাঠিয়েছিলাম যাতে ঐ সমস্ত ডিপ টিউবওয়েল থেকে জল সরবরাহের বন্দোবস্ত করা হয়। কিন্তু বিষয়টি এখনও কনসিডার হয়নি। এদিকে অতিবৃষ্টির জন্য আমন চাষ ক্ষতিগ্রস্ত হয়েছে। এখন বোরো চাষ চলছে। এরকম জটিল এবং ভয়ঙ্কর পরিস্থিতির সম্মুখীন হয়েছে সেখানকার চাষীরা। আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন করছি, যাতে কিছুটা জল ডিপ টিউবওয়েল থেকে সাপ্লাই দিতে পারা যায় তার ব্যবস্থা করতে।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পরিবহন মন্ত্রী এই হাউসে ঘোষণা করেছিলেন, কলকাতা থেকে দক্ষিণ বঙ্গের যে সমস্ত বাসগুলো যাতায়াত করে বিশেষ করে দীঘা পয়েন্টে—কলকাতা-দীঘা, কোনা এক্সপ্রেস হয়ে যাওয়ার পর সেই বাসগুলো দ্বিতীয় হুগলি সেতু বা বিদ্যাসাগর সেতু দিয়ে যাতায়াত করবে। কিন্তু ৬ মাসের বেশি কোনা এক্সপ্রেস খুলে দেওয়া হলেও দক্ষিণবঙ্গের বাসগুলোকে ঐ সেতুর উপর দিয়ে যাতায়াতের অনুমতি দেওয়া হয়নি। হাওড়ার যানজট উপেক্ষা করে এই সেতুর উপর দিয়ে বাসগুলি যাতায়াত করলে দক্ষিণবঙ্গের মানুষের সুবিধা হবে, এইজন্য কোনা এক্সপ্রেস ওয়ে তৈরি হয়েছিল। বিশেষ করে দীঘা পয়েন্ট কলকাতা-দীঘা বহু বাস যাতায়াত করে, সেখানে নিত্যযাত্রী যেমন আছে, তেমনি বহু পর্যটকও আছে। অবিলম্বে দক্ষিণ বঙ্গের লোকের সুবিধার জন্য দ্বিতীয় হুগলি সেতু উন্মুক্ত করার দাবি জানাচ্ছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলায় ভয়ঙ্কর সমস্যা হচ্ছে নদী ভাঙ্গন। এই ভাঙনের ফলে সেখানকার মানুষ জর্জরিত। এই মুহূর্তে যদি রাণীনগর ব্লকের চড়বর্ডার পাড়া, বামনাবাদ, জলঙ্গি ব্লকের বিশ্বাসপাড়া, সরকার পাড়া, মুরাদপুর, এই কয়েকটি জায়গা বাঁধ না দেওয়া হয়, তাহলে ঐসব অঞ্চল বিচ্ছিন্ন হয়ে যাবে। অর্ধেকটা জমি চলে গেছে, বাকিটাও যাবে। অবিলম্বে বোল্ডার ফেলা দরকার। মুর্শিদাবাদ জেলার মানুষ এই নিয়ে প্রতিবাদ করছে ১৯ থেকে ২২ তারিখ পর্যন্ত। ১০০ কিলোমিটার দূর থেকেও মানুষ আসবে পায়ে হেঁটে—১৯ তারিখে যাত্রা শুরু হবে, সমাবেশ হবে ২২ তারিখে। রাণীনগর, জলঙ্গি ব্লকে যে সমস্ত জায়গা ভাঙনে ক্ষতিগ্রস্ত হয়েছে, সেখানে অবিলম্বে মেরামতি দরকার। মাননীয় মন্ত্রী যদি এই মুহূর্তে বলতে পারেন—আগামী বর্ষায় কি ধরনের ভাঙন হতে পারে এবং তার প্রতিরোধ কেমন হবে, তাহলে জেলার লোক উপকৃত হবে এবং আশান্বিত হবে। মুর্শিদাবাদ জেলায় কোন কোন জায়গায় এবারে কাজের সম্ভাবনা আছে মাননীয় মন্ত্রী বলুন।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া বিধানসভা এলাকায় দীর্ঘ দেড়-দু মাস ধরে বিদ্যুৎ বিপর্যয় চলছে। বিদ্যুতের অভাবে ধান চাষ ক্ষতিগ্রস্থ হচ্ছে। মাধ্যমিক পরীক্ষা হয়ে গেলেও উচ্চ মাধ্যমিক পরীক্ষা চলছে। অবিলম্বে যদি বিদ্যুৎ ব্যবস্থার উন্নতি না হয়, তাহলে আইনশৃঙ্খলার পরিস্থিতি খারাপ হবে। অবিলম্বে যাতে ঐ এলাকায় বিদ্যুৎ ব্যবস্থার উন্নতি হয়, তার জন্য মাননীয় মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী বিমল মিস্ত্রি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এস. এন. ব্যানার্জি রোডে—মোলালী মোড় থেকে ধর্মতলা পর্যন্ত একমাস ধরে কাজ হচ্ছে। এটুকু রাস্তা আসতে আমাদের ৪৫ থেকে ৫০ মিনিট সময় লেগে যাচ্ছে। মাননীয় মন্ত্রী কর্পোরেশনকে একটু বলুন, যাতে এরকম একটা গুরুত্বপূর্ণ রাস্তার কাজ অত্যন্ত দ্রুত সম্পন্ন হতে পারে।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আপনি জানেন যে, বাদকুল্লা নদীয়া জেলার অন্তর্গত, সেখানে ট্রেনের অপ্রতুলতার জন্য সেখানকার লক্ষ্যাধিক মানুষের দুর্গতির শেষ নেই। রাষ্ট্রীয় নিগমের যে সমস্ত দূরপাল্লার বাসগুলো শান্তিপুরের পরিবর্তে বাদকুল্লার উপর দিয়ে যায়, সেই বাসগুলোকে যদি বাদকুল্লায় ১ মিনিটের জন্য দাঁড় করানো যায়, তাহলে ঐস্থানের মানুষ-এর খুব উপকার হয়। যাতে দূরপাল্লার বাসগুলো বাদকুল্লায় এক মিনিট দাঁড় করানো যায়, সেই অনুরোধ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী সুজন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ ও কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোটা দক্ষিণ ২৪ পরগনা জেলায় বোরো চাষ হয়েছে প্রচুর পরিমাণে। সেচের পরিমাণও বেড়েছে ২৬ শতাংশ থেকে ৫২ শতাংশ জমিতে এই বামফ্রন্ট সরকার আসার পর। কিন্তু এর বেশি জল চাষের জন্য পাওয়া যাচ্ছে না। এই চাষের জন্য প্রয়োজনীয় জল সরবরাহের সুযোগ দেওয়া দরকার। সেচ দপ্তর একটা উপযুক্ত পরিকল্পনা করে যাতে আগামী মরসুম থেকে চাষের প্রয়োজনীয় জলের অভাব যাতে না হয়, এবং চাষের উন্নতি সম্ভব হয়, সেটা করার জন্য আমি দাবি করছি।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কংগ্রেস পরিষদীয় দলনেতা মাননীয় অতীশ সিনহা মহাশয় প্রত্যেক বিধায়ককে তাঁদের নিজস্ব বিধানসভা এলাকার উন্নতির জন্য ৫০ লক্ষ টাকা দেবার দাবি করেছেন বারবার। মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমি বলতে চাই, আমরা দেড় লক্ষ, দু লক্ষ, আড়াই লক্ষ মানুষের প্রতিনিধি হওয়া সত্ত্বেও তাদের উন্নয়নের জন্য কোন কাজে আমরা অংশগ্রহণ করতে

পারি না বা তার সুযোগ থাকে না। মাননীয় মন্ত্রী প্রবোধবাবু একটা স্টেটমেন্ট রেখেছিলেন—মহারাষ্ট্র, গুজরাট, প্রভৃতি রাজ্যে এরকম ব্যবস্থা আছে, আমাদের এখানেও কিছু ব্যবস্থা হবে। এত মানুষের প্রতিনিধি হওয়া সত্ত্বেও আমরা জেলার বা অঞ্চলের উন্নয়নের কাজে অংশগ্রহণ করতে পারছি না। যেমন এম. পি.দের এক কোটি, দু কোটি টাকা করে দেওয়া হয়, তেমনি প্রত্যেক বিধায়ককে তাদের প্রত্যেকের বিধানসভা কেন্দ্রের উন্নয়নের কাজে সুযোগ দেওয়ার জন্য প্রত্যেক বিধায়ককে ৫০ লক্ষ টাকা করে দেওয়ার দাবি জানাচ্ছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রীমতী সুস্মিতা বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সমবায় দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সমবায় সমিতির মাধ্যমে যে কৃষি ঋণ দান দেওয়া হয় এবং তার থেকে শস্য বীমা কাটা হয়, এটা আমরা সকলেই জানি। কৃষকরা যখন ক্ষতিগ্রস্ত হয়, তখন তারা এই টাকা ফেরত পায় না। স্যার, আমার এলাকা বড়জোড়ার অধিকাংশ এলাকায় এবার ভালো বৃষ্টি হয়নি এবং সেচের ব্যবস্থা না থাকার জন্য কৃষি আশানুরূপ হয়নি এবং কৃষি ঋণ শোধ করার ক্ষেত্রে বহুভাবে ক্ষতিগ্রস্ত হয়ে পড়েছে। তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যাতে কৃষকরা এই শস্য বিমার টাকা ফেরত পায় তার জন্য।

**শ্রী আবুল [illegible] ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে দৃষ্টি আকর্ষণ করছি যে আমার বিধানসভা কেন্দ্র মগরাহাট ১ নাম্বার ব্লকে গত একমাস ২২ দিন ধরে ব্লক অফিসে বিডিও থেকে শুরু করে অন্যান্য অফিসাররা আস[illegible]। এরফলে অফিসে অচলাবস্থা। এর কারণ হচ্ছে সরকারি নিয়ম না মেনে সি. পি. এম পার্টির ক্যাডার দিয়ে খাল কাটা হয়েছিল। আসলে খাল না কেটে মেপে দেখানো হয়েছিল। এর প্রতিবাদ করে যেদিন অফিসে যাওয়া হয়েছিল, সেদিন এর কোনও উত্তর দিতে পারেনি এবং আমরা স্কিম রেজিস্টার্ড দেখতে চেয়েছিলাম এবং সেই খাতা চুরি গেছে এই অভিযোগ করা হয়েছে এবং পরে পুলিশ এবং ডায়মণ্ডহারবারের সি আই আমাকে ডেকে নিয়ে বললেন যে, সাউথ ২৪ পরগনার এস পি আমার সঙ্গে কথা বলতে চায় এবং বিকেল ৪টে থেকে রাত্রি ১২টা পর্যন্ত আমাকে বসিয়ে রাখা হল। তারপর আমাকে বলা হল যে, সেটা চুরি গেছে এবং সেই চুরির অভিযোগে আমাকে গ্রেপ্তার করা হল। আজকে বি. ডি. ও অফিসের কর্মচারিরা না আসার জন্য ও. বি. সি, এস. সি, এস. টি সার্টিফিকেট কিছুই দেওয়া যাচ্ছে না। এই ব্যাপারে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ঘটনার সরেজমিনে তদন্ত করে দোষী ব্যক্তিদের শাস্তি দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী তাপস চট্টোপাধ্যায় ঃ** সে দিক থেকে এই রাস্তাটা যাতে অতি দ্রুত পুনর্নির্মাণ করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যালয় শিক্ষা বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলা দীর্ঘ ১৮ বছর ধরে কোন প্রাথমিক শিক্ষক নিয়োগ বন্ধ হয়ে আছে। ফলে আজকে বেশ কিছু বিদ্যালয় বন্ধ হয়ে আছে। অধিকাংশ স্কুলে একজন করে শিক্ষক স্কুল চালাচ্ছেন। তারা অবসর নেবার পর স্কুলগুলো বন্ধ হয়ে যাচ্ছে। আমার শান্তিপুরে এরকম তিনটি স্কুল বন্ধ হয়ে গেছে। যারা এক্স সেন্সাস কর্মি তারা হাইকোর্ট অর্ডার পেয়ে গেছে, তাদের নিয়োগ নিয়েও টালবাহানা হচ্ছে। যাদের টিচার্স ট্রেনিং আছে তাদের ক্ষেত্রেও টালবাহানা চলছে। দীর্ঘ ১৮ বছর ধরে প্রাথমিক শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না। বিদ্যালয়গুলো বন্ধ হয়ে যাচ্ছে। নদীয়া জেলায় ওয়ান টিচার স্কুল চলছে। আমরা মনে করি একটা সমস্যা তৈরি হয়েছে এই সমস্যা নিরসনে রাজ্যসরকার বর্তমানে কি ভাবছেন? মন্ত্রী মহাশয় আছেন তিনি যদি এর একটা উত্তর দেন।

**শ্রী বংশীবদন মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পঞ্চায়েত নির্বাচনের পর থেকে আমাদের হুগলি জেলার খানাকুলে তৃণমূল কংগ্রেস এবং বি. জে. পি যৌথভাবে খানাকুলের প্রতিটি গ্রামে পরিকল্পনা মাফিক সন্ত্রাস চালিয়ে যাচ্ছে। বাড়িঘর লুঠ আগুন জ্বালানো, লাইব্রেরি পোড়ানো এইরকম কাজ চালিয়ে যাচ্ছে। গত ২২শে ফেব্রুয়ারি সি. পি. এমের তিনজন নেতাকে, যখন তারা বাড়ি ফিরছিলেন তখন তাদের ভীষণভাবে মারধোর করা হয়। এখনও একজন এন. আর. এস হাসপাতালে ভর্তি রয়েছে। গত ২৮শে ফেব্রুয়ারি ঘোড়াদহ গ্রামে ৭০ থেকে ৮০টা বাড়ি ভাঙচুর করেছে। পার্টি অফিস ভাঙচুর করেছে। এর ফলে ১৩ জন আহত হয়েছে। গত ৩রা মার্চ খান্যঘোড়া গ্রাম পঞ্চায়েতের বন্দরে পরিকল্পনা করে পুলিশ ক্যাম্পকে আক্রমণ করে। পুলিশদের মারধর করে। এস. ডি. পি. ও আরামবাগ, সেখানে পৌছলে পুলিশের উপর তৃণমূল এবং বি. জে. পির লোকেরা আক্রমণ করে। তারা হাত কামানও ব্যবহার করে। এইসব দুষ্কৃতিকারিদের প্রতিরোধ করে কঠোর শাস্তি বিধানের জন্য বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। এখনও পর্যন্ত ৪০/৪৫ জন গ্রেপ্তার হয়েছে। এখনও তারা হুমকি চালিয়ে যাচ্ছে। পার্টি নেতৃস্থানীয় ১৫/২০ জন এলাকায় ঢুকতে পারছে না। প্রাণনাশের হুমকি দিয়ে চলেছে। এই অবস্থা অবসানের জন্য স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ

করছি। কলকাতা বিশ্ববিদ্যালয়ে প্রতিদিন অশান্তি হচ্ছে তাকে নিয়ে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে পঠনপাঠন বন্ধ হয়ে গেছে। কারণ প্রতিদিন সেখানে বিক্ষোভ হচ্ছে সুরভি বন্দোপাধ্যায়ের নিয়োগ নিয়ে। গতকালও তাঁকে বিশ্ববিদ্যালয়ে ঢোকানোর বিরুদ্ধে একদল ছাত্র বিক্ষোভ দেখিয়েছে, পুলিশ জোর করে তাঁকে প্রবেশ করিয়েছেন। এতে বিশ্ববিদ্যালয়ের লেখাপড়ার ক্ষতি হচ্ছে। এত প্রোটেস্টের পর আমরা ভেবেছিলাম যে হয়তো সরকার বিষয়টা পুনর্বিবেচনা করবেন। প্রেসিডেন্সী কলেজের ছাত্ররাও সুরভি বন্দ্যোপাধ্যায়ের এই অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে বিক্ষোভ দেখিয়েছে, সেখানে লেখাপড়ারও ক্ষতি হচ্ছে। আমরা ভেবেছিলাম সরকার বিষয়টা পুনর্বিবেচনা করবে। কিন্তু গতকাল সি. পি. এমের সম্পাদক অনিল বিশ্বাস বিবৃতি দিয়ে বলেছেন এটা পার্টি থেকে সম্পূর্ণভাবে ঠিক করা হবে, বিশ্ববিদ্যালয়ে আমাদের পার্টির সেল আছে, পার্টির অধিকার আছে, কে কোন বড় পোস্ট পাবে এটা আমরা ঠিক করব। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী এবং সরকারকে বলব আপনাদের পার্টি, পার্টির জায়গায় থাকুক। একজন মহিলা তিনি হতে পারেন মাননীয় মুখ্যমন্ত্রীর জীবনীকার, তাঁর অ্যাপয়েন্টমেন্ট নিয়ে প্রত্যেক দিন ছাত্রদের পড়াশোনার ক্ষতি হবে, বিশ্ববিদ্যালয় বন্ধ হয়ে যাবে, প্রেসিডেন্সী কলেজের মতো কলেজেও আন্দোলন ছড়িয়ে পড়বে, এটা ঠিক নয়। কি দরকার, তাঁকে নিয়ে এই রকম করার? তাঁকে অন্য কোথাও দিন। আপনাদের সরকারের হাতে অনেক পদ আছে, সেখানে তাঁকে দিন। তা না করে বিশ্ববিদ্যালয়ের সহ-উপাচার্য (অ্যাকাডেমী) এই রকম একটা গুরুত্বপূর্ণ পদ যাঁকে অনেকগুলি ডিপার্টমেন্ট দেখতে হয়, থিসিস দেখতে হয়, সেখানে সুরভি বন্দ্যোপাধ্যায়কে রেখে শিক্ষার পরিবেশ নষ্ট করবেন না। মাননীয় শিক্ষামন্ত্রীকে বলছি আপনি অনিল বিশ্বাসের কথার ঊর্ধ্বে উঠে বলুন, আপনার পার্টি এটা নির্ধারণ করবে না।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার সদর ব্লকে চাঁদরা জুনিয়র গার্লস হাইস্কুলটি ১৯৯১ সালে অনুমোদন পাওয়ার জন্য দরখাস্ত করেছিল এবং পটাশপুর থানার পচেট জুনিয়র হাইস্কুলটি যেটা ১৯০৩ সালে প্রতিষ্ঠিত হয়েছিল, আজ পর্যন্ত এই স্কুল দুটি সরকারের অনুমোদন লাভ করেনি। আমরা শিক্ষা দপ্তরে এবং জেলাপরিষদ উভয় জায়গায় খোঁজ নিয়ে জেনেছি যে ১৯৯১ সালে মেদিনীপুর সদর ব্লকে যে জুনিয়র গার্লস হাইস্কুলটি আবেদন করেছিল তার ফাইল পাওয়া যাচ্ছে না, ঠিক তেমনি ভাবে পচেট জুনিয়র হাইস্কুলটির কাগজপত্রও পাওয়া যাচ্ছে না। তাই প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, বামফ্রন্ট সরকার নারী শিক্ষা প্রসারে উৎসাহিত করবার পরিকল্পনা নিয়েছে, কিন্তু এই দুটি ক্ষেত্রে বৈষম্য কেন হচ্ছে তা খতিয়ে দেখতে এবং অবিলম্বে যাতে চাঁদরা জুনিয়র গার্লস হাইস্কুলটি অনুমোদন পায় তার জন্য অনুরোধ করছি। মাননীয় অর্থমন্ত্রী স্কুলের বার্ষিক পুরস্কার বিতরণী সভায় সেখানে গেলে স্কুলের

শিক্ষিকারা এবং ছাত্রীরা এ ব্যাপারে ডেপুটেশন দিয়েছিল এবং তিনি সেখানে কথা দিয়ে ছিলেন। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব তিনি এর জটিলতা দূর করে এর যথাযথ ব্যবস্থা নেবেন।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উচ্চশিক্ষামন্ত্রীর কাছে আবেদন রাখছি বর্ধমান জেলার দক্ষিন দামোদরে একজন সমাজসেবী ও শিক্ষানুরাগী বিশালাক্ষী বসু। তিনি একটা বুনিয়াদী টোল বিদ্যালয় ও সংস্কৃত কলেজ নির্মাণ করিয়ে ছিলেন। গত আগস্টমাসে এক অনুষ্ঠানে মাননীয় আইনমন্ত্রী নিশীথ অধিকারি, এবং বংশগোপাল চৌধুরি ও অঞ্জু কর উপস্থিত ছিলেন এবং সেখানকার মানুষও শ্যামসুন্দর কলেজকে বিশালাক্ষ্মী বসুর নামে করার জন্য বলছেন। তাই আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর কাছে আবেদন করছি, পুরোটা না হলেও অন্তত ঐ কলেজের মর্নিং সেশনটা বিশালাক্ষ্মী বসুর নামে করা হোক। তিনি শিক্ষার স্বার্থে একটা পাবলিক ট্রাস্ট গঠন করে গেছেন এবং তাতে কয়েক কোটি টাকার সম্পত্তি আছে। সুতরাং, এব্যাপারে দৃষ্টি দেওয়া হোক।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গরম পড়ার সঙ্গে সঙ্গে গোঘাট-সহ আরামবাগের বিস্তীর্ণ অঞ্চলে লোডশেডিং শুরু হয়ে গেছে। পরীক্ষার সময় তাই ছাত্রছাত্রীরা বিশেষ করে সমস্যার মধ্যে পড়েছেন। এছাড়াও বোরো চাষে প্রচণ্ড অসুবিধা হচ্ছে। আমি অবিলম্বে এই সমস্যার সমাধানের জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালীগঞ্জের মাটিয়ারি কাঁসাশিল্পের জন্য বিখ্যাত। কিন্তু এই জায়গাটা জাতীয় সড়ক থেকে ১৮ কি.মি. ভেতরে অবস্থিত। তাই কলকাতা থেকে ঐ জায়গায় যাওয়ার জন্য সরকারি বাসের পারমিট দেওয়ার জন্য আবেদন করছি।

এছাড়া, পলাশীও একটা ঐতিহাসিক জায়গা এবং সেখানে বহু বিদেশি পর্যটক যান। আমি এর আগে সেখানে একটা ট্যুরিষ্ট কমপ্লেক্স করার জন্য বলেছি। আজকে আমি দাবি করছি ওখানে পর্যটকরা যাতে ভাল ভাবে যেতে পারে তার জন্য পলাশী মনুমেন্ট পর্যন্ত যেন একটা বাস দেওয়া হয়।

স্যার, আমার নির্বাচনী এলাকা কালীগঞ্জ। এটা হাইরোড থেকে ১২ কি.মি. ভেতরে অবস্থিত। তাই সেখানেও যাতে সরকারি বাস দেওয়া হয় তার জন্য মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উক্ত তিনটি স্থানের জন্য কলকাতা থেকে সরাসরি বাস চালালে মানুষের অনেক উপকারে লাগবে। আশা করি, মাননীয় মন্ত্রী মহাশয় উক্ত বিষয়

তিনটির অনুমোদন দেবেন।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলাতে টি. এম. সি. খুন-খারাপি, লুট-পাঠ এবং হায়ার সেকেণ্ডারি পরীক্ষার সামগ্রীর বহ্ন্যুৎসব করার পর রামনগর ২ নম্বর পঞ্চায়েত সমিতিতে জিতে পঞ্চায়েত রাজকে ধুলিসাৎ করার চক্রান্ত করছে। পঞ্চায়েতের অফিসকে তারা পার্টি অফিসে পরিণত করেছে। অভিজ্ঞতা নেই এই রকম ২৫/২৬ জনকে, তারা টি. এম. সি. লোক, তাদের ঠিকাদারি পাইয়ে দেওয়া হয়েছে। তারা গ্রাম পঞ্চায়েতকে না জানিয়ে সরাসরি পঞ্চায়েত সমিতিতে বেনিফসিয়ারি কমিটি করছে। বনসৃজনের টাকা নয়-ছয় করা হচ্ছে মোরাম কিনে। মাটির কাজ করতে করতে দেওয়া হচ্ছে না। অথচ গতবার আজন্মা হয়েছে এবং অতিরিক্ত বৃষ্টিতে রামনগরে ফসল হয়নি। তা সত্ত্বেও টি. এম. সি. সাধারণ মানুষের কথা না ভেবে কাজকর্ম চালাচ্ছে এবং সমস্ত কিছুই দলীয় ভাবে করছে। এছাড়া ফলস মাস্টার রোল, ইত্যাদি করছে। এগুলো বন্ধ করার আবেদন আমি জানাচ্ছি।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, রাজ্যের সরকারি এবং আধা-সরকারি কর্মচারিরা তাদের ১৩ দফা দাবি নিয়ে যে আন্দোলন করছে সেই আন্দোলনের অঙ্গ হিসেবে গত ১২ই মার্চ পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা শহর গুলোতে জেলাশাসকের মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে স্মারকলিপি দেওয়ার এক কর্মসূচি ছিল। সেই কর্মসূচি অনুযায়ী মুর্শিদাবাদ জেলার বহরমপুর শহরে সরকারি ও আধা-সরকারি কর্মচারিরা শান্তিপূর্ণ মিছিল করে যাচ্ছিলেন। সেই মিছিলের ভিতর হঠাৎ ঐ জেলার অতিরিক্ত পুলিশ সুপার তাঁর গাড়ি ঢুকিয়ে দেন। মিছিলের অংশগ্রহণকারিরা তাঁকে অনুরোধ করেন যে, মিছিলের পর যেন তিনি গাড়ি নিয়ে সেখান দিয়ে যান। তখন অতিরিক্ত পুলিশ সুপার তাঁদের উপর বেপরোয়া লাঠি-চার্জ করেন। এর ফলে কয়েকজন কর্মচারী গুরুতর আহত হন। সেখানে আগে থেকে কোন ১৪৪ ধারা জারি করাও হয়নি, মিছিলের উপর কোনও নিষেধাজ্ঞা ছিল না। তা সত্ত্বেও আইনশৃঙ্খলা রক্ষা করার দায়িত্ব যে পুলিশ প্রশাসনের উপর সেই পুলিশের অ্যাডিশনাল এস. পি. এভাবে লাঠিচার্জ করলেন। তখন সেখানে অবস্থানকারি যে সমস্ত সরকারি ও আধা-সরকারি কর্মচারী ছিলেন তাঁদের কাছে জেলা শাসকের পক্ষ থেকে অতিরিক্ত জেলা-শাসক ক্ষমা প্রার্থনা করেন। কিন্তু ওঁরা আন্দোলন চালিয়ে যাচ্ছেন। আজকে এর প্রতিকার চাই। ওঁরা পেন-ডাউন স্ট্রাইক করছেন। যতক্ষণ পর্যন্ত এ ব্যাপারে উচ্চ পর্যায়ের তদন্ত না হবে এবং অতিরিক্ত পুলিশ সুপারকে বরখাস্ত করা না হবে

ততক্ষণ পর্যন্ত এই আন্দোলন তাঁরা চালাবেন। বামফ্রন্ট সরকারের আমলে পুলিশ প্রশাসন যে ভাবে অসহিষ্ণুতা প্রকাশ করছে, শান্তিপূর্ণ গণতান্ত্রিক আন্দোলনের উপর হস্তক্ষেপ করেছে সে ব্যাপারে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এর প্রতিকার, প্রতিবিধানের দাবি করছি।

**শ্রী গুরুপদ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র মেদিনীপুর জেলার চন্দ্রকোনায় প্রচুর আলু উৎপাদন হয়। এখানে ১৮টি হিমঘর আছে। কিন্তু এখানে সাব স্টেশনে ৫ এম. ভি. এ. র ট্রান্সফর্মার ইনস্টলেশন না হওয়ার ফলে সমগ্র হিমঘরগুলো আলু সংরক্ষণের ক্ষেত্রে প্রচণ্ড সমস্যার সম্মুখীন হচ্ছে। এ ছাড়া শ্যালো টিউবওয়েল, মিনি টিউবওয়েলগুলো বোরো চাষের সময় কাজে লেগেছে। কিন্তু সেগুলি দিয়ে এখন আর কাজ করা সম্ভব হচ্ছে না। লোড বেড়ে যাচ্ছে। লো-ভোল্টেজের জন্য জল সরবরাহ প্রকল্প থেকে জল পাওয়া যাচ্ছে না। এই ৩টি বিষয়ের জন্য চন্দ্রকোণা ও ক্ষীরপাইতে সাব-স্টেশনে ট্রান্সফর্মার সারানোর জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবনের যোগাযোগ ব্যবস্থা অত্যন্ত খারাপ। এখানে পাথরপ্রতিমার রামগঙ্গা থেকে মিলনমোড় এবং মিলনমোড় থেকে ধোলা পর্যন্ত রাস্তাটা অত্যন্ত খারাপ অবস্থায় আছে। এই রাস্তাটির সংস্কার না হওয়ার ফলে কেরোসিন, রেশন সামগ্রী ইত্যাদি এক জায়গা থেকে আরেক জায়গায় পৌঁছাতে পারে না। ওখানকার মানুষদের দুর্বিসহ যন্ত্রণা ভোগ করতে হচ্ছে। স্বভাবতই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি বিভাগীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে রাস্তাটির সংস্কার করা হোক। এ ছাড়া উত্তরাপদ থেকে মন্দিরের ঘাট পর্যন্ত যে রাস্তাটি মহকুমা শহর কাকদ্বীপের সঙ্গে যোগযোগ রক্ষা করছে, সেই রাস্তাটির সংস্কারেরও দাবি জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুন্দরবন এলাকায় রাস্তাঘাটের অভাবে যোগাযোগ ব্যবস্থা খুবই খারাপ। সুতরাং যে সামান্য কয়েকটি রাস্তা আছে সেগুলির অবিলম্বে সংস্কার করা হোক এবং তার মধ্যে দিয়ে ঐ বিস্তীর্ণ এলাকার মানুষের আর্থ-সামাজিক কল্যাণ সাধনের উদ্যোগ গ্রহণ করা হোক। যদিও বিগত ২২ বছর ধরে ঐ এলাকার মানুষের কল্যাণের জন্য সরকারের পক্ষ থেকে কোন ভূমিকাই গ্রহণ করা হয়নি, তথাপি আমি এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি বিভাগীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কার্তিকচন্দ্র বাগ ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে তফসিলি জাতি ও উপজাতি উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। উনি এখানে উপস্থিত আছেন। বামফ্রন্ট ক্ষমতায় আসার পর থেকে তফসিলি

জাতি, উপজাতির পিছিয়ে পড়া মানুষদের শিক্ষার সুবিধার জন্য রাজ্যে কিছু হস্টেল স্থাপিত হয়েছিল। সেই হস্টেলগুলিতে তফসিলি জাতি ও উপজাতির ছাত্র-ছাত্রীদের খাওয়া থাকার ব্যবস্থা হয়েছে। কিন্তু বর্তমানে, সেই সব হস্টেলগুলিতে অনুদানের টাকা সময় মতো না পৌঁছনোর জন্য হস্টেল পরিচালনায় বেশ কিছু অসুবিধা দেখা দিচ্ছে। আমাদের জেলার আউস-গ্রাম হাই স্কুলের হস্টেলটিতে ১২০ জন ছাত্র আছে, জেলায় এস. টি. দের জন্য যে প্রজেক্ট অফিস আছে, সেই প্রজেক্ট অফিসের অসহযোগিতার ফলে সেই হস্টেলটি এখন বন্ধ হওয়ার মুখে। কয়েক দিনের মধ্যে ছাত্রদের পরীক্ষা শুরু হবে, অথচ সরকারি টালবাহানার জন্য হস্টেল চালানো সম্ভব হচ্ছেনা। তারা ৯ মাস অনুদানের টাকা পায়নি। ফলে হস্টেল পরিচালনার জন্য যে কমিটি আছে তারা হস্টেলটি ঠিকমতো চালাতে পারছেনা। অবিলম্বে বিষয়টা গুরুত্ব দিয়ে দেখা দরকার। এ ছাড়া ঐ স্কুলের ছাত্ররা ইতিপূর্বে একটা প্রতিযোগিতামূলক খেলায় অংশ গ্রহণ করে সাফল্যলাভ করেছে। সেই পরিপ্রেক্ষিতে জেলা কর্তৃপক্ষের তরফ থেকে একটা তদন্ত কমিটি স্কুলে গিয়ে এ সমস্ত ছাত্রদের দেখতে না পেয়ে বরাদ্দকৃত টাকা কেটে নিতে চাইছে। ফলে এদিক দিয়েও বিদ্যালয়টি সমস্যায় পড়ে গেছে। যাতে দ্রুত টাকা পায় এবং হস্টেলগুলি নিয়মিত টাকা পায় তার জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। ধন্যবাদ, স্যার।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন ৩/৪ দিন আগে বারাসাত কোর্টে আইনজীবীদের ওপর পুলিশের পক্ষ থেকে একটা অমানুষিক ঘটনা ঘটানো হয়েছে। পুলিশ শুধু মাত্র আইনজীবীদের কোর্ট চত্বর থেকে তাড়িয়েই দেয় নি, তাদের মারধোর করেছে। এমন কি তাদের কাগজপত্র, টেবিল, চেয়ার, দামি বই ইত্যাদি কেড়ে নিয়েছে। স্যার, আপনি একজন আইনজীবী, মাননীয় আইনমন্ত্রীও একজন আইনজীবী। স্বভাবতই আমি আশা করব আইনজীবীদের ওপর যে অন্যায় জুলুম হয়েছে তার আপনারা প্রতিকার করবেন। আমি দু দিন আগে এ বিষয়ে হোম মিনিস্টার বুদ্ধদেব ভট্টাচার্য এবং ল মিনিস্টার নিশীথ অধিকারির সঙ্গে কথা বলেছিলাম। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত কোনও অ্যাকশন হয়নি। বারাসাত কোর্টে সিস ওয়ার্ক চলছে। হয়ত আগামী দু একদিনের মধ্যে সারা পশ্চিমবাংলার সমস্ত কোর্টে সিস ওয়ার্ক হবে এবং সরকারের পক্ষ থেকে কোন ব্যবস্থা গ্রহণ না করা হলে আইনজীবীদের অন্য রাস্তা নিতে হবে। আইনজীবীরা নিজের ব্যবসা নিজে করে থাকেন। এমনিতেই তারা চাকরি-বাকরি পাননা—পি. পি. এ. পি. পি. নিয়োগের ক্ষেত্রে দলবাজি হয়ে থাকে। আইনজীবীরা খেটে খাচ্ছেন, সরকারের তাদের দেখা উচিত। পুলিশ কোনও সময় দিল না, নোটিশ জারি হলনা, রাতের অন্ধকারে সমস্ত ভেঙে দেওয়া হল এবং পুলিশ জিনিসপত্র নিয়ে চলে

গেল। এই জিনিস শুধু বারাসাতেই হয়নি, অন্যত্রও এই জিনিস চলছে। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি অবিলম্বে বারাসাতে আইনজীবীদের সেরেস্তা তৈরি করে দেওয়া হোক। আর তা যদি না হয় তাহলে শুধু বারাসাতেই নয়, হাইকোর্ট থেকে শুরু করে রাজ্যের বিভিন্ন কোর্টে আইনজীবীদের আন্দোলন ছড়িয়ে পড়বে এবং বড় আকার ধারণ করবে। আমি আশা করব অবিলম্বে এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হবে।

[1-00 – 1-10 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বিদ্যালয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার নরঘাট বিধানসভার অন্তর্গত কল্যাণচক গৌরমোহন ইনস্টিটিউশন নামে একটি বিদ্যালয় আছে। দুইয়ের দশকে এই বিদ্যালয়টি প্রতিষ্ঠিত হয়। এই বিদ্যালয়ের ৩ জন ছাত্র শহীদ হয়েছিলেন। ১৯৪২ সালের ২৯ সেপ্টেম্বর এই বিদ্যালয়ের ৩ জন ছাত্র, পুরীমাধব প্রামানিক, উপেন্দ্রনাথ জানা এবং আশুতোষ কুইল্যা তাঁরা ব্রিটিশের গুলিতে জীবনাহুতি দেন। এঁরা সকলেই ছিলেন ক্লাস নাইনের ছাত্র। এঁদের প্রধান শিক্ষক, শ্রীপতি বয়াল এই সমস্ত ছাত্রদের দেশাত্মবোধে উদ্বুদ্ধ করেছিলেন। এটা একটা ঐতিহাসিক ঘটনা—একই দিনে, একই বিদ্যালয়ের ৩ জন ছাত্র শহীদ হয়েছিলেন। কিন্তু সেই স্কুলটি আজও মাধ্যমিক স্কুল রূপে আছে। এর আগে এই বিষয়ে বলেছিলাম, কিন্তু এখনও সেই স্কুলটি উচ্চ-মাধ্যমিকে উন্নীত করা হয়নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, এ বছর অন্তত এই কল্যাণচক গৌরমোহন ইনস্টিটিউশনটি উচ্চ-মাধ্যমিকে উন্নীত করুন।

**শ্রী গুলশন মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র হাওড়া জেলার পাঁচলা। পাঁচলা বাসস্ট্যাণ্ড থেকে মেজটি ফেরীঘাট এবং সাহাপুর শিবতলা মেইন এই রাস্তা দুটি ১৯৭৪ সালে কংগ্রেস গভর্নমেন্ট থাকাকালীন সি. এম. ডি. এমের মাধ্যমে তৈরি হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত ঐ রাস্তা দুটির কোনও রিপেয়ারিং ওয়ার্ক করা হয়নি। বর্তমানে রাস্তা দুটির অবস্থা খুবই শোচনীয়। বারবার কর্তৃপক্ষকে জানানো সত্ত্বেও তারা কোনরকম কর্ণপাত করেনি। সেখানে যে কোনও সময়ে বড় ধরনের দুর্ঘটনা ঘটে যেতে পারে। বর্তমানে এই রাস্তা দুটির অবস্থা এমনই হয়েছে যে সাইকেল এবং রিক্সা চলাচলের অনুপযুক্ত। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জামালপুর বিধানসভা কেন্দ্রে তফসিলি এবং উপজাতি

সম্প্রদায়ের বসবাস বেশি। সরকারিভাবে সেখানে তার এবং খুঁটির সাহায্যে বিদ্যুৎ যায়নি। সেইসব গরিব মানুষেরা বিদ্যুতের জন্য আন্দোলন করছে। তাদের বেআইনিভাবে বিদ্যুৎ নেবার প্রবণতা বাড়ছে। তাই আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করছি, সরকারিভাবে সেখানে যেন বিদ্যুৎ সংযোগ করা হয়।

**শ্রীমতী রুবী নুর** ঃ অনারেবল স্পিকার স্যার, রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি আপনার মাধ্যমে হাউসের কাছে বলতে চাইছি। রাজ্যপাল তাঁর ভাষণে রাজ্যসরকারের প্রচুর গুণগান গেয়েছেন। কিন্তু আশ্চর্যের ব্যাপার, একটা গুরুত্বপূর্ণ ব্যাপার তিনি উপেক্ষা করে গেছেন। আজকের দিনে সবচেয়ে বড় প্রবলেম—বার্নিং প্রবলেম-আন-এম্‌প্লয়মেন্ট প্রবলেম। রাজ্যসরকার আজকে আন-এমপ্লয়য়েডদের জন্য কি করছেন এবং তাদের জন্য কি পদক্ষেপ নিচ্ছেন সে সম্বন্ধে কিছু বলেন নি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার—তাঁর স্পীচে কেন স্থান পেল না? তাই আজকে আপনার কাছে জানতে চাইছি? থ্যাংক ইউ।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ধারণা ছিল আজকে বিধানসভায় মেনশান আওয়ারে প্রসঙ্গটি উঠবে, ওঠেনি, আমি সেটা বলছি। আজকে 'আনন্দবাজার' সংবাদপত্রে একটি মারাত্মক সংবাদ বেরিয়েছে যে বিহারে বিদ্যালয় সমূহে ৭ম শ্রেণীর পাঠক্রমে যা পড়ানো হচ্ছে তাতে নেতাজী সুভাষচন্দ্র বসুকে অবমাননা করা হয়েছে, অমর্যাদা করা হয়েছে এবং সঙ্গে সঙ্গে গোটা বাঙালি জাতি সম্পর্কে যে ভাবে লেখা হয়েছে তা ভাবা যায় না। সংবাদপত্রের রির্পোট অনুসারে এর লেখক আর. এস. এস. এবং ভারতীয় জনতা পার্টির সঙ্গে যুক্ত। স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। ভাবা যায়না কি করে একটা রাজ্যের পাঠ্য-সুচিতে এইসব জিনিস অন্তর্ভুক্ত হতে পারে। এখানে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী আছেন, বিদ্যালয় শিক্ষা মন্ত্রী আছেন, আমার অনুরোধ তাদের কাছে, তারা এই বিষয়টি নিয়ে অবিলম্বে বিহার সরকারের সঙ্গে যোগাযোগ করুন এবং বিকৃতভাবে বাঙালি জাতি সম্পর্কে যা লেখা হয়েছে এবং নেতাজী সুভাষচন্দ্র বসুর মর্যাদাহানিকর যা লেখা হয়েছে তা প্রত্যাহারের ব্যবস্থা করুন এবং ভবিষ্যতে এ সম্পর্কে কি ব্যবস্থা হল তা বিধানসভায় জানান। মাননীয় মন্ত্রী মহাশয়রা আশা করি সংবাদপত্রে প্রকাশিত এ সম্পর্কিত রির্পোটটি পড়েছেন। তারা যদি এখনই এ সম্পর্কে সভাকে জানান যে রির্পোটটি ঠিক কিনা, বিহার সরকার এটা করেছেন কিনা ভাল হয়। স্যার, সেখানে কি একটা সভ্য সরকার চলছে? গোটা বাঙালি জাতি সম্পর্কে লেখা হয়েছে, মকারন্ত দোষ, নেতাজী সম্পর্কে অমর্যাদাকর লেখা-এটা গোটা পশ্চিমবঙ্গবাসী তথা ভারতবাসীদের পক্ষে অবমাননাকর। আমি আশা করব, বিহার সরকারের সঙ্গে এ বিষয়টি নিয়ে মন্ত্রীরা যোগযোগ করবেন এবং এখনই যদি তারা একটি বিবৃতি দেন তাহলে ভাল হয়।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের সমস্ত দৈনিকে একটি সংবাদ প্রকাশিত হয়েছে যে এম. পি. কোটার টাকা নন্দনে ঢালা হয়েছে। রাজ্যকে কেন্দ্র এটা বন্ধ রাখতে বলেছে এবং সুদ সহ টাকাটা ফেরত দিতে বলেছে। স্যার, আপনি জানেন, এম. পি-দের যে কোটার টাকা দেওয়া হয় সেখানে তা খরচ করার ব্যাপারে একটা নিয়ম বেঁধে দেওয়া হয় যে এই পারপাসে এই সংস্থাকে দিয়ে কাজ করাতে পারবে। সেখানে একটা ওয়ার্কিং ক্যাপিট্যাল এবং একটা ফিক্সড ক্যাপিট্যাল। রাজ্যসরকারের পক্ষ থেকে মন্ত্রী বুদ্ধদেববাবু এ সম্পর্কে তাদের দায় স্বীকার করেছেন। স্যার, এই প্রসঙ্গে বলতে চাই, অনেক লোকসভার সদস্য যারা নির্বাচিত হয়েছেন বিশেষ করে সি. পি. এম. থেকে তারা তাদের নিজস্ব এলাকায় টাকাটা খরচ না করে, সংশ্লিষ্ট নির্বাচনী এলাকার বাইরে পার্টির নির্দেশে টাকাটা দিয়ে দিচ্ছেন যার ফলে উন্নয়নের কাজ এখানে ব্যাহত হচ্ছে। স্যার, রাজ্যসরকারের বাজেটে যে খাতে যে টাকা নির্ধারণ করা হয় সেই খাতে টাকাটা খরচ না করে অন্য দপ্তরকে দিয়ে তা নয়ছয় করা হচ্ছে কিনা তা আমরা বুঝতে পারছি না। আমরা কিন্তু দেখছি পশ্চিমবঙ্গের উন্নয়ন ব্যহত হচ্ছে। স্যার, প্রতিটি এম. পি. কে স্পেসিফিক ভাবে জানিয়ে দেওয়া হয়েছে এবং রাজ্যসরকারের যারা প্রতিনিধি, যাদের মাধ্যমে এম. পি. কোটার টাকাটা আসে বিশেষ করে ডি. এম. কমিশনার, তাদের স্পেসিফিক ফর্মে জানিয়ে দেওয়া হয়েছে যে এই পারপাসে এই এই সংস্থাকে দিয়ে কাজ করাতে হবে। এতসব জানানো সত্ত্বেও বুদ্ধদেববাবুরা নন্দনে কি ভাবে কোটি কোটি টাকা ঢাললেন আমরা বুঝতে পারছি না। এটা লজ্জার কথা।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মাননীয় কান্তিবাবু শিক্ষকদের পিছনে কি ভাবে লেগেছেন, এদের অর্জিত অধিকার একটার পর একটা কি ভাবে তিনি হরণ করছেন তার একটা উদাহরণ আমি এখানে রাখছি। শিক্ষকদের যেহেতু প্রোমোশনের কোনও ব্যাপার নেই সেজন্য ১৯৭৫ সাল থেকে যখনই তাদের পে ফিকসেশান হয়েছে, তাদের ক্যারিয়ার অ্যাডভান্সমেন্টের নামে ইনক্রিমেন্ট দেবার ব্যবস্থা হয়েছে। ১৯৭৫ সালের পর হয়েছে, ১৯৮১ সালে সেটা বজায় থেকেছে এবং আবার ১৯৮৬ সালে হয়েছে। এবারে বহুদিন ১২ই ফেব্রুয়ারি যখন শিক্ষকদের জন্য রোপা বের হল তাতেও ক্যারিয়ার অ্যাডভান্সমেন্ট রাখা হল। প্রাথমিক এবং মাধ্যমিকের যারা এক্সপিরিয়েন্স শিক্ষক তারা একটা বা দুটো ইনক্রিমেন্ট পাবেন যেহেতু তাদের প্রোমোশান নেই। কিন্তু কান্তিবাবুর মাথা থেকে হঠাৎ কি বের হল, তিনি ৮ই মার্চ নতুন করে একটা গভর্নমেন্ট অর্ডার বের করলেন যে যারা এর আগে একটা

বা দুটো ইনক্রিমেন্ট পেয়েছেন তারা আর ইনক্রিমেন্ট পাবেন না। এটা বহুদিন থেকে অর্থাৎ ১৯৭৫ সাল থেকে শিক্ষকরা পেয়ে আসছেন, তারা যে অধিকার ভোগ করে আসছিলেন, আজকে সেটা তিনি তুলে দিচ্ছেন। আমি অনুরোধ করব যে এই জিনিসটা তিনি একটু ভেবে দেখবেন।

**(এই সময়ে স্পিকার অন্য বক্তাদের ডাকায় মাইক অফ হয়ে যায়)**

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে বিশেষ করে গ্রামাঞ্চলে সাপের কামড়ের ব্যাপারে মানুষ অসহায় বোধ করছে। গ্রামাঞ্চলের বিশেষ করে মাঠে যদি কাউকে চন্দ্রবোড়া সাপে কাটে বা কেউটে সাপে কাটে তাহলে তার মৃত্যু হয়। এই রকম ৪/৫ জনকে কেটেছে এবং দু'একজনের মৃত্যুও হয়েছে। কারণ এই সব সাপে কামড়ালে যে অ্যান্টি-ভেনাম দেওয়া হয় সেটা কোনও জায়গায় পাওয়া যাচ্ছে না, না প্রাইমারি হেলথ সেন্টারে, না ব্লক মেডিক্যাল সেন্টারে। আমরা অনেকবার ডিস্ট্রিক্ট মেডিক্যাল অফিসারকে বলেছি কিন্তু তিনি তা দিতে পারছেন না। এই সমস্যার যদি সমাধান না হয় তাহলে অবস্থা আরও খারাপের দিকে যাবে। সাধারণ মানুষ অত্যন্ত বিপন্ন হয়ে পড়েছে। সেজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করছি তিনি যেন এই অ্যান্টি-ভেনাম প্রয়োজন মতো গ্রামে যে সব হেলথ সেন্টার আছে সেখানে পৌঁছে দেবার ব্যবস্থা করেন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে ৭৩ এবং ৭৪ নং সংবিধান সংশোধনের মাধ্যমে নগর পালিকা বিল পাশ হবার পরে ভারতবর্ষের যে কোনও প্রান্তে পৌরসভা এবং পঞ্চায়েত যদি নির্বাচন হয় সেখানে ৩৩ শতাংশ আসন মহিলাদের জন্য সংরক্ষিত করতে হবে, এস. সি এবং এস. টি-দের জন্য সংরক্ষিত করতে হবে। এই নিয়ম মেনে আসানসোল পৌরসভা এবং কর্পোরেশনে মে মাসে ভোট হতে চলেছে। ৫০টি ওয়ার্ডে ৩৩ শতাংশ আসন সংরক্ষিত হবে মহিলা এবং এস. সি এবং এস. টি.-দের জন্য। কিন্তু যে সব আধিকারিকরা এই সব কাজ করছেন তারা সেই সব নিয়ম মেনে কাজ করছেন না। সেখানকার জনসংখ্যা কত, কত পারসেন্ট এস. সি এবং এস. টি আছে সেই সব না জেনে, কোনও পড়াশুনা না করে, সেখানকার রিপোর্ট না মেনে এমন বেনিয়মভাবে সংরক্ষিত করবেন যাতে আসানসোলের জনগণের মধ্যে একটা বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি হয়েছে। সেখানে এস. সি এবং এস. টি-দের জন্য যেটা সংরক্ষিত করার কথা সেটা না করে তারা সাধারণ সিটগুলিকে সংরক্ষিত করছে। এই ব্যাপারে মন্ত্রী নিজে সরাসরি দেখুন এবং যাতে সঠিক ভাবে নির্বাচন হতে পারে সেই

ব্যবস্থা করুন।

**শ্রীমতী মিলি হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পরিবেশ মন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি সুনির্দিষ্ট বিষয়ে। বামফ্রন্ট সরকারের একটা সুনির্দিষ্ট আইন রয়েছে জলাভূমি এবং পুকুর ভরাট করার বিরুদ্ধে। কিন্তু বিচ্ছিন্নভাবে এখন পুকুর এবং জলাভূমি ভরাট করা হচ্ছে। এসব ক্ষেত্রে তদন্ত করবার আগেই যথোপযুক্ত ব্যবস্থা নেওয়া হোক, তারপর তদন্ত করা হোক প্রাকৃতিক ভারসাম্য এবং পরিবেশ রক্ষার স্বার্থে। যাতে প্রকৃতিতে আমরা পুকুর, জলা, জঙ্গল ইত্যাদি দেখতে পাই তার জন্য এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার।

**শ্রী শীতলকুমার সর্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনকেন্দ্র সাঁকরাইল। সেখানে ভাল ভাল পেয়ারস রয়েছে। ওখানে একটা স্টেডিয়ামের অত্যন্ত প্রয়োজন। ফুটবলের মক্কা হচ্ছে কলকাতা। কলকাতার পাশেই রয়েছে হাওড়া। ওখানে লব্ধপ্রতিষ্ঠ মানুষজন এবং ভাল ভাল প্লেয়ার রয়েছেন। ঐসব প্লেয়াররা দেশের বিভিন্ন জায়গায় খেলাধুলা করেছেন। আপনার মাধ্যমে বলতে চাই, ওখানে যদি একটা স্টেডিয়াম হয় তাহলে সেখানকার ছেলেমেয়েদের সুবিধা হবে। আমি যে প্রস্তাব রাখলাম সেটা বিবেচিত হবে বলে আশা করছি।

## ZERO HOUR

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৭৫৭ সালে নবাব সিরাজ-উদ-দৌলাকে হারিয়ে তৎকালীন ব্রিটিশদের ইস্ট ইণ্ডিয়া কোম্পানি ভারতবর্ষ দখল করেছিল। তারপর ১৭৬০ সালে মীরকাসিম মেদিনীপুর জেলাকে ইস্ট ইণ্ডিয়া কোম্পানির কাছে হস্তান্তর করেন। তখন থেকেই মেদিনীপুরের মানুষ মেদিনীপুরকে ইস্ট ইণ্ডিয়া কোম্পানির হাতে তুলে দেওয়া মেনে নেয়নি। তারপর ১৯৬০ থেকে সেখানে চুয়াড় বিদ্রোহ শুরু হয়, কারণ তারা তাদের জমির দলিল কেড়ে নেওয়াটা মেনে নিতে পারেননি। তারই জন্য চুয়াড় বিদ্রোহ দেখা দেয়। ঐ বিদ্রোহের নেতৃত্ব দিয়েছিলেন মেদিনীপুর শহর থেকে ৬ মাইল দূরে অবস্থিত কর্ণগড়ের রানী শিরোমণি। সেখানে সরকার নিযুক্ত পাইক যারা ছিলেন তারাও ঐ বিদ্রোহে যোগদান করেছিলেন। ঐ ঘটনার কারণে ১৭৯৯ সালের ৬ই আগস্ট ব্রিটিশ সরকার রানী শিরোমণিকে গ্রেপ্তার করে। বন্দিনী অবস্থায় ১৮১৩ সালে তাঁর মৃত্যু হয়। তাঁর মৃত্যুর পর আমরা ২০০ বছরে এসে পৌছেছি। আজকে রানী শিরোমণির স্মৃতি যাতে জাগরুক থাকে তার জন্য, তাঁর ব্রিটিশের বিরুদ্ধে বিদ্রোহকে জাগরুক রাখবার জন্য একটা কিছু করা দরকার। তার জন্য রাজ্য সরকার অগ্রণী ভূমিকা নিয়েছেন। তাঁর স্মৃতিকে রক্ষার জন্য তারা সমস্তরকম ব্যবস্থা নিচ্ছেন। কিন্তু

সেটা করতে গেলে একটা সর্বদলীয় কমিটি করা দরকার যেটা এখনও হয়নি। সরকারি নিজেদের তরফ থেকে সেটা করছেন। কিন্তু এক্ষেত্রে দলমতনির্বিশেষে একটা কিছু করা প্রয়োজন। আমি দাবি করছি, কর্ণগড়ে রানী শিরোমণির উদ্দেশ্যে একটা স্মারকস্তম্ভ করা হোক। বর্তমানে জায়গাটা জঙ্গলে পূর্ণ হয়ে গেছে। ওখানকার যেসব বাড়িঘর একসময় ব্রিটিশরা বাজেয়াপ্ত করেছিল সেসব আজ মাটির নিচে চলে গেছে। সেসব বের করবার জন্য পুরাতত্ত্ব বিভাগকে খননকার্য করতে বলা হোক। রাজ্য স্তরে জেলা স্তরে সরকারি পৃষ্ঠপোষকতায় সর্বদলীয় কমিটি করে সারা বৎসর যাতে বিভিন্ন অনুষ্ঠান করা হয় তার জন্য আপনার মাধ্যমে সরকারকে বিবেচনা করতে অনুরোধ করছি। সর্বশেষ অনুরোধ করব, আপনার নেতৃত্বে এখান থেকে একটা সর্বদলীয় কমিটি করা হোক যাতে সেই কর্ণগড়ে গিয়ে পরিদর্শন করতে পারি। সেখানে কি করা উচিত, কি আছে না আছে, বিদ্রোহ কি আকার নিয়েছিল স্থানীয় মানুষের সঙ্গে আলোচনা করার জন্য যাতে সর্বদলীয় কমিটি এখান থেকে পাঠানো যায় তার অনুরোধ জানাচ্ছি।

[1-20 – 3-00 p.m.(Including Adjournmemt)]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ভারতবর্ষে রেড ক্রস সোসাইটি অত্যন্ত সুনামের সঙ্গে কাজ করে। আমাদের পশ্চিমবাংলায় সর্বক্ষেত্রে রেড ক্রস যে কাজকর্ম করে সেই কাজকর্ম সম্পর্কে আমরা যথেষ্ট ওয়াকিবহাল। আজ এই রেড ক্রস একেবারে নন-ফাংশনিং হয়ে গেছে, কোনও অ্যাকটিভিটিজ নেই। হেলথ কেয়ার সার্ভিস অ্যাণ্ড ডিস্ট্রিবিউশন অফ মেডিসিন, এখন এই বিষয়টা দেখা যায় না। সারা পশ্চিমবাংলায় আজকে এই অবস্থা হয়েছে। অধিকাংশ জায়গাতে রেড ক্রস নন-ফাংশনিং অবস্থা আছে। সব চেয়ে বড় কথা, নারকেলডাঙ্গায় ওদের একটা সেন্টার ছিল, সেই সেন্টার উঠে গিয়েছে এবং সেই সেন্টারের জায়গা জমি ল্যাণ্ডলডকে ফেরত দেওয়া হয়েছে। এখানে যিনি অ্যাকটিং চেয়ারম্যান তিনি একটা আরমাদা গাড়ি কিনেছিলেন। গভর্নরস্ ফাণ্ড থেকে স্টেট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ার মাধ্যমে একটা আরমাদা ভেইকেল কেনা হয়েছিল। সেই গাড়ির চালক সেটা ব্যবহার করে না। অ্যাকটিং চিফ তিনি চেয়ারম্যান, তার ড্রাইভার এটা পারসোনালি ব্যবহার করছে। এই বিষয়টা আমি আপনার মাধ্যমে জানাচ্ছি। রেড ক্রস সুনামের সঙ্গে কাজ করত, আন্তর্জাতিক ক্ষেত্রে তার সুনাম রয়েছে। এই ক্ষেত্রে রেড ক্রসের যে ভূমিকা সেই ভূমিকা অত্যন্ত নিন্দনীয়। এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের মুখ্যমন্ত্রী আগামী শনিবার ২০শে মার্চ আরামবাগ যাচ্ছেন। একটু আগে খানাকুলের বিধায়ক সেখানকার ভয়াবহ

অবস্থার কথা উল্লেখ করলেন। কিন্তু কারণগুলি উনি বললেন না। কারণগুলির জন্য ওনারাই দায়ী। মুখ্যমন্ত্রী ওখানে যাবেন বলে ব্যাপক ভাবে চাঁদা তোলা হচ্ছে, নির্বিচারে সাধারণ মানুষের থেকে মধ্যবিত্ত মানুষের থেকে ৫ হাজার টাকা করে চাঁদা নেওয়া হচ্ছে। মুখ্যমন্ত্রী সেখানে যাচ্ছেন বলে সেখানকার মানুষের উপর জিজিয়াকর বসানো হয়েছে। সেইদিন যুব কংগ্রেসের একটা কর্মসূচি নেওয়া হয়েছে। কংগ্রেস কলিকাতায় আন্দোলন করে, মুখ্যমন্ত্রী সভা করেন, কিছুই হয় না। আরামবাগের সভা থেকে অনেক দূরে মুখ্যমন্ত্রীকে খোলা চিঠি বিতরণ করবেন। বায়োগ্রাফার না বলে হিজিওগ্রাফার বললে ভাল হয়, সুরভি ব্যানার্জির নিয়োগ সম্পর্কে, মুখ্যমন্ত্রীর আত্মীয়স্বজনদের সম্পত্তি কি আছে, তারা ডব্লু. এফ. সি-র থেকে কত লোন নিয়েছেন কত শোধ করেছেন, ডব্লু. বি. আই. ডি. সি-র থেকে কত লোন নিয়েছেন কত শোধ দিয়েছেন—এই সমস্ত ব্যাপারে একটা খোলা চিঠি হ্যাণ্ড বিল আকারে মুখ্যমন্ত্রীর উদ্দেশ্যে ছড়ানো হবে। এই ব্যাপারে এস. ডি. ও হুশিয়ারী দিয়েছেন যে এর পরিণাম ভয়াবহ হবে। সি. পি. এম-এর ঠ্যাঙাড়ে বাহিনী নারকীয় কাণ্ডের সৃষ্টি করবে। আমি বলতে চাই দয়া করে এই আগুন নিয়ে খেলা করবেন না। শনিবার যদি একটা যুব কংগ্রেসির গায়ে হাত পড়ে, সি. পি. এম-এর ঠ্যাঙাড়ে বাহিনী যদি কিছু করে তাহলে ২২ তারিখে হাউস চলতে দেব না, মুখ্যমন্ত্রী হেলিকপ্টারে উঠতে পারবেন না।

**শ্রী স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হব বিকাল ৩টায়।

**(At this Stage the House was adjourned till 3.00 p.m.)**

[3-00 – 3-10 p.m.(After Adjournment)]

**শ্রী অসিত মিত্র ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফর্মেশন। স্যার, পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতির নেতৃত্বে আজ হাজার হাজার শিক্ষক রানী রাসমনি রোডে উপস্থিত হয়েছেন। আপনি জানেন, এখানে মাননীয় শিক্ষামন্ত্রী উপস্থিত আছেন, তাঁদের দীর্ঘদিনের দাবি পূরণ হয়নি। তাঁরা পাঁচ বছর চাকুরি করেছেন, কিন্তু কোনও পয়সা পাননি।

**(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়। মাননীয় সদস্য বলতে থাকেন।)**

**মিঃ স্পিকার ঃ** মিঃ মিত্র টেক ইওর সিট। আপনি এই রকম করলে ভবিষ্যতে আমি আপনার মেনশনে ডাকব না। পয়েন্ট অফ ইনফর্মেশন বলে বক্তৃতা করবেন?

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১০ই মার্চ মহামান্য রাজ্যপাল

ভাষণ দিয়েছেন এবং তার ওপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, আমি তার তীব্র বিরোধিতা করছি আমি এবং আমার দলের সদস্যদের আনীত অ্যামেণ্ডমেন্টকে সমর্থন করছি। আমি কেন বিরোধিতা করছি? আপনি তো স্পিকার হয়ে একটা ইতিহাস সৃষ্টি করেছেন। এর আগে আপনি মন্ত্রী ছিলেন। আপনি জানেন, গভর্নর যে বক্তৃতা দেন, যে ভাষণ পড়েন প্রতি বছর বা প্রেসিডেন্ট লোকসভায় জয়েন্ট সেসনে যে বক্তৃতা দেন, তার উদ্দেশ্য হচ্ছে সেই বছরে দেশের কি অবস্থা, অ্যাকচুয়াল পিকচার অফ দি স্টেট এবং যে সমস্যাগুলো আছে সেগুলো দূর করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন তার একটা বাস্তব চিত্র এই ভাষণে থাকে। স্যার, আপনি নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে গোটা পশ্চিমবাংলায় বর্তমানে যে বাস্তব চিত্র তা প্রতিফলিত হয়নি। বর্তমানে যে সমস্যাগুলো আছে, অ্যাকিউট প্রবলেম যেগুলো আছে, সেগুলো সম্বন্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করবেন টু সলভ দি প্রবলেমস, তার কোন কথা নেই। সেজন্য আমি এর তীব্র বিরোধিতা করছি। স্যার, আপনি জানেন, বাজেটে পশ্চিমবঙ্গ সরকার বলেন যে টোটাল বাজেটের ২৬ পারসেন্ট তাঁরা এডুকেশনে খরচ করেন এবং টোটাল এডুকেশন বাজেটের মোর দ্যান ৬০ পারসেন্ট প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে খরচ করেন। আজকে মহামান্য রাজ্যপালের ভাষণে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষার মতো যে গুরুত্বপূর্ণ বিষয়, সে সম্বন্ধে উল্লেখ নেই। আম এর বিরোধিতা না করে কি সমর্থন করতে পারি? আপনি জানেন, অমর্ত্য সেন নোবেল প্রাইজ পাওয়ার পর এই সরকারের পক্ষ থেকে যখন তাঁকে সম্বর্ধনা দেওয়া হয় তখন অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন যে দু'হাজার সালের মধ্যে আমরা সার্ব্বজনীন শিক্ষার ব্যবস্থা করব। আজকে শিক্ষাকে যেখানে এইরকম নেগলেক্ট করা হচ্ছে তাতে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর পদত্যাগ করা উচিত। রাজ্যপালের ভাষণের মধ্যে তা শিক্ষা দপ্তরের সম্পর্কে কোনও ইঙ্গিতই নেই, কোনও কথাবার্তাই বলা নেই বা বক্তব্যও নেই। সরকার কি বরতে চাইছেন তার কোনও ইঙ্গিত এই ভাষণের মধ্যে দেখতে পাচ্ছি না। যেখানে এডুকেশন ইজ দি মেন ইন্সট্রুমেন্ট ফর সোশ্যাল রিকনস্ট্রাকশন অর্থাৎ সমাজের পরিবর্তনের ক্ষেত্রে মুখ্য হাতিয়ার হচ্ছে শিক্ষা, সেই শিক্ষা ব্যবস্থা সম্পর্কে কোনও ইঙ্গিত রাজ্যপালের ভাষণে নেই। সেখানে ঘোষণা করলেন যে, দু হাজার দুই সালের মধ্যে সর্বজনীন শিক্ষা ব্যবস্থা করবেন। তার আগে ১৯৯৩ সালে অন্ধ্রপ্রদেশ সরকারের সঙ্গে পি. উন্নিকৃষ্ণাণের একটা কেস হয়েছিল, তাতে সুপ্রিম কোর্ট রায় দিয়েছিল। সেই রায়তে পরিষ্কার বলা হয়েছিল যে, এলিমেন্টারি এডুকেশন নয়, প্রাথমিক শিক্ষা নয়, বুনিয়াদী শিক্ষা ১১-১২ ক্লাশ হচ্ছে বুনিয়াদী শিক্ষা, এই শিক্ষাই সমস্ত মানুষের মৌলিক অধিকার। সেই অধিকারই সবাইকে দিতে হবে। এরা সেখানে ঘোষণা করলেন যে, ১১-১২ বুনিয়াদী নয়, প্রাথমিক শিক্ষারই ব্যবস্থা করতে হবে। সেটা করতে গিয়ে কেসের যে জাজমেন্ট

বেরোয়, তার উপরে তাপস মজুমদারের নেতৃত্বে একটি কমিটি করা হয়। সেটা শিক্ষাটা কি রকমের হবে—সমস্ত ছেলেমেয়েরা যাতে একই ধরনের শিক্ষা পায়, একই ধরনের ফর্মাল এডুকেশন পায় সেটা দেখতে হবে। আর নন-ফর্মাল এডুকেশন এখন কোনটা—সেটাতে বলছেন চাইল্ড এডুকেশন সেন্টারের কথা। এই ধরনের শিক্ষা ব্যবস্থার কথা অল ইণ্ডিয়া এডুকেশন সার্ভেতে বলা হয়নি। পশ্চিমবঙ্গে এখন ২৩ লক্ষ ছেলেমেয়ে স্কুল যায়নি। সুতরাং তাদের জন্যেও তো লেখা পড়ার ব্যবস্থা করতে হবে। সার্ব্বজনীন শিক্ষা ব্যবস্থা করতে তাহলে কতটা স্কুল লাগবে—১৩ হাজার স্কুল লাগবে। এই নতুন প্রাথমিক স্কুল প্রতিষ্ঠা করতে ৪০ হাজার নতুন শিক্ষক এই শিক্ষা ব্যবস্থার মধ্যে নিয়োগ করতে হবে। যেখানে নদীয়ার মতো জেলাতে প্রায় ১৮ বছরে কোনও শিক্ষক নিয়োগ হয়নি। গোটা পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষকের পদ ২০ হাজার ভ্যাকেন্সি রয়েছে। মাধ্যমিক স্তরেও ভ্যাকেন্সি রয়েছে। এগুলোর পদই পূরণ হয়নি তার উপর আবার নতুন করে শিক্ষক পদ সৃষ্টি করে সার্ব্বজনীন শিক্ষা চালু করতে হবে। ১৩ হাজার স্কুলে ৪০ হাজার নতুন শিক্ষক লাগবে। এই অবস্থায় কান্তিবাবু এবং অসীমবাবু দেখলেন যে, এইভাবে তো এটা করা যাবে না। প্রাইমারি স্কুলও হবে না এবং নতুন শিক্ষকও নিয়োগ করা হবে না, তাহলে কি করা যাবে? কিছু ক্যাডার পুষে, ওই ক্যাডারদের অ্যাপয়েন্টমেন্ট যদি দেওয়া যায় তাহলে অনেক সুবিধা হবে। এবং সেখানে চাইল্ড এডুকেশন সেন্টার করা হবে, সেখানে যে সহায়িকা নিয়োগ করা হবে তাদেরকে পঞ্চায়েত সমিতি নিয়োগ করবে এবং বেতনও পঞ্চায়েত সমিতি দেবে। সেখানে এক হাজার টাকা এবং ৮০০ টাকার বেতনের ব্যবস্থা করা হয়েছে। অষ্টম পাশ হলেই চলবে। সেখানে অষ্টম পাশ হলেই ৮০০ টাকা বেতন পাবে আর মাধ্যমিক পাশ হলে এক হাজার টাকা বেতন পাবে। এই ৮০০ টাকা হিসাবে যারা বেতন পাবে তারা কি ঠিকমতো পড়াতে পারবে? এইভাবে সার্ব্বজনীন শিক্ষা কিভাবে আপনারা দিতে পারবেন জানি না। তারপরে সাক্ষরতার ব্যাপারে কাগজে কলমে আপনারা ঘোষণা করলেন যে অমুক জেলা মেদিনীপুর, মুর্শিদাবাদে সবাই সাক্ষর হয়ে গেছে। তারপরে আমরা সেখানে কি দেখেছি—টিপ সই দিচ্ছে। কাগজে কলমে সার্ব্বজনীন শিক্ষা দেওয়া হবে বলা হবে কিন্তু কাজের কাজ কিছুই হবে না। এর মধ্যে একটা ফাঁক থেকে যাবেই।

[3-10 – 3-20 p.m.]

স্যার, আপনি তো জানেন যে কোন ক্ষেত্রে নীতি হচ্ছে একটা চালিকা শক্তি। যদি সরকারের স্পষ্ট নীতি না থাকে, তবে সেই নীতির মধ্যে অন্য কিছু উদ্দেশ্য থাকে। বিভ্রান্তিমূলক ব্যবস্থা থাকে তাহলে লক্ষ্যে পৌছানো যায়না। আজকে শিক্ষা ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের যে নীতি যে ভাবে তারা চলছেন প্রাথমিক থেকে উচ্চ শিক্ষা পর্যন্ত সেখানে

তারা নীতিভ্রষ্ট হচ্ছেন। সেইজন্য আজকে আমরা কি দেখতে পাচ্ছি, এতদিন পরে—বহুদিন পরে—ইংরাজি নিয়ে যে অবস্থা হল, যাঁরা ইংরাজি হবেনা হবেনা করে বলছিলেন, কান্তিবাবু বলছিলেন ক্লোজ চ্যাপ্টার, ইংরাজি নিয়ে কিছু হবেনা, সেখানেও আবার তারা মানুষকে ফাঁকি দিচ্ছেন, বিভ্রান্ত করছেন। পবিত্র সরকারকে দিয়ে সো-কল্ড কমিশন করে দিয়ে বললেন ক্লাস টু থেকে ইংরাজি চালু হবে, সেখানে কোনও পরীক্ষা হবেনা। অ্যাট দি এণ্ড অফ ক্লাস ফোর পর্যন্ত। উন্নিকৃষ্ণণ যেখানে বলছেন, একই ধরনের স্কুল হবে, সেখানে গরিবের ছেলেরাও পড়বে, যারা ধনীর ছেলে তারাও পড়বে। একই ধরনের স্কুলে পড়বে। দুই ধরনের স্কুল নিয়ে কেবল ভাষা নিয়ে নয়, যেভাবে চাইল্ড এডুকেশন সেন্টার করতে যাচ্ছেন একটা এডুকেশন অফ দি ক্লাসেস হবে, আর একটা এডুকেশন ফর দি মাসেস হবে। এই যে দ্বিজাতীয় তত্ত্ব এর জবাব কে দেবে? কান্তিবাবু কি করে মানুষকে বোঝাবেন, বামফ্রন্ট সরকার কি করে মানুষকে বোঝাবেন? সেইজন্য বলছি, সরকারের কোনও নীতি নেই, রাজ্য সরকারের মাধ্যমিকে প্রাথমিকে কোনও নীতি নেই বলে আমি এর বিরোধিতা করছি। আজকে মাধ্যমিক স্তরে প্রাথমিকের সঙ্গে মাধ্যমিকের সিলেবাসে কো-রিলেশনে ৩ বছর কমিটি হওয়ার পরেও সেটার কোনও সিদ্ধান্ত হল না। এর পরে উচ্চশিক্ষার ক্ষেত্রে আপনারা আসছেন কি করে? এখানে দেখছি বলেছেন, এই বছরে ইঞ্জিনিয়ারিং কলেজ তারা খুলেছেন। উচ্চ শিক্ষামন্ত্রী সেদিন বলছিলেন আমাদের হায়ার এডুকেশনের জন্য পশ্চিমবাংলা থেকে ৩০ কোটি টাকা অন্য রাজ্যে চলে যাচ্ছে। সেইজন্য এখানে ইঞ্জিনিয়ারিং কলেজ করছেন মেডিক্যাল কলেজ করছেন। উনি বলেছেন ৩০ কোটি টাকা অন্য রাজ্যে চলে যাচ্ছে। আজকে নূতন ইঞ্জিনিয়ারিং কলেজ হচ্ছে, মুর্শিদাবাদে হয়েছে, সেখানে কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই, প্রফেসার নেই, ওয়ার্কশপ কিছু নেই, অথচ ইঞ্জিনিয়ারিং কলেজ হচ্ছে। কিন্তু অন্যান্য স্টেটে দেখেছি, ইঞ্জিনিয়ারিং কলেজের জন্য, অনেকগুলি ইঞ্জিনিয়ারিং কলেজের জন্য একটা বিশ্ববিদ্যালয় একটা ছাতার তলায় নিয়ে আসা হয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় সেটা নেই। এই জিনিসগুলি আমাদের ভেবে দেখতে হবে। এইগুলি যেহেতু ভাষণের মধ্যে নেই, সেইজন্য আমি এর তীব্র বিরোধিতা করছি। স্যার, এবারে আমি শিক্ষা বাদ দিয়ে বলছি, রোপা নিয়ে আমি মেনশান আওয়ারে বলেছি, সেইজন্য আর এটা আমি বলছি না। ভূমিসংস্কার নিয়ে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে আমরা প্রথম হয়েছি। এটা ঠিকই যে, অন্যান্য রাজ্যের তুলনায় নাম্বার অফ বেনিফিসিয়ারী নিশ্চয় বেশি। কিন্তু সেখানে আমরা কি দেখতে পাচ্ছি এখানে টোটাল যা খাস জমি সরকারের হয়েছে, তার মধ্যে মেজর পোরশান হচ্ছে ৭২ থেকে ৭৭ সালের মধ্যে, এটা হচ্ছে দেড় লক্ষ। এটা ৫ বছরের কংগ্রেসি আমলে বিলি হয়েছে। বাকি গত ২২ বছরে আড়াই লক্ষ দেওয়া হয়েছে। প্রত্যেককে দিয়েছেন কোথাও ৫ কাঠা, কোথাও ১০ কাঠা, কোথাও ১৫ কাঠা করে, এতে কোনও কাজই হচ্ছে না। সুতরাং ভূমিসংস্কার

নিয়ে আপনারা যে ক্রেডিট চাচ্ছেন সেটা ঠিক নয়। আমি মুর্শিদাবাদ জেলার মানুষ, গত বন্যার সময় মাননীয় অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছিলেন, আমরা সেখানে ২টি কথা বলেছিলাম এই যে প্রতি বছর মুর্শিদাবাদ ও মালদায় বন্যা হচ্ছে একে নিয়ন্ত্রণ করতে হবে। এটা অ্যাকিউট প্রবলেম, এটা রোধ করতে হবে। ইরোসান এফেকটেড পিপলদের তখন কথা দেওয়া হয়েছিল তারা এক মাসের মধ্যে টাকা পাবে। কিন্তু আজও পর্যন্ত তারা কোনও টাকা পায়নি। পুরো ক্ষতিগ্রস্তদের দুই হাজার টাকা এবং পার্টলি এফেকটেডদের এক হাজার টাকা ক্ষতিপূরণ দেওয়া হবে। কিন্তু টোয়েন্টি পারসেন্ট অফ দি এফেকটেড পার্সনস তাদের টাকা দেওয়া হয়েছে, আর বাকিরা পায়নি। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বৈঠকে বলেছিলেন সবাইকে টাকা দেওয়া হবে। আগামী দিনে বন্যা নিয়ন্ত্রণ এবং ভাঙ্গন প্রতিরোধ করার জন্য আমি অনুরোধ করছি।

স্যার, চাইল্ড লেবারদের সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে, কিন্তু সেই এমপ্লয়ার ইজ পানিশিবল আণ্ডার দি ল অফ দি ল্যাণ্ড, এটা কোথাও হয়নি। আপনারা জানেন, বিশেষ করে আমাদের জঙ্গীপুর মহকুমার সাড়ে পাঁচ লক্ষ বিড়ি শ্রমিকের বেশির ভাগই হচ্ছে শিশু বিড়ি শ্রমিক। সেই সমস্ত মালিকদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। সব থেকে দুঃখের ব্যাপার হচ্ছে, সেই সমস্ত চাইল্ড লেবাররা তাদের ন্যায্য মজুরিও পাচ্ছে না। তার জন্য কোনও ব্যবস্থাও নেওয়া হচ্ছে না, এই বিষয়টা আজকে আমাদের সবাইকে ভাবতে হবে।

স্যার, গত পরশু দিন আমিন সাহেবকে মাইনরিটি ডিপার্টমেন্ট নিয়ে একটা প্রশ্ন করা হয়েছিল। স্যার পাড়ায় একটা কথা আছে, কানা কুকুর মেরে তুষ্ঠ। সেই ওয়াকফ কমিশন সম্বন্ধে কোনও কথা রাজ্যপালের ভাষণে নেই। হাজি মহম্মদ মহসীন, ওয়েলফেয়ার অফ দি মুসলিমস একটা টাকা রেখে গেছেন, সেই টাকা থেকেই মুসলিম ছেলেদের স্কলারশিপ দেওয়া হয়। আমরা যখন ছাত্র ছিলাম তখন আমরাও ঐ টাকা থেকে স্কলারশিপ পেতাম। কিন্তু সেই টাকা এখন কোথায় গেল। সেই টাকার থেকে মুসলীম ছেলেরা কেন স্কলারশিপ পাচ্ছে না। সোফার অ্যাজ দি মাইনরিটিস আর কনসার্নড, কতটা উন্নতি হয়েছে তাদের। ১৯৭৭ সালের আগে যখন কংগ্রেস মন্ত্রিসভা ছিল তখন সরকারি কর্মচারিদের মধ্যে কত পারসেন্ট মাইনরিটিস ছিল, আর এখন পারসেন্টেজ of minorities among the employees of the State Government. কত পারসেন্ট হয়েছে, সেটা একটু বিশ্লেষণ করার জন্য আমি অনুরোধ করছি।

স্যার, আইনশৃঙ্খলা সম্বন্ধে অনেক কথা সবাই বলেছেন, আমি এই ব্যাপারে বেশি বলব না। আমি শুধু আমাদের মুর্শিদাবাদ জেলার আইন শৃঙ্খলার কথা বলছি। আমাদের

জেলাতে আড়াই মাসে ট্রেন এবং বাস ডাকাতি হয়েছে ১৬টি। আমার বিধানসভা কেন্দ্র সূতি ২ নম্বর ব্লকে ২৫টি পরিবার আজকে দুই বছর ধরে গ্রাম ছাড়া। আমি বুদ্ধদেব বাবু, আই.জি., এস.পি. সবার কাছে গেছি ঐ পরিবারগুলোকে গ্রামে ফিরিয়ে আনার ব্যবস্থা করার জন্য এবং ওখানে একটা পুলিশ ক্যাম্প বসানোর জন্য কিন্তু আজও পর্যন্ত সেই ব্যাপারে কিছুই ব্যবস্থা করা হয়নি। আজকে বিভিন্ন জায়গায় শরিকে শরিকে মারামারি হচ্ছে, কংগ্রেসের উপরে নানাভাবে অত্যাচার করা হচ্ছে, মিথ্যা মামলায় কংগ্রেস কর্মীদের জড়ানো হচ্ছে। বিভিন্ন জায়গায় এইভাবে আইনশৃঙ্খলার অবনতি হচ্ছে, আর এদিকে রাজ্যপাল বলছেন স্যাটিসফায়েড উইথ দি ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন। এই হচ্ছে আজকে পশ্চিমবাংলার আসল চিত্র। আজকে আমাদের মুর্শিদাবাদ জেলায় খাবার জলে আর্সেনিকের বিষ আছে। আজও পর্যন্ত সেই ব্যাপারে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেননি।

আজকে হাসপাতালগুলোতে কোনও রকম ডাক্তার নেই। জঙ্গীপুর মহকুমা হাসপাতালে অ্যাম্বুলেন্স নেই, ঔষধপত্র নেই, কিছু নেই। জেলা হাসপাতাগুলোতেও তাই। ব্লকের একটা হাসপাতাল, সূতি ১ নং, ২ নং হাসপাতালে কোনও আউটডোর, ইন্ডোর নেই, ডাক্তার, নার্স নেই। এরকম অবস্থার মধ্যে দিয়ে হেলথ ব্যবস্থা চলছে। পশ্চিমবঙ্গের সর্ব স্তরেই—শিক্ষা থেকে আরম্ভ করে ল অ্যান্ড অর্ডার, হেলথ, ইরিগেশন সমস্ত কিছুই ফেল করছে। মানুষ এখানে অন্ধকারের মধ্যে হাহাকার করছে। এর মধ্যে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন, তার তীব্র বিরোধিতা করে এবং আমাদের অ্যামেন্ডমেন্টগুলোকে গ্রহণ করার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, 'মহামান্য রাজ্যপাল মহোদয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ১০ই মার্চ ১৯৯৯ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন, সেই জন্য এই সভা তাঁকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে'—এই প্রস্তাবকে আমি সর্বান্তর্করণে সমর্থন করে, বিরোধীদের সমস্ত সংশোধনীর বিরোধিতা করে গুটি কয়েক বক্তব্য এখানে উপস্থাপিত করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা একটা দায়িত্বশীল বিরোধী দল দেখতে চেয়েছি। আমরা ২১ বছর ধরে পশ্চিমবঙ্গে সরকার পরিচালনা করছি। আমরা জানি—হাউস ফর দা অপজিশন কথাটি এবং জানি বলেই আমরা চাই আমাদের সরকার পরিচালনা করতে গিয়ে যদি কোনও দোষ ত্রুটি থাকে—কেননা, কাজ করলেই দোষ ত্রুটি থাকতে পারে সামান্য হলেও—গঠনমূলক সমালোচনার মধ্যে দিয়ে সেই সমস্ত দোষ যদি আমাদের

ধরিয়ে দেওয়া হয়, তাহলে বামফ্রন্ট এমনই একটি সরকার, তারা যদি ভুল করে তা মুক্ত কণ্ঠে স্বীকার করতে কার্পণ্য করে না। একটা কথা আমরা জানি—

"দোষ যদি আপনার চাহ জানিবার।
আরতির কাছে চাহ সন্ধান তার"।।

তা, এঁরা এমনই আরতি যে শুধু ছিদ্রান্বেষী, নর্দমা পরিদর্শক, শুধু ত্রুটি খুঁজতেই ব্যস্ত, ভাল কিছু দেখতে জানে না।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা দেখিয়েছিলাম যে, বিরোধী পক্ষ কেমন হতে হয়। বিগত দিনগুলোতে এখন আমরা ট্রেজারি বেঞ্চে আছি, আমাদের এই বামফ্রন্ট নেতৃত্ব—জ্যোতি বসু, সোমনাথ লাহিড়ী, ননী ভট্টাচার্য হেমন্ত বসু, সুবোধ ব্যানার্জি, প্রভৃতি নেতারা তখন ছিলেন বিরোধী বেঞ্চে, তাঁরা আপনাদের প্রাক্তন নেতা বিধানচন্দ্র রায়ের প্রশংসা পেয়েছিলেন। কেননা, তাঁরা শুধু বিরোধিতার নামে বিরোধিতা করেননি। বামফ্রন্টের নেতারা সেদিন আপনাদের ত্রুটিগুলো তুলে ধরার চেষ্টা করেছিলেন। কিন্তু আজকে আমরা কি দেখতে পাচ্ছি? অবশ্য আপনাদের এই উপদেশ দিয়ে কোনও লাভ হবে না, কেননা আমরা জানি 'উপদেশাহী মূর্খানাম প্রকোপায়ো ন শান্তয়ে'। মূর্খকে উপদেশ দিয়ে শান্ত করা যায় না। কাকে দেব উপদেশ। আর আমরা জানি 'অন্তঃসারবিহীনস্য সহায় কিং করিষ্যতি'। যারা অন্তঃসারশূন্য, তাদের সাহায্য করে লাভ নেই।

আপনারা অনেক কথা বলেছেন। সৌগত বাবু বললেন যে, এখানে নাকি অনেক বড় রিপোর্ট হয়ে গেছে। একবার বলছেন যে, রাজ্যপালের ভাষণ খুব বড়, আবার বলছেন এটা নেই, ওটা নেই। সমস্ত কিছু দিতে হলে মহাভারত হয়ে যাবে, কেননা আমাদের সরকারের যে কৃতিত্ব তাতে মহাভারতই হয়ে যাওয়ার কথা। মহঃ সোহরাব নীতিনিষ্ঠভাবে চলার কথা বললেন। এই নীতিনিষ্ঠভাবে চলার প্রশ্নে আমরা দেখছি যে, পশ্চিমবঙ্গে বসে বিরোধিতা করছেন বি. জে. পির, আর পেটেন্ট বিলকে সমর্থন করছেন, আর বি. জে. পির সঙ্গে বাস করছেন পার্লামেন্টে। এটা কোন নীতিনিষ্ঠতার ভূমিকার পরিচয়, সেটা আপনারা বলবেন কি? তাই আপনাদের বলতে চাই যে, আপনাদের মধ্যে কোন কনসিসটেন্সী আছে কি? আইনশৃঙ্খলার ব্যাপারে বলছি—আমাদের রাজ্যে স্বর্গীয় সুষমা বিরাজ করছে। কিছু গণ্ডগোল হচ্ছে। কিন্তু এতে কারা জড়িত? এটা করছে ওই এক গাছা তৃণমূল। ওরা মুর্শিদাবাদের খুন করছে, খানাকূলে, মেদিনীপুরে, বাঁকুড়ায় খুন করছে। আজকে যদি আপনারা না থাকেন, তাহলে পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা এর থেকে অনেক ভাল হবে বলে আমরা মনেকরি। সুতরাং আমরা বলব আমাদের স্বরাষ্ট্র মন্ত্রীকে যে, এই সমস্ত অপরাধী, যারা রাজনীতিতে অপরাধের অপরাধীকরণ করছে,

তাদের শাস্তির ব্যবস্থা করুন। আমরা দেখছি যে, আগের দিনে বক্তৃতায় সৌগত বাবু বললেন যে, সি পি এমের সাহায্যের প্রয়োজন নেই। আমি বলি—অতীতের ঘটনার কথা মনে করুন। শ্রীমতী ইন্দিরা গান্ধী ১৯৬৯ সালে যখন রাজন্য বিলোপ করেন, ব্যাঙ্ক ন্যাশানালাইজেশন করেন, তখন হাত জড়ো করে বিরোধীদের সাহায্য প্রার্থনা চেয়েছিলেন। আর সেই স্বপ্ন দেখবেন না যে, এককভাবে ভারতের মসনদে কংগ্রেস বসবে, সে দিন চলে গেছে। শিক্ষাক্ষেত্রে আমি বলছি যে, আমাদের বামফ্রন্ট সরকার শিক্ষাকে অনেক দূরে এগিয়ে নিয়ে গেছে। আপনাদের মতো মুষ্টিমেয়দের জন্য শিক্ষা নয়, শিক্ষা হবে পরিমাণগত, গুণগত। আমরা চাই যে, তৃণমূল স্তরে যে গরিব মানুষ আছে, যারা শিক্ষার অঙ্গনে আসতে পারেনি, সেই সমস্ত মানুষকে শিক্ষার অঙ্গনে টেনে আনতে হবে। তাই ৯৬ লক্ষ ছাত্রছাত্রীকে গত কয়েক বছর ধরে আমাদের শিক্ষার অঙ্গনে নিয়ে এসেছি। আমি দুঃখিত সে. সাবজেক্ট কমিটির মেম্বার হয়ে মহঃ সোহরাব সাহেব তিনি জানেন না যে, এই সরকার কি করছে? আপনারা মিথ্যা পেপার স্টেটমেন্ট দিয়েছেন যে, লক্ষ লক্ষ টিচার, প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক তারা নাকি পেনসন পাচ্ছে না? আমরা হিসাব চেয়েছিলাম। বলতে পারলেন যে তাদের সখ্যা কত? পেনসনের কাগজপত্র নিয়ে শিক্ষকরা ডি আই অফিসে পাঠান, ডি আই অফিসে হয়ত কিছু আমলা থাকতে পারে।

কিন্তু আজকে ডি. পি. পি. জি. তে কম্পিউটার বসিয়ে সেখানে আজকে পেনশনের ব্যবস্থা সুন্দর ভাবে চলছে। এই বিষয় অস্বীকার করতে পারবেন না। দ্বিতীয় প্রশ্ন হল, চাইল্ড এডুকেশন সেন্টার। কার পাপে, কার দোষে আজকে ৫ থেকে ৯ বছরের ছেলে মেয়েদের এই অবস্থা। যে ব্যবস্থা আপনারা সৃষ্টি করে গিয়েছিলেন। সেই ব্যবস্থার ফলে তারা কোনওদিন স্কুলে আসতে পারেনি। ক্ষেতমজুরের ছেলেমেয়েরা মাঠে গেছে, আলের ধারে বসে থেকেছে। আজকে তাদের ১০ কাঠা, ১৫ কাঠা জমি দেওয়া হয়েছে। আজকে ভূমি সংস্কারের ফলে খাদ্য উৎপাদন বেড়েছে। গ্রামে গিয়ে ঘুরে দেখুন, আপনাদের কথার কোনও বাস্তবতা নেই। ভূমি সংস্কারের ফলে গ্রামের আর্থিক অবস্থার উন্নতি ঘটেছে। আজকে প্ল্যাটফর্মে মাছের পাতুরির মতো মানুষ পড়ে থাকে না। তাদের জমি দেওয়া হয়েছে, বাসস্থানের জমি দেওয়া হয়েছে। খাদ্য, বস্ত্র, শিক্ষা, বাসস্থান, স্বাস্থ্য এইগুলো নিয়ে বামফ্রন্ট সরকার যে কাজ করেছে ২১ বছরের মধ্যে, সেই কাজ যদি রাজ্যপালের ভাষণের মধ্যে তুলে ধরতে হত তাহলে একটা মহাভারত হয়ে যেত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সাক্ষরতা আন্দোলন চলছে। আমরা চাই ১৫ থেকে ৫০ বছরের নিরক্ষর তারা সাক্ষরতার আলোতে আসুক। ৫ থেকে ৯ বছরের বিদ্যালয় ছুট যে সমস্ত ছেলেমেয়ে আছে তাদের সেখানে আনা হচ্ছে। এই মুহূর্তে আমাদের ৭ হাজার প্রাইমারি স্কুল প্রয়োজন তা জোগাবার ক্ষমতা আমাদের নেই, রাজ্য সরকারের নেই। আমরা মুক্ত কণ্ঠে একথা স্বীকার করি। ২০০১ সালের মধ্যে যদি প্রাইমারি এডুকেশন, কমপালসরি

প্রাইমারি এডুকেশন, ইউনিভারসালাইজেশন অব প্রাইমারি এডুকেশন করতে হয় তাহলে আমাদের প্রয়োজন ১ লক্ষ ৩৮ হাজার কোটি টাকা। আমাদের মন্ত্রী মহাশয় কান্তিবাবু দিল্লিতে গিয়েছিলেন সেখানে বলেছিলেন আপাতত ৪০ হাজার কোটি টাকা কিন্তু আমাদের রাজ্যের জন্য মাত্র তিন হাজার কোটি টাকা। কোথা থেকে সংস্থান হবে? আপনারা যদি দায়িত্বশীল বিরোধীদল হতেন, তাহলে আমাদের সাজেশন দিতেন এই টাকা কোথা থেকে আসবে কিন্তু আমরা চাই একটা ছেলে কি একটা মেয়েও বিদ্যালয়ের অঙ্গন থেকে দূরে থাকবে না, তাদের আসতে হবে। এর পর আমি যা বলতে চাই, নতুন একটা সমস্যা তৈরি হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়রা আছেন, আমি তাদের ভাবতে অনুরোধ করব। ২৬৬টা কলেজে উচ্চ মাধ্যমিক শিক্ষা দেওয়া হয়। তার ফলে যে থার্ড ইয়ার ডিগ্রি কোর্স চালু হতে যাচ্ছে সেখানে চাপ সৃষ্টি হবে। আমার মনে হয় ফেজ বাই ফেজ ২৬৬টা কলেজ থেকে বিদ্যালয়ে উচ্চমাধ্যমিক শিক্ষা দেওয়ার জন্য নিয়ে আসা উচিত। এটা একেবারে করা সম্ভব না। এত নতুন হায়ার সেকেণ্ডারি স্কুলকে আপগ্রেড করা সম্ভব না। তাই আমরা চাইছি এবং আপনাদের কাছেও বলব আপনারা এটাকে ভাবুন, ফেজ বাই ফেজ কলেজ থেকে উচ্চ মাধ্যমিক শিক্ষাকে নিয়ে আসা, একেবারে হবে না। এডুকেশনাল সাইকোলজিতে তাদের যে বয়ঃসন্ধি বয়স তারা কলেজে গিয়ে এডার্লী ইয়ং যারা বয়ঃসন্ধিতে পৌঁছে গেছে তাদের সাথে না পড়ানোই ভাল। উচ্চশিক্ষার ক্ষেত্রে আপনারা দেখেছেন আমরা কয়েকটি ইউনিভার্সিটি ইতিমধ্যেই করেছি। মৎস, পশুপালন, ইঞ্জিনিয়ারিং ডীন ইউনিভার্সিটি, বিদ্যাসাগর ইউনিভার্সিটি, হয়েছে। সংস্কৃত বিশ্ববিদ্যালয় করার জন্য আমরা ভাবনা-চিন্তা করছি, তাছাড়া আমরা যেটা চাই. আজকে ইঞ্জিনিয়ারিং শিক্ষার ব্যাপক প্রসার। কিন্তু আমরা চাইছি না অন্যান্য রাজ্যের মতো ক্যাপিটেশন ফি লক্ষ লক্ষ টাকা দিয়ে ইঞ্জিনিয়ারিং, মেডিক্যাল শিক্ষা প্রাইভেট কলেজগুলিতে যে ভাবে হয় সেই ভাবে। আমরা সঙ্গত কারণে চাইছি কোলাবোরেশন হোক, প্রাইভেট ম্যানেজমেন্ট আসুক তার মধ্যে দিয়ে আমরা এই শিক্ষাকে আরও সম্প্রসারিত করতে চাই। আজকে মাননীয় শিক্ষা মন্ত্রীকে প্রশ্ন করা হয়েছিল তিনি বলেছেন ভোকেশনাল সাবজেক্ট আছে ৫৫টি কলেজে এবং এই ভোকেশনাল কোর্সকে ইন্ট্রোডিউজ করতে হবে আরও নতুন কলেজে। নতুন নতুন ইঞ্জিনিয়ারিং কলেজ খুলতে হবে। ৩০ টির মত যে আই. টি. আই. এবং পলিটেকনিক কলেজ খোলা হয়েছে, তার মধ্যে ৪টি মহিলাদের জন্য রিজার্ভেশন করার বন্দোবস্ত হয়েছে। সুতরাং এই সমস্ত ক্ষেত্রে আমরা এই পদক্ষেপগুলি গ্রহণ করেছি আমাদের সরকার এই পদক্ষেপগুলি গ্রহণ করেছে এবং মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে প্রশংসা করেছেন এ বিষয়ে কোনও সন্দেহ নেই। উচ্চ শিক্ষার ক্ষেত্রে সরকারের উল্লেখযোগ্য ভূমিকা রয়েছে। ডিসটান্স শিক্ষা ব্যবস্থার মাধ্যমে স্নাতক স্তরে কলা ও বাণিজ্য শাখায় ৯টি বিষয়ে নেতাজী সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয়, রবীন্দ্রনাথ মুক্ত বিদ্যালয় শুরু হয়েছে এবং

এর কাজ হয়েছে। আমরা সাক্ষরতার মধ্যে দিয়ে যারা সাক্ষরতার বিভিন্ন স্তর পেরিয়ে এসেছেন তাদের কে আরও শিক্ষা দিতে চাইছি। সুতরাং শিক্ষার একটা সামগ্রিক রূপায়ণ আমরা এখানে দেখছি। আপনাদের সময়ে এ রাজ্য কে যেখানে ১৯ তম স্থানে নামিয়ে ছিলেন তার থেকে আস্তে আস্তে এই ২১ বছরে আমরা ৪র্থ স্থানে নিয়ে এসেছি। আমাদের উপরে আছে কেরালা, মহারাষ্ট্র, আসাম এবং তার পরেই পশ্চিমবঙ্গের স্থান। আমি আজকে রাস্তায় আসতে আসতে দেওয়াল লিখন দেখলাম যে "খুব করেছো বক্রেশ্বর, খুব করেছো হলদিয়া", আমাদের ইণ্ডাস্ট্রিয়ালাইজেশনের ক্ষেত্রে বক্রেশ্বর ও হলদিয়াকে নিয়ে আপনারা ব্যঙ্গ করতেন, বলতেন রক্ত দিয়ে বক্রেশ্বর হবে। আজকে সেই বক্রেশ্বরে উৎপাদন শুরু হতে চলেছে, আপনারা গিয়ে দেখে আসুন। আপনাদের নাকে ঝামা দিয়ে পশ্চিমবঙ্গের মানুষ পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের প্রয়োজনানুসারে একে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে।

আমরা দেখছি পশ্চিমবাংলা কয়েকটা বিষয়েই ভারতের মধ্যে প্রথম স্থান অধিকার করেছে। তার মধ্যে একটা হচ্ছে, খাদ্য উৎপাদন। এখন পশ্চিমবঙ্গ হেক্টর প্রতি খাদ্য উৎপাদনে পাঞ্জাব, হরিয়াণাকেও ছাড়িয়ে গেছে। ১৯৭৪ সালে টোট্যাল প্রোডাকশন ছিল ৭৪ লক্ষ মেট্রিক টন। কিন্তু আজকে এই কয়েক বছরের মধ্যে তা গিয়ে দাঁড়িয়েছে ১ কোটি ৩২ লক্ষ মেট্রিক টনে। ১০ কাঠা, ১৫, কাঠা, ১০ কাঠা করে জমি ভূমিহীন ক্ষেত মজুরদের দেওয়ার ফলে এবং তারা সেই জমিকে সন্তান-সম যত্ন করার ফলে এবং ক্ষুদ্র সেচ ও অন্যান্য সেচের সম্প্রসারণের ফলে এক ফসলা জমি দো-ফসলা, তিন ফসলা জমিতে পরিণত হয়েছে। আজকে আর মানুষকে ভুখা থাকতে হচ্ছে না। ১৯৭৫-৭৬ সালে আমার কেন্দ্র হাওড়ার ডোমজুরের বাজারে দেখেছি জগৎবল্লভপুর, সাঁকরাইল, প্রভৃতি জায়গা থেকে কয়েক হাজার মানুষ শ্রম বিক্রি করার জন্য আসত। তাদের মধ্যে ২/৩য়াংশ মানুষ হয়ত কাজ পেত, বাকিরা পেত না। কিন্তু আজকে আবস্থার সম্পূর্ণ পরিবর্তন হয়েছে। আজকে আর কেউ শহরে এসে ভিক্ষা করেনা, প্লাটফর্মে শুয়ে থাকেনা। জমির এই সুষ্ঠু বিলিবন্টনের জন্য আজকে গ্রামের অর্থনৈতিক অবস্থারও উন্নতি হয়েছে। তবে পশ্চিমবঙ্গ খাদ্য উৎপাদনে প্রথম হলেও আমাদের কিছু ঘাটতি আছে। আজকে পি. ডি. এস কে কেন্দ্রীয় সরকার বিভিন্ন ভাবে ভেঙ্গে ফেলবার চেষ্টা করছে। আমাদের এখানে এফ. সি. আর.-র যে বেস গো-ডাউন আছে সেখানে মালপত্র আনার ক্ষেত্রে ওয়াগানের সর্টেজের কথা বলা হয়ে থাকে। এ ব্যাপারে আলোচনার জন্য আমরা অল পার্টি ডেলিগেশন নিয়ে নরসিমা রাও, মনমোহন সিং, প্রণব মুখোপাধ্যায়, প্রভৃতি নেতাদের সঙ্গে কথা বলেছিলাম। মাননীয় মান্নান সাহেব, মানস ভূঁইঞা, সুব্রত মুখার্জি তাঁরাও তা শুনে এসেছেন। আমাদের এখানে ওয়াগান তৈরির ফ্যাক্টরি, বার্নস্ট্যাণ্ডা, ব্রেথওয়েট, জেশপ, প্রভৃতিতে অর্ডার কমিয়ে দিয়ে তামিলনাড়ুতে তা দিয়ে দেওয়া হল। তার পর আবার

দেখা যাচ্ছে, ওয়াগান পাওয়া গেলেও মাল-পত্র পাওয়া যাচ্ছে না। আর, মাল-পত্র যদি বা পাঠায়। তো পচা, মানুষের অখাদ্য জিনিস। সেই জন্য পি. ডি. এস.-কে--বিশেষ করে আমাদের রাজ্য সরকার বি. পি. এল.-র লোকেদের খাদ্য সামগ্রী দেবার চেষ্টা করছে। কিন্তু কেন্দ্রের অসহযোগিতার ফলে সেই ব্যবস্থা ঠিকমতো চলতে পারছে না।

আমরা দেখছি, ক্ষুদ্র কুটির শিল্প, বিশেষ করে তাঁত শিল্পে আমরা প্রথম স্থান অধিকার করেছি। তাঁত শিল্প নদীয়াতে বেশি আছে। সেই তাঁত শিল্পীরা আজকে যে ভাবে মানুষকে কম দামে কাপড় দিচ্ছে তা বলবার নয়। আপনাদের আমল থেকে এন. টি. সি. মিলগুলো বন্ধ করে দিয়েছে এবং সস্তা দরে কাপড়, পাওয়ার পরিবেশ নষ্ট হয়ে গেছে। সুতরাং, তাই আজকে আপনাদের বলতে চাই, ড্রেন ইন্সপেক্টর না হয়ে দায়িত্বশীল বিরোধী দলের ভূমিকা পালন করুন। আপনারা যোগ্যতার নিদর্শন দিন, আপনারা দেখিয়ে দিন কোথায় ত্রুটি-বিচ্যুতি আছে। তা হলে আমরা সংশোধন করব। কিন্তু শুধু মাত্র সমালোচনার জন্য, শুধু মাত্র বিরোধিতার জন্য মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশগ্রহণ করা মোটেই সমীচীন নয় বলে মনেকরি। মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন জানিয়ে এবং আপনাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলো আনা হয়েছে সেই সংশোধনীগুলোর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল ডঃ এ. আর. কিদোয়াই সাহেব যে ভাষণ এই পবিত্র বিধানসভায় দিয়েছেন এবং তাঁর ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব গৃহীত হয়েছে আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা আপনার কাছে নিবেদন করছি। মাননীয় রাজ্যপাল মহাশয় এখানে যা ভাষণ দিয়েছেন সেটা রাজ্যসরকারের লিখিত ভাষণ, তিনি সেটা পাঠ করেছেন। রাজ্য সরকারের এই লিখিত ভাষণের মধ্যে অনেক অসত্য তথ্য রয়েছে। শিল্পের উন্নয়নের জন্য বার বার ঢাকঢোল পিটিয়ে দেশ-বিদেশ থেকে শিল্পপতিদের এনে পশ্চিমবঙ্গে শিল্প কারখানা গড়ে তোলার কথা বামফ্রন্ট সরকার বার বার বলে আসছেন। আজকে পশ্চিমবঙ্গে যে শিল্পগুলো ছিল—মাঝারি, এবং ছোট শিল্প—সেগুলো আজকে বন্ধ হয়ে গেছে। শ্রমিকরা বেকার হয়েছে। যে কারখানাগুলো বন্ধ হয়ে গিয়েছিল সেই কারখানা গুলো ক্যালকাটা হাই-কোট এবং সুপ্রিম কোর্টের লিকুইডেশনে যাওয়ার পর বিক্রি হয়েছিল। এরকম একটি কারখানা আমার বিধানসভা কেন্দ্র কাশীপুরে আছে। তার নাম স্পার্ক ডিলার্স প্রাইভেট লিমিটেড। এই কম্পানির আগে নাম ছিল উষা অটোমোবাইলস অ্যাণ্ড ইঞ্জিনিয়ারিং লিমিটেড। কলকাতা হাই-কোর্ট এবং সুপ্রিম কোর্টের মাধ্যমে এই কারখানাটি বিক্রি হয় এবং এই কারখানাটি খোলার জন্য এই কারখানার মালিক সবসময় প্রচেষ্টা

চালিয়ে যাচ্ছেন, কিন্তু এই কারখানাটি তিনি চালু করতে পারছেন না। এই কারখানাটি চালু না করার পিছনে কারণ হচ্ছে যে, এই কারখানা কেনার সময় কিছু টাকা ফাইনান্সারদের কাছ থেকে নেওয়া হয়েছিল। সেই ফাইনান্সাররা, সিটু ইউনিয়ন এবং কলকাতার কয়েকজন আই. পি. এস. অফিসার চক্রান্ত করে, ষড়যন্ত্র করে এই কারখানাটি খুলতে দিচ্ছেন না। তা ছাড়া তারা সেই কারখানার মালিক, কারখানার অন্যান্য মালিক ও মালিকদের পরিবারের লোকেদের হত্যা করার হুমকি দিচ্ছে। এ ব্যাপারে কারখানার মালিক পশ্চিমবঙ্গের পুলিশ মন্ত্রী, মুখ্যমন্ত্রী এবং পশ্চিমবঙ্গ বিধানসভার মাননীয় অধ্যক্ষের কাছে লিখিত ভাবে বার বার জানিয়েছেন। এই কারখানায় ৫৬০ জন শ্রমিক কর্মরত ছিলেন। তার মধ্যে কিছু মারা গেছেন, কিছু রিটায়ার করেছেন। কারখানাটি যদি আজও খোলে তাহলেও ৪০০ থেকে ৫০০ লোকের কর্মসংস্থানের সুযোগ এই কারখানায় হয়। কিন্তু সেই কারখানাটি খুলতে দেওয়া হচ্ছে না। পশ্চিমবঙ্গ বিধানসভার মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে এবং আমার কাছে এই কারখানার মালিক যে অভিযোগপত্র দিয়েছেন সেটা আমি মাননীয় চেয়ারম্যানের হাতে তুলে দেব। পশ্চিমবঙ্গে কুটির শিল্পের উন্নয়নের কথা, কুটির শিল্পে সহযোগিতার কথা বারে বারে সরকার বলে আসছেন। আমি আপনাদের বলি, হস্ত নির্মিত যে বিভিন্ন প্রকার কাগজ তৈরি হয় সেই কাগজ যারা তৈরি করেন তাঁদের সারা বছরে মাত্র ৩০ লক্ষ টাকার টার্ন-ওভার।

[3-50 – 4-00 p.m.]

টোটাল ২৩-টি হস্তচালিত ছোট ইউনিটে বিভিন্ন প্রকার কাগজ তৈরি হয়। পশ্চিমবাংলার অর্থমন্ত্রী এই ছোট ইউনিটগুলির ওপর ট্যাক্স বসিয়ে দিয়েছেন, ফলে এই ইউনিটগুলি বন্ধ হওয়ার মুখে চলে যাচ্ছে। কয়েক হাজার শ্রমিকের নতুন করে বেকার হওয়ার সম্ভাবনা দেখা দিচ্ছে। এই ট্যাক্স যাতে উইথড্র করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার যিনি তথ্য এবং সংস্কৃতি মন্ত্রী, তিনি বাংলার সংস্কৃতির উন্নয়ন এবং অগ্রগতি নিয়ে অনেক কথা বলেন। মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি আপনার মাধ্যমে বলছি যে, এ বছর বিদ্রোহী কবি নজরুল ইসলামের জন্মশতবর্ষ। এই প্রসঙ্গে আমার প্রশ্ন রাজ্য সরকার তথা রাজ্যের তথ্য সংস্কৃতি মন্ত্রী কি নজরুলের কথা ভুলে গেছেন? আজও দেশ জুড়ে, ভারতবর্ষের কোণে কোণে, পশ্চিমবাংলার কোণে কোণে আমরা ধর্মান্ধতা এবং সাম্প্রদায়িক সংঘর্ষ দেখতে পাই। তাই আমি মনে করি নজরুলের প্রাসঙ্গিকতা আজও শেষ হয়ে যায়নি। সুতরাং পশ্চিমবঙ্গ সরকার এবং সরকারের তথ্য ও সংস্কৃতি মন্ত্রী এ বিষয়ে উদাসীন কেন? আমি আপনার মাধ্যমে সরকারের কাছে দাবি জানাচ্ছি, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের নাম বদল করে নজরুল ইসলাম বিশ্ববিদ্যালয় রাখা হোক। কলকাতায় কবির একটা পূর্ণাবয়ব মূর্তি প্রতিষ্ঠা করা হোক। নজরুলের ওপর একটা তথ্য চিত্র নির্মাণ করা হোক।

নজরুল মহাফেজখানা তৈরি করা হোক। নজরুলের ওপর একটা তথ্য চিত্র নির্মাণ করা হোক। নজরুল মহাফেজখানা তৈরি করা হোক। সাথে সাথে কেন্দ্রীয় সরকারের কাছে নজরুল স্মরণে ডাক টিকিট এবং মুদ্রা প্রকাশের দাবি জানাতে আহ্বান করছি। নজরুল শতবর্ষে আমাদের এই বিধানসভা থেকে বিশেষ প্রস্তাব গ্রহণ করা হোক। মাননীয় চেয়ারম্যান, স্যার, নজরুলের জন্ম শতবর্ষ উদযাপনের জন্য এই বিধানসভা থেকে বিশেষ প্রস্তাব নেওয়া হোক। বিধানসভা ভবনে নজরুলের কোনও প্রতিকৃতি নেই, তা স্থাপন করা হোক। আমি আপনার মাধ্যমে এই আহ্বান জানাচ্ছি। স্যার, গোটা পশ্চিমবাংলায় আজকে স্বাস্থ্য পরিষেবায় চরম দুরবস্থা দেখা দিয়েছে। হাসপাতালগুলোয় চরম দুরবস্থা, একথা শুধু আমিই বলছিনা, পশ্চিমবাংলার একজন মন্ত্রীও এই কথা বলেছেন। তিনি বলেছেন, চিকিৎসা পরিষেবা বিপন্ন হয়ে পড়েছে। পশ্চিমবাংলার মাননীয় মন্ত্রী ক্ষিতি গোস্বামী একটা সভাতে এই কথা ব্যক্ত করেছেন। পশ্চিমবাংলার হাসপাতালগুলি ধুঁকছে। অথচ বিশ্ব ব্যাঙ্ক থেকে কোটি কোটি টাকা আসছে, কিন্তু সেই টাকা কোথায় কি কাজে ব্যবহৃত হচ্ছে, তা আমরা জানিনা। পশ্চিমবাংলার একটা মাত্র হাসপাতাল বি. আই. এন., সেখানে সি. টি. স্ক্যানের মেশিন রয়েছে এবং সে মেশিন মাঝে-মধ্যেই বন্ধ হয়ে যায়। আর অন্য কোনও হাসপাতালে তা নেই। যদিও বিশ্ব ব্যাঙ্ক থেকে টাকা আসছে তথাপি কলকাতার আর কোন হাসপাতালে বা জেলার কোনও হাসপাতালে সি. টি. স্ক্যানের কোনও ব্যবস্থা নেই। সরকার এবিষয়ে সম্পূর্ণ উদাসীন। বি. আই. এন. হাসপাতালে যে সি. টি. স্ক্যান মেশিন রয়েছে, সেটা মাঝে-মধ্যেই খারাপ হয়ে থাকে দেখি। যখন সেই মেশিন খারাপ হয়ে থাকে তখন রাজ্যের গরিব মানুষরা, দুঃস্থ মানুষরা প্রয়োজনে সি. টি. স্ক্যান করাবার সুযোগ থেকে বঞ্চিত হয়। একটা এম. আর. আই. প্ল্যান্ট বি. এন. আই. হাসপাতালে চালু হবার কথা ছিল—কাগজে কলমে হয়ত চালু হয়ে গেছে, কিন্তু বাস্তবে আজ পর্যন্ত তা চালু হল না। আমি মনে করি রাজ্যের স্বাস্থ্য দপ্তরের রাইটার্স বিল্ডিংস-এ ডাইরেক্টর অব হেলথ সার্ভিসের যে সমস্ত অফিসাররা আছেন তাদের সঙ্গে কোনও কোনও স্বার্থান্বেষী মহলের যোগযোগের মধ্যে দিয়ে এম. আর. আই. মেশিন এখন চালু করা হচ্ছে না। অবিলম্বে এম. আর. আই. প্ল্যান্ট চালু করার আমি দাবি জানাচ্ছি। আমার কাশীপুর বিধানসভা কেন্দ্রের মধ্যে 'অবিনাশ চন্দ্র মেটারনিটি হোম' অবস্থিত। আমি এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে রাজ্যের মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে বহুবার বলেছি, ঐ হাসপাতালটির আধুনিকীকরণের ব্যবস্থা করা হোক। ঐ হাসপাতালটির শয্যা সংখ্যা বাড়াবার অনেক সুযোগসুবিধা রয়েছে, সে ব্যবস্থাও করা হোক। মন্ত্রী কখন বলেছেন, 'আমি দেখছি' কখন বলেছেন, আমার পক্ষে দেখা সম্ভব হচ্ছেনা। ঐ হাসপাতালটি চরম দুরবস্থার মধ্যে দিয়ে চলছে সেখানে কোনও অপারেশন হবে? কোনও মায়ের যখন অপারেশন হবে তখন তাকে সেই হাসপাতাল থেকে পাঠিয়ে দেওয়া হচ্ছে অন্য হাসপাতালে। ঐ হাসপাতালে

অপারেশন করা হচ্ছে না। রোগীদের খাবার দেওয়া হচ্ছে না। রোগীদের যে ভাত খেতে দেওয়া হচ্ছে তা কোনও কোনও সময়ে আতপ চাল, পচা দুর্গন্ধময় চাল। আগে রোগীদের জন্য ৯ টাকা রেটে মিলের ব্যবস্থা ছিল। পরবর্তীকালে সেটা বাড়িয়ে ১৮ টাকা করা হয়েছে। কিন্তু অবিনাশ চন্দ্র মেটারনিটি হোমে আজও সেই পুরানো ৯ টাকা রেট চালিয়ে যাচ্ছেন হাসপাতালের সুপারিনটেনডেন্ট। রোগীদের ভাত খেতে দিচ্ছেন না। রোগীরা ভাত খাওয়া থেকে বঞ্চিত হচ্ছে। শুধু পাঁউরুটি দিচ্ছে। তাও সেই পাঁউরুটি ৪/৫ দিন আগে থেকে কেনা হচ্ছে, ফলে ঐ রুটিগুলি পচে যাচ্ছে। রোগীরা সেই রুটি খেতে পারছে না, ফেলে দিচ্ছে। এই রকম চরম দুরবস্থা চলছে ঐ মাতৃ সেবা সদনে। এই হচ্ছে পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরের ব্যবস্থা। মাননীয় রাজ্যপাল যে ভাষণ পাঠ করেছেন অর্থাৎ পশ্চিমবঙ্গ সরকারের যে ভাষণ তিনি পাঠ করেছেন আমি তাই তার বিরোধিতা করছি। আজকে পশ্চিমবাংলায় ভয়াবহ বেকার সমস্যা। ৫৯ লক্ষ বেকারের সংখ্যা এসে দাঁড়িয়েছে। বেকার যুবকদের কোন কর্মসংস্থানের সুযোগ নেই, তারা বার-বার সরকারের কাছে মাথা ঠুকে মরছে। মাঝখানে দেখলাম, পি. ডব্লু. ডি. কাগজে বিজ্ঞাপন দিয়েছিলেন ২৪১টি করনিক ও অন্যান্য পদে লোক নিয়োগ করা হবে। এই বিজ্ঞাপন অনেকেই সংবাদপত্রে দেখেছেন। এই ২৪১টি পদের জন্য ১১ লক্ষ দরখাস্ত জমা পড়েছে। এই ১১ লক্ষ বেকার পশ্চিমবাংলার বিভিন্ন জায়গা থেকে নিজেদের পয়সা খরচ করে গাড়ি ভাড়া করে এসে তারা সেই দরখাস্ত জমা দিয়েছিলেন। কিন্তু সেইসব দরখাস্তগুলির কি অবস্থা হয়েছিল? দরখাস্তগুলি মেঝেতে ছড়িয়ে-ছিটিয়ে পড়ে ছিল। ঐ দপ্তরের ভারপ্রাপ্ত যিনি রয়েছেন তিনি বলেছেন ১১ লক্ষ দরখাস্ত রাখার মতন জায়গা নেই। পরবর্তীকালে সংবাদপত্রে দেখলাম, সরকারের পক্ষ থেকে বলা হয়েছে, ঐ ১১ লক্ষ দরখাস্ত নিয়ে আমাদের ইনফ্রাস্ট্রাকচার নেই যা আমরা ঐ ১১ লক্ষ দরখাস্তগুলিকে ঠিক-ঠাক ভাবে ইনটারভিউ নিয়ে চাকরির কোনও ব্যবস্থা করতে পারি। তাহলে এই প্রহসন কেন? গরিব ছেলেদের, বেকারযুবকদের নিয়ে এত প্রহসন কেন? একটা দরখাস্ত করতে গিয়ে তাকে ছবি তুলতে হয়েছে, দরখাস্তের ফর্ম কিনতে হয়েছে, অ্যাটেসটেড করতে হয়েছে এবং পশ্চিমবাংলার দূর-দূরান্ত থেকে কলকাতায় এসে দরখাস্ত জমা দিতে কয়েকশো টাকা ব্যয় হয়ে গেছে। তাসত্ত্বেও এদের নিয়ে প্রহসন চলছে। এই হচ্ছে পশ্চিমবাংলার অবস্থা। তাই বলছি, মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন অর্থাৎ মন্ত্রীরা তাঁকে যে বক্তব্য লিখে দিয়েছেন তার তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 – 4-10 p.m.]

**Smt. Gillian Rosemary D' Costa Hart :** Respected Chairman and my distinguished colleagues—at the outset I wish to thank his

Excellency Dr. A.R. Kidwani, Hon'ble Governor of West Bengal for his address delivered on the 10th of March, 1999 to this August House.

In this address the Hon'ble Governor has spoken about and highlighted many of the achievements of our State Government. Time allotted to me this afternoon permits me to touch briefly on only one or two aspects that are of immense importance to the minority community that I represent.

The Hon'ble Governor has mentioned that "It is a matter of satisfaction that the tradition of communal peace and harmony in the State could be maintained with the active support of the people and the alertness of the administration.

This is indeed true and I take this opportunity to thank the Government and the people of West Bengal for their active support of the minorities, especially the Christian Community during these past few months when there has been an upsurge of atrocities being committed against the Christians in almost all other States, especially Gujrat and our neighbouring State of Orissa.

I also wish to protest strongly against the inaction of the Central Government who is doing little or nothing to curb these atrocities. Only yesterday, again in Udaigiri Orisa there was yet another incident of arson where 100 homes of many Christians were razed to the ground by an unruly mob. I ask you, what is the Central Government doing about this and other such incidents? I can also give you the answer to that question ........the answer is NOTHING—absolutely nothing. They are simply making an eyewash and pretending to do something such as appointing Commissions to make enquiries etc.

I now refer you to a report in today's Telegraph headed "officeless staines judge slams Government"—I quote from the above report—"The judge appointed i.e. D.P. Wadhwa agreed with the Commission counsel's observation that there is hardly any co-operation from the Govern-

ment." The Counsel, G. Subramaniam, pointed out the Government's lackadaisical attitude. He said that the way the Centre and especially some officials, dealt with the Commission left much to be desired. "The Government is doing a slipshod job."

The report reads further, "though the Home Ministry got its act together and paved the way for the setting up of the Commission, L.K. Advani gave Sangh outfits Vishwa Hindu Parishad and Bajrang Dal a clean chit even before the probe started." Even before any enquiry can be made or anything can be done, he can't give them a clean chit. From this it is clearly apparent how far the Central Government is and whose side they are on.

I quote again, "it appeared from the Counsel's arguments that the Home Ministry has forgotten all about the Commission after having instituted it." How very convenient to have such a short memory especially when the matter concerns a microscopic minority;

In fact, "the principal accused in the triple murder case, Dara Singh, is still absconding."

Why is this and how is it possible, I ask you? He is probably given shelter—it is not easy to guess by whom. We are not fools—isn't it abundantly clear that the Central Government is shielding someone and, as I said earlier, the appointment of a Commission, condemning the incidents, initiating a debate on "Conversions" etc are mere eye wash to cover up their own failings.

Graham Staines and his two innocent children were murdered on the 22nd January, 1999 and since then after a lapse of almost two months, not only has nothing been done to bring the criminals to book but the spate of violence against the Christians throughout the country, except in West Bengal, continuous unabated. Since the Central Government is unable to give adequate protection to the minorities, nor can they uphold the secular nature of our Constitution nor are they able to

ban fundamentalist outfits, if they have any conscience, they should have the decency to resign immediately.

Even their allies should be more positive and prove their support of the minorities by withdrawing support to the Centre instead of merely shedding crocodile tears and mouthing pious platitudes as they are doing.

In this connection it was also heartening to read in the dailies that the National Commission for Minorities had given our Hon'ble Chief Minister a clean chit. We are thankful that, as mentioned by the National Commission for Minorities and I quote—"the Government of West Bengal formulated its own policies and does not take the cue from Gujarat." We wish Gujarat and the other States would see sense and in fact take their cue from West Bengal instead.

Well, to get back to the Governor's address, His Excellency has also mentioned that "the overall law and order situation in the State remains satisfactory. According to figures compiled by the National Crime Records Bureau, during 1997, the crime rate, i.e., per one lakh population has been the lowest in Calcutta among the first twelve important cities in the country in respect of violent crimes."

While this is true, as are recent figures that show that the crime rate in our state is much lower than that in the Capital or other States. I must mention here that recently there has been a spate of crimes against women, especially eve teasing in our city. Only yesterday, a lady, Nandini Gupta, and two of her friends who were walking towards a tailor's shop were attacked by four young students driving a Sumo without licences. These young men taunted, slapped and robbed this women on Ballygunge Circular Road in bright day light around 4.30 p.m. in the afternoon. I remember only a few years ago, it was considered quite safe to go out even late at night, whereas now-a-days most people, especially women hesitate to go out even late in the

evening.

The police authorities should look into this and perhaps employ more women police officers who can move around sensitive areas in vehicles so that eve teasers and other criminals can be easily apprehended and arrested. Once a few such arrests are made. I am sure this eve teasing will diminish. The Governor, in his speech, has assured us that "the State Women's Commission has been functioning as an effective agent for ensuring that no atrocities against women are committed and for bringing to book those responsible for the commission of such atrocities."

We are happy to hear that our State Government attaches utmost priority to the protection of Human Rights and that the recommendations of both the National and State Human Rights Commission have not only been accepted but also implemented in many cases. After all, if a person's basic Human Rights are preserved, all other Rights are also upheld.

In conclusion, I once again thank the Hon'ble Governor of West Bengal for his address and especially for the assurance that "the West Bengal Minorities Development and Finance Corporation has undertaken, inter alia, the task of uplifting the economic conditions of the weaker sections of the minority communities." I request the Corporation not to forget the Anglo-Indian Community.

Thank you.

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে রাজ্যের প্রকৃত সমস্যা সমাধানের কথা কোথাও পরিষ্কার ভাবে উল্লিখিত হয়নি। প্রতি বছরের ন্যায় এবারেও ভাঙ্গা ক্যাসেট রাজ্য সরকারের মাধ্যমে মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে যে অসত্য ভাষণ এই পবিত্র বিধানসভায় দেওয়া হয়েছে, আমি তার তীব্র বিরোধিতা করে এবং আমাদের কংগ্রেসের মাননীয় সদস্যরা যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি। যদিও অল্প সময়ের মধ্যে সমস্ত কথা বলা সম্ভব নয়, তবু যতটা সম্ভব আমি আমার বক্তব্য রাখার চেষ্টা করছি। মাননীয় রাজ্য

পালের ভাষণের ৪ নং সিরিয়ালে লেখা হয়েছে যে রাজ্যের আইন-শৃঙ্খলা সন্তোষ জনক এবং লেখা হয়েছে যে প্রশাসনিক তৎপরতার মাধ্যমে শান্তি বজায় রাখতে রাজ্য সরকার সক্ষম হয়েছে একথার তীব্র বিরোধিতা শুধু আমি করব না, আমার সঙ্গে সারা পশ্চিমবঙ্গের মানুষ একই কথা বলবে। স্যার, মাত্র ৩ মাস আগে ওহিদ শেখ নামে একজন যুবক, আমার বিধানসভা কেন্দ্রে, কংগ্রেসের পঞ্চায়েত নির্বাচনে অংশ নেবার জন্য তাকে প্রকাশ্য দিবালোকে গলা কেটে দিয়ে দুষ্কৃতিরা পালিয়ে যায়।আজ পর্যন্ত তাদের খুঁজে পাওয়া যাচ্ছে না। এর পরেও কি আমাদের বলতে হবে যে রাজ্যপালের ভাষণে সত্য কথা বলা হয়েছে যে রাজ্যে আইন-শৃঙ্খলা ভাল? মাত্র এক মাস আগে মারদাম থানা, বীরভূমে, সেখানে থানার মাত্র ১০ হাত দূরে ৮ বছরের মেয়ে জুলেখা, তাকে ধর্ষণ করে, হত্যা করা হল। আজ পর্যন্ত পুলিশ একজন আসামীকে ধরল না। এর পরেও কি আমাদের বলতে হবে যে এই রাজ্যের আইন-শৃঙ্খলা সুন্দর?

[4-10 – 4-20 p.m.]

আজকে গ্রামবাংলা এবং অন্যান্য এলাকায় প্রতিনিয়ত যেভাবে ঘটনা সব ঘটে চলেছে সেসব খবর খবরের কাগজ, রেডিও এবং দূরদর্শনের সাংবাদিকরা পান না। যদি সেসব তারা পেতেন তাহলে খবরের কাগজ ভর্তি হয়ে যেত। এই রাজ্যের প্রশাসনিক ব্যবস্থা এবং আইন-শৃঙ্খলার অবস্থা যা চলছে তা আর বলবার অপেক্ষা রাখে না। তার জন্য রাজ্যপাল মহোদয়ের যে ভাষণ তার আমি তীব্র বিরোধিতা করছি।

মিঃ চেয়ারম্যান মহাশয়, রাজ্যপালের ভাষণে তাঁতশিল্পীদের কথা বলা হয়েছে। কিন্তু লেখা হয়নি যে, সারা পশ্চিমবাংলায় হাজার হাজার তাঁতশিল্পী অসহায় ভাবে না খেতে পেয়ে মারা যাচ্ছেন, একটি জেলা থেকে অন্য জেলায় চলে যাচ্ছেন, কিন্তু সেখানেও কোনও কাজ পাচ্ছেন না। এরপরও বিধানসভায় দাঁড়িয়ে বলতে হবে রাজ্যপালের ভাষণ সঠিক? এক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন? আজকে সারা পশ্চিমবঙ্গের মানুষ আতঙ্কিত যে, এই পবিত্র বিধানসভায় তাঁর এই ভাষণ যা নথিভুক্ত হয়েছে ঐভাবে যদি সরকার চলতে থাকে তাহলে পশ্চিমবঙ্গের বুকে অন্ধকার নেমে আসবে। তার জন্য আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না। যে তাঁতশিল্পীরা সিল্কের কাপড় তৈরি করেন এবং যে শিল্পের মাধ্যমে সরকার কোটি কোটি টাকা উপার্জন করেন সেই শিল্পীরা আজকে কোনও কাজ পাচ্ছেন না ফলে না খেতে পেয়ে তারা মারা যাচ্ছেন। হাজার হাজার এই যে তাঁতশিল্পী তাদের একটি কথাও রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। আমি জানতে চাই তাঁদের কথা কেন রাজ্যপালের ভাষণে লিপিবদ্ধ হল না?

এরপর আমি স্বাস্থ্য দপ্তরের কথা বলতে চাই। এই দপ্তর সম্বন্ধে আমরা ব চলেছি, দীর্ঘদিন ধরে বলে চলেছি, কিন্তু কিছু হচ্ছে না। আজকে সারা পশ্চিমবাংলা স্বাস্থ্যের কি অবস্থা? অবশ্য এটা বলার অপেক্ষা রাখে না। রাইটার্স বিল্ডিং-এর ঠাণ্ডাঘ বসে বোঝা যাবে না যে, হাসপাতালে রোগীরা কি চিকিৎসা পান, গ্রামবাংলা থে কলকাতার হসপিটালগুলিতে এসে কিভাবে তাদের ফিরে যেতে হয়। রাইটার্স বিল্ডিং-এ ঠাণ্ডাঘরে বসে এসব অনুধাবন করা যাবে না। আমি চারদিন আগে বীরভূম থে একটি পেশেন্টকে নিয়ে এসেছিলাম মেডিক্যাল কলেজের ওনকোলজী ডিপার্টমেন্টে ড শ্যামল সরকারকে দেখাতে। তিনি লিখে দিলেন—এফ. এন. এ. সি টেস্ট করতে হবে কিন্তু বায়াপসি করবার জন্য তিনি কোথায় যেতে বলবেন? কারণ ঐ টেস্ট এতব একটা হসপিটাল মেডিক্যাল কলেজ, সেখানে হবে না, পি. জি. হসপিটালে হবে না, এ আর. এসে হবে না। তিনি বললেন—পার্ক স্ট্রিটে ইকো সেন্টারে চলে যান। সেখা গিয়ে তাদের কাগজ দেখাবার পর তারা বললেন—১,৮০০ টাকা দিতে হবে। গ্রামাঞ্চ থেকে গরিব মানুষ নিরুপায় হয়েই মেডিক্যাল কলেজ, পি. জি. ইত্যাদি হসপিটা আসেন, কিন্তু সেখানে তারা চিকিৎসা পান না। আজকে ক্যানসার নিয়ে সারা বিশ্ব জু গবেষণা হচ্ছে, ক্যানসার নিয়ে গবেষণার জন্য কোটি কোটি টাকা দেওয়া হচ্ছে। সে ক্যানসারের বায়াপসি করবার ক্ষমতা যে সরকারের নেই সেই সরকারের একটা দিন ক্ষমতায় থাকবার কোনও অধিকার থাকতে পারে না বলে আমি মনে করি। আজ সবাইকে জানতে হবে, কি অবস্থার মধ্যে দিয়ে রাজ্য চলছে। জেলাসদরগুলিতে যক্ষ হসপিটাল করা আছে, কিন্তু সরকার জানেন যে, আজকে এই টি. বি. রোগ পশ্চিমব দিনের পর দিন বেড়ে চলেছে। আর যাদের এই রোগ হচ্ছে তারা আর ভাল হচ্ছে না, কারণ প্রয়োজনীয় ওষুধ তারা পাচ্ছেন না। রাজ্যে যেসব যক্ষা হসপিটাল আ সেখানে রোগীদের আগে যে খাবার দেওয়া হত সেই খাবারও তারা পাচ্ছেন না। রোগী হাসপাতালে ভর্তি হয়েও পালিয়ে আসছে বাড়িতে, কারণ সেখানে না খেতে পেয়ে মার যাবে। আজকে তাই রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না। কারণ পাপ হবে আজকে এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে এই সরকারের অপকর্মের কথা এই সরকারে দুর্নীতির কথা এই সরকারের স্বজন-পোষণের কথা এই সরকারের ভ্রান্ত নীতির কথা ন বলি তাহলে পাপ হবে। তাই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি চরম ভাবে সেচের কথা কোথায় লেখা হয়েছে? কৃষকরা কেমন করে বেঁচে থাকবে, সেই জলের কোনও ব্যবস্থা করা হয়েছে? করা হয়েছে কমিউনিকেশনের জন্য নূতন করে ব্রিজ নূতন করে কালভার্ট, নূতন করে রাস্তা? কোথাও কিছু বলা হয়েছে? বলা হয়েছে বেকারদের কথা? যে বেকার ১৯৭৭ সালে নাম লিখিয়েছে, আজকে ১৯৯৯ সাল, চাকুরি পাওয়া তো দুরের কথা একটা কল পর্যন্ত পেল না, তাদের চাকুরির বয়সের সীমা পার

হয়ে গেল। সরকারের নূতন কোনও পরিকল্পনার রেকর্ডও লেখা হয়েছে? তারপরেও কি এই রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে হবে? আমি রাজ্যপালের ভাষণের চরম বিরোধিতা করছি। সরকারপক্ষের সদস্যরা এখানে আমাকে সমর্থন করতে না পারলেও বিবেকের তাড়নায় আমার সঙ্গে একমত হয়ে হাউসের বাইরে যদি বলেন যে কংগ্রেসের সদস্যরা সঠিক কথা বলেছেন তাহলে আমি ধন্য হব। তাই আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি এবং কংগ্রেসের আনা সংশোধনী সমর্থন করে আমি আমার বক্তব্য শে: করছি।

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** মাননীয় চেয়ারম্যান, গত ১০ তারিখে এই পবিত্র বিধানসভায় মহামান্য রাজ্যপাল মহাশয় যে ভাষণ রেখেছিলেন তার উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করছি এবং তার সমর্থনে দু-চারটি কথা বলতে চাই। বিরোধী পক্ষের সদস্যরা আজকে তিন দিন ধরে তথ্য পরিসংখ্যান দিয়ে বারে বারে প্রমাণ করার চেষ্টা করেছেন যে, ২২ বছরে বামফ্রন্ট সরকার কিছু করেনি, রাস্তা-ঘাট করেনি, শিক্ষা ব্যবস্থার কিছু করেনি, স্বাস্থ্য ব্যবস্থার কিছু করেনি, আইন-শৃঙ্খলা বলে বামফ্রন্ট সরকারের আমলে কিছু নেই। কিন্তু একটা কথা তাঁদের জিজ্ঞাসা করি, এই ২২ বছর ধরে বামফ্রন্ট সরকার যদি কিছু না করে তাহলে বারে বারে আপনাদের কেন এই মহামান্য চেয়ারম্যানের বাম পাশের সিটে বসার সুযোগ দিচ্ছে পশ্চিমবাংলার জনগণ এবং আমাদের বারে বারে সেই ১৯৭৭ সালের পর থেকে চেয়ারম্যানের ডান পাশে বসার সুযোগ দিচ্ছে? এটা একটু ভেবে দেখা দরকার আছে। আপনারা বলছেন সব জায়গায় ব্যর্থতা। কিন্তু আপনারা কি লক্ষ্য করেছেন গত বছর যে ভয়ঙ্কর বন্যা হয়েছিল, যে বন্যায় মানুষ মারা গিয়েছিল, গবাদি পশু মারা গিয়েছিল, ফসল নষ্ট হয়েছিল, ঘর-বাড়ি ভেঙে পড়েছিল তখন এই বামফ্রন্ট সরকার যে তৎপরতার সঙ্গে যে আন্তরিকতার সঙ্গে বিপর্যস্ত মানুষের পাশে এসে দাঁড়িয়েছিল, আপনাদের সময় হলে আপনারা কি এই উদ্যোগ নিয়ে সকল মানুষের পাশে এই ভাবে দাঁড়াতে পারতেন? এই রাজ্যপালের ভাষণে তার পরিসংখ্যান তুলে ধরা হয়েছে। এই দিকে আপনাদের নজর যায়নি। আপনাদের নজর শুধু বামফ্রন্ট সরকার কোথায় ব্যর্থ হয়েছে, কোথায় কি ঘটেছে সেই কথা তুলে ধরার চেষ্টা করেছেন। বামফ্রন্ট সরকার ভাল যে কাজগুলি করেছে জনকল্যাণমুখী কাজ যেগুলি করেছে সেই দিকে কিন্তু আপনাদের লক্ষ্য নেই। একটু ধৈর্য ধরে শোনার চেষ্টা করুন এই বন্যাকবলিত মানুষের জন্য এই বামফ্রন্ট সরকার ৪৯৩০ মেট্রিক টন গম দিয়েছিল, ১৪০২৭ মেট্রিকটন চাল দিয়েছিল এবং ৩ লক্ষ ১৪০টি ত্রিপল দিয়েছিল।

[4-20 – 4-30 p.m.]

৪ লক্ষ ৪০ হাজার ৪০০ কাপড় জামা দিয়েছি। আপনাদের সময়ে এই সাহায্য কি আপনারা দিয়েছিলেন? আপনাদের সময়ে বন্যা হত, খরা হত। তখন বিডিও অফিসে

হামলা হত, আপনাদের নেতাদের উপরে আক্রমণ হোত। কিন্তু বামফ্রন্টের আমলে এটা হয়নি, যেহেতু আমরা মানুষকে তাদের প্রয়োজনীয় সাহায্য দিয়েছি। পশ্চিমবঙ্গে ভয়াবহ বন্যা এবং খরার ফলে কি ভীষণ ক্ষতি হয়েছে, ১০ লক্ষ ৩৫ হাজার হেক্টর জমির ফসল নষ্ট হয়েছে, যার মূল্য হচ্ছে ১ হাজার ৫৫৮.৮০ কোটি টাকা। এই ক্ষয়ক্ষতি পুষিয়ে দেবার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে কিছু দাবি করেছিলাম। কিন্তু কংগ্রেস সরকার একটি টাকাও দেয়নি। আমরা তা সত্ত্বেও কৃষকদের বিভিন্ন ভাবে সাহায্য করেছি, যাতে তারা চাষবাসটা চালাতে পারে তার ব্যবস্থা করেছি। আপনারা সেকথা একবারও বললেন না। আপনারা বললেন না, গ্রামেগঞ্জে যে সমস্ত জায়গায় পায়ে হাঁটা যেত না, সাইকেল, এমনকি গরুরগাড়িও যেত না, সেই জায়গায় আপনারা অ্যাম্বাসাডার নিয়ে যেতে পারেন, সেই সাফল্যের কথা একবারও বললেন না। আপনারা যে লোকগুলোকে পাশে বসতে দিতেন না, ঘৃণায় দূরে সরিয়ে রাখতেন, আজকে তাদের প্রধান বলে ডাকছেন। আজকে তফসিল মহিলা প্রধান, উপপ্রধান, সভাপতি, সভাধিপতি হয়েছেন। এইসব কথা আপনারা বলছেন না। আপনারা বলছেন, আইন শৃঙ্খলা নেই এখানে। আইনশৃঙ্খলা যদি না থাকত তাহলে এখানে ভালভাবে বসবাস করছেন কি করে? আপনাদের সময়ে ডি. আই. রুলে লোকেদের অ্যারেস্ট করে জেলে পাঠিয়ে দিতেন, পি. ডি. অ্যাক্টে পাঠিয়ে দিতেন জেলে। তাদের সেখানে বিনা বিচারে আটকে রাখতেন। কেউ হয়ত লেভী দিতে পারেনি, তারজন্য তার কোমরে দড়ি পরিয়ে দিতেন। আমরা কিন্তু এগুলো করি না। আমাদের এখানে আইনশৃঙ্খলা আছে, সেজন্য আমরা আপনাদের জেলে পুরিনি। আমাদের আমলে বিচারের ব্যবস্থা আছে। আমরা অন্যায় ভাবে আপনাদের জেলে পুরি না। অথচ সেজন্য আপনারা আমাদের ধন্যবাদ জানান না। বামফ্রন্ট সরকারের সব বিষয়গুলো মহামান্য রাজ্যপালের বক্তৃতায় যে উল্লেখিত হয়েছে তা নয়। কিছু কিছু কথা উল্লেখিত হওয়া উচিত ছিল—যেমন, এই সভায় একটি প্রশ্নের জবাবে মাননীয় মন্ত্রী মহম্মদ আমিন সাহেব বলেছিলেন যে আমাদের রাজ্যে ৫৬ লক্ষেরও বেশি বেকার আছে এবং চাকরি হয়েছে ৮ হাজারের কিছু বেশি। এটি ভয়ঙ্কর একটি সমস্যা। এর সমাধানের কথা মহামান্য রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল। আমি মনে করি যে, এই সমস্যার সমাধান যদি আমরা করতে চাই তাহলে জনকল্যাণমূলক যে সমস্ত কর্মসূচি আছে তাকে নিয়ন্ত্রণের মধ্যে রাখতে হবে। তার সঙ্গে সঙ্গে উৎপাদনমুখী কাজকর্মের উপরে জোর দিতে হবে। শিল্প স্থাপন করতে হবে, কৃষির উন্নয়ন করতে হবে এবং তার পাশাপাশি কৃষিশিল্প স্থাপন করতে হবে। তাহলে আমরা এই ভয়ঙ্কর সমস্যা থেকে রেহাই পেতে পারি। ৮ হাজারের বেশি যেসব ছেলেমেয়েদের চাকুরি হয়েছে তার মধ্যে সংখ্যালঘুদের চাকুরি হয়েছে মাত্র ২৯২ জনের। এই কথা কংগ্রেসিরা গ্রামেগঞ্জের মানুষকে বিকৃতভাবে ছড়িয়ে দিয়ে সংখ্যালঘুদের মধ্যে অন্যরকম ধারণা সৃষ্টি করছে। তারা মানুষকে ভুল

বোঝাবার চেষ্টা করে। সেইজন্য আমি বলব যে, রিক্রুটমেন্টে বোর্ডে একজন করে মাইনরিটি কমিউনিটির প্রতিনিধি রাখা হোক তাহলে কংগ্রেসিদের বলার কোনও সুযোগ থাকবে না। আমরা প্রমাণ করে দেব যে, আমাদের এখানে কোনও স্বজন-পোষণ হয় না। রিক্রুটের ক্ষেত্রে যোগ্যতার ভিত্তিতে আমাদের চাকরি দেওয়া হয় সেটাই আমরা প্রমাণ করে দেব। আমরা দেখেছি যে, ১৯৮২ সালে আমাদের বামফ্রন্ট সরকার ইসলামপুর এবং আসানসোলে ও কলকাতায় উর্দু ভাষাভাষি মানুষদের মর্যাদা দিয়ে সেই সমস্ত জায়গায় উর্দু ভাষাকে দ্বিতীয় সরকারি ভাষা হিসাবে স্বীকৃতি দিয়েছিল। সেই স্বীকৃতি দেওয়ার মধ্যে দিয়ে ইনফরমেশন অ্যাণ্ড কালচার ডিপার্টমেন্টের মাধ্যমে জেলা শাসক এবং মহকুমা শাসকের কাছে নির্দেশ পাঠানো হয়েছিল যে, অবিলম্বে ওই সমস্ত জায়গায় উর্দু টাইপিস্ট, উর্দু স্টেনোগ্রাফার এবং উর্দু ট্রান্সলেটার নিয়োগ করা হোক। কিন্তু আজ পর্যন্ত সেই নির্দেশ বাস্তবায়িত হল না। তার সঙ্গে সঙ্গে আরও বলা হয়েছিল যে, ওই সমস্ত জায়গায় যেখানে যেখানে প্রাইমারি স্কুল এবং হায়ার সেকেণ্ডারি স্কুল অরগ্যানাইজড বেসিসে আছে, সেই সমস্ত জায়গায় তদন্ত করে অবিলম্বে সঠিক অনুমোদন দেওয়া হোক। কিন্তু আজ পর্যন্ত তা বাস্তবায়িত হয়নি। মহামান্য রাজ্যপালের ভাষণে এটা উল্লেখ থাকলে পশ্চিমবঙ্গের উর্দু ভাষী মানুষেরা খুব খুশি হত। উর্দু ভাষী মানুষেরা পশ্চিমবঙ্গের মানুষকে ধন্যবাদ জানাত। ১৯৯৮ সালে মহামান্য রাজ্যপালের ভাষণে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে, ডালকোলাতে একটি বড় পৌরসভা করা হবে। মুখ্যমন্ত্রীর বক্তব্যেও বলা হয়েছিল যে, উত্তরবঙ্গের ৬টি জেলার বিশেষভাবে উন্নয়ন হবে এবং সেইজন্য উন্নয়ন পর্ষদ গঠন করা হবে। এরজন্য ৪৫ কোটি টাকা দেবার কথাও বলা হয়েছিল। কিন্তু আজকে এক বছর হতে চলল ওই ডালকোলাতে কোনও পৌরসভাও হল না, উত্তরবঙ্গে উন্নয়ন পর্ষদের জন্য ৪৫ কোটি টাকা ধরা হয়েছে তাও দেওয়া হল না। আমরা বামফ্রন্টের সদস্যরা আমাদের নিজেদের কেন্দ্রে গিয়ে বিধানসভার সব খবরাখবর দিই। কিন্তু সেখানকার কাজগুলো যদি না হয় তাহলে স্বভাবতই সরকারের মর্যাদা হানি হয় এবং আমাদেরও মর্যাদা হানি হয়। সেখানে মহামান্য রাজ্যপালের ভাষণে কেন বলা হল না তার উল্লেখ থাকার দরকার ছিল। আজকে শিক্ষা নিয়ে অনেক আলোচনা হয়েছে। বিরোধীপক্ষের সদস্যরা অনেক বললেন কিন্তু আমি বলব সরকারের এতে কিছু করার নেই। সরকার অনেক চেষ্টা করছে কিন্তু কিছু ত্রুটি, গাফিলতির জন্যে বিশেষ করে গ্রামগঞ্জে শিক্ষা ব্যবস্থার মধ্যে একটা খামতি থেকে যাচ্ছে। সেই খামতি অবিলম্বে পূরণ না করা হলে গ্রামগঞ্জের মানুষেরা শিক্ষার আলো থেকে বঞ্চিত হচ্ছে। কারণ সেখানে সরকারি পরিচালিত শিক্ষা ব্যবস্থা যেগুলো আছে, সেখানে ছাত্ররা যে পড়তে যাবে শিক্ষকই অধিক নেই। এর ফলে শিক্ষা ব্যবস্থা ঠিকমতো পরিচালিত হচ্ছে না। বেসরকারি শিক্ষা ব্যবস্থার মাধ্যমে যে শিক্ষা দেওয়া হবে সেটাও করার সুযোগ নেই। সেই কারণে

গ্রামেগঞ্জে শিক্ষার বিষয়টা একটু ভাবার দরকার আছে। এই বিষয়ে রাজ্যপালের ভাষণে আলোচনা করার দরকার ছিল। তারপরে দীর্ঘ ২২ বছরে যদি একটি করে জেলার হাসপাতালকে সব রকম সাজসরঞ্জাম দিয়ে এবং ডাক্তার, নার্স এবং স্টাফ দিয়ে স্বয়ং সম্পূর্ণ করে তোলা যেত তাহলে ২২ বছরে ২২টি হাসপাতালকে স্বয়ংসম্পূর্ণ করা যেত। কিন্তু সেই কাজ যে কোনও কারণেই হোক সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার জন্য আমরা করতে পারিনি। কিন্তু আমরা মনে করছি, এবার থেকে যদি এই কাজে হাত দিই তাহলে প্রতিটি জেলাতে একটি করে হাসপাতাল বেছে নিয়ে সেটাকে সম্পূর্ণরূপে আধুনিক করে তোলার চেষ্টা করি তাহলে যে সমস্ত লোকেরা গ্রামগঞ্জ থেকে সামান্য চিকিৎসার জন্য কলকাতায় ছুটে আসছে, পি. জি. তে আসছে বা মেডিক্যাল কলেজে আসছে ধর্ণা দিচ্ছে, তাদের সেটা বন্ধ হবে। কষ্ট কিছুটা লাঘব হবে। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করতে চাই এবং মহামান্য রাজ্যপাল যে প্রস্তাব এখানে রেখেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী আব্দুল করিম চৌধুরি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে গভর্নর অ্যাড্রেসের উপর যে মোশন অফ থ্যাঙ্কস-এর বিতর্ক চলছে, তাতে অংশগ্রহণ করে আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের যে সমস্ত সংশোধনীগুলি আনা হয়েছে এইগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমি দেখলাম এই গভর্নর অ্যাড্রেসের মাধ্যমে বামফ্রন্ট সরকার নিজেদের কথা বলে গিয়েছেন। এখানে বামফ্রন্ট সরকার তাদের নিজেদের বক্তব্য এই গভর্নরের মাধ্যমে বলিয়েছেন। সমস্তই অসত্য কথা, রিয়েল ফ্যাক্টস নয়। এইগুলি ওনাকে দিয়ে বলিয়েছেন। স্যার, ড্রীম ওয়ার্ল্ড বলতে যা বোঝায় সেটাই দেখিয়েছেন। আমি ৩০ বছর ধরে এই হাউসে আছি, ৬৯ সাল থেকে ৯৯ সাল পর্যন্ত, মাঝখানে ৮৭ থেকে ৯০ পর্যন্ত ছিলাম না, কিন্তু গত ২২ বছর এই বিধানসভায় ৪/৫টি গভর্নর অ্যাড্রেস-এ দেখলাম সেই একই সুরে তারা বলিয়েছেন। এই বামফ্রন্ট সরকার যেভাবে ওনাকে বলাচ্ছেন, সেইভাবে উনি বলছেন। অনেক অসত্য কথা বলাচ্ছেন। স্যার, আমরা গত ২২ বছর ধরে এইগুলি দেখছি। আমাদের দুঃখের কথা হচ্ছে, এই সরকারের লজ্জা বলে কিছু নেই, আমাদের সমস্ত সিকিউরিটি, বাঁচার ব্যবস্থা, এদের হাতে আছে, কিভাবে বাঁচব, কিভাবে রোজগার করব, সেইগুলি এই সরকারের হাতে আছে। কিন্তু এই যে এক একটা কারখানা বন্ধ আছে, যেখানে হাজার হাজার এমপ্লয়িজ অনাহারে মরছে, তাদের জন্য এরা কি করছেন? আজকে বাধ্য হয়ে ডানলপ ফ্যাক্টরীর কর্মী প্রসেনজিত সরকার সুইসাইড করলেন, খুব দুঃখের কথা। কিন্তু এদের তো তখনি উচিত ছিল ম্যানেজিং ডাইরেক্টারকে গ্রেপ্তার করা। আজকে তাদের জন্যই এই লক

আউট হয়েছে। বিভিন্ন জায়গায় এই রকম অনেকেই মারা যাচ্ছে। প্রত্যেক জেলায় এই রকম ঘটনা ঘটছে। কেউ কেউ ফার্টিলাইজরের বিষ খেয়ে মরছে। পশ্চিমবাংলায় ৫৭ লক্ষ বেকার, পশ্চিমবঙ্গ সরকার এদের জন্য কিছু করছেন না। চুপচাপ বসে আছেন। খামোশ হয়ে আছেন। আমি দুঃখের সঙ্গে বলছি, বাঁকুড়া পুরুলিয়ায় গিয়েছিলাম সেটা হচ্ছে ড্রটপন এরিয়া। ওখানকার বি. ডি. ও. আমাদের কাছ বলেছে, এখানে দেখুন অনেক গ্রামে, অনেক বস্তিতে ড্রিঙ্কিং ওয়াটার পর্যন্ত নেই, টিউবওয়েল নেই, সেখানে পুকুরের জল মানুষ পান করে, গরুও খায়, কুকুরও খায়। স্যার, বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় গিয়ে এইসব দেখে আমি খুব অবাক হয়ে গেলাম। বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার যারা মন্ত্রী আছেন, আপনারা সভাধিপতির সঙ্গে বসে সেখানে একটা মাস্টার প্ল্যান তৈরি করুন। আমাদের উত্তরবঙ্গসহ ঐ সমস্ত জেলাগুলোতে পানীয় জলের খুবই অভাব। আজকে স্বাধীনতার পঞ্চাশ বছর পরেও আমাদের এখন পর্যন্ত পানীয় জলের জন্য চিন্তা করতে হচ্ছে। আজকে উত্তরবঙ্গের জেলাগুলো পুঁজিপতিদের আপনারা বিক্রি করে দিচ্ছেন। আমি খুব দুঃখের সঙ্গে বলতে চাই, আজকে চা-বাগানের নামে ওখানে সমস্ত কৃষিজমি, ট্রাইবালস জমি এবং পাট্টাজমি সমস্ত তারা বিক্রি করে দিতে বাধ্য হচ্ছে। গরিবদের কাছ থেকে সেই সমস্ত জমি কিনে নিয়ে সেখানে চা-বাগান করা হচ্ছে। আর গ্রামবাসীরা সমস্ত ল্যাংটি পরে ঘুরে বেড়াচ্ছে। স্যার, দেশ স্বাধীন হওয়ার আগে মানুষরা যেমন ল্যাংটি পড়ে ঘুরে বেড়াত, আবার সেই রকম ল্যাংটি পরে ঘুরে বেড়ানোর দিন এসেছে। আমাদের দাবি হচ্ছে যে সমস্ত গরিব মানুষের জমি নিয়ে চা-বাগান করা হচ্ছে তাদের সেখানে চল্লিশ পারসেন্ট পার্টনারশিপ দিতে হবে। উত্তরবঙ্গের ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কি শুধু চা-বাগান দিয়ে হবে। স্যার, উর্দুতে একটা শায়েরী আছে,

یہ بہار کیسی آئی جو خزاں بھی ساتھ لائی !
میں کہاں رہوں چمن میں مرا لٹ گیا ٹھکانہ

এইজন্য আমি বলছি, আর কিছুদিন পরে আমাদের আর থাকার কোনও জায়গা থাকবে না, সমস্ত চা-বাগান হয়ে যাবে। এই ব্যাপারটা আজকে আমাদের ভাবতে হবে। আজকে ওখানে নতুন জায়গীরদার তৈরি হচ্ছে। গত পরশু দিন এই হাউসে বক্তৃতা রাখার সময় কমলবাবু বলেছেন, নর্থ বেঙ্গলের বঞ্চনার বিরুদ্ধে আগামী ২৩শে মার্চ ওখানে বনধ্ ডাকা হয়েছে। ঐদিনের বন্ধ সারা উত্তরবঙ্গের মানুষ সাপোর্ট করবে। নর্থ বেঙ্গলে ডেভেলপমেন্ট হওয়ার কথা ছিল, কিন্তু আজও পর্যন্ত সেটা হয়নি। আজকে ল অ্যাণ্ড অর্ডার সিচুয়েশন কোথায় গিয়ে দাঁড়িয়েছে। আমি একবার বুদ্ধদেব বাবুর সঙ্গে আইন-শৃঙ্খলা অবনতির ব্যাপারে দেখা করতে চেয়েছিলাম। কিন্তু বলা হল উনি নাকি

বিনা অ্যাপয়েন্টমেন্টে কারোর সঙ্গে দেখা করেন না। আমি তখন বলেছিলাম আমরা অনেক দূরের এম. এল. এ, বিভিন্ন কাজে ব্যস্ত থাকি, আমরা তাই আগে থেকে অ্যাপয়েন্টমেন্ট করতে পারিনা। তারপর থেকে আর ওনার সঙ্গে দেখা করতে যায়নি। আমাদের ইসলামপুরে গলা কেটে দিয়ে লোককে মার্ডার করা হচ্ছে। কলকাতায় যেমন স্টোনম্যান ছিল, আমাদের ওখানে সেই রকম গলাকাটা লোক, শুধু গলাটা কেটে দিয়ে মার্ডার করছে। আজও পর্যন্ত পুলিশ তাকে ধরতে পারেনি। লোকে মরে যাচ্ছে, খুন হচ্ছে, কিন্তু অভিযুক্তদের বা দোষীদের ধরা হচ্ছে না। এস. পি. জমিদারি প্রথা চালাচ্ছেন, আর ও. সি. রা কোন থানাতে কে যাবে সেই নিয়ে ব্যস্ত। সিকিউরিটি নেই, কেস করলে বিচার পাওয়া যায় না। বিগত পঞ্চায়েত নির্বাচনের পর চাপড়া—ইসলামপুরে কংগ্রেস ক্ষমতায় এলে লড়াই আরম্ভ হল। এস. পি. এসে পুলিশকে নির্দেশ দিল—কংগ্রেসকে জব্দ কর। দোষী সি. পি. এম. পার্টির লোককে তারা ধরছে না। এস. পি. কে বললাম, কি করছেন? তখন এস. পি. বলল, যখন আপনারা ক্ষমতায় আসবেন, তখন আপনাদেরও কথা শুনব। চিন্তা করুন, একজন এস. পি. বলল এই কথা।

ইসলামপুর একটা মাল্টিলিঙ্গুয়াল সাব-ডিভিসন। সেখানে বাংলা, হিন্দী, উর্দু, সব ভাষাভাষি লোক আছে। সেখানে প্রত্যেকটা স্কুলেই হিন্দি, উর্দু, বাংলা পড়ানো হয়, কিন্তু ইসলামপুর শহরের উপর একটা গার্লস হাই স্কুল আছে, সেখানে হিন্দি, উর্দুর প্রভিসন নেই। বাধ্য হয়ে সেখানে বাংলা পড়ছে। এই নিয়ে অনেকবার বলেছি, লিখিত ভাবে পাঠিয়েছি, অ্যাজিটেশন হয়েছে, মুভমেন্ট হয়েছে, কিন্তু ফল কিছু হয়নি। বামফ্রন্ট সরকার সংখ্যালঘুদের বিষয়ে অনেক কথা বলেছিলেন, কিন্তু সেসব রক্ষা করতে পারেনি। এই কথা বলে, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তার বিরোধিতা করে এবং আমাদের সংশোধনীর সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ১০ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয় এখানে যে ভাষণ প্রদান করেছেন এবং মাননীয় সদস্য ডঃ গৌরিপদ দত্ত যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন করে কয়েকটি কথা বলব। এই বিষয়ে বক্তাদের বক্তব্য কয়েকদিন ধরেই শুনছি। বিরোধীরা যে কেন বিরোধিতা করছেন, কি যুক্তিতে, তা বলতে পারছেন না। রাজ্যপাল মহাশয়ের ভাষণে যা লেখা আছে, বাস্তব ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের বিচ্যুতি কোথায় ঘটেছে, সেটা কি বুঝিয়ে দেবেন? প্রত্যেকটা অনুচ্ছেদে ছোট পরিসংখ্যানের মাধ্যমে যা বলা হয়েছে, তা আর বিস্তৃত ভাবে বলার অপেক্ষা রাখে না। এর ফল আমরা মাঠে-ঘাটে, শহরে-গঞ্জে দেখতে পাচ্ছি, আমাদের রাজ্য আজ আর সেদিনের মতো জরাজীর্ণ, দুর্ভিক্ষ কবলিত নয়। এখন প্রত্যেকটি ক্ষেত্রেই

উন্নয়নের একটা সোপান আছে এবং প্রত্যেক অনুচ্ছেদে পৃথক পৃথক ভাবে সেই ব্যাখ্যাটা এখানে করা আছে। এখানে একটা পঞ্চায়েতি ব্যবস্থার কথা বলা হচ্ছে। এতদিন পর্যন্ত যে পঞ্চায়েত আছে এবং প্রতিবার প্রত্যেকটা পঞ্চায়েত টার্নের মধ্যে কাজ করতে যে অভিজ্ঞতা এসে যায়, তার থেকে নতুন নতুন পরিকল্পনা নতুন নতুন আলোচনা, নতুন নতুন স্কিম, নতুন নতুন ক্ষেত্রে চিহ্নিত করা হচ্ছে এবং সেক্ষেত্রে বাস্তবায়িত করা হচ্ছে জনস্বার্থের কথা ভেবে। আর একটা কথা বলি—আমাদের বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার করেছে। যতটা প্রয়োজন, হয়ত সেই প্রয়োজন আমরা মেটাতে পারব না, কিন্তু আপনারা স্বীকার করেন যে, এত লক্ষ মানুষ যারা ভূমিহীন ছিলেন, তাদের মধ্যে জমি বন্টন করা হয়েছে। লক্ষ লক্ষ মানুষ যারা মজুর ছিলেন তারা সামান্যতম জমিরও মালিক হতে পেরেছে। সুতরাং একটা স্ট্যাটাসে পরিবর্তন এসেছে এবং সে দূরবস্থার কথা ভাষায় প্রকাশ করা যেত না, আজকে তাদের নুন আনতে পান্তা ফুরিয়ে যায় না। তাদের চলে যাচ্ছে। মোটা ভাত মোটা কাপড়ে তাদের চলে যাচ্ছে। এই রেকর্ড ব্যতিক্রম করার ক্ষমতা আপনাদের অতীতে ছিল না। আর ভবিষ্যতেও কোনদিন হবে বলে মনে হয় না। আর একটা ব্যাপার বলি যে, শুধুমাত্র ভূমি সংস্কার আমরা করে ফেললাম, ভূমি বন্টন করা হল, কৃষি মজুরদের মজুরি বাড়ানো হল, কিন্তু এখানেও একটা নিটোল পরিকল্পনা দরকার এবং এই ব্যাপারে নিশ্চয় সরকার আরও চিন্তা ভাবনা করবেন। তবে সমুদ্র পরিবেষ্টিত এলাকা মেদিনীপুর, উত্তর ২৪ পরগনা, দক্ষিশ ২৪ পরগনায় চাষীরা উৎসাহিত হয়ে ১ ফসলী জমিকে দো ফসলী করছে। মাটির তলা থেকে শ্যালো টিউবওয়েলের মাধ্যমে জল তুলে চাষ করছেন। কিন্তু আমরা জানি যে, বিশেজ্ঞদের নিষেধ আছে যে, এই অস্থায়ী জল এই ভাবে তোলা যাবে না। কিন্তু তবু চাষীরা যেহেতু দো ফসলী করে লাভবান হচ্ছে, সেইহেতু তারা এইভাবে চাষ করছে। তাই সে সমস্ত অসেচ সেবিত এলাকা রয়েছে, সেই সমস্ত এলাকায় যদি কোনও বিকল্প ব্যবস্থা সরকার করেন তাহলে ভাল হয়। আর একটা ব্যাপারে বলি—উত্তর বাংলার কয়েকটি জেলার পঞ্চায়েত নতুন করে অর্থ তারা এই বছর পাননি। তার মধ্যে দক্ষিণ ২৪ পরগনা আছে, আবার হাওড়া হুগলির ক্ষেত্রেও শুনেছি যে এই ব্যাপার। এটা একটু দেখা দরকার। পঞ্চায়েত প্রধান যে টাকা পেয়ে থাকেন উন্নয়নের কাজ করার জন্য সেটুকু যাতে পান সেটা দেখা দরকার। আমাদের এখানে বহু বিষয়ে আলোচনা হয়, দফাওয়ারি আলোচনা হয়। সব বিষয়ে বলার অপেক্ষা রাখে না। রাজ্যপালের ভাষণে প্রতিবন্ধী কল্যাণের ব্যাপারে লেখা আছে।

[4-50 – 5-00 p.m.]

এবার নিয়োগের ক্ষেত্রে বলি, সংরক্ষণের ক্ষেত্রে বলি। ১০০ পয়েন্ট রোস্টারে পোস্টিং করা হচ্ছে। কি এস. সি, কি এস. টি, কি ও. বি. সি সব ক্ষেত্রেই বলা আছে।

ও. বি. সি-দের মধ্যে যারা একসেম্পটেড ক্যাটেগরি তাদেরও বলা আছে কিন্তু দুটো বিষয় চিহ্নিত করা নেই। এক থেকে একশো পয়েন্টের মধ্যে প্রতিবন্ধীরা কোন সংখ্যায় বসবে, কোন নম্বরে বসবে, এটা উল্লেখ করা নেই। প্রাথমিক স্কুলের ব্যাপারে বলুন, হাই স্কুলের ব্যাপারে বলুন—সরকারি নিয়োগের ক্ষেত্রে সবচেয়ে বড় অসুবিধা হয়ে পড়ে। সরকারিভাবে সুনিশ্চিত করে বলা উচিত ১০০ পয়েন্ট রোস্টারে কোন পোস্টে তাদের পোস্টগুলো থাকবে। মৎস্যচাষের বিষয়ে আমাদের রাজ্যে একটা ব্যাপক পরিবর্তন এসেছে। রেকর্ডও এই কথা বলে। অতি উৎসাহে চাষটা এত বেড়েছে যে কৃষিজমির ক্ষতিসাধন হচ্ছে। মৎস্যচাষ আজকে বেশি লাভজনক বলে অধিক উৎসাহে কৃষিজমিকে ফিশারীতে পরিণত করা হচ্ছে। আইনের কিছু অসুবিধা আছে, বাধা আছে। এই জায়গাটা বিশ্লেষণ করা দরকার। যে চাষে মানুষের মুনাফা বেশি তারা যাতে সেটা স্বেচ্ছায় বুঝে নিতে পারে, একেবারে সমুদ্র এলাকা ধরে যে লবণাক্ত জল যেখানে মৎস্যচাষ ভাল হয় সেই জায়গা চিহ্নিত করে তাদের ছাড়পত্র দেওয়ার দরকার। মাননীয় রাজ্যপালের ভাষণে বনাঞ্চল, অভয় অরণ্য সুন্দরবনের যে ব্যাঘ্র প্রকল্প তা নিয়ে আমাদের সরকারের একটা সুনির্দিষ্ট পরিকল্পনা আছে, একথা মাননীয় রাজ্যপালের ভাষণে আছে। অতীতেও ছিল আজও আছে। সুন্দরবন অভয়ারণ্যের যে পরিকল্পনা সেই পরিকল্পনাকে অব্যাহত রাখতে হবে তার একটা রূপরেখা তৈরি করে। এর জন্য কেন্দ্রকে অর্থ বরাদ্দ করতে হবে কারণ এর জন্য যে অর্থ প্রয়োজন তা আমাদের নেই। ভারতবর্ষ তথা ভারতবর্ষের বাইরের মানুষের কাছে সুন্দরবনের যে আকর্ষণ তাকে আরও বাড়িয়ে তোলার প্রচেষ্টা নিতে হবে, এক পরিকাঠামো তৈরি করতে হবে। যাতায়াতের সুব্যবস্থা করতে হবে। আগামী দিনে এই পরিকল্পনা বাস্তবায়িত হবে এই আশা রাখি। এরপর যে বিষয়টি নিয়ে বলব তা হল গণবন্টন ব্যবস্থা। এই বিষয়ে কি সরকারি কি বিরোধীপক্ষের সদস্য সকলেই আমরা উল্লেখ করেছি। যে পরিমাণ খাদ্য আমাদের কাছে আসছে সেটা নিশ্চিতই পরিমাণের দিক থেকে অত্যন্ত কম। যে জিনিসগুলো দেওয়া হয় তারও মান অত্যন্ত নিম্ন। খাদ্য হিসেবে সেগুলো সুখাদ্য নয়। বর্তমানে পশ্চিমবঙ্গ সরকারের খাদ্য বিভাগের পক্ষ এই ব্যাপারে একটা বিশেষ ভূমিকা গ্রহণ করা হয়েছে। লক্ষ্য করা দরকার এই বন্টনব্যবস্থার মধ্যে দিয়ে আপনারা যেটা করলেন না—দারিদ্র্যসীমার নিচে যারা তাদের আরেকটু বেশি সাহায্য দিয়ে ভরতুকি দিয়ে তাদের খাদ্যের ব্যবস্থা করা হচ্ছে। এটা কম গর্বের বিষয় নয়, যেটা আপনাদের স্বীকার করা দরকার ছিল কিন্তু আপনারা সেটা স্বীকার করেননি। আরেকটা বিষয় হচ্ছে, গ্রামাঞ্চলে কেরোসিন দেওয়া হয় কিন্তু তা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম যেখানে রান্নার গ্যাস নেই, সর্বত্র বিদ্যুতও পৌঁছয়নি সেখানে যে কেরোসিন দেওয়া হয় তা অত্যন্ত কম। গ্রামাঞ্চলে যাতে আরও বেশি কেরোসিন পৌঁছে দেওয়া যায় সে ব্যবস্থা করতে হবে। যে সমস্ত সমস্যা আছে প্রশাসনিকভাবে

নিশ্চয়ই তার সুরাহা হবে। সুতরাং চিৎকার করলে চলবে না। লক্ষ্য করে দেখুন মানুষের মধ্যে একটা চেতনা গড়ে উঠেছে। যে জায়গাগুলো মরুভূমি ময় মনে হত, আজকে তা আর মনে হয় না। হাসপাতালগুলোকে আরও আধুনিকীকরণের প্রস্তাব রয়েছে। আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সে পদক্ষেপ নিয়েছেন। সুন্দরবন সদর হাসপাতালের আধুনিকীকরণ করা দরকার। প্রতিটি বিষয়ে বিস্তারিত উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে আছে। আমি তাই মাননীয় সদস্য ডঃ গৌরীপদ দত্ত যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব রাখা হয়েছে আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে রাজ্যপালের ভাষণে অসত্য কথাগুলি বলা হয়েছে। বিশেষ করে জাগলারি অফ স্ট্যাটিস্টিক্স করে দেখানো হয়েছে এই সরকার নাকি ভালো কাজ করছেন। আদতে এই সরকারের কাজ মানুষের কাছে পৌঁছাচ্ছে না, মানুষের মনে হতাশা তৈরি হচ্ছে। অনেকটা এই রকম যে একটা ছেলের সম্বন্ধে জিজ্ঞাসা করা হল ছেলেটি কি রকম পড়াশোনায়? বলা হল খুব ভালো। আবার জিজ্ঞাসা করা হচ্ছে ছেলেটি পড়াশোনায় কেমন? বলা হচ্ছে খুব ভাল। আবার যখন জিজ্ঞাসা করা হচ্ছে ছেলেটি মাধ্যমিকে কেমন? তখন বলা হচ্ছে কমপার্টমেন্টাল। তার পর জিজ্ঞাসা করা হচ্ছে হায়ার সেকেণ্ডারিতে কেমন? তখন বলা হচ্ছে থার্ড ডিভিসন। তার পর জিজ্ঞাসা করা হচ্ছে গ্রাজুয়েশনে কেমন? তখন বলা হচেছ বি. এসসি-তে অনার্স ছিল, কিন্তু পাশ কোর্সে পাশ করেছে, অনার্স পায়নি। আমাদের বামফ্রন্ট সরকারের অবস্থা ঠিক সেই রকম। সরকারের ভালোটা কি ভাবে হবে? বহিঃপ্রকাশের মধ্যে দিয়ে যে রাজ্যের শিল্প কেমন, রাজ্যের রাস্তাঘাট কেমন, কলকারখানা কেমন, হাসপাতালের চিকিৎসা ব্যবস্থা কেমন হচ্ছে, পানীয় জল মানুষ পাচ্ছে কি না, এইগুলির মধ্যে দিয়েই প্রমাণ হবে। এখানে দু হাত তুলে দাঁড়িয়ে নিত্যানন্দের মতো আপনারা সমর্থন করবেন, আর আপনারাই আবার বাইরে গিয়ে প্রতিটি বিষয়ে সরকারের প্রতিটি পদক্ষেপে সমালোচনা করছেন। আর এখানে দু হাত তুলে সমর্থন করছেন। সবচেয়ে বিস্ময়কর ব্যাপার হল আইনশৃঙ্খলার প্রশ্নে। বুদ্ধদেববাবু চলে গেলেন, থাকলে ভাল হত। উনি এই সরকারের প্রতি অনাস্থা প্রকাশ করেছিলেন। উনি মন্ত্রিত্ব ছেড়ে চলে গেলেন। তারপর যখন বুঝতে পারলেন যে মন্ত্রিত্ব না থাকলে গাড়ির সামনে ফ্ল্যাগ না থাকলে, ও. সি, ডি. সি, সি. পি. এরা কথা শোনে না। তার পর আবার ফিরে এলেন। বুদ্ধদেববাবুর এই প্রশাসন সম্পর্কে কিছু দিন আগে মুখ্যমন্ত্রীর স্ত্রী সমস্ত মানুষের সামনে তাঁকে তিরষ্কার করে বলেছিলেন—কি করছেন, এটা কি হচ্ছে? এটা আমার কথা নয় মুখ্যমন্ত্রীর স্ত্রী বলেছেন। মুখ্যমন্ত্রী নিজেও বলেছেন বড়বাজারে একটা ব্যবসায়ীর দোকানের বিল্ডিং ওপেন করতে গিয়ে কি করছ, এত

ডাকাতি হচ্ছে কেন? এর পরও আমাদের বলতে হবে? মুখ্যমন্ত্রী নিজেই বলছেন খারাপ অবস্থা, মুখ্যমন্ত্রীর স্ত্রী বলছেন খারাপ অবস্থা। সবচেয়ে ভয়ঙ্কর ব্যাপার হল একটা কাগজে আছে কলকাতার ডি. সি. হেড কোয়াটার্স একটা ইন্টারভিউ দিয়েছেন, তিনি বলেছেন যে, মানুষ আগে পুলিশকে ভয় পেত, কিন্তু এখন মানুষ পুলিশকে ঘৃণা করে। বুদ্ধদেববাবুর অ্যাচিভমেন্ট হচ্ছে এটাই। ২২ বছরের বামফ্রন্ট সরকারের অ্যাচিভমেন্ট হচ্ছে এটা। এরপরও রাজ্যপালের ভাষণে এই সব অসত্য কথা, সংবাদ লিখছেন, আর এই হাউসে আমাদের সেটা সমর্থন করতে হবে, বলতে হবে ভাল কাজ হয়েছে? আজকে যে অত্যাচার পশ্চিমবাংলায় চলছে—এখানে একটু আগে আর. এস. পির এক সদস্য বললেন—মেরেছো কলসীর কানা তা বলে কি প্রেম দেব না। কুমিরমারীতে পিটিয়ে লম্বা করছে সি. পি. এম., কতগুলি লোক মারা গেল। আর আপনারা এখানে দু-হাত তুলে সমর্থন করছেন আর বলছেন এটা প্রশাসনের ব্যাপার, এটা আলাদা ব্যাপার। বর্ধমান জেলায় বিনোদপুরে ১৪১টি বাড়ি পুড়িয়ে দেওয়া হল। পানীয় জলের পাতকুয়োয় গরু মেরে ফেলে দেওয়া হল, লোকাল ও. সির সামনেই এই সব হল। এর পরেও বলতে হবে দারুণ ভাল কাজ হচ্ছে? দারুণ ভালো পরিবেশ? গড়বেতায় তৃণমূল কংগ্রেসের প্রার্থী হওয়ার জন্য ছবিলা বিবিকে উলঙ্গ করে রাস্তায় হাঁটানো হল। সামনে কে ছিলেন? এই রাজ্যে এক মন্ত্রী। জোকাতে রাস্তার গণ্ডগোলকে কেন্দ্র করে একটা শিশু মারা গেল। খানাকুলে যখন মহিলারা ডেপুটেশন দিতে যাচ্ছিল তখন তাদের দু-জনকে ধর্ষণ করা হল এবং ৪ জন আহত হল। ঝর্ণা ভুঁইএগ্রার ইজ্জতহানি করা হল। সেখানে যখন মেয়েরা বিক্ষোভ জানাতে গেল পুলিশ তাদের উপর গুলি চালিয়ে দিল। আজকে এই রাজ্য মনে হয় নারী নির্যাতনের ক্ষেত্রে প্রথম স্থানে রয়েছে। ১৯৯৮ সালের জানুয়ারি থেকে অক্টোবর মাস, এই ১০ মাসের মধ্যে এই রাজ্যে ৬,৩২৯-টা নারী নির্যাতনের ঘটনা ঘটেছে। মহিলা খুনের ঘটনা ঘটেছে ৩৬৭-টা, কলকাতা বাদে ১৭-টা জেলায়। কোথাও খুন করা হয়েছে। আবার, কোথাও বাধ্য করা হয়েছে আত্মহত্যা করতে। আর, অত্যাচারের ফলে ৮৯৮ জন আত্মহত্যা করেছে। এর পরেও বলতে হবে ল অ্যাণ্ড অর্ডার সিচ্যুয়েশন নাকি দারুণ ভাল।

[5-00 – 5-10 p.m.]

এখানে মাননীয় শিক্ষামন্ত্রী বসে আছেন। শিক্ষার কি হাল? গত ১২ বছরে ১৮-টা প্রাইমারি স্কুল হয়েছে। স্বাক্ষরতার মধু শেষ হয়ে গেছে। যতদিন কেন্দ্রীয় সরকারের টাকা এসেছে, লুট-পাট করার সুযোগ ছিল ততদিন জেলায় জেলায় স্বাক্ষরতার নামে কিছু কিছু স্কুল খুলেছে। আমি তো ছিলাম, এখন যিনি বারুইপুরের থেকে নির্বাচিত হয়েছেন তিনিই বলুন না কত স্কুল হয়েছে? আজকে আর কোনও পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতিতে

দেখছি না সাক্ষরতা নিয়ে কিছু হচ্ছে। যতদিন মধু ছিল ততদিন কিছু হয়েছে এখন একেবারে উঠে গেছে। আজকে কেন্দ্রীয় শিক্ষা দপ্তরের রিপোর্টে কি বলা হয়েছে? সকালে আমি এ ব্যাপারে জিজ্ঞাসা করছিলাম। আমাদের রাজ্যে কলেজ আছে ৩০৮-টা। অন্ধ্রপ্রদেশে আছে ৭৫০-টা, বিহারে ৭৪২-টা, মধ্যপ্রদেশে ৪৪৮-টা, মহারাষ্ট্রে ৮২০-টা, কর্ণাটকে ৭৬১-টা। তাহলে দেখা যাচ্ছে কলেজের সংখ্যার দিক থেকে আমাদের রাজ্যে উক্ত রাজ্যগুলোর থেকে পিছিয়ে আছে।যদিও শিক্ষা বিস্তারের ক্ষেত্রে কলেজ স্থাপন একটা প্রাইমারি দায়িত্ব। তাতে আমরা পিছিয়ে আছি। আপনি সকালে প্রশ্নোত্তরের সময় বলেছেন, ৫৫-টা কলেজে ভোকেশনাল ট্রেনিং দেওয়া হয়। কিন্তু অন্যান্য রাজ্যে এই অবস্থা একটু লক্ষ্য করুন। কর্ণাটকে ২৩৮-টা, মহারাষ্ট্রে ৫২১-টা কলেজে এই শিক্ষা দেওয়া হচ্ছে। তাহলে আমরা কোথায় আছি? আপনারা শিক্ষাকে কোথায় নিয়ে যাচ্ছেন? কি করে শিক্ষা হবে? আমি এই বিধানসভায় আগেও বলেছি, বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশনের যে প্রশ্ন-পত্র ফাঁস হয়েছিল তাতে সি. পি. এম.-র পলিটব্যুরোর এক আত্মীয় জড়িত ছিলেন। তিনি বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশনে চাকরি করেন।

আজকে আবার আপনারা বিশ্ববিদ্যালয়ের সহ-উপাচার্য নিয়োগ করতে যাচ্ছেন শ্রীমতী সুরভি বন্দ্যোপাধ্যায়কে। কিন্তু মনে আছে তো, মণীষা মুখার্জিকে আজও পাওয়া গেল না। তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ে কাজ করতেন এবং আপনাদের সরকার তাঁকে ব্যবহার করত। আপনাদের নেতারা তাঁকে চিঠি লিখতেন মার্ক্স বাড়িয়ে দেবার জন্য এই অবস্থায় আজকে আপনারা এডুকেশনকে নিয়ে গেছেন। আজকে আপনারা সুরভি বন্দ্যোপাধ্যায়কে যে জায়গায় পাঠাচ্ছেন তাতে না আগামী দিন তারও অবস্থা মণীষার মতো হয়। মাননীয় জ্যোতিবাবুর জীবনী লেখার জন্য আজকে তাঁকে ঐ জায়গা দেওয়া হচ্ছে।

আজকে পশ্চিমবাংলায় স্বাস্থ্যের অবস্থা কি? আজকে পশ্চিমবাংলার যে কোনও হাসপাতালে গেলে দেখা যাবে সেখানে নরকের থেকেও খারাপ অবস্থা হয়ে রয়েছে। আমি ৩ দিন আগে এন. আর. এস. হাসপাতালে গিয়েছিলাম। সেখানে চিকিৎসার কোনও পরিবেশ নেই। এস. এস. কে. এম. হাসপাতাল যেখানে সি. টি. স্ক্যান হয়। কিন্তু সেখানে শুধু মাথার সি. টি. স্ক্যান হয়, সারা বডির সি. টি. স্ক্যান হয় না। ডায়ালেসিস মেশিন ৬ মাস বন্ধ হয়ে থাকে। আপনারা ২২ বছরে একটা ডায়ালেসিস মেশিন বসাতে পারলেন না। এম. আর. আই. করার মতো মেশিন হাসপাতালে নেই। পশ্চিমবঙ্গে স্বাস্থ্যের অবস্থা কি? মেডিক্যাল কলেজে ৫০টি সিট কমে গেল। আর আপনারা মাথা উঁচু করে কথা বলছেন। আপনাদের মাথা নিচু করে কথা বলা উচিত। মেডিক্যাল কলেজে ৫০টি সিট কমে গেল কেন? কারণ এখানে শিক্ষার কোনও পরিবেশ নেই, কোনও ইনফ্রাস্ট্রাকচার

নেই, কোনও অ্যাপারেটাস নেই। এই জন্যই, অল ইণ্ডিয়া মেডিক্যাল কাউনসিল যাঁরা বিভিন্ন কলেজের মান নির্ধারণ করেন তাঁদের রেকমেণ্ডেশনে মেডিক্যাল কলেজে আসন সংখ্যা কমে গেল। পশ্চিমবঙ্গে শিক্ষার পরিবেশ ভাল—এই দাবি আপনারা করতে পারেন না। মহারাষ্ট্রে ১২১টি ইঞ্জিনিয়ারিং কলেজ আছে, ৩৭টি মেডিক্যাল কলেজ আছে, আর আমাদের এখানে মেডিক্যাল কলেজে আসন সংখ্যা কমে গেল। এর পরেও মাননীয় রাজ্যপালের ভাষণকে আমাদের সমর্থন করতে হবে? এখানে শিল্পের অবস্থা অত্যন্ত খারাপ। এখানে পি. ডব্লু. ডি. ডিপার্টমেন্টের ২৮০ টি পদের চাকরির জন্য সাড়ে নয় লক্ষ আবেদন পত্র জমা পড়েছে। ক্যালকাটা কর্পোরেশনে ২০০টি পদের চাকরির জন্য ১ লক্ষ ১৪ হাজার মানুষ আবেদন পত্র জমা দিয়েছেন এবং আবেদন পত্রের সঙ্গে ১০০ টাকার ব্যাঙ্ক ড্রাফ্ট জমা দিয়েছেন। আজ পশ্চিমবঙ্গের অবস্থা কোন জায়গায় এসে দাঁড়িয়েছে। পশ্চিমবঙ্গে ৬০ লক্ষ রেজিস্টার্ড বেকার আছে, আর আন-রেজিস্টার্ড বেকার কত আছে সেটা বলা সম্ভব নয়। এখানে শিল্পের কোন পরিবেশ নেই। আপনারা রায়চকে পিকনিক করছেন। সারা দেশের মধ্যে আমাদের রাজ্যে অনলি ৩ পারসেন্ট ইনভেস্টমেন্ট হয়। এই অবস্থায় মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণকে সমর্থন করার কোনও ইচ্ছে নেই। তাই মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর তিনি তাঁর আস্থা রাখতে পারেননি। বামফ্রন্ট সরকার অসত্য ভাষণ লিখে দিয়েছেন এবং তিনি সেই অসত্য ভাষণের উপর আস্থা না রাখতে পারায় তিনি পুরো ভাষণটি পড়েননি। পুরো ভাষণটি না পড়ে তিনি বামফ্রন্ট সরকারের মুখে ঝামা ঘষে দিয়েছেন। সেজন্য মাননীয় রাজ্যপাল মহাশয়ের এই অসত্য ভাষণকে সমর্থন করতে পারছি না এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলো আনা হয়েছে সেগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখতে চাই। মাননীয় রাজ্যপালের ভাষণকে ভূতের মুখে রামনামের মতো মনে হয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণে রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি ভাল বলা হয়েছে। কিন্তু এই কথা কতখানি অসত্য, কতখানি মিথ্যা সেটা বলছি। ট্রেজারি বেঞ্চের শরিক দলগুলোর সংঘর্ষের ফলে শরিক দলগুলো যখন চিৎকার করে বলেন এটা বর্বরের রাজত্ব চলছে, তখন তাঁরা আপনাদের মুখে ঝামা ঘষে দেন না? তখন মাননীয় রাজ্যপালের ভাষণ অসত্য প্রমাণিত হয় না? যখন কুমিরমারিতে পুলিশের সামনে ২ জনকে খুন করা হয় তখন আর. এস. পি. ভোটে হারানোর ভয়ে এখানে চিৎকার করে কিছু বলতে না পেরে তারা বাইরে গিয়ে শরিক দলের নামে অনেক কথা বলে। তখন মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণ অসত্য বলে প্রমাণিত হয় না? জামবনিতে যখন মানুষের রক্ত নিয়ে হোলি খেলা হয়

তখন সেটা কি আপনাদের মুখে ঝামা ঘষে দেয় না? যখন এখানে মায়ের সামনে ছেলে খুন হল তখন কি মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণ অসত্য বলে প্রমাণিত হয় না? যখন মাননীয় সুভাষবাবু সি. পি. এম. কে জল্লাদ বলেন তখন তো আপনারা চিৎকার করে প্রতিবাদ করেন না?

[5-10 – 5-20 p.m.]

তাহলে রাজ্যপালের এই ভাষণ কি অসত্য ভাষণ নয়? নিশ্চয়ই অসত্য ভাষণ এবং সে কারণে এই ভাষণকে সমর্থন করা যায় না। আজকে রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি কোন পর্যায়ে গিয়ে পৌঁছেছে তা নিশ্চয়ই আমরা সকলে বুঝতে পারছি। সেই বাস্তব চিত্রকে অস্বীকার করার ক্ষমতা আজ আর কারো নেই। কিন্তু ভোটের মুখ চেয়ে, ক্ষমতায় থাকার জন্য অনেকেই সে কথা বলতে পারেননা, ভোটের ভয়ে পিছিয়ে যান। অবশ্য আমরা সে সমস্ত কাপুরুষদের চিনি। গত বছর ৩১শে মে আমি নিজে আক্রান্ত হয়েছিলাম। আজও সেই সমস্ত খুনীদের ধরা হয়নি। পুলিশ প্রশাসন চক্রান্ত করে খুনীদের জামিন দিয়েছে। এই হচ্ছে রাজ্যের আইন-শৃঙ্খলার চিত্র। অথচ আপনারা এখানে চিৎকার করে আইন-শৃঙ্খলার প্রশংসা করেন, আপনাদের লজ্জা করে না। রাজ্যপালের ভাষণের মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ যে বিষয়টি এড়িয়ে যাওয়া হয়েছে তা হচ্ছে, বন্ধ ও রুগ্ন কল-কারখানার কথা। বন্ধ কল-কারখানাগুলি খোলার এবং রুগ্ন কল-কারখানাগুলির পুনরুজ্জীবনের কোনও পরিকল্পনার কথাই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। বেকারত্ব নিয়ে আপনারা অনেক গালভরা কথা বলেন। অথচ লে অফ, লক আউটের মধ্যে দিয়ে দৈনিক বহু শ্রমিক কর্মচারী এ রাজ্যে নতুন করে বেকার হচ্ছে। গতকাল এবং আজকের কাগজেই আমরা দেখেছি বন্ধ ডানলপ কারখানার একজন কর্মী আত্মহত্যা করেছেন। অথচ আপনারা দাবি করেন পশ্চিমবঙ্গ আপনাদের মেহনতি মানুষের সরকার, গরিব মানুষের সরকার। পশ্চিমবঙ্গে একদিকে দৈনিক কলকারখানা বন্ধ হচ্ছে, অপর দিকে সোমনাথবাবু, জ্যোতিবাবু পশ্চিমবঙ্গে নতুন কল-কারখানা প্রতিষ্ঠার জন্য রোজই শিল্পপতিদের কাছে যাচ্ছেন। কিন্তু কোনও নতুন কারখানা তো হচ্ছেই না, উপরন্তু পুরোনো কারখানাগুলোও একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে। অথচ এসব কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। নতুন কল-কারখানা করার আগে যেগুলো আছে সেগুলোর শ্রমিক কর্মচারিদের চোখের জল মোছাবার ব্যবস্থা করুন। তারপর নতুন কল-কারখানা গড়ার চেষ্টা করুন। তা যদি করেন তাহলে নিশ্চয়ই আপনাদের আমরা ধন্যবাদ জানাব। ইতিমধ্যেই আপনারা অনেক অন্যায় করেছেন, আর করবেন না। জন মেজরকে খুশি করতে হকারদের বুকে লাথি মেরেছেন। কিন্তু জন মেজরের দেশ থেকে কোন টাকা পশ্চিমবাংলায় লগ্নির জন্য আসেনি। এখানে অনেক শিক্ষক সদস্য আছেন। তাঁরা জানেন,

বেতন কমিশনের মাধ্যমে যারা সুখে আছে তাদের আরও বেতন বাড়িয়ে দিয়েছেন। অথচ পশ্চিমবাংলার লক্ষ লক্ষ বেকারদের জন্য আপনাদের কোনও উদ্বেগ নেই। তাদের জন্য কোনও পবিকল্পনার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। সুতরাং আমরা এই রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারিনা। আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করলাম পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীকে জ্যোতিবাবু বাড়িতে ডেকে ধমক দিয়েছেন। কারণ রাজ্যের সমস্ত রাস্তাঘাট অচল হয়ে গেছে, গাড়ি-ঘোড়া চলতে পারছেনা। এই তো হচ্ছে অবস্থা। মন্ত্রীরা ঘুমাচ্ছেন, নতুন করে রাস্তাঘাট করার কোনও পরিকল্পনা নেই এবং সে ব্যাপারে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও উল্লেখ নেই। তাই আমরা এই রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না। আমরা সবাই জানি বিগত বছরে পশ্চিমবাংলায় বিধ্বংসী বন্যা হয়েছে, সমস্ত রাস্তাঘাট ভেঙেচুরে নষ্ট হয়ে গেছে। সে সমস্ত পুনর্নির্মাণের কোনও পরিকল্পনা নেই। রাজ্যপালের ভাষণের মধ্যে এসবের কোনও উল্লেখ নেই। এরপরেও কী বলতে হবে রাজ্যপাল সঠিক কথা বলেছেন? সঠিক ভাষণ দিয়েছেন? স্বাস্থ্যমন্ত্রী এখানে বসে আছেন। স্বাস্থ্যমন্ত্রীকেও মুখ্যমন্ত্রী ২/৩ বার ধমক দিয়েছেন। তিনি নিজেও ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছিলেন। আজকে রাজ্যের কোন হাসপাতালে ব্যাণ্ডেজ নেই, ওষুধ নেই। এরপরেও আপনারা স্বাস্থ্য ক্ষেত্রে আধুনিকীকরণের নামে চমক দেবার চেষ্টা করছেন। গরিব মানুষদের সামনে বার বার অসত্য ভাষণ রাখছেন। স্বাস্থ্যমন্ত্রী গরিব মানুষদের পেটে লাথি মেরে তাদের কাছ থেকে টাকা আদায় করছেন। প্রাইভেট ডাক্তারদের ব্যবসা বাড়িয়ে দিচ্ছেন, নার্সিংহোমগুলোর ব্যবসা বাড়িয়ে দিচ্ছেন। এক দিকে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করছেন না, অপর দিকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা আত্মসাত করছেন। তারপর শিক্ষা ক্ষেত্রে আজকে আমরা কি দেখছি? শিক্ষা ক্ষেত্রে ব্যাপক নৈরাজ্য সৃষ্টি করেছেন। নিজেদের মনের মতো লোককে শিক্ষা ক্ষেত্রের যেখানে সেখানে বসিয়ে দিচ্ছেন। ২০-টা বছর ভাসিয়ে দিয়ে আবার আপনারা ইংরাজি ফিরিয়ে এনেছেন। মাদ্রাসা শিক্ষার উন্নয়নের কোনও পরিকল্পনা কি পশ্চিমবঙ্গে আছে? রাজ্যপালের ভাষণের মধ্যে সে বিষয়ে একটা কথাও বলা হয়নি। বামফ্রন্ট রাজত্বে পশ্চিম বাংলায় যে সব আর্থিক কেলেঙ্কারি সংঘটিত হয়েছে সেসব সম্বন্ধে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও উল্লেখ নেই। ঐ সমস্ত আর্থিক কেলেঙ্কারি মধ্যে জ্যোতিবাবুর ছেলে জড়িত আছেন, জ্যোতিবাবু নিজে জড়িত আছেন। হাজার হাজার কোটি টাকার দুর্নীতি হয়েছে। বেঙ্গল ল্যাম্প থেকে শুরু করে অনেক জায়গায়ই এই জিনিস হয়েছে। এই সমস্ত দুর্নীতির তদন্তের ব্যাপারে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও কথা ঘোষণা করা হয়নি। আমরা বার বার সি.বি.আই. তদন্তের কথা বলেছি। কিন্তু কোনও ক্ষেত্রেই আমাদের সে দাবি মানা হয়নি। সুতরাং এই অবস্থায় এই ভাষণকে সমর্থন করা যায় না। আমরা জানি পশ্চিমবাংলায় একটা জঙ্গলের রাজত্ব তৈরি হয়েছে। কিন্তু রাজ্যের শাসন কর্তারা এখানে এই ঠান্ডা ঘরে বসে সেকথা

স্বীকার করতে চান না। কিন্তু গ্রাম গঞ্জের মানুষের কথা বুকে হাত দিয়ে চিন্তা ভাবনা করবেন। আপনারা যাদের ভোট নিয়ে এসেছেন, আপনারা যে সমস্ত দরিদ্র মানুষের কথা বলেন সেই সমস্ত মানুষের কথা আপনাদের ভাবতে অনুরোধ করব। আমার অনেক কথা বলার ছিল কিন্তু সময়াভাবের জন্য এবার আমাকে হৃদয়স্পর্শী ভাষণের জন্য মুর্শিদাবাদ জেলার কথা বলতে হবে। মালদা, মুর্শিদাবাদ, কোচবিহার প্রভৃতি সমগ্র উত্তরবঙ্গ বন্যায় ভেসে গেল। লক্ষ লক্ষ মানুষ গৃহ ছাড়া হল। রাজ্যপালের ভাষণে পরিসংখ্যান আছে যে, ৪৩৯ জন মানুষ মরেছে ঐ বন্যায়। কিন্তু আমি বলছি কয়েক হাজার মানুষ মরেছে। কোনও চিকিৎসা ব্যবস্থা হয়নি, স্যালাইন পায় নি, ঔষধ ছিল না, কোনও রকম ব্যবস্থা ছিল না, কোনও পরিকল্পনা নেই। পদ্মার ভাঙ্গনের জন্য কোনও সার্বিক পরিকল্পনা নেই, আজও পর্যন্ত কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়নি। বার বার মুর্শিদাবাদ জেলার জলঙ্গী, ফরাক্কা এবং মালদার নদীয়া সব জেলাতেই বন্যা হয়েছে। এই ৩টি জেলা আজ ধ্বংসের মুখে পড়েছে। কিন্তু এখনও দেখছি এই সরকার নির্বিকার, এখনও পর্যন্ত কোনও পরিকল্পনা তৈরি করা হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কন্ট্রাক্টরের ব্যাপারে সেচ দপ্তরের অপদার্থতার জন্য ধমক দিয়ে জেলা পরিষদকে দিয়ে কাজ করানোর জন্য বলেছেন। এর থেকেই কি রাজ্যপালের ভাষণ অসত্য বলে প্রমাণিত হয় না? আমি জানি, আপনারা তা স্বীকার করবেন না। কিন্তু পদ্মার ভাঙ্গন নিয়ে আজও রাজনীতি করা হচ্ছে। প্রতি বছর ১০ কোটি টাকা বরাদ্দ হয় আর ৫ কোটি টাকার কাজ করে বাকি ৫ কোটি টাকা আবার সরকারের ঘরে চলে আসে। এই যে মুর্শিদাবাদ এবং মালদা জেলায় বন্যা হল, তাতে দেখছি, প্রত্যেক বছর বন্যা হবে। এর নিয়ন্ত্রণ কি করে করতে হবে, এই বন্যার হাত থেকে কিভাবে এড়ানো যাবে তার কোনও পরিকল্পনার কথা রাজ্যপালের ভাষণে কোথাও উল্লেখ নেই। গৃহহারারা আজও পর্যন্ত হাউস বিল্ডিং-এর টাকা পায়নি। এরা পাবে, কি পাবে না তাও আমি জানি না। আমি জানি, ঐসব জেলায় প্রত্যেক বছর বন্যা হবে। গঙ্গা এবং পদ্মার পাড় ভেঙ্গে গ্রামের দিকে ঢুকে গেছে। প্রত্যেক বছর গ্রামে জল ঢুকবে, কোনও দিনও বন্যা নিয়ন্ত্রণ করা যাবে না। এরজন্য রাজ্য সরকারের যে মাস্টার প্ল্যান করা দরকার- তার কোনও পরিকল্পনা নেই। এই সরকার প্রতি বছর কোটি কোটি টাকা খরচ করে অস্থায়ী ভাবে কাজ করবে আর কমরেডদের ঘরে টাকা যাবে। সুষ্ঠু পরিকল্পনা রূপায়নের কোনও কথা রাজ্যপালের ভাষণে দেখতে পেলাম না। সুতরাং এই অসত্য ভাষণ, এই মেকি—জাল ভাষণ রাজ্যপাল না পড়ে রাজ্য সরকারের মুখে ঝামা ঘসে দিয়েছেন। সেই জন্য আমি এই অসত্য ভাষণের বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 – 5-30 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমাদের রাজ্যে সাম্প্রদায়িক শান্তি এবং সম্প্রীতি সপ্রশংস উল্লেখ করে, আইন-শৃঙ্খলা জনিত পরিস্থিতির জন্য সন্তোষ প্রকাশ করে, পঞ্চায়েত ব্যবস্থার ক্রমবর্ধমান সাফল্য স্বীকার করে এবং ভূমি সংস্কারের ক্ষেত্রে আমাদের অগ্রগতিকে চিত্রায়িত করে মাননীয় রাজ্যপাল যে ভাষণ আমাদের সামনে উপস্থিত করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন জানাই এবং এই কারণে তাঁকে আমি ধন্যবাদ জানাই। স্যার, আপনি আমার সঙ্গে নিশ্চয়ই একমত হবেন, সারা গাঁয়ে যদি আগুন লাগে তখন মসজিদ কিম্বা মন্দির রেহাই পেতে পারে না। সারা ভারতবর্ষ জুড়ে আজকে কৃষিতে সঙ্কট, শিল্পে সঙ্কট, সব দিক থেকেই গভীর সঙ্কট ঘনীভূত হয়ে এসেছে। স্বাস্থ্যের দিক থেকে বটে, সংস্কৃতির দিক থেকেও বটে। সুতরাং সেই সঙ্কটের আবর্তে যখন সারা দেশ ঘুরছে, মাথা কুটে মরছে, তখন আমাদের রাজ্য তা থেকে মুক্ত হতে পারে না। একথা ঠিক, সাম্প্রতিককালে বি. জে. পি শাসনাধীনে সেই সঙ্কট আরও ঘনীভূত হয়েছে—একথা সকলকেই খোলা মনে স্বীকার করতে হবে। এরজন্য মূল দায়ী কারা? স্বাধীনোত্তর কাল থেকে আমাদের দেশে যে পুঁজিবাদি নীতি গ্রহণ করা হয়েছে তারই পরিণাম হল এই অবস্থা। সুতরাং এরজন্য কংগ্রেস যেমন দায়ী, তেমনি বি. জে. পিও সমানভাবে দায়ী। এতে কেউ কারো দায়িত্ব অস্বীকার করতে পারে না। তাই এই শক্তির বিরুদ্ধে সারা দেশ ব্যাপী সমস্ত বামপন্থী, ধর্মনিরপেক্ষ দেশপ্রেমিক শক্তির ঐক্য গড়ে তুলতে হবে এবং সেই ঐক্যের প্রধান কাণ্ডারি হতে হবে বামপন্থীদলগুলিকে, বামফ্রন্টকে, বামফ্রন্ট সরকারকে।

সুতরাং সেই নিরিখে বামফ্রন্ট সরকারের কাজকর্ম, বামপন্থীদের কাজকর্ম বিচার করতে হবে। আমাদের মনে রাখতে হবে, যে দায়িত্ব আমাদের উপর বর্তেছে, সেই দায়িত্ব নিয়ে কাজ করতে হলে বামপন্থীদের কাজকর্মে এবং আচরণ ও দৃষ্টিভঙ্গিতে আরও অনেক বেশি নীতিনিষ্ঠ হতে হবে। এ কথা ঠিকই যে আমাদের রাজ্যে স্টেইনসের মতন কোনও মহাপ্রাণ ব্যক্তিকে প্রাণ হারাতে হয়না। একথা ঠিকই যে আমাদের রাজ্যে জয় শ্রীরাম বলে কেউ গির্জার উপর ঝাঁপিয়ে পড়ে না। একথা ঠিকই যে আমাদের রাজ্যে মসজিদ জতুগৃহে পরিণত হয়না, আমাদের রাজ্যে মন্দির ভেঙ্গে মসজিদ কিম্বা মসজিদ ভেঙ্গে মন্দির গড়তে কেউ সাহস পায় না। আমাদের সনাতন সংস্কৃতি এবং আমাদের এই এলাকার বামপন্থীদের গণতান্ত্রিক আন্দোলনের এটাই হল ফলশ্রুতি। কিন্তু তা সত্ত্বেও যখন আমরা দেখি যে আমাদের এই পশ্চিমবাংলায় গ্রামে গ্রামে শত শত আর. এস. এস. ক্যাম্প হচ্ছে এবং সেখানে লাঠি খেলা শেখানো হচ্ছে এবং নানান আগ্নেয়াস্ত্র তারা বয়ে নিয়ে বেড়াচ্ছে এবং সাম্প্রদায়িকতায় ইন্ধন যোগাচ্ছে বা যখন দেখি

শিবসেনারা আমাদের ইডেনে ক্রিকেট খেলা ভণ্ডুল করার জন্য প্রকাশ্যে হুমকি দিতে দ্বিধাবোধ করছে না, কিম্বা যখন দেখি মালদহ, মুর্শিদাবাদ প্রভৃতি সীমান্তবর্তী এলাকায় জামাত-এ-ইসলামী সহ উগ্র সাম্প্রদায়িক শক্তিসমূহ নানান সভা সমিতির মাধ্যমে উগ্র সাম্প্রদায়িকতা প্রচার করার চেষ্টা করছে তখন বামফ্রন্টের একজন সদস্য হিসাবে, এ রাজ্যের একজন বাসিন্দা হিসাবে আমি আমার গভীর উদ্বেগ বা উৎকণ্ঠা প্রকাশ না করে পারি না। স্যার, একথা ঠিকই যে আমাদের রাজ্যে জেহেনাবাদের মতন ঘটনা ঘটে না। আমাদের রাজ্যে গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিশের হামলা হয়না, আমাদের রাজ্যে শিবানী দত্তের মতন সাংবাদিককে খুন হতে হয়না, ইরফান হোসেনের মতন কার্টুনিস্টকে খুন হতে হয় না, এখানে মহিলারা এখনও পর্যন্ত স্বাধীনভাবে বিচরণ করতে পারেন যা ভারতবর্ষের অন্যান্য অনেক কসমোলপিটন এলাকায় ভাবা যায়না কিন্তু তবুও যখন প্রভাতী সংবাদপত্রের পাতা উল্টে দেখি একদল ইনক্লাব জিন্দাবাদ বলে কিম্বা বন্দেমাতরম বলে কিম্বা ভারতমাতা কি জয় বলে অন্যের উপর ঝাঁপিয়ে পড়েছে তখন ব্যাথায় বুক টন টন করে ওঠে। যখন দেখি আমার বাংলার মা, বাংলার তরুনী বধু বুকে যার বুক ভরা স্বপ্ন ছিল, তার সেই সোনালী স্বপ্ন হয় ফাঁসিকাঠের রসিতে কিম্বা লেলিহান আগুনের শিখা গ্রাস করে নিচ্ছে তখন দুঃখ্ব ও বেদনার শেষ থাকে না। যখন দেখি প্রশাসনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে দিনদুপুরে শহর ও শহরতলীতে ডাকাতি করার পর বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে তখন কষ্ট হয় ভাবতে এই অবস্থা চলছে কেন? তাই আমি ভাবতে বলব, এই যে আমাদের গর্ব, আইনশৃঙ্খলার প্রশ্নে আমাদের যে চিরদিনের ঐতিহ্য সেই ঐতিহ্যের উপর কে বা কারা মসিলিপ্ত করার চেষ্টা করছে—এ বিষয়ে সকলের সর্তক হওয়া দরকার। স্যার, আমরা জানি যে আমাদের রাজ্যে শিল্পায়ন একটি অত্যন্ত জ্বলন্ত সমস্যা। মাননীয় মুখ্যমন্ত্রী সহ গোটা বামফ্রন্ট সরকার শিল্প গড়ে তোলার জন্য যারপর নাই চেষ্টা করে চলেছেন। কিন্তু শিল্পায়নের সঙ্গে ওতপ্রোত সম্পর্ক আছে কর্মসংস্কৃতির। এই কর্মসংস্কৃতি ফিরিয়ে আনার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী থেকে শুরু করে তথ্য ও পুলিশমন্ত্রী যারপর নাই চেষ্টা করে চলেছেন। শিল্প ও কর্ম সংস্কৃতির ওতপ্রোতভাবে জড়িত কিন্তু যখন দেখি একাধিকবার ফোন করে খোঁজ করার চেষ্টা করেও ১২টার আগে কারুকে পাই না, আবার ৩টার পর কারুকে পাওয়া যায় না। মাঝখানে বিরতি, তারমধ্যে দাবিদাওয়া—এই অবস্থা দেখে ভাবি, সেই ট্রাডিশন কি সমানে চলেছে? তার কোথাও কি কোনও পরিবর্তন হয়নি, এত পারে না? তাই আমি আবেদন করব, কর্মসংস্কৃতির হাল ভাল করার জন্য সর্বপেক্ষা গুরুত্ব দেওয়া উচিত। তা না হলে যে সোনার বাংলা গড়ে তোলার চেষ্টা করছি বা যার বাতায়ণ বা পরিপ্রেক্ষিত গড়ে তোলার চেষ্টা করছি তা অনেকখানি খর্ব হবে তাতে কোনও সন্দেহ নেই। স্যার, এই প্রসঙ্গে একটা ছোট্ট উদাহরণ তুলে ধরতে চাই। ১৯৯৭-৯৮ সালে আমাদের বামফ্রন্ট সরকারের হাতে এসেছিল ১৩.৪৮ লক্ষ একর

কৃষিজমি যা বন্টনযোগ্য। কিন্তু আমরা ৯৭ সালে বিলি করেছি ১০.৫ লক্ষ, ৯৮ সালে একটু বেড়ে সেই ফিগারটা হয়েছে ১০.২৪ লক্ষ এবং ৯৯ সালের মার্চ পর্যন্ত আরও একটু বেড়ে দাঁড়িয়েছে ১০.৩২ লক্ষ একর। অর্থাৎ গড়ে বছরে ৮ থেকে ১০ হাজার একর মাত্র আমরা বিলি করতে পেরেছি। আমাদের হাতে ১৩.৫১ লক্ষ একর জমি আছে। এই জমি আমাদের বিলি করতে যদি এত বছর সময় লাগে, এই যদি আমাদের কর্মসংস্কৃতির হাল হয় তাহলে মানুষ আমাদের কাছে কি আশা করবে? তাদের যে স্বপ্ন, সেই স্বপ্নে অনেক খানি চিড় খাবে। কাজেই এটা আপনাকে ভাবতে অনুরোধ করব। স্যার, বিধায়কদের চিঠির জবাব দেওয়ার যে রেওয়াজ সেটা আমাদের আধিকারিকদের মধ্যে অনেকদিন থেকে উঠে গেছে। লোকে আমাদের বলে যে আমরা নাকি বিধানদাতা। কিন্তু আমি বিধায়ক হয়ে মন্ত্রীদের কাছে বারে বারে চিঠি দিয়েছি। একমাত্র স্বাস্থ্যমন্ত্রী দয়া করে উত্তর দিয়েছেন, আর কেউ কোনও উত্তর দেননি। আমরা বিধায়ক, আমাদের লোকে বিধানদাতা বলে, আমাদের যদি এই অবস্থা হয় তাহলে সাধারণ মানুষের ক্ষেত্রে কি হবে সেটা আপনি বুঝতে পারছেন। কাজেই এই দুঃখ মোচনের জন্য আপনি কি কোনও ব্যবস্থা গ্রহণ করবেন? মাননীয় চেয়ারম্যান, স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণ হচ্ছে সরকারি দৃষ্টিভঙ্গির প্রতিফলন। আমার কাছে দুইখানা রাজ্যপালের ভাষণের বই আছে। ১৯৯৭ সালে রঘুনাথ রেড্ডীর ভাষণে ঘোষণা করা হয়েছিল যে ধুপগুড়ি, ডালখোলা এবং পাশকুড়ায় পৌরসভা গঠন করা হবে। আজকে ১৯৯৯ সালে ডঃ এ. আর কিয়োদাই-এর ভাষণে সেই একই প্রতিশ্রুতি দেওয়া আছে। দুটি বছর চলে গেল কিন্তু পৌরসভা হলনা। আজকে রাজ্যপাল-এর ভাষণের যদি অবস্থা এই হয় তাহলে তার প্রতি মানুষের আস্থা থাকবে কিনা আমি জানিনা। আজকে সংসদীয় গণতন্ত্রের উপরে যদি মানুষের আস্থা চলে যায় তাহলে অবস্থা ভয়াবহ হবে। আজকে সারা ভারতবর্ষ আমাদের দিকে তাকিয়ে আছে। আজকে বামপন্থীরা যে দায়িত্ব নিয়েছে সেটা তাদের কার্যকর করতে হবে। সেই কাজ করতে হলে বামপন্থীদের আরও বেশি করে ঐক্যবদ্ধ হতে হবে, শক্তিশালী হতে হবে, কার্যকর ভূমিকা নিতে হবে, আরও স্বচ্ছ দৃষ্টিভঙ্গির অধিকারি হতে হবে। তাই, এই ধরনের স্বচ্ছ গতিশীল বামপন্থী সরকারে গঠনের আহ্বান জানিয়ে মাননীয় রাজ্যপাল মহোদয় যে মহতী ভাষণ এই সভায় রেখেছেন এবং মাননীয় গৌরীপদ দত্ত যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় চেয়ারম্যান, স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয়ের ১০ই মার্চ ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে, আমি তার তীব্র বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা অ্যামেণ্ডমেন্টগুলিকে সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের ২ নম্বর অনুচ্ছেদে যেটা বলা

হয়েছে এটা নিশ্চয়ই মন্ত্রিসভা লিখে দিয়েছে। তাকে যদি ওলট-পালট করার ক্ষমতা থাকত তাহলে কাউকে মেরে ফেলতেন, আবার কাউকে জ্যান্ত করতেন—এটা করতে পারতেন। কিন্তু শোক প্রস্তাবের উপর এরা কোনও হাত দিতে পারেননি, বাকি যা কিছু বলেছেন, শিক্ষার ব্যাপারে, স্বাস্থ্যের ব্যাপারে, শিল্পের ব্যাপারে, সেচের ব্যাপারে, বেকার সমস্যার ব্যাপারে, কর্মসংস্থানের ব্যাপারে, যা কিছু এতে বলা হয়েছে, রাজ্যপালের ভাষণকে সম্মান জানিয়ে বলছি যে, সমস্তই অসত্য এবং ভুল তথ্য ছাড়া আর কিছু নয়। স্যার, প্রশাসনের ব্যাপারে আমাদের বাঁদিকে যারা বসে আছেন, যারা শরিক দলের লোক তারা প্রশাসনের কোনও কথা তুললেন না, চুপ করে গেলেন। স্যার, এদের অবস্থা হচ্ছে, মেরেছি কলসীর কানা, তাই বলে কি প্রেম দেবনা। সি. পি. এম এদের এত প্রেম দিচ্ছে, তপনবাবুর দুইবার মাথা ফাটিয়ে দিয়েছে, তাও প্রেম দিচ্ছে।

[5-30 – 5-40 p.m.]

ঐ গোসাবায় যখন সি. পি. এম.-এর লোকেরা ১৩৮টি বাড়ি পুড়িয়ে দিয়ে মানুষ খুন করেছে তখন সুভাষবাবু সেই শ্মশানে দাঁড়িয়ে খুঁজে বেড়িয়েছেন সেখানে কত মৃতদেহ আছে। সেই সুভাষবাবু একটু আগে তাঁর বক্তৃতা রাখছিলেন, কিন্তু প্রশাসন সম্পর্কে কোনও বক্তব্য রাখলেন না। পশ্চিমবঙ্গে আজকে শ্মশানের শান্তি বিরাজ করছে। রাজ্যপাল রাজভবনে বসে হয়ত সব শুনছেন। অবশ্য তিনি বাংলা জানেন না। তিনি এও জানেন না, আজকে খানাকুল, গোসাবা, বাসন্তি, সর্বত্র বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদছে। শরিকরাও এই জল্লাদদের হাত থেকে রেহাই পাচ্ছে না। আমি রাজ্যপালের ভাষণ পড়েছি, মনে হয়েছে পশ্চিমবঙ্গে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা বলে কিছু নেই, শুধুমাত্র উচ্চশিক্ষার ব্যাপারটা রয়েছে। প্রাথমিক শিক্ষা লাটে উঠে গেছে, প্রাথমিক শিক্ষা-ব্যবস্থাটাই ভেঙে পড়েছে। ১৯৮৬ সালে যেখানে প্রাথমিক স্কুলের সংখ্যা ছিল ৫১,০০৩টি, সেখানে ১১ বছর পর ১৯৯৭ সালে দেখতে পাচ্ছি প্রাথমিক স্কুলের সংখ্যা দাঁড়িয়েছে ৫,১২১। অর্থাৎ ১১ বছরে মাত্র ১৮টি স্কুল হয়েছে। গত ২০ বছরে নদীয়া জেলায় কোনও প্রাথমিক শিক্ষক নিয়োগ হয়নি। মেনশন কালে শান্তিপুরের বিধায়ক বিষয়টা উল্লেখ করেছেন এবং সেটা মন্ত্রী লিখেও নিয়েছেন। নদীয়া জেলায় ৮২টি প্রাথমিক স্কুল নো-টিচার হয়ে থাকায় ছাত্রছাত্রীরা বাড়ি ফিরে যাচ্ছে। জেলার ৩৫০টি প্রাথমিক স্কুলে একজন করে শিক্ষক রয়েছেন। এ অবস্থাতেও প্রাথমিক স্কুলে শিক্ষক নিয়োগ করা হচ্ছে না, ফলে লাটে উঠছে প্রাথমিক শিক্ষা-ব্যবস্থা। এঁরা বলেছিলেন, 'ক্ষমতায় এলে গরিব মানুষদের জন্য ওষুধের ব্যবস্থা করবেন, চাকুরির ব্যবস্থা করবেন, শিক্ষার ব্যবস্থা করবেন, গণআন্দোলনে পুলিশ গুলি চালাবে না। আজকে সেই স্বাস্থ্যের কি অবস্থা দেখছি? আজকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, সাবসিডিয়ারী হেলথ সেন্টার, উপ-

স্বাস্থ্যকেন্দ্র—সমস্ত জায়গায় মানুষের নিত্যপ্রয়োজনীয় ওষুধের কোনও ব্যবস্থা নেই। আজকে নার্সিংহোম গজিয়ে উঠেছে সব জায়গায়। গরিব মানুষগুলি যতক্ষণ এম. এল. এ., এম. পি. বা মিনিস্টারের সই না পাচ্ছে ততক্ষণ চিকিৎসার কোনও সুযোগ পাচ্ছে না। এভাবে মানুষকে ধাপ্পা দেওয়া হচ্ছে। আজকে রাজ্যে শিক্ষা-ব্যবস্থা, স্বাস্থ্য-ব্যবস্থা ভেঙে পড়েছে। সংখ্যালঘু উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রী বলেছিলেন যে, ৫৬,৪৮,৮৭০ জনের মধ্যে ৮,০০০ জনের চাকরি হয়েছে এবং ঐ ৮,০০০ জনের মধ্যে সংখ্যালঘু মুসলিম এবং খিস্টান সম্প্রদায়ের ২৯২ জনের চাকরি হয়েছে। ওদিকে নির্লজ্জ বেহায়া বি. জে. পি. সংখ্যালঘু মুসলমানদের পুড়িয়ে মারছে, এদিকে বামফ্রন্ট সরকার সংখ্যালঘুদের ছুরি দিয়ে মারছে না ঠিকই, কিন্তু ভাতে মারবার চেষ্টা করছেন, কারণ তাদের চাকরির কোনও ব্যবস্থা হচ্ছে না, ধাপ্পা দেওয়া হচ্ছে। সংখ্যাতত্ত্ব সেটাই প্রমাণ করে দিয়েছে। কাজেই সংখ্যালঘুদের জন্য চাকরিতে রিজার্ভেশন করা হোক। অন্য রাজ্যে সংখ্যালঘু দরদি সরকার এটা করেছেন। কিন্তু এই রাজ্যে তাদের ভাতে মারবার জন্য চাকরির ব্যাপারটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ঢুকিয়ে দিয়ে তাদের বঞ্চিত করা হচ্ছে। আমি এর তীব্র বিরোধিতা করছি। রাজ্যপাল শোনেননি সংখ্যালঘুরা কি দূরবস্থার মধ্যে আছে। আর একটা ব্যাপার বলছি, মাননীয় রাজ্যপাল জানেন কিনা জানি না, ৩০ তারিখে ঈদ উৎসব পালিত হবে, একদিন ছুটি আছে, ওই দিন হায়ার সেকেণ্ডারি পরীক্ষার প্রোগ্রাম আছে। এর কি অর্থ থাকতে পারে? সেই দিন সারা ভারতবর্ষে উৎসব। সংখ্যালঘুদের আজকে কি দুর্দিন। আমি এর তীব্র প্রতিবাদ করছি। সমস্ত উত্তরবঙ্গ ভেসে গেল, মালদা মুর্শিদাবাদ নদীয়ায় সমস্ত বাঁধ ভেঙে গেল, লক্ষ লক্ষ মানুষ আজ ঘরছাড়া। আজকে সেই বাঁধ নির্মাণ করার কোনও পরিকল্পনা হচ্ছে না। বন্যাটাকে জিইয়ে রাখা হচ্ছে। অর্থাৎ মানুষকে আজকে দুর্গতির মধ্যে ঠেলে দেওয়া হচ্ছে। সমস্ত জায়গায় বন্যাক্লীষ্ট মানুষ খোলা আকাশের নিচে বাস করছে। তাদের পুনর্বাসনের জন্য ঘর নির্মাণের টাকা আজও স্যাংশন হয়নি। আমি এর তীব্র প্রতিবাদ করছি। মাননীয় রাজ্যপাল নিশ্চয়ই জানেন না যে মানুষ এই ভাবে খোলা আকাশের নিচে বাস করছে। আজকে পশ্চিমবাংলায় ছোট-খাট শিল্প ৬৫ হাজার বন্ধ হয়ে আছে, লক্ষ লক্ষ বেকার। ১৯৯১ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত মুখ্যমন্ত্রী ৩১ বার লণ্ডনে গিয়েছেন, মৌ স্বাক্ষর করার জন্য। যেখানে উড়িষ্যার মতো একটা রাজ্য শিল্পের জন্য ৩৬ কোটি টাকা বিনিয়োগ করতে পারে সেখানে পশ্চিমবাংলা মাত্র ৭ কোটি টাকা বিনিয়োগের ব্যবস্থা করেছে। সবটাই ধাপ্পাবাজি। আজকে ১০ হাজার গ্রামে বিদ্যুৎ নেই, ৩ হাজার গ্রামে পানীয় জলের ব্যবস্থা নেই। আমি এর তীব্র প্রতিবাদ করছি। রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমাদের আনা সংশোধনীগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মিহির গোস্বামী ঃ** স্যার, রাজ্যপালের অসত্য ভাষণের উপর সরকারি পক্ষ থেকে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করে আমাদের দলের আনা সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। সরকারি দলের বন্ধুরা যখন রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব তুলে তাকে সমর্থন করাবার জন্য উঠে পড়ে লেগেছেন ঠিক সেই সময় গত কাল নদীয়া জেলায় সি. পি. এম-এর কর্মীরা কংগ্রেসের দুজন কর্মীকে খুন করেছে। আর একজন হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। নাম কি দিয়েছেন সি. পি. এম কর্মীরা—নাগরিক কমিটি। এই অবস্থা দাঁড়িয়ে এই কথা উল্লেখ করতে হচ্ছে। আমি জানি কংগ্রেসের কথা শুনলে বিরোধী বন্ধুদের গায়ে ফোসকা পড়ে, ওঁরা চিৎকার করবেন আমি জানি। পশ্চিমবাংলায় আজকে অরাজকতা কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে সেটা গ্রামবাংলার দিকে তাকালেই সঠিক ভাবে বোঝা যাবে। আজকে বাংলার মসনদে বসে আছেন যিনি, সুরভির গন্ধে সুরভিত হয়ে চন্দনের হাত ধরে রোবটের মতো বুক ফুলিয়ে হেঁটে বাংলার মানুষকে বোঝাবার চেষ্টা করছেন—পশ্চিমবাংলা অত্যন্ত ভাল চলছে। এই বামফ্রন্ট মন্ত্রিসভার মন্ত্রী ছিলেন বিনয়বাবু, এই মন্ত্রিসভাকে ঠিকাদারের মন্ত্রিসভা বলে মন্ত্রিসভা থেকে বনবাসে গিয়েছেন। আমরা জানি আজকে বুদ্ধদেববাবু পুলিশমন্ত্রী, এক সময় পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের মন্ত্রিসভাকে চোরের মন্ত্রিসভা বলে সময় কাটানোর জন্য দুঃসময় নাটক লিখে আবার এসে বাংলার মসনদে বসেছেন।

[5-40 – 5-50 p.m.]

জানি, জানাতে কোন আপত্তি নেই, একথা আবার বহু বামফ্রন্টের বন্ধুরা বিশ্বাস করেন। তাঁরা বাইরে গিয়ে বলেন, এখানে বিশ্বাস করতে হয়, তাই বিশ্বাস করেন। ওঁদের সঙ্গে নাকি সঠিক ব্যবহার করেন না। এর মধ্যে দাঁড়িয়ে আমাদের পশ্চিমবাংলার অপদার্থ বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে আমাদের এই কথা বলতে হচ্ছে। আমরা এটাও জানি, এই অসত্য রাজ্যপালের ভাষণের স্বপক্ষে রীতিনীতি মেনে সরকারপক্ষের বন্ধুরা তাঁদের ভোট দেবেন, সংখ্যাধিক্যের কারণে সেটা পাসও হয়ে যাবে। অত্যন্ত দুঃখের কথা, আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি, সেই উত্তরবাংলা অত্যন্ত অবহেলিত এলাকা। এঁরা উত্তরবাংলাকে পশ্চিমবাংলার একটা অংশ বলে মনে করেন কিনা জানিনা। রাজ্যপালের ভাষণে কোথাও উত্তরবাংলা সম্বন্ধে কোনও কথা লেখা নেই। কোচবিহার জেলার পাশে অসম এবং বাংলাদেশ বর্ডার। সংকোশের এপার থেকে ওপারে গঙ্গা পর্যন্ত যদি ধরা যায় তাহলে উত্তরবাংলার দৈর্ঘ্য প্রায় ছ'শো সাড়ে ছ'শো কিমি হবে। বামফ্রন্টের বন্ধুরা চীৎকার করে বলছেন, এঁদের আমলে নাকি উন্নয়ন হয়েছে। কি উন্নয়ন হয়েছে? বিশাল এই এলাকায় মেডিক্যাল কলেজ কটি—১টি। কখন করা হয়েছিল—কংগ্রেস আমলে।

ইঞ্জিনিয়ারিং কলেজ কটি—১টি। কবে করা হয়েছিল কংগ্রেস আমলে। তাহলে বামফ্রন্টের মন্ত্রিসভা কি করলেন? আর যে মেডিক্যাল কলেজটি আছে, সেখানে কোনও মেডিক্যাল স্টুডেন্ট সঠিক ভাবে কিছু শিখতে পারেন কিনা জানি না। ওখানে খবর নিলে জানতে পারবেন যে, সামান্য স্ক্যানের ব্যবস্থা নেই, ই. সি. জি. মেশিন পর্যন্ত নেই। তাহলে সেটি কেমন ভাবে চলছে, এই জায়গায় আমাদের ভাবতে হবে। উত্তরবাংলায় চা আছে, উত্তরবাংলায় পাট আছে, কাঠ আছে, তামাক আছে, ডলোমাইটও আছে। কিন্তু উত্তরবঙ্গলার উন্নয়নের জন্য পশ্চিমবাংলা সরকারের নিজেদের যে ভাবে ভাবা দরকার সেইভাবে ভাবেন না। আজকে সেজন্য ওখানে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন দানা বাঁধছে। এই জায়গায় সঠিক ভাবে নজর দেবার জন্য আমি এই পবিত্র বিধানসভায় বলছি। তার কারণ মাঝে মাঝে ওখানে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন হয়। এর পাশেই অসম। ওখানে আন্দোলন হয়। তার রেশ উত্তরবাংলায় এসে পড়ে। এখানে মাননীয় মন্ত্রীরা আমার সামনে বসে আছেন। ১৯৯৬ সালের কোচবিহার জেলায় পাটশিল্প স্থাপনের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী একটি শিলান্যাস করে এসেছিলেন। কবে হবে, একবারও কি উত্তরবাংলার মানুষকে তা বলবেন? কোচবিহার জেলায় অনেকবার শিলান্যাস হয়েছে। মন্ত্রীরা তাঁদের নাম লেখা পাথর খোদাই করে মাঠে মাঠে বসিয়েছিলেন। সেগুলো এখন একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে পি. ডব্লু. ডি. দপ্তরের কাছে। পাখি কখন সেই পাথরের ওপরে বিষ্ঠা ত্যাগ করে তারজন্য পাথরগুলো তুলে রাখতে হয়। উত্তরবাংলার উন্নয়নের জন্য কোনও শিল্প হয়নি সেখানে। আজকে ২২ বছর চলে গেছে, কোনও কাজ এঁরা করেননি। সামান্য বন্যা নিয়ন্ত্রণের কথা যদি বলি, আপনারা জানেন, উত্তরবাংলায় প্রতি বছরই বন্যা হয়। কোচবিহার এবং জলপাইগুড়ি জেলায় যে নদীগুলো আছে, সেগুলোর উৎস হচ্ছে ভুটান পাহাড়। প্রতি বছর সেই ভুটানের পাহাড় থেকে অজস্র ধারায় জল নেমে আসে এবং কোচবিহার ও জলপাইগুড়ি জেলাকে ভাসিয়ে দিয়ে যায়। কলকাতা বন্দরকে রক্ষার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী সংকোশের খালের কথা বলেন। কলকাতাকে রক্ষা করার জন্য বিশবার দিল্লিতে ছুটে যান। গত ২২ বছরে ভারত এবং ভুটান নদী চুক্তি করে উত্তরবাংলাকে বন্যার সমস্যা থেকে রক্ষা করবার চেষ্টা কেন করবেন না এটা আমরা বুঝতে পারিনা। প্রতি বছর ভূমিক্ষয়ে কোচবিহার এবং জলপাইগুড়ি জেলার অসংখ্য কৃষক ভূমিহীন হচ্ছে। এইরকম চলতে থাকলে তাদের আগামীদিনে রাস্তায় দাঁড়িয়ে ভিক্ষা করা ছাড়া কোনও পথ তাদের থাকবে না। আজকে আপনারা উন্নতির কথা বলছেন, কৃষকদের স্বার্থে যদি কোন চিন্তা না করা হয় তাহলে আগামীদিনে কি হবে জানি না। কিছু কিছু রাজনৈতিক দল হয়ত উত্তরবঙ্গে বনধ্ ডাকবেন এবং তাতে সাধারণ হুজুকে পড়া মানুষ সমর্থন করবে, কিন্তু তাই দিয়ে সমস্যার সমাধান হবে না। আমি একথা পরিষ্কার করে বলতে চাই যে, উত্তরবঙ্গের প্রদেশ করে সব রকম সুযোগ সুবিধা পেতে পারে, তাহলে উত্তরবঙ্গের মত

একটা বড় জায়গা, যেখানে দেড় থেকে পৌনে দু কোটি লোকের বাস তারা কেন আলাদা রাজ্য গড়তে পারবে না। সেখানে কলকাতাতে বসে উত্তরবঙ্গের মানুষের কথা চিন্তা করলে হবে না, উত্তরবঙ্গের মানুষের পাশে এসে দাঁড়াতে হবে। সেখানে কলকাতায় থেকে কলোনিয়াল সিস্টেমে উত্তবঙ্গকে শাসন করলে হবে না। সেই কারণে মাননীয় বিধায়কদের জানাতে চাই যে, উত্তরবঙ্গের দুরবস্থা আজকে যে জায়গায় পৌছেছে সেখান থেকে উদ্ধার করে যদি আনা না যায় তাহলে বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে কিছুতেই রোখা যাবে না। আমার আগেই সরকার পক্ষের একজন বিধায়ক বললেন যে চিঠি দিলে নাকি মাননীয় মন্ত্রীরা উত্তর দেন না। সুতরাং এর থেকেই প্রমাণিত যে, আমরা সমস্যার কথা জানিয়ে মন্ত্রিদের চিঠি লিখলেও তাঁরা তার উত্তর দেবার প্রয়োজন বলে মনে করেন না। আমাদের উত্তরবঙ্গ সমবায় কৃষি গ্রামীণ ব্যাঙ্ক (এ.আর.ডি.পি.-তে) এক বছর থেকে ৩৯ জন কর্মচারী মাইনে পাচ্ছে না। দুজন মানসিক রোগীতে পরিণত হয়েছে, কেউ বা হয়ত আত্মহত্যাও করতে পারেন। কিন্তু ওই ৩৯ জন কর্মচারিরা যে মাইনে পাচ্ছে না তা নিয়ে বহুবার সমবায় মন্ত্রীকে চিঠি দিয়েছি এবং পাঁচবার দেখা করেছি, কিন্তু একটা চিঠিরও উত্তর পাইনি। অ্যাকনোলেজমেন্ট রিসিট পর্যন্ত পাঠানোর যে প্রয়োজন সেটাও মন্ত্রীরা মনে করেন না। এই অবস্থায় দাঁড়িয়ে আগামীদিনের কথা ভাবতে হবে। শুধু কলকাতায় বসে পশ্চিমবঙ্গের গ্রামেগঞ্জের কথা কানে শুনে, চোখে না দেখে তার সমস্যার সমাধান করা যাবে না। উত্তরবঙ্গের মানুষ এর বিরুদ্ধে লড়াইয়ে নামবে। রাজ্যপালের ভাষণের মধ্যে তো উত্তরবঙ্গের উন্নয়নের ব্যাপারে কোনও উল্লেখ পেলাম না। আজকে কলকাতায় বসে উত্তরবঙ্গের কথা চিন্তা করলে হবে না। আজকে গ্রামের মানুষদের যদি মর্যাদা দিতে চান তাহলে তাদের সমস্যার সমাধান করতে হবে। সেখানে আমার মতো একজন নতুন বিধায়কের পক্ষে এলাকার সমস্যার সমাধান করা সম্ভব নয়। তার উপরে আমারই জেলার মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া আমাদের জেলার ডি.এম.-কে বলে দিয়েছেন যে, কোনও সরকারি অনুষ্ঠানে যেন বিরোধী পক্ষের সদস্যদের ডাকা না হয়। রাতারাতি তিনি ফতেয়া জারি করে দিয়েছেন যে, বিরোধী দলের সদস্যদের ডাকা না হয়। রাতারাতি তিনি ফতেয়া জারি করে দিয়েছেন যে, বিরোধী দলের সদস্যদের সরকারি অনুষ্ঠানে ডাকা যাবে না। আজকে গত তিন বছরে সরকারি অনুষ্ঠান অনেক হয়েছে এবং মাননীয় মন্ত্রী দীনেশচন্দ্র ডাকুয়া আমাদের জেলার মন্ত্রী হিসাবে উপস্থিতও থেকেছেন। কিন্তু একটি সরকারি অনুষ্ঠানেও আমি জেলার বিধায়ক হিসাবে উপস্থিত থাকতে পারিনি, আমাকে ডাকা হয়নি। আমাকে যদি ডাকতেন, তাহলে আমি অন্তত জেলার প্রশাসনের বিষয়ে ওঁদের সঙ্গে কথাবার্তা বলতে পারতাম। আমি একথা শুধু এখানে বলছি না, আমি বিষয়টা স্পিকারকে ফ্যাক্স পাঠিয়ে জানিয়েছি, মুখ্যমন্ত্রীকে ফ্যাক্স পাঠিয়ে জানিয়েছি এবং চিফ সেক্রেটারিকেও ফ্যাক্স পাঠিয়ে জানিয়েছি। কিন্তু তার কোনও অ্যাকনোলেজমেন্ট

লেটার পর্যন্ত আসেনি। এটাতে কি মন্ত্রিসভার মর্যাদাহানি হচ্ছে না? দীনেশবাবু যদি আমার সঙ্গে প্রশাসনিক বিষয়ে আলোচনা করতেন তাহলে আমিও বিরোধী সদস্য হিসাবে কিছু পরামর্শ দিতে পারতাম। এইভাবে বিরোধী সদস্য বলে আমাকে ডাকাই হয়নি। এতে আমার মন্ত্রিসভার বিরুদ্ধে ধিক্কার জানানো ছাড়া আর কিছু নেই। মন্ত্রিসভাতে থেকে কলকাতায় বসে জেলাকে রক্ষা করা যাবে না, সুতরাং আপনাদের আবার বলে দিচ্ছি আপনারা উত্তরবঙ্গ নিয়ে ভাবনা চিন্তা করুন, তা না হলে আগামীদিনে উত্তরবঙ্গে একটা আলাদা প্রাদেশিকতাবাদ আন্দোলন গড়ে উঠবে এবং আলাদা প্রদেশ ওখানে সৃষ্টি করার দাবি উঠবে এবং সেই দাবির আগুন আপনাদের রুখবার ক্ষমতা থাকবে না। এইকথা বলে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে আনীত সংশোধনীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 – 6-00 p.m.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** স্যার, আমার একটি পারসোনাল এক্সপ্লানেশন আছে। আমি ডি.এম.-কে যে নির্দেশ দিয়েছি বলে যে কথা এখানে বলা হল, এটা ঠিক নয়। এটাই আমার বক্তব্য।

(গোলমাল)

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গের রাজ্যপাল এ.আর. কিদোয়াই, ১০ই মার্চ, ১৯৯৯ যে ভাষণ দিয়েছেন এবং মাননীয় সদস্য গৌরীপদ দত্ত যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলতে চাই। স্যার, আমরা জানি সংস্কৃতে একটি শ্লোক আছে—

যস্য নাস্তি স্বয়ং প্রজ্ঞা,<br>
শাস্ত্র তস্য করতি কিম, লোচনাভ্যাং<br>
বিহিনস্য, দপর্ণ কিম করিস্যতি।

এখানে বামফ্রন্ট সরকারের যত সাফল্য আছে, সেটা কংগ্রেস বা বিরোধী দলের সামনে যতই তুলে ধরা হোক না কেন, তাদের যদি সেটা দেখার মতো চোখ না থাকে কোনও দিনই তারা সেটা দেখতে পাবেন না। আজকে রাজ্যপাল মহোদয় প্রতিটি অনুচ্ছেদে তাঁর যে বক্তব্য উপস্থাপন করেছেন সেটা সর্বাংশে সত্য। তিনি যা পাঠ করেছেন এটা সরকারের করে দেওয়া হলেও বস্তুত যে সমস্ত অভিযোগ তোলা হয়েছে এটা একদমই অসত্য। আমাদের এটুকু ভাবতে হবে, সুস্থ সংস্কৃতির রাজ্য এই পশ্চিমবঙ্গে ভারতবর্ষের মধ্যে যে অবস্থায় চলছে তার মধ্যে পশ্চিমবঙ্গ হচ্ছে সুস্থ সংস্কৃতির রাজ্য বলে আমরা নিজেরা দাবি করতে পারি। এবং অপ্রিয় যে সমস্ত ঘটনা ঘটে সেগুলি খুবই দুঃখজনক

এবং তার মধ্যে থেকে আমাদের বেরিয়ে আসতে হবে যাতে সেই সমস্ত ঘটনা না ঘটে। যারা বিরোধী দলে আছেন, খুঁজলে দেখা যাবে যে সমস্ত ঘটনা তারা বলেন, সেই সমস্ত ঘটনার পিছনে তারা আছেন। এবং এই রাজ্যের পুলিশকে তাদের ব্যাপারেই বেশি সময় দিতে হয়, সংশ্লিষ্ট থাকতে হয়। আমাদের এই রাজ্যে যে সাম্প্রদায়িক অভিশাপ, সেই অভিশাপ এই রাজ্যকে স্পর্শ করেনি। উড়িষ্যায় কিছুদিন আগে যে ভাবে একজন খ্রিস্টান মিশনারীর তার শিশুপুত্র সহ দগ্ধ হলেন এবং গতকালও যে ঘটনা ঘটেছে সেই সমস্ত ঘটনার আমরা নিন্দা করি। এখানে জাতি ধর্ম নির্বিশেষে সুস্থভাবে সকলের বাসস্থান। এই পশ্চিমবঙ্গে বলতে পারি যে এখানে ধর্ম জাতি বর্ণ সবাই একসঙ্গে থাকতে পারি। আমাদের দেশের সেই প্রাচীন ঐতিহ্যের কথা যদি বলি

যং পৃথক ধর্মাচরণি
পৃথক ধর্মই মণিষীণঃ
পৃথক ধর্মই সমর্চ্চন্তি,
তসই ধর্মাৎ মনে নমঃ।

যে যার ধর্ম আচরণ করুক সেখানে কোনও বাধা নেই। কিন্তু ধর্মকে কাজে লাগিয়ে ধর্মের ব্যাপারে ইন্ধন জুগিয়ে যদি কেউ পরাস্ত করতে আসে তবে তাকে পরাস্ত হতে হবে। এর মোকাবিলা আমরা করব। সুতরাং আজকে যে বিরোধী দল তারা এই কথা স্বীকার করবে, কখনই বলতে পারবে না পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িকতার বিষয়ে ওরা ইন্ধন জোগায় বা কোনও দূরভিসন্ধিমূলক কাজ করে।

আমরা কিন্তু সেদিক থেকে মুক্ত। আজকে ভারতবর্ষের মধ্যে দাঁড়িয়ে আমরা পঞ্চায়েতের কথা বলছি, ভূমি সংস্কারের কথা বলছি। আমাদের পশ্চিমবঙ্গের মত সুদৃঢ় পঞ্চায়েত ব্যবস্থা ভারতবর্ষের আর কোথাও নেই, এটা আমি গর্বের সঙ্গে বলতে পারি। আজকে কৃষির উন্নতি, কৃষকের উন্নতির কথা আমরা ভাবি। আজকে আশি ভাগ মানুষকে বঞ্চিত করে, কুড়ি ভাগ মানুষের জন্য কেন্দ্রীয় সরকার বাজেট উপস্থাপন করেছে। আমরা কিন্তু এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেও এই আশি ভাগ মানুষের কথা ভাবি। বিরোধী বন্ধুরা আজকে এখানে শিল্পের কথা বলছে, আপনাদের মনে নেই আপনারা দীর্ঘকাল যখন কেন্দ্রে ক্ষমতায় ছিলেন তখন কি করেছেন। আপনারা নিজেরা শুধু দেশকে লুণ্ঠন করেছেন। হ্যাঁ, কংগ্রেসে কিছু প্রণম্য ব্যক্তি আছে। কিন্তু কিছু কিছু লুঠেরা আপনাদের রাজত্বে সম্পদ বৃদ্ধি করেছে। আমরা কিন্তু আমাদের রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থা প্রতিষ্ঠা করে, ভূমি সংস্কার করে এই আশি ভাগ মানুষের কল্যাণের কথা চিন্তা করছি, নিরন্ন মানুষগুলোকে অন্ন দেওয়ার চেষ্টা করছি। আজকে আমরা দৃঢ়তার সঙ্গে একথা বলতে পারি, এখানকার মানুষ ভারতবর্ষের অন্য যে কোনও রাজ্যের মানুষের চেয়ে

শান্তি-শৃঙ্খলার মধ্যে আছেন। যদিও কিছু কিছু দুর্ভাগ্যজনক ঘটনা ঘটছে, কিন্তু সেইসব ঘটনা যাতে না ঘটে তার জন্য আমাদের সচেষ্ট হতে হবে। আজকে শিক্ষার দিক থেকে পশ্চিমবঙ্গ অনেক উন্নতি করেছে। আপনাদের আমলে পরীক্ষায় গণ টোকাটুকি রাজত্ব সৃষ্টি হয়েছিল, কিন্তু আমরা সুদৃঢ়ভাবে তার মোকাবিলা করেছি। আমরা এটা গর্বের সঙ্গে বলতে পারি, প্রাথমিক শিক্ষা, মাধ্যমিক শিক্ষা এবং উচ্চ শিক্ষায় আমাদের রাজ্যের ছেলে মেয়েরা উল্লেখযোগ্য ভাবে এগিয়ে আসছে। এখানে ভোকেশনাল কোর্স চালু করে, বৃত্তিমূলক শিক্ষা লাভ করে তাদের রুজি রোজগারের বন্দোবস্ত করা হয়েছে। কৃষি নির্ভরশীল যে দেশ, সেখানে কৃষি বিষয়ে এবং কৃষির উন্নতি বিষয়ে পশ্চিমবঙ্গ একটি নির্ভরযোগ্য স্থান, সুস্থ সংস্কৃতির স্থান এবং পশ্চিমবঙ্গে শিল্পের এক বাতাবরণ সৃষ্টি হয়েছে। সেই জন্যই রাজ্যপাল ভাষণে যা যা বলেছেন এবং গৌরীপদ দত্ত যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-10 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি :** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। একজন প্রবীণ বিধায়কের বক্তব্য শুনে আমার খুব হাসি লাগল, তিনি এখানে বক্তৃতা দেবার সময় বললেন কংগ্রেস বেঞ্চ থেকে যদি কনস্ট্রাকটিভ প্রস্তাব আসে তারা নাকি মুক্ত কণ্ঠে তা স্বীকার করে নেবেন এবং পালন করবার চেষ্টা করবেন। স্যার, কুম্ভকর্ণের নিদ্রা আমরা অনেকবার ভাঙ্গাবার চেষ্টা করেছি। আমরা কি বলিনি, শিক্ষায় পাশ ফেল প্রথা তুলবেন না; আমরা কি বলিনি, প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেবেন না; আমরা কি বলিনি, শিক্ষকদের পাঁচ বছরের অর্জিত অধিকার কেড়ে নেবেন না। আজকে বিচারের বাণী নীরবে কাঁদছে, আপনারা তার সুরাহার ব্যবস্থা করুন। কিন্তু সমস্ত ক্ষেত্রেই আপনারা চুপ করে থেকেছেন। আমরা কি বলিনি, আজকে দুর্নীতির পাহাড় তৈরি হয়েছে সমস্ত জায়গায়, সেই দুর্নীতির পাহাড়ে আপনারা আঘাত করুন। কোথায় আজকে দুর্নীতি নেই, রেশন কার্ডের অফিস থেকে আরম্ভ করে, বি.ডি.ও. অফিস থেকে আরম্ভ করে রাইটার্স বিল্ডিং পর্যন্ত সমস্ত জায়গায় রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি তৈরি হয়েছে। কিন্তু আপনাদের কুম্ভকর্ণের নিদ্রা আমরা ভাঙ্গাতে পারিনি।

আমার পেছন থেকে একজন মাননীয় সদস্য বললেন—ওরা যা ভাল কাজ করেছেন, সেটা নাকি আমরা দেখতে পাই না। আমি সংস্কৃতেই তার উত্তর দিচ্ছি—'খরশ্চন্দন ভারবাহী ভারস্যবেত্তা নতু চন্দনস্য'। যে খরশ্চন্দন ভারবাহী, সে কেবলমাত্র ভারটাই বোঝে, চন্দনের সুগন্ধ পায় না। তা, আপনারা হচ্ছেন সেই ভারবাহী, শুধু ভারটাই বোঝেন, সুগন্ধ কিছু পান না।

আর একজন বললেন—শিক্ষার গুণগত মান, পরিমাণগত মান আমরা চাই। কিন্তু কি দেখছি আমরা? আপনারা শিক্ষা ব্যবস্থায় পাশ-ফেল তুলে দিতে চান। আর এক বন্ধু বললেন—আপনারা নাকি কংগ্রেসিদের ঘৃণা করতেন। তারাই নাকি পঞ্চায়েত প্রধান হয়েছেন, সভাপতি হয়েছেন, সভাধিপতি হয়েছেন। অনেক নব সাক্ষর মহাশয় আজকে প্রধান হয়েছেন, সবে মাত্র নামটা লিখতে পারছেন,—তাদের হাতেই প্রধানের দায়িত্ব। বলুন তো, ৪০ বছরের পরে যাদের শিক্ষা, তাদের ঐখানে শিক্ষকতার সুযোগ যদি দেন, তাহলে শিক্ষার গুণগত মান কি হতে পারে? উচ্চশিক্ষামন্ত্রী এখানে বসে আছেন—ওঁকেও বলছি—আজকে বি.এ. পাশ করেও একটা ইংরাজিতে দরখাস্ত করতে পারে না, ভাল জায়গায় একটা বক্তব্য শুধু নয়, মা-বাবাকে চিঠিও লিখতে পারে না। এই হচ্ছে আমাদের শিক্ষার হাল। সুতরাং, আজকে শিক্ষার গুণগত এবং পরিমাণগত মানের কথা যা বলছেন, সেটা ঠিক নয়। আজকে আমরা মণীষার কাছে, মেধার কাছে প্রশ্ন করতে পারি না। যে শিক্ষা আমাদের উচ্চশিক্ষামন্ত্রী, শিক্ষামন্ত্রীরা দিয়েছেন, তার হিসাব দিয়েছেন। আপনাদের হিসাব আপনাদের কাছেই থাক। বলুন তো, কেন আজকে এখানকার ছেলেমেয়েরা উচ্চশিক্ষা লাভের জন্য এখানকার ইঞ্জিনিয়ারিং কলেজ, মেডিক্যাল কলেজে না পড়ে বাইরে চলে যাচ্ছে?

একজন সি.পি.আই. বন্ধু বললেন 'পুঁজিবাদ'। এই পুঁজিবাদী শিক্ষা ব্যবস্থায় বামফ্রন্ট সরকার তেল দিচ্ছে, তৈলমর্দন করছে। এটা লজ্জা হওয়া উচিত ছিল। তপনবাবু শুনে নিন, আপনারা বলেছেন—পাঁচটি বে-সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ আমরা করেছি গতবার, এবারে আরও করব। কেন আগে পারলেন না। পুঁজিবাদী শিক্ষা ব্যবস্থার আপনারা তোষক। যা নিয়ে আগে অনেক গাল পেড়েছেন, সেটা নিয়েই এখন গলাগলি করতে চাইছেন। এটা আপনাদের লজ্জা হওয়া উচিত ছিল।

কেউ কেউ স্বীকার করেছেন, আমরাও স্বীকার করি—খাদ্যের ব্যবস্থাপনায় পশ্চিমবঙ্গ শীর্ষে। তাহলে কেন আজকে লেভির চাল আদায় করতে চান? কেন আজকে বলছেন, দরিদ্রতম ব্যক্তিদের ভাল চাল দেওয়া হবে? আপনাদের টার্গেট ছিল ২.০৪ লক্ষ টন, নতুন টার্গেট হয়েছে ৪ পয়েন্ট কত লক্ষ টন। গরিব মানুষদের ভাল চাল দেওয়ার জন্য লেভি ধার্য করেছেন, আবার বলছেন এগ্রিকালচারে সার দেবেন।

এখানে বললেন, সাম্প্রদায়িকতা মানি না। আমরাও মানি না। আমরা চাই, পশ্চিমবঙ্গে মসজিদের মিনার থেকে আজান উঠুক, মন্দিরে ঘন্টা বাজুক। টালিগঞ্জে একটা মসজিদ, সেখানে গোবর দিয়ে লেপা-পোছা হয়। মসজিদ কোথায়? টালিগঞ্জে। আপনাদের স্মরণে নেই, ইসলামিদের কি ধরনের কোতল করেছেন। আপনাদের কি মনে পড়ে না ঐ কাটরা মসজিদে নমাজ পড়তে যাওয়া নিরীহ মুসলমানদের কিভাবে প্রাণ

হারাতে হয়েছিল? নিশ্চয় এটা স্মরণ করবেন। সাম্প্রদায়িকতা এই ভাবে সুগার-কোটিং দিয়ে ঢাকা যায় না। আপনারা বলছেন, আমরা ভাল আছি। সত্যিই কি তাই? আমাদের মাননীয় স্পিকারকে জিজ্ঞেস করুন—বারুইপুরে কি হয়েছে? বারুইপুরে কাদের খুন করা হয়েছে? আপনি বুদ্ধদেব বাবু কিছু করতে পেরেছেন? কাকদ্বীপে অনেক ঘর বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে। গণহত্যা সংগঠিত হয়েছে। আপনি কিছু করতে পেরেছেন? আজকে যে অবস্থা আপনারা সৃষ্টি করেছেন, তাতে মা বোনেদের স্বপ্ন আর রঙ্গিন থাকবে না। আজকে আমার ডায়মন্ডহারবারের ফজলুল হককে বামফ্রন্টের পুলিশ নির্বিচারে হত্যা করেছে। আর তার জীবিত স্ত্রী, তার কি অবস্থা হয়েছে? আজকে একটা দিন দেখাতে পারবেন, যে দিনে কেউ গ্রেপ্তার হয়নি? আপনারা খবর শুনলে অবাক হয়ে যাবেন যে, ডাকাতরা নাকি মেয়ে সেজে এখান থেকে ডাকাতি করে নিয়ে যাচ্ছে, ধর্মতলা থেকে চলে যাচ্ছে। যে কোনও জায়গায় ে কোনও রকমের খুন রাহাজানি, রেল ডাকাতি, যা কিছু অপরাধ হোক না কেন এগুলি কি আমাদের পরাজয়ের লক্ষণ নয়? আজকে এই রকম অবস্থা চলছে। পরিবেশ দূষণের কথা আপনারা সব জায়গায় শুনছেন। কিন্তু এই যে সামাজিক দূষণ, এতে আপনারা অপরাধী নন? আপনারা অপরাধ সৃষ্টি করে চলেছেন। আবার আপনারা বলছেন যে, মহিলা কমিশন তৈরি করে আপনারা নারীকে নির্যাতনের হাত থেকে রক্ষা করবেন। মাননীয় বুদ্ধদেববাবু আপনারা রক্ষা করতে পারছেন না। আপনারা সামাজিক দূষণ দূর করতে না পেরে ডিস্ট্রিক্ট সোশ্যাল এডুকেশন অফিসারকে পণ প্রথার অফিসার করে নিয়োগ করা হয়েছে। এগুলি আপনাদের ভাবা দরকার। স্যার, আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও কনস্ট্রাকটিভ কথা নেই। এখানে কেউ কেউ বলছেন যে, আমরা নাকি দুমুখো নীতি নিয়ে চলেছি। পেটেন্ট বিলকে আমরা নাকি সমর্থন করছি। কিন্তু আপনাদের বলি যে, পশ্চিমবঙ্গে আপনারা আমাদের বিরোধিতা করছেন। আর দিল্লিতে আপনারা ইস্যু ভিত্তিক সমর্থনের কথা বলছেন। আপনারা কি তাহলে ন্যায় নীতির ধারক এবং বাহক? আপনারা কেউ কেউ বলছেন যে, আমরা নাকি বিশৃঙ্খলা সৃষ্টি করছি। আপনারা এত বলেও এখানে আপনাদের সংখ্যা এত কম কেন? এখানে আপনারা তো রিগিং করে এসেছেন। এই কথা কি আপনারা অস্বীকার করতে পারেন? আমরা সৎভাবে জিতে এখানে এসেছি। আজকে আমার বক্তব্যে আপনাদের গায়ে ফোস্কা পড়লেও আমার কিছু করার নেই। এই যে সামাজিক দূষণ, শিক্ষাক্ষেত্রে দূষণ, চারিত্রিক দূষণ, মূল্যের অবক্ষয়, সব ক্ষেত্রেই আপনারা আজকে সকলে জড়িত। সুতরাং এই পরিস্থিতি আপনারাই সৃষ্টি করেছেন। সন্ত্রাসবাদীদের আপনারাই ঘরে আশ্রয় দিয়েছেন। আপনারা সন্ত্রাসবাদীদের তুলে আনছেন। আজকে আপনারা বলছেন যে, গরিব মানুষদের সুন্দরভাবে খাওয়ার ব্যবস্থা করে দিচ্ছেন। হ্যাঁ, কোথাও আমরা সে জিনিস দেখতে পাচ্ছি না। আপনারা সাক্ষরতা অভিযানে ব্যর্থ। একদিকে আপনারা বলছেন

শিক্ষা ভিক্ষা নয়। কিন্তু তাহলে আপনারা যে পদ্ধতি নিয়েছেন, সেটা ভিক্ষা ছাড়া আর কি হতে পারে? আর একটা কথা বলতে চাই, আমার এলাকা রায়চকে সেখানে আমাদের মুখ্যমন্ত্রীর নেতৃত্বে ডেসটিনেশন ওয়েস্ট বেঙ্গল হল। সেই ডেসটিনেশন ওয়েস্ট বেঙ্গলের ডেস্টিনি কি? সারা ভারতের ৮ জন বিজনেস ম্যাগনেট কেউ সেখানে হাজির হলেন না। ম্যাকেনজি যে রিপোর্ট দিল, তাও তারা পালন করলেন না। তাই আজকে বলতে চাই যে এই যে রেজাল্ট তা কেবলমাত্র শিল্পায়নের ধুয়ো। আজকে রাজ্যপালকে দিয়ে যে ভাষণ দেওয়ানো হয়েছে তার মধ্যে ধাপ্পাবাজির কথাই প্রতিফলিত হয়েছে। সেই কারণে এই ভাষণকে সমর্থন করতে পারছি না, তীব্রভাবে এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 – 6-20 p.m.]

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার; রাজ্যপালের ভাষণের উপর সরকারি দলের আনা যে ধন্যবাদসূচক প্রস্তাব তার বিরোধিতা করি এবং আমাদের দলের আনা অ্যামেন্ডমেন্টগুলো সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। সরকারি দলের যে বক্তব্য প্রায় প্রতিদিনই আমি শুনেছি। উদ্বোধনী ভাষণে আমাদের সৌগত রায় উদ্বোধন করেছিলেন। সরকারি দলের পক্ষ থেকে মাননীয় রাজ্যপালকে দিয়ে যে ভাষণ এখানে উপস্থিত করা হয়েছে, সেই ভাষণের যে দিকদর্শন সেই দিকদর্শনের উপর, আগামী আর্থিক বছরে এই সরকার নির্ভর করবে, তার উপর সরকার চলবে। আমাদের মহামান্য রাজ্যপাল কি শোনেননি, প্রতিদিন এখানে সন্ত্রাস, অত্যাচার, পুলিশি অত্যাচার, এই রাজ্যের শিক্ষা ব্যবস্থায় অরাজকতা, শিল্পে বিধ্বংসী অবস্থা, এই রাজ্যে বেকারদের জ্বালা, তাদের হাহাকার ভারতবর্ষের সব রাজ্য থেকে ছাড়িয়ে গিয়েছে? এসব কথা রাজ্যপালের ভাষণে প্রতিফলিত হয়নি। আমাদের সরকারি দলের মাননীয় সদস্য তাকে স্মরণ করিয়ে দিতে চাই যে, ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস সরকার এই পশ্চিমবাংলায় এক কোটি উদ্বাস্তুকে স্থান করিয়ে দিতে পেরেছে, মাথা গোঁজার জায়গা করে দিতে পেরেছে। ১৯৭৭ সালের পর থেকে মানুষের কি আশা ছিল না বিধানচন্দ্র রায় যে তৈরি করে দিয়েছিলেন জ্যোতি বসু সেই পথকে আরও মসৃণ করে তুলবেন? বাংলার উদ্বাস্তুদের পুনর্বাসনের সুষ্ঠু ব্যবস্থা করবেন। এই উদ্বাস্তুদের কান্না, তাদের হাহাকার রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আপনারা প্রায়ই বলেন ভূমি সংস্কার করেছেন। বিধানচন্দ্র রায় কি আকাশ থেকে জমি এনে মানুষকে দিয়েছিলেন। আপনারা শিল্পায়নের কথা বলেন। একবারও তো দুর্গাপুরের কথা বলেন না? ভূমি সংস্কারের কথা বলেও তো একটা দুর্গাপুর সৃষ্টি করতে পারলেন না। হলদিয়া পেট্রো-কেমিক্যাল করে চিৎকার করে বাংলার মানুষকে ১৫ বছর ধরে ধাপ্পা দিচ্ছেন না? বলছেন শিল্পায়ন হবে আরও কি বলছেন যে ১৯৯১ সাল থেকে গত আর্থিক বছর

পর্যন্ত ৩৬ শতাংশ শিল্প গড়ার প্রস্তাব পেয়েছেন রাজ্য সরকার। মেমোরেন্ডাম অফ আন্ডার স্ট্যান্ডিং, মেমোরেন্ডাম অফ এগ্রিমেন্ট যার ভিত্তিতে লগ্নি হয়। শুনলে আশ্চর্য হবেন যে উনি বলেছেন যে ১৯৯১ থেকে ১৯৯৯ মার্চ পর্যন্ত ৩৬ পারসেন্ট লগ্নি হয়েছে। মাননীয় চেয়ারম্যান স্যার, ওদের জিজ্ঞাসা করি আট বছরে যদি ৩৬ পারসেন্ট লগ্নি হয় তাহলে এক বছরে কত হয়? ৪.৫। ইভন ফাইভ পারসেন্টও না। আপনাদের তার শতকরা একশো ভাগ লগ্নির জন্য টার্গেট হবে এবং তারজন্য টার্স্ক ফোর্স থাকবে, শিল্পায়নে দক্ষতা থাকবে, আপনার দপ্তর থাকবে ওয়ান উইন্ডো ব্যবস্থা এবং লাইসেন্স পাবে, জমি পাবে, ব্যাঙ্কে গিয়ে আপনাদের সরকার তাদের সাহায্য করবে। গত ৮ বছরে মাত্র ৪.৫ পারসেন্ট মেমোরান্ডাম অফ আন্ডার স্ট্যান্ডিং হয়েছিল। ইনভেস্টমেন্ট হয়েছে প্রতি বছর ৪.৫ পারসেন্ট, তার বেশি এগোতে পারেননি, ৫ পারসেন্টেও যেতে পারেন নি। আপনারা যদি মহারাষ্ট্রের সাথে কমপেয়ার করেন, কর্নাটক, গুজরাট এদের সাথে কমপেয়ার করেন তাহলে দেখতে পাবেন। আপনারা ভারতবর্ষের মধ্যে বিহার ছাড়া অন্য যে কোনও রাজ্যের সাথে যদি কমপেয়ার করেন তাহলে দেখতে পাবেন অনেক কম টাকা ইনভেস্ট হয়েছে এই পশ্চিমবাংলাতে। আজকে ৬০ লক্ষের কাছাকাছি বেকার, সেই বেকারদের কথা বলেছেন? মাননীয় রাজ্যপাল বেকারদের দিগদর্শন করে কি বললেন, তিনি বলেছেন ৮ হাজার বেকারকে চাকরি দিয়েছেন গত আর্থিক বছরে। কোনও একটা বিশেষ পদক্ষেপ আছে এর মধ্যে? বাংলার শিক্ষিত বেকার যুবক যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে বসে আছেন তাদের জন্য কোনও চাকরি সৃষ্টি করতে পেরেছেন? আপনারা হলদিয়া দেখিয়ে ধাপ্পা দিচ্ছেন। আপনারা আর একটা চিত্তরঞ্জন করতে পেরেছেন, দুর্গাপুর করতে পেরেছেন, ময়ূরাক্ষী বাঁধ করতে পেরেছেন, সল্টলেক করতে পেরেছেন? হলদিয়া বামফ্রন্টের নয়, আমাদের ডঃ বিধানচন্দ্র রায় করেছেন। সেই হলদিয়া নিয়ে ১৫ বছর ধরে মানুষকে ধাপ্পা দিচ্ছেন। হলদিয়া ইজ দি চাইল্ড অফ ডঃ বিধানচন্দ্র রায়। আমি আবার শিল্পের ব্যাপারে ফিরে আসছি, বেকার ৫৬ লক্ষ, আর চাকরি পেল মাত্র ৮ হাজার মানুষ। চাকরির ব্যাপারে অ্যাকর্ডিং টু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ রিপোর্ট অ্যান্ড স্টেটমেন্ট অফ দি মিনিস্টার পশ্চিমবঙ্গে ৬৫ হাজার ছোট বড় মাঝারি শিল্প বন্ধ, তার মধ্যে মাঝারি ও বড় ৩০০টি শিল্প বন্ধ আছে। এই ৩০০টি কারখানায় ৩ লক্ষাধিক শ্রমিক কাজ করত, তাদের কান্নার কথা, হাহাকারের কথা শুনেছেন? তারা আজকে মৃত্যুর মুখে। আজকে বাসন্তী কটন মিল, কানোরিয়া জুট মিল, বাউরিয়া কটন মিল, মোহিনী মিল, ডানলপ থেকে শুরু করে ফোর্ট উইলিয়াম এই কারখানাগুলি আজকে বন্ধ আছে। আজকে শ্রমিকদের পি.এফ.-র টাকা চুরি করে শ্রমিকদের গলা ধাক্কা দিয়ে গেটের বাইরে বের করে দিয়েছে এই শ্রমিক দরদী সরকার। আপনারা বলছেন বামফ্রন্টের আমলে অনেক কিছু করেছেন, আজকে আপনারা বলুন তো জুট

মিলগুলোর অবস্থা কি, সুতোকলগুলির অবস্থা কি? ইঞ্জিনিয়ারিং শিল্পকে ধ্বংস করে দিয়েছেন গত ২২ বছরে। আগে পশ্চিমবাংলা সারা ভারতবর্ষের গর্ব ছিল, কারণ আগে এখানে স্কিলড্ লেবার ছিল. দক্ষ কারিগর পাওয়া যেত। আর এখন আপনারা সেই দক্ষ মানুষগুলিকে পঙ্গু করে দিয়েছেন। তাদেরকে শেষ করে দিয়েছেন। এখানে হসপিটালের কথা আপনারা অনেকে বলেছেন, আপনাদের একজন মন্ত্রী মৃণাল বন্দ্যোপাধ্যায় তিনি পি.জি. হসপিটালে বাইপাশ সার্জারী করতে ভর্তি হয়েছিলেন। কিন্তু তাঁকে ভেলোরে চলে যেতে হয়। তাই বলছি এই রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থা কি? এই রাজ্যের লোককে কি পরিষেবা দিচ্ছেন? মন্ত্রীর চিকিৎসা এখানে হচ্ছে না, তাহলে সাধারণ মানুষ কি পাচ্ছে? আজকে আপনারা স্বাস্থ্য ব্যবস্থাকে শেষ করে দিয়েছেন। আজকে আন-অর্গানাইজড সেক্টরে যারা কাজ করে যেমন প্রান্তিক চাষী, ছোট চাষী, যারা পানের বরজে কাজ করে, যারা আলু চাষ করে, যারা পাট চাষ করে তাদের জন্য ন্যূনতম মজুরি আপনারা ধার্য করতে পারেননি।

আজকে যারা ফ্যাক্টরিতে বিড়ি বাঁধেন তাদের জন্য আপনারা ন্যূনতম মজুরি ঠিক করতে পারলেও যারা বাড়িতে বাড়িতে বিড়ি বাঁধেন, ছোট ছোট জায়গায়, তাদের জন্য এটা করতে পারলেন না। এবং সেই জন্য তারা আজকে কোনও বেনিফিট পাচ্ছে না। আপনারা বলুন, তাদের জন্য কি স্বাস্থ্য পরিষেবা দেবেন, কি ভাতা দেবেন? আপনারা বেকারদের জন্য অনেক মেকি দরদ দেখান। আপনারা বলছেন, গ্রামের প্রান্তিক চাষী, ছোট চাষীকে ভাতা দেবেন, সুস্বাস্থ্য দেবেন। আপনারা তাদের কি ই.এস.আই. পি.এফ. দেবেন? আপনারা নানা প্রতিশ্রুতি দিলেও প্রতিদিন মেনশনের সময় সদস্যদের বলতে শোনা যায় জল নেই, কল নেই, রাস্তা নেই। মানুষ মারা যাচ্ছে। স্যার, সম্প্রতি পুলিশের উপর মানুষের ঘৃণার একটা ঘটনা এখানে আমি তুলে ধরতে চাই। পুলিশের উপর যে মানুষের কি ঘৃণা তা এই ঘটনা থেকে বোঝা যায়। কিছু দিন আগে আমার নির্বাচনী এলাকার সুখচরে পুলিশের একটা ভ্যানের বেপরোয়া চালানোর জন্য একটা অ্যাক্সিডেন্ট হয়। ঐ সময় ওখান দিয়ে একজন মন্ত্রী পাইলট ভ্যান নিয়ে আসছিলেন তখন তাঁকে গিয়ে অনুরোধ করা হয় আহত ব্যক্তিকে হাসপাতালে পৌঁছে দেওয়ার জন্য। কিন্তু তিনি তা করতে অসম্মত হন। এর ফলে সাধারণ মানুষ উত্তেজিত হয়ে ওঠে। পুলিশ এসে নিরীহ মানুষদের উপর আক্রমণ করে এবং গ্রেপ্তার করে। কিন্তু সাধারণ মানুষকে বাঁচাবার জন্য এই সরকার এগিয়ে আসেননি। এই ঘটনাতেই পুলিশের উপর মানুষের যে ঘৃণা তা প্রতিফলিত হয়। তাই স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার সঠিক চিত্র তুলে ধরা হয়েছে বলে আমি মনে করি না। ৬০-র দশকের, ৭০-র দশকের শিক্ষা, সংস্কৃতি, শিল্প, প্রভৃতি ক্ষেত্রে যে বাংলাকে আমরা দেখেছি তাকে আজকে এই বামফ্রন্ট সরকার মাননীয় জ্যোতি বসুর নেতৃত্বে শেষ করে দিয়েছে। কিন্তু

বাংলার মানুষ এটা সহ্য করবে না। এর প্রতিবাদ করার জন্য মানুষ অপেক্ষা করছে। তাই স্যার, আমি এই মিথ্যা ভাষণের প্রতিবাদ করে আমার বক্তব্য শেষ করছি।

[6-20 – 6-33 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের এই দ্বাদশ বিধানসভার বাজেট অধিবেশনে গত ১০-ই মার্চ পশ্চিমবাংলার মহামান্য রাজ্যপাল এই পবিত্র বিধানসভায় যে ভাষণ উত্থাপন করেছেন তাকে সামনে রেখে মাননীয় সদস্য ডঃ গৌরীপদ দত্ত মহাশয়ের আনা ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের প্রতি পূর্ণ আস্থা জানিয়ে এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে এখানে কিছু কথা বলার চেষ্টা করছি। এটা সবাই জানি যে, এই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বয়স ২২ বছরের বেশি হয়ে গেল। আমাদের এই জনদরদী সরকারের শ্রদ্ধেয়ও জননেতা মুখ্যমন্ত্রী মাননীয় জ্যোতি বসু যখন বিদেশে যান বা বিদেশিরা যখন ওনার কাছে প্রশ্ন করেন যে, একটা বিপরীতমুখী কেন্দ্রীয় সরকারের মধ্যে থেকেও এই বামফ্রন্ট সরকার কি ভাবে ২২ বছরের বেশি সময় ধরে প্রশাসন চালাচ্ছেন তখন একটা কথা মনে পড়ে যায়, সেটা হচ্ছে, আমরা পশ্চিমবাংলার জনগণের কথা ভাবি।

তাদের জন্য করার চেষ্টা করি। আমরা জনগণের সঙ্গে, সাধারণ মানুষের সঙ্গে থাকার চেষ্টা করি। জনগণ আমাদের টিকিয়ে রেখেছেন। কিন্তু দুঃখের হলেও সত্যি যে, আজকে এই পবিত্র বিধানসভার মধ্যে দাঁড়িয়ে লক্ষ্য করলাম, ভাবতে অবাক লাগছিল যে, মাননীয় বিরোধী দলের সদস্যরা কোথা থেকে এসেছেন? তাঁরা আশীর্বাদ, অভিশাপ, না কি ভালবাসা নিয়ে এসেছেন সেটা বুঝতে পারলাম না। তবে মনে হয় তাঁরা অভিশাপ নিয়েই এসেছেন। যার জন্যই পশ্চিমবঙ্গে ২২ বছরে যে জনকল্যাণমূলক কর্মসূচি রূপায়িত হয়েছে, গ্রামের মানুষের মধ্যে দিয়ে গ্রাম-সংসদের মধ্যে দিয়ে গ্রামোন্নয়নের যে ধারা আজও অব্যাহত সেগুলো তাঁদের নজরে আসছে না। আমি তাঁদের কে অনুরোধ করব, আপনারা গ্রামাঞ্চলে ফিরে যান, দেখার চেষ্টা করুন। ১৯৭৭ সালের আগে পশ্চিমবঙ্গে উন্নতির কি চেহারা ছিল আর আজকে কি হয়েছে। আমরা গ্রাম পঞ্চায়েতের কথা শুনেছি, বি.ডি.সি.-র কথা শুনেছি। কিন্তু তখন সেই সমস্ত সংস্থায় নির্বাচন হত কি? আপনারা দয়া করে বলবেন কি কত বছর আপনারা নির্বাচন বন্ধ করে রেখেছিলেন? আর পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পর এখন প্রতিটি সংস্থায় নির্দিষ্ট সময়ের মধ্যে নির্বাচন হয়। আজ গ্রাম বাংলার উন্নয়নের চাবিকাঠি বিকেন্দ্রীকরণ করার মধ্যে দিয়ে গ্রামের মানুষ তাদের উন্নতির কথা ভাবতে শিখেছেন, তাঁরা প্রস্তাব রাখছেন, সংসদের মধ্যে দিয়ে সেই সমস্ত প্রস্তাব গৃহীত হয়। তাঁরা নিজেদের কল্যাণ করার জন্য ঝাঁপিয়ে পড়েছেন। একথা বিরোধী দলের মাননীয় সদস্যরা অস্বীকার করতে

পারবেন না। আপনারা শিক্ষার কথা বলেছেন। আমরা ভুলে যাইনি, ১৯৭৭ সালের আগে আমাদের যখন পড়াশোনা করতে হয়েছে সেই সময় পয়সা দিয়ে পড়াশোনা কিনতে হত। সেসময় আমরা ভাবতাম পরীক্ষা হবে তো, স্কুল ফাইনাল পরীক্ষা হবে তো, যদি পরীক্ষা হয় তবে তা শান্ত ভাবে মিটবে তো। এই সব ব্যাপারে আমাদের সংশয় ছিল। আপনারা ভুলে যাবেন না সেই সময়ে দুর্গাপুরে মাননীয় হেড মাস্টারকে খুন করা হয়েছিল। কাদের দ্বারা তিনি খুন হয়েছিলেন? আপনাদের সময় সঠিক সময়ে নির্বাচন, সঠিক সময়ে পরীক্ষার ফল প্রকাশ হত না। সেই সময় সঠিক ভাবে পরীক্ষা পদ্ধতি ছিল না। আপনারা ভুলে যাবেন না, কংগ্রেস আমলে ১৯৭৭ সালের আগে হোস্টেলগুলো ছিল বোমা রাখার জায়গা। তখন হোস্টেলগুলো পরিচালনার জন্য নির্দিষ্ট কোনও অ্যাডভাইসরি কমিটি ছিল না। এগুলো আপনারা ভাববেন না? আজ বামফ্রন্ট সরকার আসার পর শুধু সাধারণ শিক্ষা ব্যবস্থাই নয় সেই সঙ্গে সঙ্গে ইঞ্জিনিয়ারিং এবং মেডিক্যাল শিক্ষারও সম্প্রসারণ ঘটানোর চেষ্টা হয়েছে। একথা আমরা বলিষ্ঠ ভাবে দৃঢ়তার সঙ্গে বলতে পারি যে, ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পরবর্তীকালে এখানে আদিবাসী, তফসিলি, হরিজন, সংখ্যালঘু সম্প্রদায়ের ছাত্র-ছাত্রীরা মেডিক্যাল কলেজে, ইঞ্জিনিয়ারিং কলেজে পড়াশোনা করার সুযোগ পেয়েছেন। কিন্তু আপনারা কি বলতে পারবেন ১৯৭৭ সালের আগে, আপনাদের সময়ে, খেটে-খাওয়া ঘরের, ক্ষেত মজুরের ঘরের কত জন ছাত্রছাত্রী মেডিক্যাল কলেজে, ইঞ্জিনিয়ারিং কলেজে পড়াশোনা করার সুযোগ পেয়েছিলেন? আমরা গ্রামাঞ্চলে তৎকালীন বিধায়কদের কাছে যখন পড়াশোনার কথা বলতাম তখন তাঁরা বলতেন, 'তোদের পড়তে নেই'। আবার বাপ, ঠাকুর্দাদের মুখ থেকেও শুনেছি। সেই সময় আপনারা আমাদের জন্য শিক্ষার ব্যাপারে কোনও সুযোগ করে দেওয়ার কথা ভাবেননি। কিন্তু আজকাল সেই সমস্ত আদিবাসী, হরিজন ছাত্রছাত্রীদের কাছে সেই সুযোগ বামফ্রন্ট সরকার পৌঁছে দিয়েছেন। আজকে বামফ্রন্ট সরকার এই আদিবাসী, তফসিলি হরিজন মানুষ যাঁরা আছেন তাঁদের কে মর্যাদা দিয়ে সুনির্দিষ্ট জায়গায় তুলে ধরার চেষ্টা করেছেন। তাদের দেখে আজকে এক শ্রেণীর মানুষের গায়ের জ্বালা শুরু হয়েছে। এ কথা আমাদের ভুলে গেলে চলবে না। আজকে এখানে বিরোধী পক্ষের সদস্যরা আইনশৃঙ্খলা নিয়ে অনেক কথা বলার চেষ্টা করেছেন। আমি তাঁদের বলছি, আপনারা ভুলে যাবেন না আমাদের পশ্চিমবাংলার এই মহানগরী কলকাতার আইন শৃঙ্খলা পরিস্থিতি ভারতবর্ষের সবকটি মহানগরের মধ্যে সবচেয়ে ভাল জায়গায় আছে। এটা আমি আপনাদের পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিতে পারি। গত এক বছরে দিল্লিতে [illegible] হচ্ছে ৬৪৯, মুম্বাইতে ৩১৫, কলকাতায় ৮০ এবং চেন্নাইতে [illegible] দিল্লিতে ধর্ষণের ঘটনা ঘটেছে ৪৩৮-টি, মুম্বইতে [illegible] চেন্নাইতে ৫-টি। অপহরণ, চুরি ইত্যাদির পরিসংখ্যানগুলি [illegible]

করছি না। তবে আমার কাছে যে সমস্ত পরিসংখ্যানগুলি আছে তার মধ্যে দিয়ে আমি দেখছি যে, আমাদের পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা পরিস্থিতি গোটা দেশের তুলনায় মোটামুটি ভালই আছে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, পরিশেষে আমি এ রাজ্যের একটা বাস্তব চিত্র এখানে তুলে ধরতে চাই। কংগ্রেস আমলে যখন এ রাজ্যে বন্যা-টন্যা হত তখন আমরা দেখতাম বাসে ট্রামে ঘুরে ঘুরে কাতারে কাতারে ছেলেমেয়েরা বন্যার্তদের সাহায্যে গান গেয়ে গেয়ে ভিক্ষা করতে। কিন্তু আমাদের বামফ্রন্টের রাজত্বকালে একটার পর একটা ঐতিহাসিক বন্যা হয়েছে, কিন্তু কখনও একজনকেও বাসে ট্রামে ভিক্ষা করতে আমরা দেখিনি। প্রতিটি ক্ষেত্রেই বামফ্রন্টের তরফ থেকে দৃঢ়তার সঙ্গে বন্যার মোকাবিলা করা হয়েছে। তবে এর সাথে সাথে আজকে একথা বলা প্রয়োজন যে, আমাদের পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় যে ঐতিহাসিক খরা দেখা দিয়েছে সেই খরার কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা উচিত ছিল। পুরুলিয়া এবং বাঁকুড়া জেলার খরাজনিত পরিস্থিতি মোকাবিলা করার জন্য অবশ্যই সরকার ভাবনা-চিন্তা করবেন এই আশা, ভরসা এবং বিশ্বাস রেখে রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সমর্থন জানিয়ে, বিরোধী সদস্যদের আনীত সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

## Adjournment

The House was then adjourned at 6.33 p.m. till 11 a.m. on Thursday, the 18th March, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 18th March, 1999 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 22 Ministers, 10 Ministers of State and 154 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which Oral Answers were given)

### DGHC

*56. (Admitted Question No. *92) **Shri Mihir Goswami** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Hill Affairs Department be pleased to state—

(a) whether the holding of elections to DGHC (Darjeeling Gorkha Hill Council) has been delayed this year ; and

(b) if so, reasons for the delay?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) It was "impracticable" to hold elections in time because of time needed for delimitation of Council constituencies and apprehended hardship of voters in casting thier votes in winter months in hill areas in Darjeeling district.

**Shri Saugata Roy** : The elections to the Darjeeling Gorkha Hill Council was supposed to have been completed by January 15, 1999. Normally as far as Panchayat & Municipalities are eoncerned which

are covered by the 1973-74th amendment of the Constitution not even a days delay from the five years deadline can be condoned but the DGHC was formed by an Act of the State Assembly due to which the State Government falls outside the purview of the Constitution but still it is a very wrong step to delay the holding of the elections by two months from the last schedule date. May I know from the Hon'ble Chief Minister whether there was any political adjustment involved between the ruling party and the GNLF due to which elections were delayed and if so what was the political adjustment?

**Shri Jyoti Basu :** I do not understand this question at all. I have given the reply. Difficulties of the administration and difficulties of the voters-though last two elections were held in December there, this year because of the delimitation of the Council Constituencies and due to apprehended hardship of the voters in casting their votes in winter months elections could not be held in January. These were the reasons for delay. What were the political things got to do with it and from Darjeeling there were some questions raised by one of the parties but ultimately everybody accepted it. Elections have taken place very peacefully. Results will come on 22nd. Each group, each party have participated in the elections. I think over 50% people have voted. Who wins we shall know later. But we wanted this council to continue. After a long struggle has been held by us and late Rajiv Gandhi we could achieve this Darjeeling Gorkha Hill Council and we wanted it to continue and the people have voted in very large numbers.

**Shri Saugata Roy :** I am thankful to the Hon'ble Chief Minister that he has once again acknowledged the role of Rajiv Gandhi in having the Darjeeling Gorkha Hill Council and I am also happy like him that the elections have been held yeasterday and held reasonably peacefully and there have been large turnouts. But the question is not whether the elections have been peaceful or not. Now the question is that why was Darjeeling Gorkha Hill Council led by Shri Subhas Ghisingh given an extension beyond its normal five year period The answer that it

was winter in Darjeeling on January 15 does not hold becasue the Chief Minister himself admitted last two elections were held in December. So the elections could have been held in January and if delimitations were to be done it could have been done six months earlier. There was no difficulty.

It is learnt that Subhas Ghishing was in a little difficulty in November, December and January in Darjeeling. These three months' time has given him a breather and again given him an opportunity to raise the Gorkhaland issue demand for a seperate state just before the election. I know that Hon'ble Chief Minister himself went to Darjeeling and his Ministers goes to Darjeeling very regularly. Now, I want to know from the Chief Minister whether it was an understanding that Ghising would not create trouble if he is given a little more time because it seems to me that the whole delay was only to give Ghising political advantage and not prompted by administrative or other legal or constitutional consideration. That is the only point that I want to be clarified from the Hon'ble Chief Minister. I am not satisfied with the administrative reason. That is why I raised this question. Since this is outside the constitutional amendment, the State Government has sole power. It also shows the State Government in a bad light that they could not hold the election in times. Again my question is why did you give Subhas Ghising this political leave when he was in difficulty by delaying the election for three months giving him the chance to raise the issue of Gorkhaland again in the election.

**Shri Jyoti Basu :** I have already replied twice that the delay was for administrative reasons and there is nothing unconstitutional about it. Out Act provides that you can delay it for one year not more than one year. We have delayed it for three months for administrative reasons and all parties were informed about it.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে দু মাস পরে নির্বাচন করা সেটার জন্য আইনে প্রভিসন আছে এবং তার জন্য আইনত

কোনও অন্যায় হয়নি। তার সঙ্গে সঙ্গে আপনি একথাও বললেন যে শীতেতে ভোটারদের অসুবিধার জন্য নির্বাচন দু মাস পিছিয়ে দেওয়া হয়েছে। শীতের সময় তো সেখানে অ্যাডমিনিস্ট্রেশন চলে। পাহাড়ে বরং বর্ষার সময় ভোট করলে অসুবিধা হয়, পাহাড়ে, শীতের সময় তো কোনও অসুবিধা হবার কথা নয়। কাজেই আপনার এই কথাটার যৌক্তিকতা আছে কিনা জানতে চাইছি। আর ডিলিমেটেশনের কথা যেটা বলেছেন সেটা তো আগেও করতে পারতেন ৪ মাস আগেও করতে পারতেন। আপনি বলেছেন, শীতের সময় ভোটদানে অসুবিধা আছে। শীতের সময় কি দার্জিলিং-এর অ্যাডমিনিস্ট্রেশন চলে না? শীতের সময়ই তো সুবিধা বর্ষার সময় তো পাহাড়ে অসুবিধা। শীতের জন্য ভোট পিছিয়ে দিলেন কেন, তার উত্তর দেবেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** শুধু তো শীতকাল বলি নি। তিনবার বলেছি, চতুর্থবার বলছি। আমাদের ওখানকার অ্যাডমিনিস্ট্রেশন, প্রশাসন আমাদের জানিয়েছিল যে আমাদের অনেক অসুবিধা আছে, ডিলিমিটিশনের কথা আছে। তারপর আমাদের অভিজ্ঞতা দু বার ডিসেম্বর মাসে করে যে অনেক মানুষ ভোট দিতে পারেন না, অসুবিধা হয় তাদের ঐ শীতের মধ্যে। এই সমস্ত কারণে আমরা করেছি এবং এটা আইনগতভাবেই করেছি। আইনে লেখা আছে, কোনও প্রয়োজনে এক বছর দেরি করতে পারেন। কংগ্রেসিরা করতেন আগের দিনে।

(গোলমাল)

এখন তো আমরা তিনমাস পরে করেছি। এরমধ্যে রাজনীতির কোনও ব্যাপার নেই।

**Shri Pankaj Banerjee :** Hon'ble Chief Minister, Mr. Subhas Ghising has been organising mass meeting for the last three to four months and he has given a call of the secessionist movement and he is asking the hill people to go for a separate state. Even he had gone up to that extent that he had declared that Darjeeling was never a part of Bengal or India and it was always a separate state. So, being the head of the Government what action did you take to stop him from advocating this policy and indulging people for secessionist movement?

**Shri Jyoti Basu :** What does the Hon'ble Member want us to do? Detain him without trial as the Congress did with us? He has every right to say whatever he wants. It is the people, the voters, who

will decide whether Ghisings version is right or wrong. But so for as we are concerned, Darjeeling is a part of India. It seems that there are some cases in Nepal Supreme Court. What is that got to do with us. And, in fact, Ghising did go to Delhi Supreme Court. But they did not entertain him at all.

[11-10 — 11-20 a.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** আপনারা পঞ্চায়েত নির্বাচন নিয়মিতভাবে করে থাকেন বলে দাবি করেন, কিন্তু দার্জিলিংয়ে গোর্খা হিল কাউন্সিলের নির্বাচন করতে যে এত দেবি হল সে ব্যাপারে কি করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো আইনানুগই হয়েছে। সেখানকার অনেকে বলেছিলেন যে, শীতকালে নির্বাচন হলে খুবই অসুবিধা হয় তারজন্যই এই দেরি। কাজটা তো বেআইনি হয়নি। আইনের মধ্যেই হয়েছে।

**ভিজিলেন্স কমিশনের বার্ষিক প্রতিবেদন**

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৯) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভিজিলেন্স কমিশনের বার্ষিক প্রতিবেদন সর্বশেষ কোন সাল পর্যন্ত রাজ্য সরকারের কাছে পেশ করেছে ;

(খ) সর্বশেষ বার্ষিক প্রতিবেদনটি কবে রাজ্য সরকারের কাছে পেশ করা হয়েছে ; এবং

(গ) কমিশন ঐ প্রতিবেদনে মোট কতগুলি ক্ষেত্রে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্য সুপারিশ করেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(খ) ভিজিলেন্স কমিশন বার্ষিক প্রতিবেদন সর্বশেষ ১৯৯৫ সাল পর্যন্ত রাজ্য সরকারের কাছে পেশ করেছেন।

(খ) ১৯৯৫ সালের বার্ষিক প্রতিবেদনটি ১৯৯৯ সালের জানুয়ারি মাসে রাজ্য সরকারের কাছে পেশ করা হয়েছে।

(গ) ভিজিলেন্স কমিশনের বার্ষিক প্রতিবেদনে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের কোনও

সুপারিশ থাকে না। প্রশ্নটা টেকনিক্যালি ঠিক হয়নি। প্রশ্ন হয়েছে, কমিশন ঐ প্রতিবেদনে কতগুলো ক্ষেত্রে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্য সুপারিশ করেছেন। কিন্তু ওরা সেভাবে সুপারিশ পেশ করেন না। তারা ডিপার্টমেন্টকে বলেন এ সম্পর্কে প্রসিড করুন, শাস্তি দেওয়া যায় কিনা দেখুন। এ নিয়ে ডিপার্টমেন্টে নীতি নির্ধারিত করা আছে। এরজন্য চার্জশীট দিতে হয়, উত্তর শুনতে হয় এবং তারপর চার্জশীট জমা দেওয়া হয়। তারা ১৯৯৫ সাল পর্যন্ত প্রতিবেদন পেশ করেছেন। আরও তিন চার বছরের পেশ করে দেব, ১৯৯৮ সালে পর্যন্ত পেশ করে দেব এই বাজেট অধিবেশন মধ্যে ঐ প্রতিবেদনে কোনও সুপারিশ থাকে না, পরিসংখ্যান অর্থাৎ স্ট্যাটিসটিক্স থাকে যে, কি হয়েছে, কটি হয়েছে ইত্যাদি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, ওতে কোনও সুপারিশ থাকে না, পরিসংখ্যান থাকে। ১৯৯৫ সালে যে বার্ষিক প্রতিবেদন পেশ করা হয়েছে তাতে কতগুলো অভিযোগ লিপিবদ্ধ করা হয়েছে এবং কি কি অভিযোগ লিপিবদ্ধ করা হয়েছে সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ১৯৯৫ সালের পরিসংখ্যান আমার কাছে আছে। রেকমেন্ডশন of the vigilence commission 38 cases accepted by the Govt. 19 cases, Not accepted 19 cases.

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, বাকি প্রতিবেদনগুলি এই অধিবেশনের মধ্যে পেশ করে দেবেন। কিন্তু আমার যতদূর মনে হচ্ছে, ১৯৯৬ সাল জুলাই থেকে ১৯৯৮ সালের বাজেট অধিবেশন পর্যন্ত এটা রাজ্য সরকারের ব্যাখ্যাযুক্ত পেশ করা হয়েছে। ১৯৯৩ থেকে ১৯৯৫ পর্যন্ত যা বাকি রয়েছে সেটা এই অধিবেশনের মধ্যে পেশ করা যাবে কিনা এবং সবটা না করা গেলেও কটি পেশ করা যাবে দয়া করে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ১৯৯৮ সাল পর্যন্ত আমরা যা পেশ করেছি, বাকিগুলো পেশ করতে পারব এই অধিবেশনের মধ্যে। এত দেরি হল কেন বুঝতে পারছি না, জানতে পারিনি। সেই জন্য বলেছি আপ টু ডেট করার জন্য যাতে করে আমরা ব্যবস্থা করতে পারি। বোধ হয় আমরা পারব, ২ বছর তো পারব, হাতে এসে গেছে। আর এক বছর বাকি আছে, সেটা দেখছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভিজিলেন্স কমিশনের রিপোর্ট সেন্ট্রাল গভর্নমেন্ট বছর বছর পেশ করেন। ভিজিলেন্স কমিশনের রিপোর্ট আপনি

এখানে লাস্ট যেটা দিয়েছেন তা হল ১৯৯৩ সালের, ৬ বছর আগেকার। প্রতি বছর এই প্রশ্নটা করা হয় এবং আমিও করি যে প্রতি বছর বার করা হোক এবং আপনি তার উত্তরে বলেন যে কারেন্ট করার চেষ্টা করছি। এবারেও তাই বলছেন, আপনার সদিচ্ছা আছে, বাস্তবায়িত হোক আমরা চাই। কিন্তু অধিকাংশ সময় এটা হচ্ছে না। অ্যাকচুয়ালি কারেন্ট রিপোর্ট প্লেস করার ক্ষেত্রে অন্তরায়গুলি কি এবং সেই অন্তরায়গুলি দূর করার জন্য কি পদক্ষেপ নিয়েছেন? ভিজিলেন্স কমিশনকে অর্থবহ করার জন্য কার্যকর পদক্ষেপ নেওয়ার কথা ভাবছেন কি? ভিজিলেন্স কমিশন যা মনে করে তারা সেই অনুযায়ী অ্যাকশন নিতে পারে না। ইট ডিপেন্ডস entirely on the mercy of the Department concerned. তারা অ্যাকশন নেবেন কি নেবেন না। ভিজিলেন্স কমিশনকে অর্থবহ করার জন্য তাদের হাতে ক্ষমতা তুলে দেওয়ার কথা ভাবছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ভিজিলেন্স কমিশন নিয়ম অনুযায়ী কাজ করে। ওদের কি করে বলব কি সাজা দেবে না দেবে? আগের প্রশ্নটা যেটা করলেন তাতে দেরি হওয়াটা একেবারেই বাঞ্ছনীয় নয়, কোনও দিন বাঞ্ছনীয় ছিল না। কিন্তু দেরি হয়। অনেক দেরি হলে খোঁজ খবর নিতে হয়। ওদের অনেক প্রসিডিয়োর আছে, চার্জশীট দিতে হয়, নানা কিছু করতে হয়, সেইজন্য ওদের কিছুটা দেরি হয় এবং আমাদের ডিপার্টমেন্টের কাছে এসেও কিছুটা দেরি হয়। সেইজন্য ঠিক করেছি এই বাজেট অধিবেশনের শেষে সবগুলি দিতে পারি কিনা, তিনটি যেটা আছে দিয়ে দিতে পারি কিনা চেষ্টা করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। ভিজিলেন্স কমিশন বলতে আমরা যেটা বুঝি, সরকারি কর্মচারী কোনও দুর্নীতি করছে কিনা বা অন্য কিছু কাজ করছে কিনা সেটা দেখবে। ভিজিলেন্স কমিশন যে রিপোর্ট দিয়েছেন তার মধ্যে আপনারা যেগুলি অ্যাকসেপ্ট করেছেন তার মধ্যে সরকারের আই এ এস র‍্যাঙ্কের অফিসার বা ডব্লু বি সি এস র‍্যাঙ্কের অফিসার এবং ক্ল্যারিক্যাল অফিসার জড়িত আছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ, এখানে আছে। আমাদের কাছে যেটা খবর আছে, ১৯৯৫ সালের যেটা এখনও দেওয়া হয়নি দিলে দেখবেন আপনারা, তাতে দেখতে পাচ্ছি টোটাল অ্যাকসেপটেড কেস হচ্ছে ১৯টি তার মধ্যে গেজেটেড অফিসার হচ্ছে ১২ জন এবং আদার স্টাফ হচ্ছে ৮ জন, রেকমেনডেশন নট অ্যাকসেপটেড হচ্ছে ১৯টি। আই এ এস বা ডব্লু বি সি এস বলে আলাদা করে লেখা নেই। আলাদা করে প্রশ্ন করলে বলে দিতে পারব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এখানে ১৯টি কেস অ্যাকসেপটেড হয়েছে। রেকমেনডেশন ছিল ৩৮ জনের তার মধ্যে ১৯টি কেস

অ্যাকসেপটেড হয়েছে। তারপর আপনি যে হিসাব দিলেন তাতে দেখতে পাচ্ছি ২০ জন হচ্ছে। কিন্তু আপনি বললেন ১৯টা দিয়েছেন। যে কটাই গ্রহণ করা হয়ে থাকুক না কেন, যাদের বিরুদ্ধে দুর্নীতির ব্যাপারে রেকমেন্ডেড হয়েছে, তাদের বিরুদ্ধে প্রশাসনিক ব্যবস্থা কি গ্রহণ করা হয়েছে? প্রশাসনিক কি অ্যাকশন নিয়েছেন সেটা আমি জানতে চাইছি।

[11-20 — 11-30 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** অ্যাকশন যে রকম হয় কিছু কিছু কশান করা হয়, কিছু ক্ষেত্রে ওয়ার্ন করা হয়। সেন্সর করা হয়, রিপ্রিমেন্ট করা হয়, পে রিডিউস করা হয়, পেনশন উইথহেল্ড অর কাট করা হয়। তারপরে ডিমোশন ইন সার্ভিস করা হয়। এইসব নিয়ে একটা হয়েছে। ১৯৯৫ সালে টোটাল হয়েছে ২০। আলাদা আলাদা করে যদি বলতে হয়—ওয়ার্ন করা হয়েছে ৪ জনকে। কশান করা হয়েছে ২ জনকে, ইনক্রিমেন্ট উইথহেল্ড করা হয়েছে ৩ জনকে, পে রিডিউস করা হয়েছে ৭জনকে, পেনসন কাট করা হয়েছে ২ জনকে রিকভারি হয়েছে ১ জন থেকে, আর একজনকে ডিমোশন ইন সার্ভিস করা হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী অবশ্য আমাদের বলতে পারলেন না, যাদের বিরুদ্ধে ভিজিলেন্স কমিশনে মামলা হয়েছে তাদের মধ্যে আই এ এস বা ডব্লু বি সি এস অফিসার কতজন। আমরা এই রাজ্যে একটা জিনিস দেখছি যে, এই রাজ্যে যারা ডিজি তারা সরকারের মতো কাজ না করলে, রিটায়ার করলে ভিজিলেন্স করে দেন। তাদের রিটায়ারমেন্টের পরে ভিজিলেন্স কমিশনে দৌড়াদৌড়ি করতে হয়। মাননীয় সদস্য দেবপ্রসাদবাবুর প্রশ্নের জবাবে আপনি বলেছেন যে, রিপোর্ট আপ টু ডেট করার ক্ষেত্রে একটু দেরি আছে। এই রাজ্যে যাতে কর্মরত অবস্থায় ভিজিলেন্স এনকোয়ারি কমপ্লিট করা যায় এবং ভিজিলেন্স কমিশনের রিপোর্ট আপ টু ডেট করা যায়, তার জন্য কোনও নিয়ম সংশোধনের ব্যবস্থা রাজ্য সরকার করছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** নিয়ম সংশোধনের কোনও প্রয়োজন আছে বলে আমি মনে করি না। আমরা আগামী তিন বছরেরটা দিয়ে দেবার চেষ্টা করছি।

### Audit of GPs, Panchayat Samitys & Zilla Parishads

*58. (Admitted Question No. *97) **Shri Asit Kumar Mal** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Panchayat & Rural Development Department be pleased to state—

(a) the number of GPs, Panchayat Samitys and Zilla Parishads for

which audit has been completed up to the year 1997-98; and

(b) the reasons for non-completion of remaining ones?

**Dr. Surjya Kanta Mishra :**

Audit has completed in

i) Gram Panchayats—1990-91 : 3280
1991-92 : 3277
1992-93 : 3271
1993-94 : 3296
1994-95 : 3276
1995-96 : 3215
1996-97 : 3068
1997-98 : 2622

ii) Panchayat Samity—1990-91 : 39
1991-92 : 32
1992-93 : 27
1993-94 : 23
1994-95 : 21
1995-96 : 22
1996-97 : 18
1997-98 : 02

iii) audit has been completed for all 16 Zilla Parishad & Siliguri Mahakuma Parishad for all the years upto 1996-97.

i) The Extension Officers for Panchayats posted in the Blocks who are entrusted with the work of audit of accounts of the Gram Panchayats were preoccupied with multifarious duties connected with conduct of Panchayat general elections and reconstitution of Panchayats bodies during the closing part of

1997-98 and nearly the entire first half of 1998-99. Hence their services for auditing of the accounts of the G.Ps were not available during this period. Besides, because of other reasons like court cases, audit work has been held up in a limited number of cases.

ii) The Examiner of Local Accounts an officer of the Accounts an officer of the Account General Audit-I, West Bengal is in charge of audit of accounts of Panchayat Samitis. The reasons for non-completion of audit of the accounts of some of the Panchayat Samities are not available to the State Government. However, the Examiner of Local Accounts has already taken steps to clear the backlog of audit.

iii) The Examiner of Local Accounts is in charge of audit of Accounts backlog of audit has been recently cleared. It is expected that the audit of the accounts of the Z.Ps from 1997-98 onwards will be taken up by the Examiner of Local Accounts early.

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রীর উত্তরে স্পষ্ট হল যে, ১৯৯৬-৯৭ সালে গ্রাম পঞ্চায়েতের মোটামুটি অডিট হয়েছে, জেলা পরিষদে ১৯৯৬-৯৭ সালে অডিট হয়েছে এবং ১৯৯৭-৯৮ সালে কোনও অডিট হয়নি। কিন্তু পঞ্চায়েত সমিতির অডিটের খুব ভয়াবহ অবস্থা ১৯৯০-৯১ সালের পর থেকে প্র্যাকটিকালি বেশিরভাগ অডিট হয়নি। এখানে যা [illegible] তাতে রাজ্যে ৩০৫টি পঞ্চায়েত সমিতি, তারমধ্যে ১৯৯০-৯১ সাল [illegible] কমপ্লিট অডিট হয়েছে আর ১৯৯৬-৯৭ সালে ১৮টি পঞ্চায়েত সমিতির অডিট হয়েছে। প্রকৃতপক্ষে বছরে ৩০০টি পঞ্চায়েত সমিতির অডিট বাকি রয়েছে। অডিট না হওয়ার বিপদ হচ্ছে নানা রকম দুর্নীতি, যেগুলোর অডিটর না করলে ধরা পড়ে না। মাননীয় মন্ত্রীর রিপ্লাই অফিসাররা করে দিয়েছেন। কিন্তু আমি আশ্চর্য হয়ে যাচ্ছি যে, বিধানসভার থেকে প্রশ্ন করা হয়েছে যে, কি কারণে অডিট কমপ্লিট হয়নি, তাতে উনি বললেন যে, The reasons for the non-completion of audit of the accounts of the Panchayat Samities are not available to the State Government. অডিট করানোর দায়িত্ব কার? আজকে বিধানসভা থেকে প্রশ্নের উত্তরে আপনি বলছেন যে ৮ বছর ধরে ৩০০টি পঞ্চায়েত সমিতির অডিট আপনার কাছে অ্যাভেলেবেল নেই।

তাহলে হোয়াট ইজ অ্যাভেলেবেল টু ইউ? এই ব্যাপারে আপনি কোনও টাইম ফ্রেম দিতে পারবেন কি কেন ওই সময়ের মধ্যে কভার করা যায়নি। বিধানসভাতে সেটা আপনি প্লেস করবেন কেন অডিট করা যায়নি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** স্যার, মাননীয় সদস্যার সঙ্গে আমি একমত এবং এরজন্য উদ্বিগ্ন এতগুলো পঞ্চায়েত সমিতির অডিট কেন এখনও হয়নি। মাননীয় সদস্য জানেন এই নিয়ে বহুবার বলেছি এবং উনিও পুরানো সদস্য, জানা উচিত যে, এটা রাজ্যের উপরে নির্ভর করে না। এই অডিট করে একজামিনার অফ লোকাল অ্যাকাউন্টস। সুতরাং কেন হয়নি এখান থেকে রাজ্য সরকারের বলা সম্ভব নয়। আর কেন্দ্রীয় সরকার আছে কিনা জানি না, থাকলে তারা বলতে পারবেন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী এর মধ্যে রাজনৈতিক প্রশ্ন আনলেন। কেন্দ্রের বিরুদ্ধে আপনার বিরোধিতা থাকতে পারে, আমারও আছে। কিন্তু অডিট কেন পঞ্চায়েত সমিতির হয়নি তা ওনার জানা নেই, এটা ঠিক বুঝতে পারলাম না। এই ব্যাপারে মাননীয় মন্ত্রীকে বলতে চাই যে, মাননীয় মন্ত্রী তো চিঠিপত্র অনেক লিখেছেন বা একজামিনার অফ লোকাল অ্যাকাউন্টসকে অডিট করতে বলেছেন, সেইসব কাগজপত্র বিধানসভাতে প্লেস করুন, কারণ এতগুলো টাকা খরচ হয়ে গেছে। ১৯৯০-৯১ সালের পর থেকে কোনও অডিট হয়নি, সুতরাং মাননীয় মন্ত্রী বিষয়টা জানালে পরে হাউস থেকে এটা টেক আপ করা হবে। মন্ত্রী বললেন না যে কেন হচ্ছে না এবং একজন নিরপেক্ষ দর্শকের ভূমিকা পালন করলেন। তার যখন কিছু করার নেই, হাউসে প্লেস করুন হাউস বিষয়টা টেক আপ করবে।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমাদের একটা সাবজেক্ট কমিটি আছে এবং সেই কমিটির রিপোর্ট আমরা প্লেস করেছি। তাতে বলা আছে আমরা ই এল একে দিয়ে বলেছি এবং কত চিঠিপত্র দিয়েছি ইত্যাদি। তারা কি জবাব দিয়েছেন তাও সাবজেক্ট কমিটির রিপোর্টে লেখা হয়েছে এবং ওই রিপোর্ট সভাতে প্লেসও করা হয়েছে। অনুগ্রহ করে আপনি একটু পড়ে দেখবেন। ওই কমিটির রিপোর্টে আমরা তাদের কাছে কবে তারা অডিট করবেন জানতে চাই এবং একথাও বলেছি যদি না পারেন তো বলুন, আমরা দায়িত্ব নেব, কিন্তু তার কোনও জবাব আসেনি।

**শ্রী সৌগত রায় ঃ** আমি সাবজেক্ট কমিটির রিপোর্ট পড়েছি এবং ভালভাবেই পড়েছি। আগে সাবজেক্ট কমিটির যে চেয়ারম্যান ছিলেন শ্রী প্রভঞ্জন মন্ডল, (****)

**মিঃ স্পিকার ঃ** সাবজেক্ট কমিটির রিপোর্টে সরকারের বিরুদ্ধে বলেছে বলে তাকে

Note * Expunged as ordered by the Chair

পাল্টে দেওয়া হয়েছে এই অংশটা বাদ যাবে, কারণ এটা বিধানসভার ব্যাপার এবং বিধানসভাই এটা ঠিক করবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আবার বলতে চাই যে, পঞ্চায়েত কমিটির চেয়ারম্যানকে কি কারণে পাল্টানো হয়েছে সেটা আমি জানতে চাই না, কিন্তু আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে যে, ৮ বছর হয়ে গেছে, আর অপেক্ষা করার ব্যাপার নয়, একটা পঞ্চায়েত সমিতিতে ২ কোটি ৩ কোটি টাকা খরচ হয়ে গেছে তার কোনও হিসাব নেই। স্যার, গত ৮ বছর ধরে তিনশত পঞ্চায়েত সমিতিতে প্রায় ৫/৬ শত কোটি টাকার হিসাব এখনও হয়নি। মাননীয় মন্ত্রী এই বছর থেকে পঞ্চায়েত সমিতি অডিট রাজ্য সরকারের হাতে নেবেন কি না?

[11-30 — 11-40 a.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** স্যার, আপনাকে ধন্যবাদ। উল্টোপাল্টা কথা আপনি বাদ দিতে নির্দেশ দিয়েছেন।

(গোলমাল)

কোনও প্রশ্ন না থাকলে ধান ভাঙতে লোকে শিবের গীত গায়। পঞ্চায়েত সমিতির অডিটে ই এল এ এর দায়িত্ব ওরা পালন করেনি। কেন করেনি তার কারণ জানি না। তবে প্রয়োজন হলে আমরা রাজ্য সরকারের থেকে ব্যবস্থা নেব।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী যে উল্টোপাল্টা উত্তর দিলেন, আমি তার বিরোধিতা করছি। আমি তার কাছ থেকে জানতে চাইছি যে পঞ্চায়েত সমিতি জেলা পরিষদ এবং গ্রাম পঞ্চায়েত তিনটি এক সঙ্গে যুক্ত। কিন্তু জেলাপরিষদ থেকে যে টাকা দেয় তার একটা শেয়ার গ্রাম পঞ্চায়েত পায়। আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি ৯৬-৯৭ পর্যন্ত সব জেলা পরিষদে অডিট হয়ে গেছে, পঞ্চায়েত সমিতিতে হয়নি, গ্রাম পঞ্চায়েতে ২/৩ হাজারের মতো হয়েছে। যদি পঞ্চায়েত সমিতির অডিট কমপ্লিট না হয় তাহলে কি করে জেলাপরিষদের অডিট কমপ্লিট হল? সেই টাকার হিসাব না পেয়ে জেলা পরিষদের অডিট হয়ে গেল, কি করে এই উল্টোপাল্টা ব্যাপারটা হল, সেটা মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি যে হিসাব দিয়েছি ২,৬২২টি গ্রাম পঞ্চায়েতের অডিট হয়েছে ৯৭-৯৮ সাল পর্যন্ত মার্চ মাসে আমি আশাকরি ৯৭-৯৮ সাল পর্যন্ত যে অডিট সেটা সম্পূর্ণ হয়ে যাবে। অল্প কিছু ব্যতিক্রম ছাড়া। এটা রাজ্য সরকারের হাতে। সেইজন্য দেখবেন গ্রাম পঞ্চায়েতের অডিট সবচেয়ে এগিয়ে রয়েছে। এটা সর্বকালীন

রেকর্ড, এই সময়কালে। পঞ্চায়েত সমিতি জেলা পরিষদ এই ২টির অডিট ই এল অ্যাকাউন্ট তারা করেন। এটা আমাদের অধীনে নয়। তাও জেলা পরিষদ যেহেতু ১৭টি, শিলিগুড়ির মহকুমা পরিষদটি নিয়ে, এটা ওদের ব্যাপার আমরা পারসু করেছি। গত বছরের হিসাব যদি দেখেন, তাহলে দেখবেন অনেকটাই অগ্রগতি আমরা করতে পেরেছি। পঞ্চায়েত সমিতির বর্তমানে সংখ্যা হচ্ছে ৩৪১—৯৭-৯৮ মাত্র ২টিতে হয়েছে, এটা ভেরি পুওর পারফরমেন্স। আমি তাই বলছি, মাননীয় বিরোধী দলের নেতাকে আমি কি অনুরোধ করতে পারি, আপনি কি একটু কথা বলবেন ওদের সঙ্গে?

**শ্রী নির্মল দাস :** পঞ্চায়েত সমিতি এবং জেলাপরিষদের অডিট নিয়ে অনেক কথাবার্তা আমদের বিরোধী দলের নেতা এবং সদস্যরা বলে থাকেন। কিছু কিছু খবরের কাগজে বেরিয়েছে। আমার যেটা সুনির্দিষ্ট প্রশ্ন এই যে সমস্ত অডিট, এই সমস্ত ক্ষেত্রে অসঙ্গতি দেখা দিয়েছে। বেশ কিছু পঞ্চায়েত প্রধান ওদেরই টাকা মেরে দিয়েছে, খবরের কাগজে এটা বেরিয়েছে। সেখানে অসঙ্গতিও ধরা পড়েছে। এমন যে সমস্ত পঞ্চায়েত সমিতি আছে, সেখানে রাজ্য সরকার অসঙ্গতিপূর্ণ অডিট রিপোর্ট পাওয়ার পরে পঞ্চায়েত সমিতির বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** মোট ৯৩টি ক্ষেত্রে ব্যবস্থা নেওয়া হয়েছে ৩১শে ডিসেম্বর ৯৮ পর্যন্ত এর মধ্যে ৫টি ক্ষেত্রে গ্রেপ্তার করা হয়েছে ৫ জনকে। কুড়ি জনকে সাসপেন্ড করা হয়েছে, ঊনসত্তর জনের বিরুদ্ধে এফ আই আর রুজু করা হয়েছে এবং বাকিগুলোর ক্ষেত্রে যে যে ইরেগুলারিটিস ছিল সেগুলোর ব্যাপারে কারণ দর্শাতে বলা হয়েছে। আবার কোনও কোনও ক্ষেত্রে আমরা কিছু সুনির্দিষ্ট ব্যবস্থা হিসাবে বলেছি যে এই টাকাটা আপনারা খরচ করেছেন, এটা ঠিক হয়নি, এটা আপনাদের ফেরত দিতে হবে। এই রকম অনেকগুলো ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে সৌগত রায়কে যা বললেন তাতে বোঝা গেল সামান্য শালীনতা বোধটুকু তিনি হারিয়ে ফেলেছেন। ওনার এই ঔদ্ধত্য ঠিক নয়, এই হ্যাবিটটা চেঞ্জ করতে হবে, নইলে পরে আপশোষ করতে হবে। সৌগত রায় আপনার থেকে কম শিক্ষিত নয়, আপনার কাছ থেকে আমরা এটা আশা করিনি। পাবলিক অ্যাকাউন্টস কমিটিতে ওনার বিরুদ্ধে অ্যাডভার্স রিপোর্ট আছে, যখন উনি জেলাপরিষদের সভাধিপতি ছিলেন তখন বেশকিছু গরমিল হয়েছিল।

**(নয়েজ)**

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এটা আপনি বলার কে, স্যার, ওকে এই কথাটা উইথড্র করতে হবে।

(নয়েজ)

**Mr. Speaker :** Take you seat. I am on my legs. please take your seats, Shri Ramjanam Majhi, Tapas Roy. A question is obviously raised that you are reffering to a document but not placing the document before the House and thereby making an aspersion against the Minister. এটা হয় না। If you have a question, put your question.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্যার, মান্নান যা বলেছেন সেটা এই হাউসের প্রসিডিংস থেকে বাদ দিতে হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমার প্রশ্ন হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় খুব সঙ্গতভাবেই বলেছেন পঞ্চায়েত সমিতি এবং জেলাপরিষদের অডিটগুলো সি এ জি করে। সি এ জি-র রিপোর্ট যখন হাউসে প্লেস হয়, তখন দেখা যায় ডিপার্টমেন্ট ঠিকমতো রিপ্লাই দেয় না বলে পাবলিক অ্যাকাউন্টস কমিটির কিছু করার থাকে না। ডিপার্টমেন্টের এই গাফিলতির কথা বিভিন্ন সংবাদপত্রে বেরিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় দেখবেন পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের রিপোর্টগুলো যাতে রিভিউ হয়। মাননীয় অর্থমন্ত্রীকে নিয়েও আমরা এই ব্যাপারে বসেছি। আপনার ডিপার্টমেন্ট কিন্তু এই ব্যাপারে কোনও সহযোগিতা করছে না। আপনার ডিপার্টমেন্টের সি এ জি রিপোর্টটা হাউসে প্লেস হয়েছে। সেই ব্যাপারে কোনও যথাযথ ব্যবস্থা আপনার ডিপার্টমেন্ট থেকে নিয়েছেন কি না বলবেন।

[11-40 — 11-50 a.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমাদের ডিপার্টমেন্ট নিয়মিত সমীক্ষা করে, নিয়মিত ব্যবস্থা নেয়। এবং , আমাদের বেশিরভাগ প্যারার রিপ্লাই পড়ে নেই, যে কটাপড়ে আছে ৭২-৭৩ সালের। তখনকার বিষয়গুলো এখন আসছে। কেন না ৭২-৭৩ সালে কি হয়েছিল সেটা আমারপক্ষে জবাব দেওয়া সম্ভব নয়, আপনাদেরই দিতে হ..

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** পঞ্চায়েত সমিতির যে অডিট সেটা সি এ জি করতে পারেনি, সেটা বুঝলাম। কিন্তু পঞ্চায়েত সমিতির ইন্টারনাল যে সিস্টেম আছে অ্যাকাউন্টস মেনটেন করার, যেখান থেকে জেলা-পরিষদ খবর পায়, সেটা করছে কিনা পঞ্চায়েত সমিতিগুলো সেটাই জানতে চাইছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ইন্টারনাল অডিট ত্রিস্তরেই হচ্ছে নিয়মিত। একজন অডিট অ্যান্ড অ্যাকাউন্টস অফিসার আছে। জেলা পরিষদে সাও, পঞ্চায়েত সমিতিতে পাও আর গ্রাম পঞ্চায়েতের রাও (রিজিওনাল অডিট অ্যান্ড অ্যাকাউন্টস অফিসার) আছে। এইগুলো

আমাদের অধীন, এইগুলো আমরা করছি। এটা স্ট্যাটুটরি অডিট-এর কথা আমি বলছি।

**শ্রী অসিত মিত্র ঃ** গ্রাম পঞ্চায়েতে যদি নির্ধারিত সময়ে অডিট না হয়, তাহলে অনেক সময় জেলা পরিষদ বা পঞ্চায়েত সমিতি গ্রাম পঞ্চায়েতকে টাকা বন্ধ করে দেয়। যারা হাই স্কুলে চাকরি করেন, আমরা জানি, ইয়ারলি অডিট যদি কমপ্লিট না হয়, তাহলে মাস্টার মশাইদের মাইনে বন্ধ হয়ে যায়। সেই আইন অনুযায়ী এতগুলো পঞ্চায়েত সমিতির অডিট না হওয়া সত্ত্বেও কি করে সেইগুলো টাকা পাচ্ছে এবং কাজ করছে অডিটেড অ্যাকাউন্টস না থাকা সত্ত্বেও? এর জবাব দেবেন।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** টাকা আমরা দিই, এমন কি কেন্দ্রীয় সরকারও টাকা দেয়। তখন আমাদের গত বছরের কাজের একটা অডিট রিপোর্ট দিয়ে হয়, স্ট্যাটুটরি নয়। সেই অডিটে রিপোর্ট আপ টু ডেট দেওয়া আছে এবং সেইভাবে টাকা আসছে। দিল্লিতে যখন আপনাদের সরকার ছিল, তখন এটা হয়েছে।

## ভোটারদের সচিত্র পরিচয়পত্র

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৪০১) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (সংবিধান ও নির্বাচন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভোটারদের সচিত্র পরিচয়পত্র প্রদানের জন্য ১৯৯৪-৯৮ আর্থিক বছরগুলিতে মোট কত টাকা ব্যয়িত হয়েছে ;

(খ) উক্ত সময়ের মধ্যে কতজনকে সচিত্র পরিচয়পত্র প্রদান করা হয়েছে ; এবং

(গ) পরিচয়পত্র প্রদানে ত্রুটি থাকার জন্য কত কার্ড বাতিল হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ১৯৯৪-৯৮ পর্যায়ে সচিত্র পরিচয়পত্র বাবদ পঞ্চাশ কোটি চুয়ান্ন লক্ষ বাহান্ন হাজার নয়শ উনিশ (৫০,৫৪,৫২,৯১৯) টাকা ব্যয় হয়েছে।

(খ) তিন কোটি পঁয়ত্রিশ লক্ষ সাতাশি হাজার পাঁচশ তেষট্টি (৩,৩৫,৮৭,৫৬৩) নির্বাচককে সচিত্র পরিচয়পত্র দেওয়া হয়েছে।

(গ) নয় লক্ষ আঠার হাজার আঠশ সত্তর (৯,১৮,৮৭০) সংখ্যক পরিচয়পত্রে ত্রুটি ছিল। তার মধ্যে তিন লক্ষ আটত্রিশ হাজার চারশ ছাব্বিশ (৩,৩৮,৪২৬) সংখ্যক পরিচয়পত্রে ত্রুটি সংশোধন করা গেছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন ৩ কোটি ৩৫লক্ষ ৮৭ হাজার ৫৬৩ সচিত্র পরিচয় পত্র দেওয়া হয়েছে। ১৯৯৮ সালের ১ জানুয়ারি ভিত্তি বর্ষ ধরে দেখা যাচ্ছে ভোটার সংখ্যা আরও বেশি। সেইগুলো কত সংখ্যক বাকি আছে এবং কত দিনে দেওয়া হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই ব্যাপারে আমি আমার প্রশ্নের উত্তরেই তো বলেছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** বাকিগুলি কবে হবে সেটাই জিজ্ঞাসা করছি। তার একটা সময় সীমা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি এটা আমাদের সি ই ওকে জিজ্ঞাসা করেছিলাম। ওরা দিল্লি থেকে ইলেকশন কমিশন ওদের বলেছেন যে, যত তাড়াতাড়ি আপনারা পারবেন, সেই ত্রুটিগুলি সংশোধিত করে তাদের দেবেন। আর বাকিগুলি অন্তত আগামী যে নির্বাচন আছে, তার আগেই বিলি করে দেবেন না। এটা নাকি তাদের কাছে খবর।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই যে টাকা খরচ, এতে রাজ্য সরকার কতটা শেয়ার করবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা শতকরা ৫০ ভাগ বেয়ার করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি বলছি যে, যেগুলি বাতিল হয়েছে, তার জন্য যে খরচ হয়েছে, সেটা আপনারা বেয়ার করবেন কেন? এক্ষেত্রে তো আপনাদের কোনও দোষ নেই?

**শ্রী জ্যোতি বসু ঃ** এগুলি করতে হচ্ছে। তবে কার দোষ ত্রুটি জানি না, তবে যে নিয়ম আছে, সেই নিয়ম অনুযায়ী আমাদের করতে হবে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি যে, আগে যখন নির্বাচন কমিশনার মিঃ শেসন ছিলেন, তখন সেই সময় তিনি খুব উৎসাহ সহকারে এই ফোটো আইডেন্টিটি কার্ড নিয়ে যাতে ভোট হয় তার ব্যবস্থা করেছিলেন। উনি চলে যাওয়ার পরে দেখছি যে, সেই চেষ্টায় ঘাটতি দেখা দিয়েছে। তাই আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি যে, বর্তমান নির্বাচন কমিশনের প্রস্তাবটা কি তারা আগামী নির্বাচনী কি ফোটো আইডেন্টিটি কার্ডের ভিত্তিতে করবেন, না, সেটা রিলাকসেশন হবে বা বর্তমান যে পদ্ধতি আছে, সেটাতেই চলবে? এই ব্যাপারে আপনার কাছে কিছু খবর আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আমাদের এখানেই সি ই ও-র কাছ থেকে যেটা জেনেছি সেটা হচ্ছে যে, আগামী নির্বাচনের আগে যাতে এগুলি ডিস্ট্রিবিউট হয় ফোটো আইডেনটিটি

কার্ড, এই রকম একটা ওদের লক্ষ্য আছে। তবে কতটা কি হবে, সেটা আমি কি করে বলব। যখন নির্বাচন আসবে, তখন আমরা দেখব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, নির্বাচন কমিশন নির্বাচনের ব্যাপারে সিদ্ধান্ত নেবে, এটাই নিয়ম। আমার যেটা জিজ্ঞাসা যেকোনও ব্যাপারে যেগুলি ন্যায়সঙ্গত এবং জনস্বার্থ অনুকূল, সেই সমস্ত বিষয় নিয়ে রাজ্য সরকার রিপ্রেজেনটেশন দেবেন। এখন ফ..স ফোটো এড়ানোর জন্য সচিত্র পরিচয় পত্র ভিত্তিতে এই আগামী নির্বাচন হতে পারে। এই ব্যাপারে রাজ্য সরকার যদি উদ্বেগ ফিল করেন, তাহলে নির্বাচন কমিশন এর কাছে এটাকে অ্যাক্সপিডাইট বা একজিকিউট করার জন্য রাজ্য সরকারের তরফ থেকে কোনও রিপ্রেজেনটেশন নেওয়ার কথা ভেবেছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের যদি ওরা কোনও দায়িত্ব দেন, তাহলে আমরা নেব। এখনও আমাদের কোনও দায়িত্ব নেই। ইলেকশন কমিশনার সমস্ত ভারতের ইলেকশন কমিশনে চার্জে আছেন। আমাদের সমস্ত অফিসারদের তারাই রিকিউজিশন করতে পারেন সার্ভিসের জন্য এবং কারা ছবি তুলবে, না তুলবে সেটা ওরাই ঠিক করছেন। এ ব্যাপারে আমাদের কিছু করার নেই। ছবি ত্রুটির ব্যাপারে আমাদেরও দায়িত্ব নেই। তবে আমরা আগে থেকে বলেছি যে, সচিত্র পরিচয়পত্র দরকার।

[11-50 — 12-00 Noon]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি যেটা বলতে চাইছি, রাজ্য সরকার তো চান সচিত্র পরিচয় পত্রের ভিত্তিতে যাতে তাড়াতাড়ি নির্বাচন হয়। আমার যেটা জিজ্ঞাসা যে নির্বাচন যাতে সচিত্র পরিচয়পত্রের ভিত্তিতে হয় এর জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে নির্বাচন কমিশনের কাছে কোনও আবেদন করেছেন কি না, কোনও রিপ্রেজেন্টেশন দিয়েছেন কি না, যদি না দিয়ে থাকেন দেবেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** নির্বাচন কমিশন তো এইরকম একটা সময় সীমা বেঁধেই দিয়েছে। চিফ ইলেক্টোরাল অফিসারও সময়সীমার ইনস্ট্রাকশন দিয়েছেন। আমরা ধরেই নিচ্ছি সেটা হবে। আবার আমরা চিঠি লিখতে যাব কেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আব্দুল মান্নান যে প্রশ্ন করেছেন যে, যে পরিচয়পত্রগুলো বাতিল হয়েছে তার অর্ধেক টাকা রাজ্য সরকারকে কেন দিতে হবে। এটা তো আমাদের ত্রুটি নয়। যাতে এই টাকা না দিতে হয় তার জন্য কোনও ব্যবস্থা হয়েছে কি না, তাদের কিছু বলার হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের যদি কম টাকা দিতে হয় সে তো ভাল কথা, আমরা

অন্য খাতে খরচ করতে পারি। এই বিষয়ে আমরা এখনও লিখিনি। আব্দুল মান্নান তো বলেছেন, এটা তো ঠিক কথা।

**শ্রী অশোককুমার দেব ঃ** অন্যান্য রাজ্যে আইডেন্টিটি কার্ডের কাজ অনেক এগিয়ে যাচ্ছে। বুঝতে পারছি না আমাদের রাজ্য কেন পিছিয়ে আছে। আমরা মনেকরি সরকার ডিলে করছে একটাই কারণে, কারণ নির্বাচনে তাদের ক্ষতি হবে বলে বোধ হয় তারা আইডেন্টিটি কার্ড করতে চাইছেন না। মুখ্যমন্ত্রী বলবেন কি এই ঘটনা সত্যি কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো আগেই উত্তর দেবার সময়ে বলেছিলাম আমাদের পারসেন্টেজ অব ডিস্ট্রিবিউশন ৭৬.১৬ পারসেন্ট। আর অল ইন্ডিয়া পারসেন্টেজ অব ডিস্ট্রিবিউশন ৬২ পারসেন্ট।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, প্রায় প্রতিটা বিধানসভার ক্ষেত্রে দেখা গেছে যে, যে সংখ্যক নাম তালিকায় আছে তার ৮ থেকে ১০ শতাংশ মানুষ তাদের সচিত্র ভোটের ছবি তুলবার জন্য হাজির হননি। তাদের নাম বাতিল করার জন্য কি ব্যবস্থা নেওয়া হবে। এইসব ভুতুড়ে ভোটারদের নাম কেন বাদ যাবে না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি কি করে বলব কেউ গেছেন কিনা, ছবি পেয়েছেন কি না। আমি কি করে বলব?

**পদ্মার চর এলাকায় খাসজমি**

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪১) **শ্রী মোজাম্মেল হক** (হরিহরপাড়া) এবং **শ্রী ইউনুস সরকার ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার মালদহ এবং মুর্শিদাবাদ জেলার অন্তর্ভুক্ত পদ্মার চর এলাকার খাসজমি জরিপ করার ব্যবস্থা গ্রহণ করেছে ;

(খ) সত্যি হলে, এ পর্যন্ত কি পরিমাণ জমির সীমানা নির্ধারণ করা হয়েছে ; এবং

(গ) তন্মধ্যে কত পরিমাণ খাসজমি বণ্টন করা হয়েছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) মালদা জেলায় পদ্মার কোনও চর নাই, মালদা মুর্শিদাবাদ সীমান্তে গঙ্গা নদীতে একটি চর আছে এবং সেই চরে খাস জমির জরীপও করা হয়েছে। মুর্শিদাবাদ

জেলায় পদ্মার স্থায়ী চরগুলির জরীপের ব্যবস্থা হচ্ছে।

(খ) উপরোক্ত গঙ্গার চরের ক্ষেত্রেকৃষি অকৃষি মিলিয়ে ৭৩২৩.১৪ একর জমির সীমানা নির্ধারণ হয়েছে। পদ্মার চরের জরীপের কাজ চলছে।

(গ) গঙ্গার চরের ক্ষেত্রে ৯৭৫.৬৮ একর খাস্ জমি বণ্টন করা হয়েছে।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন আপনি যে জমি জরিপের কথা উল্লেখ করেছেন এরমধ্যে কৃষিযোগ্য জমি কত, আর অকৃষি জমি কত?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এটা আমি এখনই বলতে পারছি না, তার কারণ এই যে মোট চরগুলিতে যে জমি আছে সেটা মামলায় আবদ্ধ। মামলার আগে যেটা কৃষিযোগ্য জমি ছিল সেটা বিলি করেছি এবং মামলার জন্য এখন জমি বিলি করতে পারছি না। এর কাজটা অসমাপ্ত আছে।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মালদা ও মুর্শিদাবাদের চরের খাস জমির চরের সীমানা নির্ধারণ ঠিকমতো না থাকার ফলে প্রতিনিয়ত মালদা ও মুর্শিদাবাদের চাষীদের মধ্যে সংঘাতের সৃষ্টি হয়। আমার প্রশ্ন মালদা ও মুর্শিদাবাদের জেলার সীমানা কওটা সেটা নির্দিষ্টভাবে জরিপের ব্যবস্থা হয়েছে কি না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মালদা ও মুর্শিদাবাদের সীমানা অনেক আগেই নির্ধারিত হয়েছে, প্রথম হয় ১৯৮৫ সালে তারপর ৬-৩-৪২ নোটিফিকেশন হয় আমার কাছে নাম্বার আছে ২৬৬৭, মালদা ও মুর্শিদাবাদের যে সীমানা সেটা নির্ধারণ করা আছে। কিন্তু সমস্যা হচ্ছে নতুন নতুন যে চর উঠছে সেটা নিয়ে। নদীর মাঝ বরাবর ধরে রেখা যে জেলার দিকে পড়বে সেই জেলার দিকে হবে। সেই যে নতুন চর গোবিন্দরামপুর চর একটা মুর্শিদাবাদ জেলার অন্তর্ভুক্ত বলে নোটিফিকেশন হয়েছে কিন্তু এর বিরুদ্ধে মামলা হয়েছে। মুর্শিদাবাদ জেলার অন্তর্ভুক্ত করাকে চ্যালেঞ্জ করে মামলা হয়েছে। কোর্টের রায় না পাওয়া পর্যন্ত এর নিষ্পত্তি করা যাচ্ছে না। নতুন চর ওঠার ক্ষেত্রে মালদা ও মুর্শিদাবাদের ক্ষেত্রে একটা বাড়তি সমস্যা হচ্ছে। যেহেতু ভারত-বাংলাদেশের সীমান্তের প্রশ্ন আছে। বাংলাদেশের সাথে কথা বলে এটা করতে হয়, সময় লাগে। নতুন চর নিয়ে সমস্যা হয়, কিন্তু এমনিতে কোনও বিরোধ নেই।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মুর্শিদাবাদের সাথে বাংলাদেশের চরের সীমানা নিয়েও পশ্চিমবঙ্গ ও পুর্ববঙ্গের চাষীদের সংঘাত হচ্ছে। এটা জরিপের ক্ষেত্রে নির্দিষ্ট কোনও ব্যবস্থা করা যায় কি না-এ ব্যাপারে আপনার মতামত কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** রঘুনাথগঞ্জ-২ এবং জলঙ্গী এই দুটি ব্লকে ২ এবং ৪ মোট ৬টি চরের জরিপের কাজ শেষ হয়েছে এবং আরও জরিপের কাজ চলছে। এটাতে সময় লাগবে। ইন্দো-বাংলাদেশ বর্ডার যেটা আছে তাদের সাথে কথা বলে জরিপ করতে হয়েছে। ইতিমধ্যেই ৬টি হয়েছে, আরও কিছু ব্লকে জমি জরিপের কাজ চলছে।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রী বললেন মালদা ও মুর্শিদাবাদের চর নিয়ে জরিপ হচ্ছে, কিন্তু জঙ্গীপুর, ফরাক্কা, সামসেরগঞ্জ সেখানে অ্যাডমিনিস্ট্রেটিভ ব্যাপারটা মালদা কালেক্টর দেখছে কিন্তু ভোটের ব্যাপারটা মুর্শিদাবাদ দেখছে। এই অসুবিধা দূর করার কোনও ব্যবস্থা করেছেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি বলেছি জেলার সীমানা কেমন হবে সেটা নির্ধারণের একটা রীতি আছে। আমি এটা শুধু মুর্শিদাবাদ-মালদা ব্যাপারে, গঙ্গা-পদ্মার ব্যাপারে বলছি। সেখানে নদীতে মাঝ বরাবর চর হলে সেটা মুর্শিদাবাদের দিকে হলে মুর্শিদাবাদের হবে, আর যদি মালদার দিকে যায় মালদার হবে এটা বিজ্ঞপ্তির সীমানা নির্দেশের মধ্যেই বলা আছে।

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### চিড়িয়াখানার পশুদের জন্য খাবার

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪০) **শ্রী সুভাষ গোস্বামী** এবং **শ্রী তপন হোড় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আলিপুর চিড়িয়াখানায় পশু পাখিদের খাবারের যোগান সম্পর্কে রাজ্য সরকারের দুর্নীতির অভিযোগ পেয়েছে ;

(খ) সত্যি হলে, উক্ত অভিযোগের ভিত্তিতে রাজ্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছে ; এবং

(গ) উক্ত খাবারের যোগান কিভাবে দেওয়া হয়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) চিড়িয়াখানার পশু পাখিদের খাদ্য সরবরাহের জন্য টেন্ডারের মাধ্যমে বার্ষিক ভিত্তিতে ঠিকাদার নিয়োগ করা হয়। পশু-চিকিৎসক সরবরাহ করা খাদ্যের মান উপযুক্ত বিবেচনা করলে তা পশু পাখিদের দেওয়া হয়।

[12-00 — 12-10 p.m.]

## BREACH OF PRIVILEGE

**Mr. Speaker :** I have received a notice of breach of privilege and contempt of the House from Shri Pankaj Banerjee. He has given notice of the alleged breach of privilege and contempt of the House against the Hon'ble Minister-in-charge, Employment Exchange Department on the ground that he has given two different figures of unemployed registered with the Employment Exchange. But incorrect statements made by a Minister cannot make any basis for a breach of privilege. It is only a deliberate false statement, untrue statement, if it can be substantiated that would certainly bring the offence within the meaning of a breach of privilege, Kaul & Sakhdeb, 3rd Edition, page 234. In the said notice Shri Banerjee has no-where alleged that the Minister-in-charge, Employment Exchange Department has deliberately given such an incorrect figure or had purposely made such statement. In view of the matter there is no prima facie case of breach of privilege and the notice may be rejected.

## PRESENTATION OF REPORT

### 45th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 45th Report of the Business Advisory Committee as follows :

| | | |
|---|---|---|
| 19.03.99 Friday (3-00 p.m.) | Presentation of Annual Financial Statement of the Government of West Bengal for the year 1999-2000. | |
| 22.03.99 Monday | General Discussion on Budget | 4 hours |

| | | | |
|---|---|---|---|
| 23.03.99, Tuesday | (i) | General Discussion on Budget | 4 hours |
| | (ii) | Presentation of Supplementary Estimates for the year 1998-99 | |
| 24.03.99, Wednesday | | General Discussion on Budget | 4 hours |
| 25.03.99, Tuesday | (i) | General Discussion on Budget | 4 hours |
| | (ii) | Motion for Vote on Account | 1 hour |
| | (iii) | Motion for Demands for Grants of all Department | 1 hour |
| 26.03.99, Friday | (i) | The West Bengal Finance Bill, 1999 (Introduction, Consideration & Passing) | 2 hour |
| | (ii) | Discussion and Voting of Demands for Supplementary Grants for the year 1998-99 | 3 hours |

There will be no mention case on Thursday, the 25th March, 1999.

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** I beg to move that the 45th Report of the Business Advisory Committee as presented in the House, be agreed to

The motion was then put and agreed to.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion on the subject of illegal prostitution in the roadside from Joka to Diamond Harbour, South 24 Parganas from Shri Sudhir Bhattacharjee, Shri Gopal Krishna Dey, Shri Sk. Daulat Ali and Shri Abul Basar Naskar.

The subject matter of the Motion relates to day-to-day administration of the Government and does not call for adjournment of the business of the House.

The Members will get ample scope to raise the matter during the discussion on Governor's Address which is now going on.

The Members may also call attention of the Minister concerned through Question, Mention, Calling Attention etc.

I, therefore, withhold my consent to the Motion.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ— দক্ষিণ ২৪ পরগনা জেলার জোকা থেকে ডায়মন্ডহারবার পর্যন্ত বাস রাস্তার দু পাশে নির্মিত রিসর্টগুলিতে ফলাও করে নারীদেহ ব্যবসা চলছে। ফলে গ্রামীণ জীবনে ভয়াবহ এইডস রোগ ছড়িয়ে পড়ছে। টাকার লোভে স্কুল কলেজের মেয়েরাও জড়িয়ে পড়ছে এবং এইভাবে অবাধ যৌনমিলনে এইডস রোগীর সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। মহামান্য হাইকোর্ট নিযুক্ত স্পেশ্যাল অফিসার ও জেলাশাসক রিসর্ট-এর লাইসেন্স বাতিল ও কামরাগুলো ভেঙ্গে ফেলার সুপারিশ করেন। জেলাশাসক গত ৭/৫/৯৭ তারিখে ৩১৭এ/এ মেমোতে ১৯৮৭ সালের সরাই অ্যাক্টের ৪নং ধারার সংশোধনের সুপারিশ করেন। দক্ষিণ ২৪ পরগনা জেলায় গড়ে ওঠা নারীদেহ ব্যবসার মধুকুঞ্জগুলি অবিলম্বে বন্ধ করে সুস্থ পরিবেশ গড়ে তুলতে বিধানসভায় সরাই অ্যাক্টের সংশোধনের জন্য আলোচনার দাবি জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received two notices of Calling Attention on the following subjects, neamely :-

| | Subject | Members |
|---|---|---|
| 1. | Alleged death of one student Pijush Choudhuary from Police firing at Bandar village under Khanakul P.S., Hooghly : | Shri Kamal Mukherjee<br>Shri Rabin Mukherjee<br>Shri Abdul Mannan &<br>Shri Jyoti Chowdhury |

2. Supply of drinking water in the Sundarban areas under Mathurapur Block II, South 24 Parganas. : Shri Satya Ranjan Bapuli

I have selected the notice of Shri Satya Ranjan Bapuli on the subject of Supply of drinking water in the Sundarban areas under Mathurapur Block II, South 24 Parganas.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prododh Chandra Sinha :** The statement will be made on 25th March.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Industrial Reconstruction Department to make a statement on the subject of continuous lock-out in Dunlop India Limited at Sahaganj in Hooghly district leading to suicide of one worker, Prasenjit Sarkar on 12.3.99

(Attention called by Shri Saugata Roy on the 15th March, 1999)

**Shri Mrinal Banerjee :**

**Government of West Bengal**
Industrial Reconstruction Department

Sub : *Reply to calling attention of MIC, PE & IR Department*

1. M/s. Dunlop India Limited (DIL) is promoted by M/s. DIL, RIM Wheels Corporation of Mauritius who along with their associates (Chabbria Group), hold 40% shares of the Company Public Financial Institutions hold 33% shares (with LIC holding the largest chunk of 21.45%) and the general public holds the balance 27%.

2. The company employs 7100 persons with works at Calcutta

(4500) and Chennai (2600) and its level of statutory defaults is Rs. 23.64 crore. The net worth of the company is reported to be Rs. 89.15 crore (paid up capital Rs. 18.99 crore and free reserve of Rs. 70.52 crore) as on 31/12/97. No accumulated loss was reported till December 1997. On 12/01/98, the Board of Directors of the Company decided that the company had become sick due to the necessity of reversing an earlier decision for sale of some real estate property of the Company through a subsidiary, Dunlop Investment Limited. This decision required the reversal of the corresponding entry of Rs. 170 crore and its reflection in the accounts for the financial year 1997-98. The Board of Directors thus formed an opinion that the company has become prima facie, sick and should be referred to BIFR for determination of measures under the Sick Industrial Companies (Special Provisions) Act, 1985. The company was referred to BIFR by the management. January 1998. It was also held by the management of the Company that inadequate working capital finance and labour trouble were reasons contributory to the sickness of the company. The unit has been under closure since 08/02/1998.

3. Apprehending the development of a crisis in the company, Chief Minister drew attention of the Union Finance Minister (12th January 98), to our doubts in respect of intentions of the management. CM requested that the affairs of the Company and allegations of financial improprieties be properly looked into and necessary intervention effected to save the company from possible disaster. In reply, the Union Minister for Law, Justice and Company Affairs informed CN (18th May 98), that inspection of Book of Accounts of the company revealed violations and serious irregularities. The Company Law Board ha been moved (16th April 98), for appointment of Government Directors on the Board of the Company. The Registrar of

Companies, Calcutta filed a prosecution in this regard, in the Court of Metropolitan Magistrate, Calcutta for violation of provisions of Companies Act. The company management moved a petition before the Hon'ble High Court, Calcutta seeking relief from prosecution.

4. Chief Minister wrote to the Prime Minister (27th February 98), seeking immediate intervention in nomination of two Directors to the company in view of financial mismanagement of company's affairs. This measure was expected to facilitate Banks and Financial Institution regaining confidence in the affairs of the company and financing its operations. CM also sought immediate appointment of a Committee of Investigation to look into the working of the Company under the provisions of I(D&R) Act. In reply the Union Industry Minister informed CM (16th April 98) that the "policy of the Government of India is not to take over any sick unit under the provisions of the Industries (Development & Regulation) Act so that the Scarce resources of the country could be better utilized for the setting up of viable and efficient units". The Union Industry Minister also stated that the general health of the tyre and tube industry did not justify the invocation of provisions of this Act. It was further intimated that BIFR had appointed IDBI under section 16(2) of SICA, 1985 to enquire into the accounts of the Company and submit report within 4 weeks.

5. In the meanwhile, proceedings under SICA 1985 were taken up by BIFR in respect of the reference filed by the company. In its first hearing (31st March 98), BIFR appointed IDBI to look into the accounts of the company and submit its status report in regard to the genuineness of the entries of Rs. 170 crore. The stand of State Government in this hearing was that the audited accounts of the Company for the last few years, did not reflect any justification for a reference to BIFR under

the provision of the Act. Chief Secreatry also conveyed State Government views to the Chairman, BIFR (9th April 98), seeking that the highest priority be accorded to the reopening of the Company. With this end in view, State Government would like to explore all possibilities including bringing in new promoters to manage the affairs of the company. If the Financial Institutions and Banks brought in the necessary resources, the State Government could also be associated with management of the Company as a temporary measure if legally tenable.

6. In its next hearing (22nd June 98), BIFR considered IDBI report and declared DIL as a sick company in terms of provisions of section 3(1)(O) of SICA 1985. DIL management proposed submission of a package under section 1792) of the Act on the grounds that promoters would bring in the necessary funds for reviving the company through fresh infusion of funds. The main source of raising the funds required for meeting the liabilities of the company, was however, indicated to come from sale of unencumbered properties. In consideration of the lack of confidence in the promoters expressed by the consortium of Bankers, BIFR did not accept this contention of the management. BIFR appointed IDBI as Operation Agency (OA) to prepare a rehabilitation package under section 17(3) of the Act, for the company that had the consent of all participating parties namely, Financial Institutions, Banks, Employees and State Governments. BIFR further directed OA that it could among other things, examine the necessity of change of management and also directed the Company not to alienate any of its assets under section 22A of SICA 1985, without prior approval of BIFR. On being aggrieved by this order of BIFR, the Company preferred an appeal before AAIFR to allow them to present the revival package for the Company under section 17(2) of SICA before proceeding with action of invoking of

the provisions of section 17(3) ibid. State Government has opposed the gounds of appeal before AAIFR and has consistently sought the return of the case of BIFR for proceeding with the preparation of a viable revival package for the company, that has the consent of all participating agencies in view of the lack of confidence in the promoters reiterated by Banks and Employees Unions. For the same reasons, State Government sought interim directions of AAIFR to the management, to prevent the alienation of any of the company's assets unless it was part of an all agreed and all accepted revival scheme. It is understood that AAIFR has remanded the case back to BIFR for consideration of a revival plan under section 17(2) of SICA 1985. The AAIFR judgement is yet to be received.

7. It will be observed that the Government of India has not taken any steps to actively intervence in the affairs of the company under the provisions of the I(D&R) Act, 1951, although there is substantial evidence of violations and serious irregularities of the Companies Act, 1956 by M/s. Dunlop India Limited. It will also be observed that the actions taken under SICA 1985 have not resulted thus far, in any positive steps for reopening the works of the company and ameliorating the distress of its workers. As all of the above legislation is administered by the Union Government, State Government has been hanidcapped in the actions that it can take for the reopening of the Sahaganj works of the company. Chief Minister has once again, drawn Prime Minister's attention to the continuing plight of the employees of the company and has asked for action to be taken under the provisions of the I(D&R) Act, 1951 in order that the Sahaganj works of the company can be reopened at the earliest possible.

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মন্ত্রীর বিবৃতি সার্কুলেট করা হয়েছে। সুতরাং মন্ত্রীর আর সবটা পড়ার দরকার নেই। ওটা লেট হয়ে গেছে, এখন আপনি আমাদের কোয়েশ্চেন করতে দিন।

**(এই সময় একাধিক কংগ্রেস সদস্য দাঁড়িয়ে উঠে কথা বলার চেষ্টা করেন। প্রচন্ড গোলমাল শুধু হয়।)**

**মিঃ স্পিকার ঃ** বসুন। আই অ্যাম অন মাই লেগস। প্লিজ সিট ডাউন। ইফ ইট গোস অন ইন দিস ওয়ে, আই উইল নট অ্যালাও এনি কোয়েশ্চেন অন দিস। আই উইল ক্লোজ দি চ্যাপ্টার।

(গোলমাল)

**(এই সময় মাননীয় সদস্য শ্রী দিলীপ দাস, শ্রী রবীন মুখার্জি এবং শ্রী রামজনম মাঝি তাদের আসন ছেড়ে পোডিয়ামের দিকে এগিয়ে যাবার চেষ্টা করেন।)**

**মিঃ স্পিকার ঃ** প্লিজ টেক ইয়োর সিট। মিঃ মুখার্জি টেক ইয়োর সিট। এইভাবে চলতে পারে না। এভাবে হবে না। নাউ লেয়িং অফ রুলস।

## LAYING OF RULES

### Amendment to the West Bengal Panchayat (Election) Rules, 1974

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to lay the amendments to the West Bengal Panchayat (Election) Rules, 1974, published under Notification No. 4994/PN/O/I/3R-1/97, dated the 7th November, 1997.

### Amendment in the rules regulating the recruitment to the posts of Extension Officer for Panchayat

**Dr. Surjya Kanat Mishra :** Sir, I beg to lay the amendment in the rules regulating the recruitment to the posts of Exte[illegible] Panchayats published under Notification No. 4590/PN/O/III/2E-78/97, dated the 25th September, 1997.

## Amendment to the West Bengal Zilla Parishads (Election, Constitution and Administration) Rules 1964

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to lay the amendments to the West Bengal Zilla Parishads (Election, Constitution and Administration) Rules, 1964, published under Notification No. 605/PN/O/I/3R-2/97, dated the 16th February, 1988.

## Amendment to the West Bengal Panchayat (Election) Rules, 1974

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to lay the amendments to the West Bengal Panchayat (Election) Rules, 1974, published under Notification No. 1183/PN/O/I/3R-1/97 (pt-III), dated the 3rd April, 1998.

## Amendment to the West Bengal Panchayat (Constitution) Rules, 1975

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to lay the amendments to the West Bengal Panchayat (Constitution) Rules, 1975, published under Notification No. 847/PN/O/I/1A-1/98, dated the 12th March, 1998.

## Amendment to the West Bengal Panchayat (Constitution) Rules, 1975

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to lay the amendments to the West Bengal Panchayat (Constitution) Rules, 1975, published under Notification No. 1263/PN/O/I/1A-3/98, dated the 11th April, 1998.

**Mr. Speaker :** Mr. Banerjee, Mr. Saugata Roy will ask a question on your statement. You will give the reply. Mr. Roy, put your question.

[12-20 — 12-30 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, ডানলপ কারখানা বন্ধ থাকার জন্য সেই ডানলপ কারখানার একজন শ্রমিক, শ্রী প্রসেনজিৎ সরকার গত সপ্তাহে আত্মহত্যা করেছেন।

মাননীয় মন্ত্রী মহাশয় যে দীর্ঘ বিবৃতি দিচ্ছেন সেই বিবৃতির তাৎপর্য নেই। তার কারণ, কিছু আইনগত ব্যাপারে অনেক বিস্তৃতভাবে তিনি বলেছেন। এই ডানলপ ইস্যু এইসব নয়। গত বছর যখন রাজ্যপাল বক্তৃতা দিয়েছিলেন তখন থেকেই দেখছি, আমাদের সদস্য শ্রী রবীন মুখার্জি সেই সময়ে বিক্ষোভ দেখিয়েছিলেন। ডানলপ গত বছরের ফেব্রুয়ারি মাসে যখন বন্ধ হয় তখন মাননীয় মুখ্যমন্ত্রী মিটিং ডেকেছিলেন এবং অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন যে, ডানলপ অধিগ্রহণ রাজ্য সরকার করবেন। মুখ্যমন্ত্রী সেই বক্তৃতা সমর্থন করেছিলেন। আজকে মাননীয় মন্ত্রী এবং মন্ত্রীর পার্টির সিটু ডানলপ গেটে বিজয় উৎসব করেছিলেন পঞ্চায়েত নির্বাচনের আগে, যে সাহাগঞ্জের সাড়ে ৪ হাজার শ্রমিক বেঁচে গেল এই বামফ্রন্ট সরকারের জন্য। আজকে আপনি সিক ইন্ডাস্ট্রি কন্ট্রোল অ্যাক্ট বি আই এফ আর, এ আই এফ আর কি করছে, কোম্পানি ল বোর্ড অ্যাক্টে কি হয়েছে সেইসব বলছেন। এগুলি তো অতীত ইতিহাস, আমরা সবাই জানি। সেই প্রশ্নের আমরা কনসার্ন নই। আমার সহজ প্রশ্ন। এটা আমরা জানি, বর্তমানে কেন্দ্রীয় সরকার কোনও কোম্পানি অধিগ্রহণ করছেনা। সরকারের হাতে যে কোম্পানিগুলি আছে সেগুলিকেই ছেড়ে দিচ্ছেন, বন্ধ করছেন ইত্যাদি। আমি কখনও বলিনি এবং এটা আশাও করি না যে ডানলপ তারা অধিগ্রহণ করবেন। আমরা আশা পেয়েছিলাম এখান থেকেই, যখন আমাদের পক্ষ থেকে তোলা হয় এবং মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রী কথা দিলেন হাউসের মধ্যে এবং হাউসের বাইরে যে অধিগ্রহণ হবে। আপনি নিজেই এই দপ্তর চালান। ১৩টি আন্ডারটেকিং আছে— স্টেটের আন্ডারে অধিগ্রহণ হয়েছে। আই (ডি অ্যান্ড আর) অ্যাক্টে আপনি দায়িত্বশীল মন্ত্রী হয়ে বিবৃতি দিচ্ছেন আপনি বলছেন "It will be observed that the Government of India has not taken any steps to actively intervene in the affairs of the company under the provisions of the I(D&R) Act" এবং এটা আমাদের রাজ্য সরকারের অধীনে নয়, কেন্দ্রের অধীনে। তাহলে রাজ্য সরকার যে ১৩টি কোম্পানি চালান টেকেন ওভার আন্ডার আই (ডি অ্যান্ড আর) অ্যাক্ট অরিজিন্যালি সেটা কি করে চালান? তার মানে রাজ্য সরকার পার্টি হয়ে বলেছেন যে আমরা টেকেন ওভার করব আই (ডি অ্যান্ড আর) অ্যাক্টে এবং রাজ্য সরকারকে ম্যানেজমেন্ট ভেস্ট করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, আইনের কচকচি দিয়ে বা লম্বা বিবৃতি দিয়ে ডানলপে যারা মারা গিয়েছে ঐ প্রসেনজিৎ সরকারের মতন তাদের পরিবারের পেট ভরবে না কাজেই তিনি বলুন, তারা যে বিবৃতি দিয়েছিলেন অধিগ্রহণ করবেন বলে মাননীয় মুখ্যমন্ত্রী বা অর্থমন্ত্রী কেন্দ্রীয় সরকারকে তা লিখে জানিয়েছেন কি না? দু নং, এই যে আপনারা অধিগ্রহণ করবেন বলেছিলেন সেই সিদ্ধান্তটা বি আই এফ আর এবং এ আই এফ আরকে জানিয়েছিলেন কি না? তৃতীয়ত এ বছরের বাজেটে ডানলপের রিহ্যাবিলিটেশনের জন্য ছাবিয়ার কাছ থেকে ডানলপের শেয়ার কেনার জন্য টাকা রেখেছেন কি না আলাদা করে? কারণ আপনার এই বিবৃতিতে

সেখানকার মানুষের কোনও লাভ হবে না। ছাবিয়ার কাছ থেকে যদি শেয়ার কিনে নিতে হয় তাহলে রাজ্য বাজেট থেকে টাকা দিতে হবে এবং তার জন্য রাজ্য সরকারকে তাদের বাজেটে টাকা রাখতে হবে। তা না করে শুধু যদি আইনের কথা বলেন তাহলে এটা কুলিয়ার হয়ে যাবে যে রাজ্য সরকারের ডানলপ অধিগ্রহণ করার কোনও ইচ্ছা নেই এবং ডানলপের ৪।। হাজার শ্রমিক কর্মচারীকে বাঁচানোর কোনও ইচ্ছা আপনাদের নেই। তাই আপনার কাছে আমার স্পেসিফিক প্রশ্ন ঐ ছাবেরিয়া যার বিরুদ্ধে অজস্র কেস কোম্পানি ল এ হতে পারে, যারা অরিজিন্যালি আপনাদের সরকারের সমর্থন পেয়েছিল ডানলপের কতৃত্বভার পাওয়ার ব্যাপারে যারা পি এফের ২৩ কোটি টাকা বাকি রেখেছে, যারা অন্যান্য স্ট্যাটুটরি লাইবিলিটস বাকি রেখেছেন সেখানে আপনারা কি ব্যবস্থা করছেন বলুন। কারণ ইট ইজ কোয়াইট ক্লিয়ার যে তারা চালাতে পারবে না। এ ব্যাপারে রাজ্য সরকার কোনও পজিটিভ ভূমিকা নিচ্ছেন কিনা আমরা জানতে চাই। আমি পুনরায় জিজ্ঞাসা করছি, আপনারা সেন্ট্রাল গভর্নমেন্টকে লিখেছেন কি না, বাজেটে টাকা রেখেছেন কি না এবং ডানলপকে আপনারা অধিগ্রহণ করতে প্রস্তুত আছেন কি না জানান। এক বছরে যদি আপনারা কোনও টায়ার গ্রুপকে পেতেন তাহলে তাদের দিয়ে অ্যাপ্লাই করানো যেত যে আমরা অধিগ্রহণ করব, বি. আই এফ আর তাদের দিয়ে দিতে পারত। এক বছরে আপনারা কারুকে রাজি করাতে পারেননি। এই অবস্থায় ডানলপকে বাঁচানোর তো একটাই উপায়। এই একটা উপায়ে আপনারা কি পদক্ষেপ নিয়েছেন বা কনক্রিটলি কি পদক্ষেপ নিয়েছেন সেটা বলুন এবং কিসের ভিত্তিতে আগে বলেছিলেন যে অধিগ্রহণ করবেন সেটা জানান।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, আমি আইনের কচকচি করতে চাইনি। অবস্থাটা কি সেটাই সবটা জানাতে চেয়েছি। একটা রাজ্য সরকার ইচ্ছা করলেই অধিগ্রহণ করতে পারে না।

**(গোলমাল)**

**(একাধিক কংগ্রেস সদস্য উঠে দাঁড়িয়ে বলতে থাকেন)**

**Mr. Speaker :** I will tell him not to give any reply if you go on interrupting him this way. It can't go on.

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, রাজ্য সরকার ইচ্ছা করলেই অধিগ্রহণ করতে পারবে না। অধিগ্রহণ করতে পারে কেন্দ্রীয় সরকার ঐ অ্যাক্ট অনুযায়ী আই(ডি অ্যান্ড আর) অ্যাক্ট অনুযায়ী। অধিগ্রহণ করার পর রাজ্য সরকারকে চালাতে দিতে পারে। যে ১৩টি শিল্পের কথা সৌগতবাবু বললেন সেটাও ঠিক

একজাক্টলি এইভাবে এসেছে। অর্থাৎ কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করার পর রাজ্য সরকারকে দেয়, রাজ্য সরকার সেগুলি পরিচালনা করছে। আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি। ফার্স্ট পেজে রয়েছে এটা আই (ডি অ্যান্ড আর) অ্যাক্ট অনুযায়ী অধিগ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমরা চিঠি দিয়েছি, দরবার করেছি। মাননীয় মুখ্যমন্ত্রীও চিঠি দিয়েছেন। কেন্দ্রীয় সরকার জানিয়েছেন তারা এটা করবেন না।

**(গোলমাল)**

কেন্দ্রীয় সরকার জানিয়েছেন যে, তারা করবেন না।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি স্টেটমেন্ট রেখেছেন কিনা যে, আপনি অধিগ্রহণ করবেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ না করা পর্যন্ত রাজ্য সরকারের অধিগ্রহণ করবার কোনও উপায় নেই। কথা হচ্ছে, কেন্দ্রীয় সরকারকে অধিগ্রহণ করতে হবে, অথবা বি আই এফ আর--এর ডানলপ কোম্পানি যদি ফেল করে প্যাকেজ দিতে, তখন রাজ্য সরকার বলতে পারে আমরা চালাবো। আমাদের ধারণা ছিল, কেন্দ্রীয় সরকার ওটাকে আই (ডি আর) অ্যাক্ট অনুযায়ী অধিগ্রহণ করে চালাবার চেষ্টা করবেন এবং তারপর রাজ্য সরকার ওটা নেবে।

**মিঃ স্পিকার ঃ** মৃণালবাবু, ডানলপের শ্রমিক প্রসেনজিৎ সরকার যিনি মারা গেছেন, আপনি দু চারদিন পরে জানাবেন যে, আপনারা তার পরিবারকে কোনও আর্থিক সাহায্য করেছেন কি না?

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)**

হাউসকে জানাবেন যে এই পরিবারকে কোনও আর্থিক সাহায্য করেছেন কি না। যদি না করা হয়ে থাকে তাহলে এরমধ্যে তার ব্যবস্থা করবেন। আমি খবরের কাগজের মাধ্যমে জেনেছি, ওর মেয়ে নাকি ক্যান্সারে আক্রান্ত হয়েছে। তার চিকিৎসার দায়িত্বও যেন রাজ্য সরকার নেন। সবটা দুচার দিনের মধ্যে জানাবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বসে ঠিক করেছিলাম যে, নিরাপত্তার ব্যাপারে রেস্ট্রিকশন করা হবে। আমরা সম্মতি দিয়েছিলাম। এরজন্য মাননীয় অতীশ সিনহা মহাশয়ের নেতৃত্বে একটি সাব কমিটি করে দিয়েছিলেন। বিধায়করা তিনটি গেট দিয়েই যাতে ঢুকতে বেরোতে পারেন সেটা দেখবেন বলে বলেছিলেন। বলেছিলেন, বিধায়করা যে কোনও গেট দিয়ে ঢুকতে পারবেন, হেঁটেই হোক বা ট্যাক্সিতেই হোক। কিন্তু আজকে আমাদের একজন বিধায়ক যখন নর্থগেট দিয়ে বিধানসভায় আসছিলেন ট্যাক্সি করে তখন তাকে নামিয়ে দেওয়া হয়। সেখানে পুলিশ অফিসার অপমানজনক

ভাষায় তাকে বলেছেন এই গেট দিয়ে যেতে পারবেন না। মুখ্যমন্ত্রী কিন্তু আগেই ঢুকে গেছেন। বিধায়কদের যদি এভাবে অপদস্ত করা হয়, এটা চলতে পারে না। সংশ্লিষ্ট পুলিশ অফিসার তাকে যেভাবে অপমান করেছেন, ঢুকতে বাধা দিয়েছেন এটা আমাদের সকলের অপমান। একজন ডি সি র‍্যাঙ্কের অফিসার তাকে যাচ্ছেতাইভাবে বলেছেন, আপনি হেঁটে যাবেন, না হলে বেরিয়ে যাবেন। কাজেই এর বিরুদ্ধে আপনি ইমিডিয়েট ব্যবস্থা নিন। আজকে অজিত পান্ডে মহাশয় যখন আসছিলেন, তাকেও আটকে দেওয়া হয়। তাকে গিয়ে নিয়ে আসতে হয়েছে। আজকে হাউসের মেম্বারদের যেভাবে ঐ পুলিশ অফিসার অপমান করেছেন তার জন্য তাকে ক্ষমা চাইতে হবে।

**মিঃ স্পিকার ঃ** হ্যাঁ, আমি খবর নিয়ে জেনেছি, মাননীয় সদস্যকে গেটে আটকে দেওয়া হয়েছিল। দেখছি, কি করা যায়। যে কোনও গেট দিয়ে তারা হেঁটে বা গাড়িতে আসতে পারবেন, এই অধিকার তাদের আছে এক্স এম এল এ যারা তারাও বিধানসভায় আসতে পারবেন। এরজন্য তাদের আইডেনটিটি কার্ড দেওয়া আছে। কিন্তু যদি কোনও মেম্বার সঙ্গে গেস্ট নিয়ে আসেন তাহলে তার গেস্টের জন্য অন্য ব্যবস্থা করা হয়েছে। বারান্দার লবিতে গেস্টদের বসার ব্যবস্থা করা হয়েছে। যে ঘটনা ঘটেছে আমি শুনেছি। খুব খারাপ হয়েছে, এটা ঠিক নয়। ফারদার যাতে এটা না ঘটে দেখব। এই ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া যায় দেখব।

## MENTION CASES

[12-30 — 12-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অত্যন্ত উদ্বিগ্ন হবেন, আইনকে, পুলিশ প্রশাসনকে এমনিক কোর্টের নির্দেশকে অমান্য করে প্রোমোটাররা এই রাজ্যে কি ভয়ঙ্কর শক্তিতে পর্যবেশিত হয়েছে তার একটা দৃষ্টান্ত আমি তুলে ধরছি। জোড়াসাঁকোতে ৩০ বছরের একটা বিদ্যালয় শ্রী সনাতন ধর্ম বিদ্যালয়, এই বিদ্যালয়টিতে প্রোমোটাররা দোতলা ফ্ল্যাট বানিয়ে সেখানে ব্যবসা শুরু করছে। সেখানে আইনের বাধা থাকা সত্ত্বেও কোর্টের নির্দেশ থাকা সত্ত্বেও সেখানে এক তলা বাড়ির উপর—আমার কাছে ছবি আছে দেখতে পারেন—দোতলা তিনতলা তুলেছে। কোর্টের ইনজাংশন থাকা সত্ত্বেও চারতলা তুলতে যাচ্ছে। আরও আশ্চর্যের বিষয় ১২ লক্ষ টাকা দিয়ে ছাদটা বিক্রি করেছিল। এই কর্মকান্ডের সঙ্গে সি পি এম-এর স্থানীয় পৌরপিতা এবং সি পি এম-এর কিছু লোকজন আছে। এটা ৪ কোটি টাকার প্রোজেক্ট, ইতিমধ্যে তারা ৪০ লক্ষ টাকা নিয়েছে। ওরা স্লোগান দিচ্ছে তেনা যখন হাতে মন্ডা মিঠাই পাতে। সেখানকার নাগরিকরা রাজ্যপালকে জানিয়েছে, কলকাতা পৌরসভার মেয়র, তাকে

জানিয়েছে। আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অবিলম্বে এই বেআইনি কাজ বন্ধ কারা হোক। প্রোমোটারদের হাত থেকে রক্ষা পাওয়ার জন্য, ফ্ল্যাট বাড়ি ব্যবসা বন্ধ করার জন্য এবং পুলিশ প্রশাসনকে সক্রিয় করার জন্য আপনার মাধ্যমে পৌরমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী মিলি হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ সুনির্দিষ্ট বিষয়ে। আমার নির্বাচনী ক্ষেত্রে হরিনঘাটা ব্লকে অন্তর্গত বড়জাগুলি প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্রের অবস্থা সম্প্রতি খুব খারাপের দিকে যাচ্ছে। যদিও এই ছোট প্রাইমারি হেলথ সেন্টারটি নির্দিষ্ট দায়িত্ব পালন করে থাকে, বাচ্চাদের যে ইমুনাইজেশন প্রোগ্রাম এবং ডি ও টি প্রোগ্রাম আছে তারা তা যথাযথ দায়িত্ব পালন করে চলেছে। এখানকার মেডিক্যাল অফিসার জানালেন যে অতি সম্প্রতি এখানে পানীয় জলের সঙ্কট তীব্র আকার ধারণ করেছে। এখানে ডিপ টিউবওয়েল যেগুলি আছে অতি সত্তর ওইগুলি রিসিংকিং করা উচিত। এখানকার সবচেয়ে বড় সমস্যা হচ্ছে পানীয় জলের সমস্যা। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী এবং পি এইচ ই দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই প্রাইমারি হেলথ সেন্টারে জরুরি ভিত্তিতে পানীয় জলের ব্যবস্থা করা হয় তার জন্য তারা যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন। এখানে আর একটা সমস্যা হল ফেনসিং-এর। এই স্বাস্থ্য কেন্দ্রের পাশেই বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় আছে, সেখানে কিছু উদ্বাস্তু আছে—কোনও কারণে তারা উদ্বাস্তু হয়ে আছে—তারা এখানকার জল ব্যবহার করে। এই স্বাস্থ্যকেন্দ্রে ফেনসিং না থাকার জন্য এনক্রোচমেন্ট হচ্ছে এবং সেই সঙ্গে ওই উদ্বাস্তুরা এই স্বাস্থ্যকেন্দ্র চত্তরে এসে প্রাতঃকৃত্ত সেরে যাচ্ছে। ফলে এই হাসপাতালের পরিবেশ দূষিত হচ্ছে। স্বাস্থ্যকেন্দ্র, যেটা পরিষ্কার পরিচ্ছন্ন হওয়া দরকার সেখানে পরিবেশ দূষিত হওয়াটা খুব ভাল নয় বলে আমি মনে করি। আশাকরি এই ব্যাপারে প্রতিকার হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকার এবং কলকাতা পৌরসভা ঘোষণা করেছেন যে কলকাতা শহরের উপর জলাশয় বন্ধ করা যাবে না। এই ব্যাপারে তারা আইনও রচনা করেছেন। অথচ টালিগঞ্জ, ঢাকুরিয়া এবং যাদবপুর অঞ্চলে সমস্ত জলাশয় বন্ধ করে সেখানে মাল্টি স্টোরেড বিল্ডিং করবার জন্য প্রোমোটারদের হাতে তুলে দেওয়া হয়েছে। সর্বশেষ যে জলাশয়টি অবস্থিত ছিল রানীকুঠি বলে একটা জায়গায় রানীকুঠি দিঘি আছে, সেখানে বারো বিঘা যে পুকুর আছে সেটি সম্প্রতি ভর্তি করা হচ্ছে। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে, রাজ্য সরকার এবং কলকাতা পৌরসভা এই জলাশয় এবং পুকুরগুলো বন্ধ করার বিরুদ্ধে আইন করেছে, অথচ সেখানে পৌরসভা রানীদিঘি জলাশয়টি বন্ধ করে সেখানে খেলার মাঠ করছেন। এই জলাশয়টি ঐ অঞ্চলে একমাত্র জলাশয়। এটি ঐ অঞ্চলে ইকোলাজিক্যাল ব্যালান্স রক্ষা

করছে তা নয়, এটি ফায়ার ব্রিগেডের একমাত্র জলের উৎস। ঐ এলাকার হাজার হাজার মানুষ এর জল ব্যবহার করে থাকেন। সেজন্য আমি পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি অবিলম্বে হস্তক্ষেপ করে এই জলাশয়টি যাতে ভর্তি না হয় এবং জল রক্ষা পায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন ক্ষেত্রে হুগলি জেলার সিঙ্গুরে 'বরা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে' দীর্ঘদিন যাবত কোনও মেডিক্যাল অফিসার নেই। ফলে ঐ এলাকা এবং পার্শ্ববর্তী এলাকার দরিদ্র্য, দুস্থ লোকেদের চিকিৎসার খুব অসুবিধা হচ্ছে। তাই স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার দাবি যাতে ঐ স্বাস্থ্যকেন্দ্রে অবিলেম্ব মেডিক্যাল অফিসার নিয়োগ করেন।

**শ্রী জটু লাহিড়ি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রামরাজাতলায় ১৯৩৩ সালে ৩টি বাস নিয়ে একটি যে বাসস্ট্যান্ড চালু হয়েছিল, আজকে সেখানে ৫০টি বাস ঐ বাস স্ট্যান্ডটিকে ব্যবহার করছে। বর্তমানে জনসংখ্যা অনেক বেড়ে গেছে এবং বাস স্টান্ডটির কাছে বাজার চলে এসেছে। ফলে প্রতিদিনই যানজট হচ্ছে, এলাকার মানুযের পক্ষে চলাচল সম্ভব হচ্ছে না। ১৯৯৫ সালে হাওড়া-পৌরসভা ১ বিঘা ২ কাঠা জমি ৩৪নং রামরতন শেঠ রোডে অধিগ্রহণ করে ঐ জায়গায় নতুন করে বাস স্ট্যান্ড করার জন্য। হাওড়া পৌরসভা থেকে টোটাল প্ল্যানিংয়ের জন্য সি এম ডি এ-র কাছে কাগজপত্র পাঠিয়ে দিয়েছে। কিন্তু আজ পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। রামরতন শেঠ রোড রামরাজাতলায় যে রাস্তাটি আছে সেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। রাস্তাটি আজকে এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে সেখান দিয়ে একটি অ্যাম্বুলেন্স পর্যন্ত যেতে পারেনা। আজকে ৫০টি বাস চলছে এবং বাজার চলার জন্য মানুষের চলাচলের ক্ষেত্রে অত্যন্ত দুর্বিসহ হয়ে পড়েছে। মাননীয় পৌরমন্ত্রীর কাছে আমার আবেদন, তিনি অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘ ৫-৬ মাস ধরে আজকে বৃষ্টি নেই। ফলে আজকে আমার নির্বাচন কেন্দ্র পোলবা এলাকায় জলাভাব দেখা দিয়েছে। সেখানে ঘিয়া, কুন্তি এবং সরস্বতী সবই শুকনো হয়ে গেছে। বোরো চাষে প্রচন্ড অসুবিধা হচ্ছে পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। প্রতিটি গ্রাম পঞ্চায়েতেই নলকূপগুলোর বড় অংশ অকেজো হয়ে গেছে। গ্রাম পঞ্চায়েতগুলো তাদের আর্থিক অপ্রতুলতার মধ্যে মেরামত করতে গিয়ে সমস্যার মধ্যে পড়ছে। আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করছি, পানীয় জলের জন্য পঞ্চায়েতগুলো যাতে বাড়তি অর্থ বরাদ্দ পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আপনার মাধ্যম দিয়ে আমি রাজ্যের মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকাল এক দৈনিক সংবাদপত্রে প্রকাশিত হয়েছে যে, ১৬ই মার্চ বর্ধমান জেলায় প্রশাসনিক ভবনের সামনে ধর্নারত জুনিয়র বেসিক ট্রেনিদের উপরে লাঠি চার্জ করা হয়েছে। আজকে যেসব যুবক-যুবতীরা বেসিক ট্রেনিং পড়ছে, তারা অনেক আগে থেকেই বোর্ডের চেয়ারম্যানের অনুমতি নিয়ে অবস্থানরত ছিল। কিন্তু তাদের উপরে আপনাদের বীরপুঙ্গম পুলিশ লাঠি চালিয়েছে। এইভাবে আন্দোলন দমানো যাবে না। যে সমস্ত বেসিক ট্রেন্ডরা স্কুলে শিক্ষকতার জন্য ইন্টারভিউ দিয়েছে, তাদেরকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হোক। এবং স্কুলগুলোতে যে শিক্ষকের অভাব তা পূরণ করুন। বর্তমানে প্রাথমিক শিক্ষার যে অবস্থা শিক্ষক না থাকার ফলে, এই বেসিক ট্রেন্ডদের নিলে পরে কিছুটা সুরাহা হবে এই দাবি আমি জানাচ্ছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খন্ডকোষ এবং রায়না ব্লকে মূলত এই বছরে জল দেওয়া হয়নি। এই জল না দেওয়ার ফলে স্যালো টিউবওয়েল বন্ধ হয়ে গেছে। কোনও পুকুরে জল নেই। গবাদি পশুও এরফলে জল খেতে পাচ্ছে না। সুতরাং সামগ্রিক বিষয়টা বিবেচনা করে আর বি এম সি-র মেন ক্যানেল দিয়ে অন্যান্যবার যেমন ৪-৫ বার করেজলে আসত, সেইরকম জল এনে খন্ডকোষ এবং রায়না ব্লকে জল দেওয়ার ব্যবস্থা করা হোক, এই দাবি আমি সেচমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে রাখছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কসবায় লুম্বিনী পার্ক মেন্টাল হসপিটালের যে জমি সেই জমি দখল করে বজরঙ্গবলীর মূর্তি তৈরি করেছে। অবশ্য ওখান থেকে স্বরাষ্ট্রমন্ত্রী ইঙ্গিত করছেন যে, আমাদের দলের লোকেরাই নাকি এই কাজটা করেছে। সে যাই হোক আমাদের দলে লোকই হোক, সরকারের জমিতে এইভাবে মন্দির করার জন্য সেটা ভেঙে দিন। আমার কাছে চিঠি আছে, আমাদের দলের তৃণমূলের ওই অঞ্চলের সভাপতি চিঠি লিখেছেন মন্দিরটি ভেঙে ফেলার জন্য মেন্টাল হসপিটালের সুপারিনটেনডেন্টকে। যদিও জানি আপনি বলবেন যে আমাদের দলের লোক করেছে, কিন্তু তথাপি বলছি যে, তিলজলাতে বজরঙ্গবলীর মূর্তি রাখার পেছনে পার্টি অফিস করেছেন। এবং কায়দা করে ঢালাই করেছেন। সেইকারণে আমার বিনীত নিবেদন এই যে, আপনাদের দলের পক্ষ থেকে বা আমাদের দলের পক্ষ থেকেই করুন, ভেঙে দেওয়া হোক। এই ব্যাপারে ডাইরেক্টর অফ হেলথ সার্ভিস থেকে সুপারিনটেনডেন্টকে চিঠি লিখে জানিয়েছেন যে, মন্দিরটি যাতে

ভেঙে দেওয়া হয়। আমার কাছে যে চিঠিপত্রগুলো আছে সেগুলো মাননীয় অধ্যক্ষের কাছে আমি জমা দিচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, ভারতবর্ষে স্বাধীনতা সংগ্রামে এবং নানারকম ঘটনার পরিপ্রেক্ষিতে বিপ্লবীদের বন্দি করে রাখার স্মারক হিসাবে আলিপুর কোর্ট বিখ্যাত। সেই আলিপুর কোর্টে ঋষি অরবিন্দের বিচার হয়েছিল। অরবিন্দের বিচারের সাথে সাথে আরও ৩৬ জন বিপ্লবীর বিচার হয়েছিল। তাদের কারুর ফাঁসি, কয়েকজনের যাবজ্জীবন কারাদন্ডও হয়েছিল। ঋষি অরবিন্দ অবশ্য খালাশ পেয়েছিলেন। সেই কক্ষটিকে হেরিটেজ বিল্ডিং হিসাবে গ্রহণ করার জন্য সরকারকে জানানো হয়েছিল। এবং সরকার থেকে হেরিটেজ বিল্ডিং হিসাবে ঋষি অরবিন্দের বিচার কক্ষটিকে বিচার সংগ্রহশালা হিসাবে গ্রহণ করেছে। কিন্তু দুঃখের বিষয় ওই সংগ্রহশালাতে কবি রবীন্দ্রনাথ ঠাকুর এবং নেতাজী সুভাষচন্দ্র বসুর অনেক নথিপত্র আছে। সেগুলোর ঠিকমতো রক্ষণাবেক্ষণ হচ্ছে না। সুতরাং সেই হেরিটেজ বিল্ডিংটি রক্ষণাবেক্ষণের জন্য কিছু কর্মচারী রাখা দরকার। নানা প্রয়োজন সেখানে ডিস্ট্রিক্ট জাজ তরফ থেকে কিছু করা হয়েছিল এখানে বুদ্ধদেব বাবু আছেন, ওই হেরিটেজ বিল্ডিং হিসাবে রাখার জন্য এবং ওখানকার নথিপত্র সংরক্ষণের যে প্রয়োজনীয়তা সেটা দেখার জন্য কিছু কর্মচারী রাখার দরকার এবং দেখাশোনা এবং দেখানোর জন্য লোক দরকার সেটা জানাচ্ছি। এই বিল্ডিটিং হেরিটেজ বিল্ডিং হিসাবে কলকাতা পৌরসভা ঘোষণা করলেও আজ পর্যন্ত মূল্যবান যে সমস্ত কাগজপত্র আছে, সেগুলো বেহাল অবস্থায় পড়ে আছে। এটা নয়, একশত বছরের ইতিহাস সমৃদ্ধ সমস্ত কাগজপত্র আছে। ক্ষুদিরাম বসুকে চিঠি, সুভাষচন্দ্র বসুকে লেখা চিঠি, রবীন্দ্রনাথকে লেখা চিঠি আছে। স্বাধীনতার সময়ে তিনি লিখেছিলেন। সেখানে সব গুরুত্বপূর্ণ তথ্য ও নথিপত্র আছে তার রক্ষণাবেক্ষণ করা দরকার। তার জন্য মুখ্যমন্ত্রীকে আবেদন করব, আমাদের সংস্কৃতি মন্ত্রী বুদ্ধদেববাবু আছেন তাকেও বলব, অবিলম্বে সেখানে কয়েকজন কর্মচারী নিয়োগ করুন যাতে এই সংগ্রহশালাটি যেটি হেরিটেজ বিল্ডিং হিসাবে ঘোষিত সেটি রক্ষিত হয়। বহু মূল্য দলিল সেখানে আছে বর্তমানে যারা গবেষণা করছেন তাদেরও সেই সমস্ত জিনিসগুলি লাগবে, গবেষণার জন্য বহু ছাত্র-ছাত্রী সেখানে আসছেন। এই ব্যাপারটা দেখার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করব। সরকারি ঔদাসীনের জন্য ওটা নষ্ট হতে বসেছে, এখানে বুদ্ধদেববাবু আছেন, আশাকরি উনি এই বিষয়টা নিয়ে এখানে কিছু আলোকপাত করবেন। হেরিটেজ বিল্ডিং হিসাবে ডিক্লেয়ার করা হয়েছে, কিন্তু এখন পর্যন্ত সেখানে কোনও কর্মচারীকে নিয়োগ করা হয়নি, আশাকরি এটা আপনি দেখবেন।

**শ্রী অজিত পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি গুরুতর বিষয় এখানে

উল্লেখ করতে চাই। আমার বিধানসভা এলাকায় বহু মানুষের রেশন কার্ড নেই, আমি যখন তাদের দরখাস্তগুলি সহি করে দিই, তারা যখন রেশন অফিসে যায় তখন তারা বলে আপনারা কি ভোটার লিস্ট-এ নাম আছে, ভোটার লিস্ট-এ যখন নাম তুলতে যায় তারা বলে আপনার কি রেশন কার্ড আছে এটা নিয়ে একটা সমস্যা সৃষ্টি হয়েছে। তাহলে কি ভোটার লিস্টে নাম না থাকলে রেশন কার্ড-এ নাম উঠবে না? তারা বলে আড়াই শত টাকা বা দুইশত টাকা দিন এইটা নিয়ে তারা ঝামেলা করে। আমি তাই এই সমস্যার সমাধানের জন্য আবেদন করছি। এটা একটা গুরুতর সমস্যা, একটা র‍্যাকেট সিস্টেম আছে, তারা বলে আপনার কি দরখাস্ত লেখা হয়নি, ১০ টাকা দিন, লিখে দিচ্ছি, এই ধরনের কিছু লোক এখানেই বসে থাকে। এটা একটা গুরুতর সমস্যা, সংশ্লিষ্ট দপ্তরকে এই বিষয়টি দেখার জন্য অনুরোধ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটা মর্মান্তিক দুঃখজনক ঘটনার কথা আপনার সামনে পেশ করছি। গত ৮ই মার্চ, মুচিপাড়া থানা এলাকায় ফাল্গুনি দাস লেনে পুলিশ রাতারাতি হানা দিয়ে প্রদীপ দাসের বেআইনি বাড়ি বন্ধ করে দেয়। ঠিক তার পরের দিন সকাল বেলায় ঐ বাড়ির জনৈক ভদ্রলোক যাকে আমরা দীর্ঘদিন ধরে চিনি, সমাজসেবী হিসাবে জানি, পেশায় সাংবাদিক প্রকাশ্য দিবালোকে তাকে রাস্তায় মারধোর করে, তার চশমা ভেঙে যায়, হসপিটালাইজ এর অবস্থা হয়, পুলিশে খবর যায়, থানার পুলিশ অফিসার মহঃ আক্রাম, প্রদীন দাসকে অ্যারেস্ট করে নিয়ে যায়। প্রদীপের ভাই বাবলু দাস কুখ্যাত গুন্ডা দীর্ঘদিন এলাকায় অত্যাচার চালাচ্ছে, কলকাতা কর্পোরেশনকে জানানো সত্ত্বেও আজও সেই বেআইনি বাড়ি ভেঙে ফেলা হয়নি। প্রদীপ দাস কুখ্যাত গুন্ডা তার ভাই বাবলু বাপী দাস দীর্ঘদিন ধরে মানুষের উপর অত্যাচার করছে তাদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা নেওয়া এবং যে বেআইনি বাড়ি তৈরি করা হচ্ছিল, বন্ধ করে দেওয়া হয়েছে, এখন পর্যন্ত সেইবাড়ি পরিপূর্ণভাবে ভেঙে ফেলা হয়নি। এই বিষয়টি দেখার জন্য আমি আবেদন করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী দিবাকান্ত রাউত ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র বলাগড়ে ১৫০টি আর এল আই এবং ৫৩টি অ-গভীর নলকূপ আছে। সেখানে অনেকদিন ধরে বৃষ্টি না হওয়ার ফলে ভূগর্ভস্থ জলের স্তর নিচে নেমে যাচ্ছে। ফলে হাজার হাজার বিঘার জমির ফসল জলের অভাবে নষ্ট হয়ে যাচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ মোটরগুলো আরও নিচে নামানোর জন্য যে সমস্ত যন্ত্রপাতির দরকার তা যেন সরবরাহের ব্যবস্থা করা হয়। তা

নাহলে হাজার হাজার বিঘার জমির ফসল নষ্ট হয়ে যাবে। তাছাড়া নদীর জল ধরে রাখার জন্য ওখানে একটা স্লুইস গেট খুবই দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিষয়টি গুরুত্ব দিয়ে দেখবেন।

**শ্রী অসিত মিত্র ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আবার ডাকাতির খবর বিভিন্ন সংবাদপত্রে আজকে বেরিয়েছে এবং গতকাল বিভিন্ন মিডিয়াতেও প্রকাশিত হয়েছে। আমার নির্বাচনী ক্ষেত্রে গত পরশুদিন রাত্রি সাড়ে সাতটা, আটটার সময় বাসের মধ্যে ডাকাতরা উঠে ড্রাইভারের মাথায় রিলভবার ঠেকিয়ে ড্রাইভারকে নামিয়ে দেয়। তারপরে সমস্ত যাত্রীদের কাছ থেকে পঞ্চাশ হাজার টাকার মতো জিনিসপত্র ছিনিয়ে নেওয়া হয় আমাদের দলের বিধানসভার সদস্য অনিল মুদি ঐ বাসে যাচ্ছিলেন, তার দেহরক্ষীর কাছ থেকে ডাকাতরা রিভলবার ছিনতাই করে। এর পরেও আপনারা বললেন রাজ্যের আইন-শৃঙ্খলা ভালো। এখনও পর্যন্ত একজন ডাকাতকেও গ্রেপ্তার করা যায়নি। গতকাল হাওড়ার পুলিশ চার, পাঁচজন নিরপরাধ যুবককে গ্রেপ্তার করেছিল, কিন্তু তাদের এখন ছেড়ে দেওয়া হয়েছে। হাওড়া জেলায় যে ঘটনা কোনওদিন ঘটেনি সেই ঘটনা ঘটেছে। অনিল মুদি রাত্রিবেলায় আমার বাড়িতে গিয়ে এই ঘটনার কথা বলে। অবিলম্বে দোষীদের গ্রেপ্তার করার ব্যবস্থা করা হোক।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলায় বহরমপুর থেকে হরিহরপাড়া নওদা হয়ে রাধানগর ঘাট হচ্ছে মুর্শিদাবাদের সঙ্গে নদীয়া জেলার একমাত্র যোগাযোগের রাস্তা। সেখানে নদীর উপরে একটা সেতু আছে। সেই সেতুটি অত্যন্ত সঙ্কীর্ণ, দুটি গাড়ি পাশাপাশি যেতে পারে না। এই রকম অবস্থায় সেতুটি প্রায় ভেঙে গেছে, মেরামতের কোনও ব্যবস্থা করা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে এই সেতুটি নির্মাণ করে রাস্তা চওড়া করার ব্যবস্থা করা হোক।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বামফ্রন্টের রাজত্বে পশ্চিমবাংলাতে ধ্বংস হয়েই গেছে, আজকে আসানসোলও ধ্বংসের মুখে। আমি যে শিল্পাঞ্চল থেকে প্রতিনিধিত্ব করছি সেই আসানসোল আজকে ধ্বংসের মুখে। পশ্চিমবঙ্গে ১৪টি মিনি সিমেন্ট প্ল্যান্ট আছে, তার মধ্যে দশটি হচ্ছে আসানসোল সাব-ডিভিসনে। এই মিনি সিমেন্ট কারখানাগুলো তাদের কাঁচামাল জোগাড় করে দুর্গাপুর স্টিল প্ল্যান্টের স্ল্যাগ থেকে এবং ইসকোর স্ল্যাগ থেকে। এই মিনি সিমেন্ট কারখানার সিমেন্টের দাম, বড় কোম্পানির সিমেন্টের থেকে প্রতি ব্যাগে কুড়ি থেকে পঁচিশ টাকা কম। সেইজন্য বড় বড় সিমেন্টের ব্যবসায় ঐ অঞ্চলে ঘাটতি হচ্ছে। তাই তারা সেখান থেকে যে র মেটিরিয়াল পাওয়া যায় ইস্কো এবং ডি এস পি-র টোটাল মালটা অন্য রাজ্যে নিয়ে

যাচ্ছে বড় ফ্যাক্টরির জন্য। এটা তারা ইচ্ছাকৃতভাবে করছে। এই অবস্থা যদি চলে, তাহলে ১০টি মিনি সিমেন্ট প্ল্যান্টে যে ১০ হাজার বেকার যুবক প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে যাদের রুজি রোজগার জড়িত, তারাও ক্ষতিগ্রস্থ হবে। তাই, যেটুকু বেঁচে আছে, সেটা যাতে বাঁচাতে পারা যায়, সেইজন্য কোনও আইন প্রণয়ন করে বা বাধ্য করে যাতে র মেটেরিয়ালস মিনি প্ল্যান্টগুলো পেতে পারে তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, অজিতবাবুর কথা আমিও বলছি আমার নির্বাচনী এলাকা গাজন ব্লকে অনেকেরই রেশন কার্ড না থাকার ফলে তারা রেশন তুলতে পারছে না। কোনও কোনও পরিবারের হয়ত মা-বাবার রেশনকার্ড আছে, কিন্তু ছেলেমেয়েদের নেই। ছাত্র ভর্তির ক্ষেত্রেও অনেককে সমস্যায় পড়তে হচ্ছে। ঐ এলাকায় পর্যাপ্ত পরিমাণে রেশনকার্ড দেওয়ার জন্য মাননীয় খাদ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী প্রমথনাথ রায় ঃ** (অনুপস্থিত)

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে দেশব্যাপী টেলি কমিউনিকেশন ব্যবস্থা ড্যামেজ হয়ে পড়ে আছে। আমার বর্ধমান জেলার আসানসোল সাব-ডিভিসনে হয়ত ৫ দিন লাইন ঠিক থাকে, তারপর আবার খারাপ হয়ে যায়। বর্তমানে চার থেকে পাঁচ মাস সম্পূর্ণভাবে অকেজো হয়ে আছে। আমরা জনপ্রতিনিধি, মানুষ হয়ত ভাবছে, তারা ফোন করলেও আমরা ধরছিনা। তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, তিনি যেন বিষয়টি প্রধানমন্ত্রীর গোচরে আনেন, এবং এই লাইনগুলো যাতে ঠিক হয়ে মানুষের উপকারে আসে, সেটা দেখেন।

**শ্রী যদু হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা একেবারেই আদিবাসী অধ্যুষিত এলাকা। সেখানে শুধু বিদ্যুতের পোলই পোঁতা হয়েছে, বিদ্যুৎ এখনও যায়নি। অবিলম্বে যাতে ঐসব অঞ্চলে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করা হয়, তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** (অনুপস্থিত)।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জে ৩৪ নম্বর জাতীয় সড়ক দেবগ্রাম থেকে কালিগঞ্জ, কালিগঞ্জ থেকে পলাশি, পলাশি থেকে পলাশি পাড়া, যতগুলি পাকা রাস্তা আছে সবগুলিরই অত্যন্ত দুরুহ অবস্থা। রাস্তাগুলি খানাখন্দে ভরে গেছে। ভাঙ্গাচোরা রাস্তায় বাস এবং মানুষের যাতায়াত অত্যন্ত দুরুহ হয়ে উঠেছে। এই ব্যাপারে আমি পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই তিনটি রাস্তা মেরামতি করা হয়।

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র হুগলি জেলার হরিপুর গ্রামে এখনও কোনও মাধ্যমিক বা জুনিয়র হাইস্কুল নেই। এখানে লোকসংখ্যা প্রায় ১৭ হাজার। প্রাথমিক বিদ্যালয়ে সংখ্যা ১১টা। ছাত্ররা ক্লাস ফোর পাশ করার পর ছেলে মেয়েরা কমপক্ষে ৬ কিলোমিটার দূরে জাঙ্গীপাড়া থানার অন্তর্ভুক্ত লক্ষ্মণপুর হাই স্কুলে বা চন্ডীতলা আইয়া আকুনি বিহারিলাল ইনস্টিটিউশনে গিয়ে পড়াশোনা করে। এখানে একজন গ্রামবাসী স্কুল প্রতিষ্ঠা করার জন্য জমি দান করেছেন। তাই আমার অনুরোধ যে এখানে যাতে বিদ্যালয় স্থাপন করার জন্য অনুমোদন দেওয়া যায়, তার ব্যবস্থা যেন সরকার করেন, এই ব্যাপারে আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে পঞ্চায়েত মন্ত্রী আছেন। স্যার, আমার এলাকায় ৫টি পঞ্চায়েত আছে। স্যার, যখন পঞ্চায়েত প্রধানদের সভা হয়, সেখানে যারা আমাদের দলের পঞ্চায়েত সদস্য বা সদস্যা আছেন, তাদের বলা হয় সই করে চলে যান। মিটিং এর দরকার নেই। কোনও মিটিং এর মিনিটস দেওয়া হয় না। এই ব্যাপারে আমরা বি ডি ও, ডি এম থেকে শুরু করে মন্ত্রী মহাশয়ের কাছেও চিঠি দিয়েছি। কিন্তু কোনও রকম কাজ বা সুরাহা হয়নি। এই ধরনের ঘটনা দীর্ঘদিনের ঘটছে। কিন্তু সরকার এই ব্যাপারে সুরাহা করার জন্য কোনও চেষ্টা করছেন না। কাজেই যারা সদস্য বা সদস্যা আছেন, আগামী দিনে তারা কি ব্যবস্থা নেবেন বা নেবেন না, সেটা আমাদের নিশ্চয় চিন্তা করতে হবে। স্যার, পঞ্চায়েতের মাধ্যমে যারা জয়লাভ করেছেন, তারা যদি পঞ্চায়েত অফিসে যেতে [illegible] পারেন, [illegible] যদি মিটিং না করতে পারেন, [illegible] মিটিংটা একটা প্রহসন হয়ে থাকে এবং এটা একটা নিন্দনীয় ব্যাপার। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় যদি উত্তর দেন তাহলে ভালো হয় এবং অবিলম্বে এটা যাতে বন্ধ হয়, তার জন্য, আরও সতর্ক ব্যবস্থা নেওয়ার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী কিরীটি বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুরের একাংশ ঝাড়গ্রামকে খরা এলাকা সত্ত্বেও কয়েকটি মিনিকিট ছাড়া সেখানকার কৃষকদের কাছে কোনও সাহায্য পৌঁছয়নি।

শুধু তাই নয় সেই সমস্ত দুঃস্থ কৃষকদের যারা চাষআবাদ করতে পারেনি তাদের কৃষি ঋণের জন্য তাগাদা দেওয়া হচ্ছে শুধু তাই নয় যে সব জায়গায় কিছু বোরো চাষ হয়েছে তারা জল পাচ্ছে না। সমস্যা বাড়ছে। পানীয় জলেরও সমস্যা দেখা দিয়েছে। এখন থেকে যদি তার ব্যবস্থা না করা হয় আগামী মে মাসে জলকষ্ট তীব্র আকার ধারণ করবে। সেজন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার, আপনার দৃষ্টি আকর্ষণ করে আমি কিছু বলতে চাই। আপনি নিশ্চয় জানেন যে খানাকুলে একজন লোককে—পীযুষ চৌধুরি, তাকে পুলিশ গুলি করে হত্যা করেছে। তার অপরাধ কি? খানাকুল এলাকায় ১০ হাজার চাষী জলের দাবিতে সঙ্ঘবদ্ধ হয়েছিল এবং সেখানে পুলিশ ক্যাম্প ছিল। জল চাওয়ার কারণে পুলিশ তাকে গুলি করে হত্যা করেছে। আগামী ১০ তারিখে বাংলার মহারাজা মুখ্যমন্ত্রী হুগলিতে আরামবাগ যাচ্ছেন। তার জন্য রাস্তা তৈরি হচ্ছে, হেলিপ্যাড তৈরি হচ্ছে কিন্তু খানাকুল, গোঘাট, আরামবাগের চাষীদের চাষের জন্য যে জল সেটা তারা পাচ্ছে না। টিউওবয়েলগুলো অকেজো হয়ে পড়েছে। আর মুখ্যমন্ত্রী আরামবাগে যাচ্ছেন এস এফ আই এর রাজ্য সম্মেলন হচ্ছে তার জন্য স্কুল কলেজ বন্ধ রাখা আছে, পরীক্ষা বন্ধ করে দেওয়া হয়েছে। অথচ সেখানকার চাষীরা জল পাচ্ছে না, তাদের হাহাকার শুরু হয়েছে।

**(মাইক অফ)**

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, এখানে ডানলপ নিয়ে কথা, অনেক চাপানো উতোর হয়েছে। ভুটান এবং বক্সাদুয়ারের মাঝামাঝি যে ব্রিজ চা বাগান আছে গত ৪ঠা মার্চ থেকে সেখানে বেআইনিভাবে লক আউট ঘোষণা করা হয়েছে। আড়াই হাজার শ্রমিক কর্মচারী আছে। এরা সম্পূর্ণ মৃত্যুর মুখে, স্টারভেশন করছে। শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই বেআইনি লক আউট প্রত্যাহার করা হয়। পাশেই বকসা সেখানে অবাধে লুন্ঠন চলছে। কিছু অফিসার মিলে চোরাকারবারিদের যোগসাজশে সর্বনাশ করছে। সোশ্যাল ফরেস্ট্রি তারা তাদের কাঠ উৎপন্ন করে বিক্রি করতে চায়। বিভিন্ন স মিলগুলো বন্ধ হয়ে যাচ্ছে। নো অবজেকশন সার্টিফিকেট দেওয়া হচ্ছে না। পি টি আরে কাজ নেই। ৩৬৫ দিনের মধ্যে ১০ দিনও কাজ পাওয়া যাচ্ছে না। একটা সাংঘাতিক অবস্থা। সাধারণ মানুষ যারা আম, কাঠাল, কাঠ বিক্রি করতে চায়, তারাও নো অবজেকশন সার্টিফিকেট পাচ্ছে না। আমি বিশেষ করে অনুরোধ করছি যাতে করে এই লক আউট প্রত্যাহার করা হয়।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আমাদের দক্ষিণ কলকাতায় মাফিয়া চক্রের আক্রমণে এক অসম্ভব জায়গায় গিয়ে পৌঁছেছে। মূলত ঘটনাগুলো ঘটছে টালিগঞ্জ, যাদবপুর এলাকা। আমাদের বিধায়ক দেওকিনন্দন পোদ্দারের ছেলে তিনি একটা বাড়ি তৈরি করেছিলেন, তার কাছে এই মাফিয়া চক্র ৫ লক্ষ টাকা দাবি করে এবং প্রাণের ভয় দেখায়। শেষ পর্যন্ত পুলিশ থেকে তাকে বডিগার্ড নিতে হয়েছে। একটা ছোট জায়গা টালিগঞ্জের গল্ফগ্রীনের মাদার তলায় সেখানে নটোরিয়াস মাফিয়ারা উঠেছে তাদের নাম আগে ছিল আফরোজ, আর এখন শেখ বিনোধ, সাহাজাদা, দীনেশ, উত্তম, ভীষ্ম। এরা দক্ষিণ কলকাতায় যে কেউ বাড়ি করলেই তারা মিনিমাম ১ লক্ষ টাকা দাবি করছে। এরা যে শুধু বড় বড় প্রোমোটারদের হুমকি দিচ্ছে তাই নয়, কলেজ শিক্ষকরা কো-অপারেটিভ করে বাড়ি তৈরি করলেও তারা টাকা দাবি করছে। এদের সকলের হাতে রিভলবার আছে, সেলুলার ফোন আছে, মারুতি গাড়ি আছে, পায়ে নাইক জুতো পড়ে ঘুরছে। আগে বেহালায় এই রকম ঘটনা ঘটত, এখন একটু কমেছে, রিজেন্ট পার্ক থানা এদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারছে না এদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুরে ময়ূরাক্ষী নদী আছে, তার দুই পাশে বোরো ধানের চাষ হয়। বিদ্যুতের সঙ্কট এবং জলস্তর নেমে যাওয়ার ফলে চাষ মার খাচ্ছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যাতে ময়ূরাক্ষী ড্যাম থেকে কুঁয়ে নদীর মাধ্যমে জল সরবরাহ করা হয়, যাতে চাষীরা জমিতে জল দিতে পারে। আমি কুঁয়ে নদীর মাধ্যমে ময়ূরাক্ষী নদীর জল ছাড়ার আবেদন রাখছি।

**শ্রী মহঃ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় সুতি-১ ব্লকের কানুপুর বহুতালি রোড কংগ্রেস আমলে মঞ্জুর হয়। এখন এই ২২ বছর হয়ে গেল সেখানে এই রাস্তাটি সম্পূর্ণ হল না। ওখানে তিনটি গ্রাম পঞ্চায়েত আছে বংশবাটি, হারোয়া, বহুতালি। এই তিনটি গ্রাম পঞ্চায়েত, ব্লক হেড কোয়ার্টার্স থানা মহকুমায় যোগাযোগ করবার জন্য বীরভূম ও বিহার দিয়ে আসতে হয়। এই রাস্তাটি তৈরি করার জন্য মাননীয় মন্ত্রীর কাছে বারে বারে বলেছি। আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ করছি অনতিবিলম্বে রাস্তাটি সম্পূর্ণ করার জন্য।

**শ্রী তপন হোড় :** স্যার, বীরভূম জেলায় সেচ ও জলপথ দপ্তরে ১৬৩ জন

হালসেনা সিজিনাল কর্মচারী আছে। এরা দীর্ঘ দিন ধরে স্থায়ীকরণের জন্য আন্দোলন চালাচ্ছে। এই হালসেনারা রেভিনিউ, মোহরা বা কমিশন তহসিলদার এদের অধীনে কাজ করত, তারা পার্মানেন্ট হয়ে গেছে, কিন্তু এরা পার্মানেন্ট হয়নি। গত ৩রা মার্চ সিউড়ির জলসেচ ভবনে এরা ১০ জন আমরণ অনশন করছে। মাননীয় অর্থমন্ত্রী ও সেচমন্ত্রীর কাছে অনুরোধ করছি এই ক্যাটাগরির কর্মচারী ল্যান্ড ডিপার্টমেন্টে আছে, তারা সেখানে পার্মানেন্ট হতে যাচ্ছে, অথচ এই হালসেনারা স্থায়ী হচ্ছে না, তাদের কথা বিবেচনা করার জন্য অনুরোধ করছি। এই বৈষম্যের বিরুদ্ধে আমি দাবি জানাচ্ছি। এই ফাইলটা মাননীয় অর্থমন্ত্রীর কাছে আটকে আছে। অন্যান্য বিভাগের অস্থায়ী কর্মীদের যেমন স্থায়ী করা হয়েছে এক্ষেত্রেও তাই করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার উলুবেড়িয়া উত্তর কেন্দ্রের রাস্তাঘাটের এমন বেহাল অবস্থা যে সাইকেল থেকে শুরু করে ট্রাক, অ্যাম্বুলেন্স, কোনও যানবাহনই ভালো ভাবে চলতে পারছে না। যদিও এই অঞ্চলে জুটমিল, ইঞ্জিনিয়ারিং ফ্যাক্টরি, কটন মিল সাইনক কোম্পানি থেকে শুরু করে হাসপাতালও রয়েছে এবং রাস্তার এই বেহাল অবস্থার জন্য সমস্ত কাজ-কর্ম অচল হয়ে পড়তে চলেছে। এছাড়া, বাউরিয়া-ময়লা পুকুর রাস্তাটা সম্বন্ধে এখানে বহু বার বলেও কোনও ফল হয়নি। তাই স্যার, আজকে আমি আপনার মাধ্যমে উক্ত বিষয়ের নজর দেবার জন্য মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বৈষম্যের বিরুদ্ধে আমি দাবি জানাচ্ছি। এই ফাইলটা মাননীয় অর্থমন্ত্রীর কাছে আটকে আছে। অন্যান্য বিভাগের অস্থায়ী কর্মিদের যেমন স্থায়ী করা হয়েছে এক্ষেত্রেও তাই করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৫-৭ বছর আগে আমার নির্বাচনী এলাকার বলিদা পুকুরে মাননীয় অর্থমন্ত্রী, সুভাষ চক্রবর্তী এবং সরল দেব মহাশয় গিয়ে একটা জুট মিলের ভিত্তি স্থাপন করে এসেছিলেন। মিলটির ট্রায়ালও হয়ে গিয়েছে। এখন কিছু অর্থ সাহায্য করলে এখান থেকে গড় গড় করে সুতা বেরিয়ে আসতে পারে। তাই স্যার, আমি এবিষয়ে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনারা মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বন্যায় আমাদের উত্তরদিনাজপুরে মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রীসহ বামফ্রন্টের বহু মন্ত্রীরা গিয়েছিলেন। বিশেষ করে ইটাহার এবং রায়গঞ্জের ভয়াবহ বন্যা নিশ্চয় আপনাদের মনে আছে। সেই সময় মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যারা বন্যায় কবলিত হয়েছেন, যাদের বাড়ি ঘর ভেঙে গেছে তাদের ২ হাজার টাকা

করে দেওয়া হবে। কিন্তু দুঃখের বিষয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী রয়েছেন আপনি যদি দয়া করে মাননীয় মুখ্যমন্ত্রীর কানে কথাটা দেন, ভালো হয়। আমাদের রায়গঞ্জ ব্লক আধিকারিকরা একটা হিসাব করে দেখলেন যে, ৩ কোটি ১৫ লক্ষ টাকার ক্ষতি হয়েছে। এবং সরকারের কাছে যখন দাবি করলেন তখন রাজ্য সরকার টাকা দিলেন মাত্র ২০ লক্ষ টাকা। এই ২০ লক্ষ টাকা দিয়ে দলবাজি শুরু করেছে। বন্যায় যাদের বাড়ি ঘর ভাঙেনি তাদেরকে টাকা দিচ্ছে। তাহলে যাদের বাড়িঘর ভেঙেছে তারা কোথায় যাবে? গত বন্যায় টোটাল কৃষি একদম ডুবে গেল। ধান, পাট কিছু হয়নি। এরপর সবজির চাষ করা হল। কিন্তু তার কি করুণ অবস্থা হল—এক টাকায় ২ কেজি আলু পাওয়া যায়। এর ফলে উত্তরবঙ্গের হলদিবাড়ি, রায়গঞ্জ ইত্যাদি জায়গার অনেক কৃষক আত্মহত্যা করে।

**(এখানে মাইক অফ হয়ে যায়।)**

[1-20 — 1-30 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৪ হাজার ৪৫০ জন ওয়েস্ট বেঙ্গল এন ভি এফ দীর্ঘদিন ধরে তারা স্থানীয়করণ এবং অবসরের বয়স সীমা ৫৫ থেকে ৬০ বছর করার জন্য এবং সর্বোপরি তাদেরকে বিশ্বকর্মা ব্যাটেলিয়নের সঙ্গে যুক্ত করে বিশ্বকর্মা ব্যাটেলিয়নকে যে সুযোগ-সুবিধা দেওয়া হয় সেই তাদের মতো সুযোগ-সুবিধা দেওয়ার দাবিতে দীর্ঘদিন ধরে তারা সরকারের কাছে আবেদন-নিবেদন করে আসছেন। কিন্তু আজ পর্যন্ত তাদের দাবিগুলো পূরণ হয়নি। এই দাবিগুলো পূরণ না হলে তারা আগামীদিনে বৃহত্তর আন্দোলনে নামবেন। ওয়েস্ট বেঙ্গল এন ভি বিশ্বকর্মা ব্যাটেলিয়নের মতো সব কাজকর্ম করে, পুলিশের ডিউটি করে, ল অ্যান্ড অর্ডার রক্ষার কাজ করেন, কিন্তু তাদের স্থায়ী করা হবে না, বিশ্বকর্মা ব্যাটেলিয়নের মতো কোনও সুযোগ-সুবিধা পাবে না। এই কারণে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে, অবিলম্বে ওয়েস্ট বেঙ্গল এন ভি এফের দাবিগুলো সহানুভূতির সঙ্গে বিবেচনা করে তাদের কে বিশ্বকর্মা ব্যাটেলিয়নের মতো সুযোগ-সুবিধা প্রদান করা হোক।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং মাননীয় প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে মাননীয় সুধীর বাবুও উল্লেখ করেছেন। বর্ধমান জেলার প্রাথমিক শিক্ষণ প্রাপ্ত ২৬০ জন বেকার যুবক-যুবতী গত মঙ্গলবার বর্ধমান জেলার প্রাইমারি স্কুল কাউন্সিলের সামনে অবস্থান করছিলেন এবং প্রাথমিক স্কুল কাউন্সিলের চেয়ারম্যানের সঙ্গে আগে থেকে অ্যাপয়েন্টমেন্ট করে রেখেছিলেন দেখা করার জন্য। দুর্ভাগ্যবশত চেয়ারম্যান হাজির ছিলেন না। সেই বেকার যুবক-যুবতীরা যখন অবস্থান করছিলেন তখন তাদের উপর

**পুলিশ** অকথ্য লাঠিচার্জ করে। এর ফলে অনেক যুবক-যুবতী আহত হন। হাসপাতালে ভর্তি হন। এর পরিপ্রেক্ষিতে ৭ জন যুবতী আত্মহত্যার চেষ্টা করেন। এই অবস্থার পরিপ্রেক্ষিতে সেই সমস্ত পুলিশ অফিসার যারা বিনা প্ররোচনায় লাঠিচার্জ করেছিল তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য দাবি জানাচ্ছি। এছাড়া ঐ প্রাথমিক শিক্ষণ প্রাপ্ত বেকার যুবক-যুবতীদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নথিভুক্ত করা আছে। এজন্য শিক্ষকের পদ ছাড়া অন্য কোনও পদের চাকরির জন্য তাদের কল্ আসে না। এজন্য আমি আবেদন করছি প্রাথমিক শিক্ষক নিয়োগের ক্ষেত্রে এই প্রাথমিক শিক্ষণ প্রাপ্ত বেকার যুবক-যুবতীকে যেন পুনরায় অগ্রাধিকার দেওয়া হয়।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর বিষয়ে মাননীয় নগর উন্নয়ন মন্ত্রী এবং মাননীয় পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রিন্স আনোয়ার শাহ রোডের এক্সটেনশন করতে গিয়ে সি এম ডি এ-র টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং উপেক্ষা করে, ইনল্যান্ড ফিসারিজ অ্যাক্ট উপেক্ষা করে গ্রীণ ল্যান্ড, ওয়েট ল্যান্ড, প্যাডি ল্যান্ড গুলোকে ভরাট করা হচ্ছে। যেখানে বলা ছিল ৫ কাঠার বেশি জলাভূমি ভরাট করা যাবে না। কিন্তু তার চেয়ে বেশি জলাভূমি ভরাট করা হচ্ছে। ১৯৯৭ সালের সেমস্যাগ কমিটির রিপোর্টে বলাছিল যে, ইস্টার্ন বাইপাসের সঙ্গে আর কোনও জলাভূমি ভরাট করে কোনও রাস্তা করা হবে না। যাদের উচ্ছেদ করা হয়েছে তারা প্রায় সকলেই তফসিলি সম্প্রদায়ের মানুষ। ন্যাশনাল কমিশন ফর সিডিউল্ড কাস্ট অ্যান্ড ট্রাইবস বারণ করা সত্ত্বেও এই জিনিস করা হয়েছে। এই অবস্থায় যাদের উচ্ছেদ করা হয়েছে তাদের পুনর্বাসনের দাবি জানাচ্ছি। অবিলম্বে সরকারের তরফ থেকে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হোক।

## ZERO HOUR

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্যার, আজকে জিরো আওয়ারে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে তুলতে চাইছি। ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে আজকের দিনটা একটা কালা দিন হিসাবে চিহ্নিত হয়ে গেছে। বর্তমানে দিল্লিতে ক্ষমতাসীন সাম্প্রদায়িক ও নীতিহীন বি জে পি পরিচালিত কেন্দ্রীয় জোট সরকারের আজ এক বছরপূর্ণ হচ্ছে। গত বছর ১৯ শে মার্চ এই সরকার শপথ গ্রহণ করেছিল। এই এক বছরে তারা দেশটাকে অনেক পিছিয়ে নিয়ে গেছে। সমস্ত ক্ষেত্রেই তারা ব্যর্থ এবং সর্বক্ষেত্রেই অপদার্থতার নজির রেখেছে। একের পর এক জনস্বার্থবিরোধী পদক্ষেপ গ্রহণ করে চলেছে। রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রগুলির বেসরকারিকরণ করে চলেছে। গত এক বছর ধরে মূল্য বৃদ্ধির চাপে সাধারণ গরিব মধ্যবিত্ত মানুষের জীবনযাত্রা ক্রমশ নিচের দিকে নেমে যাচ্ছে। চাল, গম, চিনি প্রভৃতি যে সমস্ত জিনিস জনসাধারণের মধ্যে পি ডি এস-এর

মাধ্যমে সরবরাহ করা হয় সে সমস্তর ওপর থেকে আসতে আসতে ভরতুকি প্রত্যাহার করে নেওয়া হচ্ছে। আজ স্বাধীনতার ৫০ বছর পরে প্রকাশ্যে একথা আমাদের বলতে লজ্জা হয় যে, সাম্প্রদায়িক শক্তি আমাদের ধর্ম নিরপেক্ষ ঐতিহ্যকে নষ্ট করে ফেলছে। আমরা দেখছি সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষের ওপর—খ্রিস্টান সম্প্রদায়ের মানুষের ওপর, ইসলাম সম্প্রদায়ের মানুষের ওপর—আক্রমণ নেমে আসছে। বর্তমানে যারা দিল্লিতে সরকার পরিচালনা করছে তারাই বাবরি মসজিদ ধ্বংসের কলঙ্কিত অধ্যায় রচনা করেছিল। সুতরাং এই সাম্প্রদায়িক শক্তি যত তাড়াতাড়ি ভারতবর্ষের ক্ষমতা থেকে দূর হয় ততই মঙ্গল। তাই আজকে গোটা দেশের অসাম্প্রদায়িক গণতন্ত্র প্রিয় মানুষদের দাবি, অবিলম্বে এই সরকারকে ক্ষমতাচ্যুত করা হোক।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল থেকে রাজ্যের শিক্ষকরা বাইরে অবস্থান করছেন। তারা খুবই ন্যায়সঙ্গত দাবি নিয়ে তাদের অবস্থান আন্দোলন চালিয়ে যাচ্ছেন। দীর্ঘদিন চাকরি করার পরে যে সমস্ত শিক্ষকরা অবসর গ্রহণ করছেন তারা পেনশন পাচ্ছেন না। তবে কিছু শিক্ষক সরকারি মদতে অবসর গ্রহণের সাথে সাথেই পেনশন পেয়ে যাচ্ছেন। সরকারের এই পক্ষপাতমূলক মনোভাবকে আমি ধিক্কার জানাচ্ছি। সরকারি কর্মচারিদের অবসর গ্রহণের বয়স ৫৮ থেকে বাড়িয়ে ৬০ বছর করা হল। অথচ শিক্ষকরা দাবি জানিয়েছিলেন, তাদের ক্ষেত্রে অবসর গ্রহণের বয়স ৬০ বছর থেকে বাড়িয়ে ৬২ বছর করা হোক। কিন্তু তাদের সেই দাবি মানা হচ্ছে না। এই দাবিতে তারা শিক্ষামন্ত্রী কান্তিবাবুর কাছে বার বার গিয়েছেন, কিন্তু তাদের দাবি মানা হয়নি। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের বিভিন্ন দাবি-দাওয়া পূরণ করে রাজ্যের শিক্ষা ক্ষেত্রে উপযুক্ত পরিবেশ ফিরিয়ে আনার চেষ্টা করুন।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার সীমান্ত বরাবর শিকারপুর-কৃষ্ণনগর রোড রাস্তাটি প্রতি বছর খারাপ হয় এবং প্রতি বছরই মেরামত করা হয়। গত বছর যা মেরামত হয়েছে, এবারেও তা খারাপ হয়ে যাচ্ছে। আমি এর ভুক্তভোগী কারণ ১০০ কিলোমিটার বাসে যেতে হয়। বিকল্প কোনও ব্যবস্থা নেই। সীমান্ত এলাকা বরাবর এই রাস্তাটি। তাই প্রতি বছর যাতে নিয়মিত ঐ রাস্তাটি মেরামত করা হয় তার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-30 — 2-30 p.m. (including adjournment)]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি ৩দিন আগে এম এ এম সি এবং বি ও ডি এলে

গিয়েছিলাম। এগুলি পাবলিক সেক্টর আন্ডারটেকিংস এই আন্ডারটেকিংস কারখানাগুলি বন্ধের পর্যায়ে চলে গেছে। সেখানকার ম্যানেজিং ডিরেক্টরের সঙ্গে কথা বলে জানতে পারলাম, সিটু আই এন টি ইউ সি এবং বি ও জি এলের এস ইউ সি-র একটা ইউনিয়ন আছে। তারা প্রতিদিন মিছিল করছেন, তারা প্রতিদিন কাজ বন্ধ করার প্রতিযোগিতা চালাচ্ছেন। এরফলে পাবলিক সেক্টর কারখানাগুলি বন্ধের মুখে। যেখানে কাজ এবং উৎপাদন বাড়াবার কথা সেখানে তারা প্রতিদিন এই জিনিস চালিয়ে যাচ্ছেন। আমি এই বিষয়ে বুদ্ধদেববাবুকে দেখার জন্য অনুরোধ করছি। আমি ম্যানেজমেন্টের সঙ্গে কথা বলেছি। ম্যানেজমেন্ট বলছে, সকাল-বিকাল প্রতিদিন প্রতিযোগিতা চালাচ্ছে সিটু, আই এন টি ইউ সি এবং বি ও জি এলের এস ইউ সি ইউনিয়ন। তারা কাজ করতে দিচ্ছে না, উৎপার্দন করতে দিচ্ছে না। ৩ মাসের ভিতরেই হাই-পাওয়ার কমিটি আসছেন, তারা এসে দেখবেন উৎপাদনের পজিশন কি? এই যদি অবস্থা হয় তাহলে এই কোম্পানি রিভাইভাল হওয়া সম্ভব নয়। আপনি জানেন, এই কারখানা যাতে বন্ধ না হয় তার জন্য ৩ মাস সময় পেছিয়ে দেওয়া হয়েছে। এরপর ৩ মাস পরে হাই-পাওয়ার কমিটি এসে উৎপাদনের পজিশন দেখবেন। আমি এই ব্যাপারে হস্তক্ষেপ করতে বলছি প্রতিযোগিতা বন্ধ করার জন্য। প্রতিদিন এইভাবে কাজ বন্ধ করে দিলে হাই পাওয়ার কমিটি এসে দেখবেন কি? ম্যানেজিং ডিরেক্টর এবং অন্যান্য যারা আছেন তখন তাদের বলে দিতে হবে কারখানা বন্ধ করে দাও। অথচ উৎপাদনের সুযোগ আছে, তাসত্ত্বেও উৎপাদন বন্ধ করে দেওয়া হচ্ছে। আমার কাছে একটা চিঠি আছে। প্রধানমন্ত্রী শ্রী অটলবিহারি বাজপেয়ী শ্রীমতী মমতা ব্যানার্জিকে চিঠি লিখেছেন যে, ৩ মাস সময় দেওয়া হল, এই ৩ মাসের মধ্যে এর উৎপাদন বাড়াতে হবে। কিন্তু ইউনিয়নগুলি এইভাবে প্রতিযোগিতা করে কাজ বন্ধ করে দিলে ইউনিটকে বাঁচিয়ে রাখা যাবে না।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা আড়াইটার সময়ে মিলিত হব।।

(At this stage the House was adjourned till 2-30 p.m.)

(After recess)

[2-30 — 2-40 p.m.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় রাজ্যপালের জবানীতে এই সভায় যে অসত্য ভাষণ পেশ করা হয়েছে এবং সেই ভাষণের সমর্থনে সরকার পক্ষ থেকে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করে এই ভাষণের উপর আমার প্রতিক্রিয়া রাখছি। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে প্রথমেই রাজ্যের

সার্বিক আইন শৃঙ্খলা পরিস্থিতি সম্পর্কে সন্তোষ প্রকাশ করা হয়েছে অথচ বাস্তব চিত্র ঠিক তার বিপরীত। এই রাজ্যে আইনশৃঙ্খলা পরিস্থিতি কলকাতা শহর সহ সমগ্র পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা পরিস্থিতি যেভাবে দ্রুত ক্রমাবনতি ঘটছে তাতে যে কোনও শুভবুদ্ধিসম্পন্ন নাগরিক উদ্বিগ্ন না হয়ে পারেন না। কলকাতা শহর আজকে ক্রিমিনালদের অবাধ মৃগয়াক্ষেত্রে পরিণত এবং এমন কি বাইরের রাজ্যের পলাতক আসামীদেরও নিরাপদ আশ্রয়স্থলে পর্যবসিত হয়েছে। আমাদের পুলিশমন্ত্রী এই কলকাতা শহরকে আইনশৃঙ্খলা প্রশ্নে মরুদ্যান বলে গর্ববোধ করতে পারেন কিন্তু পশ্চিমবাংলার মানুষের অভিজ্ঞতা ভিন্ন। এখানে খুন, ছিনতাই, ডাকাতি, রেল ডাকাতি, নারী ধর্ষণ, ইভটিজিং ইত্যাদির সংখ্যা এমন একটা পর্যায়ে এসে দাঁড়িয়েছে যে পশ্চিমবাংলার মানুষ আইনশৃঙ্খলার পরিস্থিতির চরম অবনতিতে নিরাপত্তার অভাব ভয়ঙ্করভাবে উপলব্ধি করেছেন। আপনারা দেখেছেন যে প্রত্যেকদিনই রেল ডাকাতির ঘটনা এখানে ঘটছে। এখানে বিধায়কদের পর্যন্ত নিরাপত্তা নেই। যার জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়কে বলতে হয়েছে এ ব্যাপারে পুলিশমন্ত্রীকে বিবৃতি দিতে। ফলে সমস্যাটা লঘু করে দেখবার কোনও অবকাশ নেই। এখানে সংখ্যাতত্ত্বের হিসাব দিয়ে কোনও রাজ্য থেকে খুন বা অন্যান্য ক্রিমিনাল অ্যাক্টিভিটিস-এ রাজ্য পিছিয়ে আছে বা অন্য রাজ্য এগিয়ে আছে এইসব সংখ্যাতত্ত্ব দিয়ে পশ্চিমবঙ্গের আক্রান্ত নাগরিকদের সন্ত্রাস নাগরিকদের আশ্বস্ত করা যাবে না। ধর্ষিতা নারী এসব পরিসংখ্যান দেখে সান্তনা পাবে না। তাছাড়া আর একটা বিষয় সবাই জানেন যে, পুলিশ অপরাধীদের যে রেকর্ড নথিভুক্ত করে সেটা কমিয়ে দেখানো হয়। এই রীতি আমাদের রাজ্য, আমাদের দেশে রয়েছে। বর্তমানে এই প্রবণতা আরও বেড়েছে। ব্যাপারটা সরকারের অজানা নয়। কাজেই এসব সংখ্যাতত্ত্ব দিয়ে রাজ্যে আইন-শৃঙ্খলার অবস্থাটা ভাল এটা জনগণকে বোঝানো যাবে না। আরও বিপদজনক কথা, যারা পুলিশ যারা কাস্টোডিয়ান অফ ল অ্যান্ড অর্ডার, তারা এখন রক্ষক নন ভক্ষক। আজকে তারা ক্রিমিনালদের রক্ষা করতে ব্যস্ত। বিশেষ করে শাসক দলের যারা ক্রিমিনাল তাদের সম্পর্কে পুলিশ প্রশাসন একেবারে নীরব। শেষ পর্যন্ত তাদের বিরুদ্ধে যে চার্জ দায়ের করা হয় তাতে এত লঘু করে অভিযোগগুলো নথিভুক্ত করা হয় যাতে তারা শাস্তি না পায়। অপর দিকে গবির মানুষদের নানা মিথ্যা মামলায় জড়িয়ে দিয়ে পুলিশ হয়রানি করে। আজকে এটাই হচ্ছে বাস্তব ঘটনা আইন-শৃঙ্খলার প্রশ্নে। দু একজন সৎ অফিসার এবং কর্মচারী, তাদের ছেড়ে দিলে পশ্চিমবঙ্গে পুলিশ বাহিনীর আজকে এই অবস্থা।

দ্বিতীয় কথা হচ্ছে, এই ভাষণে রিড্রেসাল অফ পাবলিক গ্রিভান্সেস অর্থাৎ জনগণের অভিযোগ নিরসনের কথা বলা হয়েছে এর অষ্টম এবং নবম প্যারাগ্রাফের মধ্যে তার জন্য ১লা জানুয়ারি পাবলিক গ্রিভান্স অ্যান্ড অ্যাসিস্টেন্স অফিস খোলা হয়েছে, কম্পুটারাইজড অফিস।, ওরা পাবলিক গ্রিভান্স শুনবেন এবং একমাসের মধ্যে তারা সুরাহা হবে। এই

ব্যবস্থা শুধু মহাকরণে নয়, মহকুমা এবং জেলাগুলিতেও ছড়িয়ে দেওয়া হচ্ছে। উদ্দেশ্য, প্রশাসনকে গণমুখী করা। এসব কর্মসূচির কথা শুনতে ভাল, কিন্তু বাস্তব চিত্র কি? আমি বলতে চাই, আপনারা জনগণের কথা শুনবেন, অভিযোগ শুনবেন ভাল কথা কিন্তু তার আগে বলুন তো, বিধানসভায় আমরা যারা জনপ্রতিনিধিত্ব করছি সেই আমরা জনগণের প্রতিনিধি হিসাবে প্রতিদিন যেসব মেনশন করছি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করে সেসব অভিযোগের প্রতি আদৌ সরকার বা মন্ত্রীরা গুরুত্ব দেন কি? সরকার বা বিভাগীয় মন্ত্রীরা কি সেসব অভিযোগ খুঁটিয়ে দেখেন? সেসব প্রতিবিধানের ব্যবস্থা করেন কি? সবেতেই নেগেটিভ আন্সার দেবেন। আমার কথা হল, ২৯৪ জন বিধায়কের অভিযোগের যারা নিরসন করতে পারেন না সেই সরকার লক্ষ কোটি মানুষের অভিযোগের নিরসনের ব্যবস্থা কি করে করবেন সেটাই প্রশ্ন। কয়েক বছর আগে মহাকরণে জন অভিযোগ সেল খোলা হয়েছিল। পরবর্তীকালে কলকাতা তথ্যকেন্দ্রেও জন অভিযোগ কেন্দ্র খোলা হয়েছিল। সেখানে'অনেক অভিযোগও এসেছিল, কিন্তু সেল খোলার কিছু দিনের মধ্যেই সেগুলো উঠে গিয়েছিল। এবারের পাবলিক গ্রিভান্স অ্যান্ড অ্যাসিস্ট্যান্স অফিসের পরিণতিও তাই হবে না তো? এটাই আমার প্রশ্ন।

[2-40 — 2-50 p.m.]

এটা আমার প্রশ্ন। দ্বিতীয়ত এখানে ট্রান্সফারেন্সির কথা বলা হয়েছে। সরকারের প্রশাসনে দায় বদ্ধতা স্বচ্ছতা সদা তৎপরতা এই সব করবার কথা বলা হয়েছে ৯ নম্বর প্যারাগ্রাফে। কি বলব? দপ্তরগুলি যেভাবে চলছে কিছু বলার নেই। শুধু ভিজিলেন্স কমিশনের ব্যাপারে দেখুন। আজকে সকালে কথা বলছিলাম মুখ্যমন্ত্রীর সঙ্গে ভিজিলেন্স কমিশন সম্পর্কে। ভিজিলেন্স কমিশন বিভিন্ন দুর্নীতির অভিযোগ নিয়ে তদারকি করবে, দুর্নীতি নিরসনে সুপারিশ করবে, এই রকম একটা ইমপটেন্ট ডিপার্টমেন্টকে কার্যত ঠুঁটো জগন্নাথ করে রাখা হয়েছে। ৬ বছর আগেকার রিপোর্ট পেশ করা হয়েছে। তারপর যে সমস্ত সুপারিশগুলি হয় তার বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হয় না। আজকে ভিজিলেন্স কমিশনের এই হাল। এই কি স্বচ্ছতা? ট্রান্সফারেন্সি করার এই কি তার পদক্ষেপ, এই কি তার নমুনা? এই সমস্ত স্বচ্ছতার কথা শুনতে ভাল, কিন্তু বাস্তবে তার কার্যকারিতা কোথায়? সরকারি অফিসে ফাইল নড়ে না, ১৮ মাসে বছর। ঘুষ এবং খুঁটির জোর না থাকলে ফাইল নড়ে না। যত দিন যাচ্ছে মানুষের এই অভিজ্ঞতা তত বেশি বাড়ছে। এই সব অসত্য ভাষণ এখানে দেওয়া হয়েছে। মাননীয় চেয়ারম্যান স্যার শিক্ষার প্রশ্নে আসছি শিক্ষার প্রশ্নের বহু জিনিস এখানে এসেছে। কার্যত শিক্ষার ক্ষেত্রে দলীয় রাজনীতি দলীয় নিয়ন্ত্রণ এটা বরাবর ছিল, কংগ্রেস আমলে ছিল কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে শিক্ষার ক্ষেত্রে দলীয় নিয়ন্ত্রণ অতীতে সমস্ত মাত্রাকে ছাড়িয়ে গেছে। সম্প্রতিকালে কলকাতা বিশ্ববিদ্যালয়ে উপাচার্য নিয়োগ, তা নিয়ে বিতর্কের ঝড় উঠেছে গোটা রাজ্যে নয় গোটা

দেশে। একটি বিশ্ববিদ্যালয়ের উপাচার্য নিয়োগের ব্যাপারে দলীয় রাজনীতিতে নিয়ে গেছে! শুধু এখানে নয়, সর্বক্ষেত্রে এই জিনিস। প্রাথমিক স্তর থেকে শুরু করে মাধ্যমিক, উচ্চমাধ্যমিক এবং কলেজে পর্যন্ত দলীয় রাজনীতি। সেখানে শিক্ষক নিয়োগ থেকে শুরু করে সমস্ত ব্যাপারে সংকীর্ণ দলীয় রাজনীতি। পাবলিক ইন্টারেস্টে, অ্যাকাডেমিক ইন্টারেস্টে সংকীর্ণ দলীয় স্বার্থ সেই স্বার্থে সমস্ত কিছু সিদ্ধান্তগুলি নেওয়া হয়। আজকে ঐতিহ্যমন্ডিত কলকাতা বিশ্ববিদ্যালয়ের কথা বলা হচ্ছে। অত্যন্ত প্রাসঙ্গিকভাবে আমাদের অতীতে পুরানো মণীষীগণ শিক্ষাবিদগণ শিক্ষার ক্ষেত্রে অটোনমি, শিক্ষার ক্ষেত্রে সাধিকার কিভাবে চোখের মনির মতো দেখতো তার একটা দৃষ্টান্ত তুলে ধরছি। আপনি জানেন স্যার, শিক্ষা জগতের যারা খবর রাখেন তারা জানেন ১৯২২ সালে কলকাতা বিশ্ববিদ্যালয়ের খুব আর্থিক সঙ্কট হয়েছিল। সেই সঙ্কটে কমিশন রিপোর্ট দিচ্ছে যে পোস্ট গ্র্যাজুয়েট টিচারদের মাইনে পর্যন্ত দিতে পারা যাচ্ছে না। এই রকম অবস্থায় সরকার আড়াই লক্ষ টাকা কলকাতা বিশ্ববিদ্যালয়কে স্যাংশন করেছিল। সেই টাকা দেওয়ার সঙ্গে কিছু হিউমিলিয়েটিং শর্ত আরোপ করেছিল। তার অ্যাকশন কি হয়েছিল? সেই ব্যাপারে আচার্য প্রফুল্লচন্দ্র রায় একটি রেজলিউশন এনেছিলেন সেনেটে এবং সেই রেজলিউশন ইউনেনিমাসলি অ্যাডপটেড হয়। তখন ভাইস চ্যান্সেলর ছিলেন আশুতোষ মুখোপাধ্যায়, তিনি কনক্লুডিং স্পিচে যে কথা বলেছিলেন তার রেলিডেন্ট কিছু অংশ আমি পড়ে শোনাচ্ছি। আশুতোষ মুখার্জি বলেছিলেন "Take it from me that as long as there is one drop of blood in me I will not participate in the humiliation of this University. We shall not be a part of the Secretariat of the Government. What is the offer? Two and half lacs. And you solemnly propose that we should barter away our independence for it."

What will Bengal say ? What will India Say? What will posterity say? Our post graduate teachers would starve themselves, rather than give up their freedom. I call upon you, as members of the Senate to stand up for the rights of your university. Forget the Government of Bengal. Forget the Government of India. Do your duty as Senators of this University, as the true sons of your Alma Matter. Freedom first, freedom second, freedom always, nothing else will satisfy me.

এই হচ্ছে দৃষ্টিভঙ্গি। এই হচ্ছে বিশ্ববিদ্যালয়ের ঐতিহ্য। আজকে সেই ঐতিহ্যকে ধুলিসাৎ করে দিয়ে গোটা শিক্ষাকে কিভাবে কুক্ষিগত করা হয়েছে। শিক্ষার স্বাধিকার এসেছিল সেই রেনেসাঁর যুগে চার্চিলের কবল থেকে শিক্ষাকে মুক্ত করে স্বাধিকার এসেছিল। আজকে অ্যালিমুদ্দিন স্ট্রিট থেকে শিক্ষার ওপরে যে আক্রমণ নেমে আসছে, সেই আক্রমণ

থেকে রক্ষার জন্য শিক্ষাক্ষেত্রে স্বাধিকার প্রতিষ্ঠার জন্য নতুন করে আন্দোলন করার সময় এসেছে। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, আজকে শিক্ষার চিত্রটি কি? কলেজগুলোতে, প্রাথমিক বিদ্যালয়গুলোতে সর্বত্র, প্রাথমিক বিদ্যালয়ে ৩৬ হাজার প্রাথমিক শিক্ষকের পদ শূন্য। মাধ্যমিক স্কুলগুলোতে ৩০ হাজার শিক্ষকের পদ শূন্য। কলেজগুলোতে শত শত অধ্যাপক এবং অধ্যক্ষের পদ শূন্য। কলেজগুলোতে শিক্ষক নিয়োগ হচ্ছে না। কলেজগুলোতে লেকচারার, পার্টটাইম লেকচারার দিয়ে, ১২৫ টাকা থেকে ৪০০ টাকা করে দিয়ে বেগার খাটানোর মতো করে চালানো হচ্ছে। ঠিক যেভাবে চটকলগুলোতে মজুরি ফাঁকি দিয়ে শ্রমিকদের কন্ট্রাক্ট দিয়ে শোষণ করে, আজকে সেই পন্থা অবলম্বন করে রাজ্য সরকারের শিক্ষাকে পরিচালনা করছেন। এটা অত্যন্ত লজ্জার, অত্যন্ত দুঃখের। আজকে অনেক কথা বলা হচ্ছে। অমর্ত্য সেনকে সামনে রেখে অনেক কথা বললেন। বললেন যে, স্বাস্থ্য এবং শিক্ষার জন্য রাজ্য সরকার উদ্যোগ নেবেন। পশ্চিমবাংলায় স্বাস্থ্য পরিকাঠামোর উন্নতি করবেন। বামফ্রন্টের জমানায় আজকে পশ্চিমবাংলায় স্বাস্থ্যের, জনস্বাস্থ্যের অবস্থাটা কি রকম? গোটা পশ্চিমবাংলায় মেডিক্যাল শিক্ষার পরিকাঠামো যেভাবে ভেঙে পড়েছে তাতে ভবিষ্যতে মেডিক্যাল শিক্ষা কোথায় গিয়ে দাঁড়াবে তা নিয়ে সকলেই উদ্বিগ্ন। যে পশ্চিমবাংলা একদিন ভারতবর্ষকে মেডিক্যাল শিক্ষায় পথ দেখাতো, মেডিক্যাল কলেজগুলোতে আজকে পরিকাঠামো নেই, শিক্ষক নেই, প্রয়োজনীয় যন্ত্রপাতি নেই, লাইব্রেরিতে প্রয়োজনীয় বই নেই, মিউজিয়াম নেই। মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলা সরকারকে হুঁশিয়ারি দিচ্ছে, তোমরা এই সমস্ত ঘাটতি দূর কর, নাহলে মেডিক্যালের আসন সংখ্যা কমিয়ে দেওয়া হবে। ১৯৯৩ সাল থেকে হুঁশিয়ারি দিচ্ছে; এরপরে হয়তো রেকগনিশনও বাতিল করে দিতে পারে। এখানে যখন মেডিক্যালের গ্রোয়িং ডিমান্ড যে মেডিক্যাল স্টুডেন্টদের সীট বাড়ানো দরকার, তার জন্য প্রয়োজনীয় পরিকাঠামো বাড়ানো দরকার, তা বাড়ানো তো দূরের কথা, রাজ্য সরকারের চূড়ান্ত জনস্বার্থ বিরোধী মেডিকেল শিক্ষাবিরোধী দৃষ্টিভঙ্গির জন্য তা ভেঙে পড়েছে। তারজন্যই আজকে একজিস্টিং যে আসন সংখ্যা আছে মেডিক্যাল কলেজে, মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া তারা নির্দেশ দিল—কলকাতা মেডিক্যাল কলেজে যেখানে দেড়শোর ওপরে আসন ছিল তা কমিয়ে একশো করা হবে। পরে তা হয়তো ডি-রিকগনাইজ করে দেবে। উচ্চশিক্ষামন্ত্রী অনেকগুণ বেতন বাড়িয়ে দিয়েছেন। হাসপাতালের পরিষেবা, সার্ভিস চার্জ দফায় দফায় বাড়িয়েছেন, অথচ সেখানে চিকিৎসা পরিষেবা নিচের দিকে নেমে যাচ্ছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে যে হাল দাঁড়িয়েছে সেই অবস্থাতে সরকার আবার শিল্পায়নের কথা বলছে। শিল্পায়নে শিল্পের উদ্যোগ দূরে থাক, আজকে দেখতে পাচ্ছি রুগ্ন শিল্প যেভাবে পশ্চিমবঙ্গে রুগ্নতা অর্জন করছে তাতে একটা ভয়াবহ রূপ ধারণ করেছেন। এই বছরের জানুয়ারিতে রুগ্ন শিল্প ২০৩ এসে দাঁড়িয়েছে। যেটা গত মার্চে ১৯৯৮ সালে ১৮৯ ছিল। সেটা ডিসেম্বরে ১৯৯৬ সালে ১৭৯ ছিল এবং ফেব্রুয়ারিতে

১৬৭ছিল, আর ১৯৯০ সালে ফেব্রুয়ারিতে ১১১টি রুগ্ন শিল্প ছিল। সেই রুগ্ন শিল্পের সংখ্যা আজকে দাঁড়িয়েছে ২০৩। সুতরাং পশ্চিমবঙ্গে শিল্পায়নের পরিবর্তে যেভাবে শিল্প রুগ্নতায় এসে দাঁড়িয়েছে, সেই অবস্থাতে রাজ্যপালের অসত্য ভাষণকে সমর্থন না করে বিরোধিতা করে, আমার আনীত সংশোধনীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** স্যার, শতাব্দির শেষ রজনীতে যে রাজ্যপালের ভাষণ পরিবেশিত হল সেই ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব তার বিরোধিতা অত্যন্ত বিনীতভাবে করছি। এই ভাষণের মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের ভাবমূর্তি উজ্জ্বল করবার একটা অপপ্রয়াস দেখানো হয়েছে। আমি বলতে চাই there are so many skeleton in the cup board. স্যার, রাজ্যপালের ভাষণে আমরা দেখলাম যে, অমর্ত্য সেন সম্পর্কে প্রশংসা, জোতির্ময়ী সিকদার সম্পর্কে প্রশংসা এতে আমরা খুশি। আমরা খুশি কারণ আমরা বাঙালি, তাই বাঙালির কোনও গর্বে আমরা গর্বিত হই। আমরা দেখেছি এই সরকারের আমলে সাউথ আফ্রিকার থেকে নেলশন ম্যান্ডেলাকে এনে সম্বর্ধনা জানানো হয়েছিল। অমর্ত্য সেন যে বইগুলোর জন্য নোবেল পুরস্কার পেলেন, সেই বইগুলো তিনি ৬০এর দশকে ৭০ এর দশকে লিখেছিলেন। কিন্তু আমরা কখনও শুনিনি যে রাজ্য সরকার উদ্যোগ নিয়েছিল সেই সময়ে অমর্ত্য সেনকে বক্তৃতা রাখতে। সেই উদ্যোগ কখনও দেখিনি রাজ্য সরকারের তরফ থেকে যে, কোনও কলেজে বা সেমিনারে তার বক্তব্য রাখবার সুযোগ করে দিয়েছেন। বা আমরা কখনও দেখিনি যে, জ্যোতির্ময়ী সিকদারকে কোনওরকম আনুকূলতা দেখিয়েছেন। একটি কথা চালু হয়েছে ইউ এস পি অর্থাৎ ইউনিক সেওল প্রোপজিশন। অমর্ত্য সেন, নেলশন ম্যান্ডেলা সবাই ইউ এস পির তালিকাভুক্ত। তাই একটা কথা চালু আছে যে ফর for every scoundrel there is a hero and for every selfish politician there is a dedicated leader. এই সরকারের আমলেই বাংলাদেশের প্রধানমন্ত্রীকে এনে এবার পশ্চিমবাংলার বুক ফেয়ার ওপেন করা হল। বাংলাদেশ এবং পাকিস্তানের যে মৌলবাদী শক্তিমূলত রাজনীতি করেছিল ভারত বিদ্বেষকে হাতে করে, সেই বাংলাদেশের প্রধানমন্ত্রীকে আনা হল বুক ফেয়ার ওপেন করবার জন্য। এবং সেখানে ঘোষক ঘোষণা করলেন বাংলাদেশের প্রধানমন্ত্রীকে বাংলাদেশের মুখ্যমন্ত্রী বলে। পুলিশ সেখানে নির্বিচারে সাংবাদিক এবং আলোক চিত্রকরদের অশ্রাব্য গালি-গালাজ এবং মারধোর করল। এরফলে বেগম খালিদা জিয়ার মতো বা তার মতো মৌলবাদী শক্তির হাতে রাজনীতি করবার পাথেয় তুলে দিলেন আর তারা গণতন্ত্র প্রেমিক হাসিনার বিরুদ্ধে সোচ্চার হলেন। এটা কি বাংলার অপমান নয়? এই বামফ্রন্ট সরকারের আমলে কখনও পন্ডিত রবিশঙ্করকে, যিনি ভারতরত্ন উপাধি পেয়েছিলেন,

তার নাম রাজ্যপালের ভাষণে নেই। এই সরকার জুনিয়র পি সি সরকার, যিনি মার্লিন পুরস্কার পেয়েছেন, যেটা যাদুর জগতে নোবেল পুরস্কারের ইকোয়ভ্যালেন্ট, তার সম্বন্ধেও কোনও প্রশংসা করতে শুনলাম না। এই ভাষণের মাধ্যমে প্রকৃতপক্ষে পশ্চিমবঙ্গের যে চিত্র, সেই চিত্রকে তুলে ধরার কোনও চেষ্টা করা হয়নি। আমরা দেখলাম প্রশাসন সম্পর্কে রাজ্যপালের ভাষণের মধ্যে তুলে ধরা হয়েছে। সেখানে একটা জায়গায় থেকে কোট করে দেওয়া হয়েছে যে, ইন রেসপেক্ট অফ ভায়োলেন্ট অ্যান্ড ক্রাইম ব্যুরোর থেকে একটা রিপোর্ট পড়ছি—তাতে লেখা আছে ১২টি সিটির মধ্যে নাকি কলকাতা এগিয়ে গেছে ইন টার্ম অফ ভায়োলেন্স অ্যান্ড ক্রাইমে। স্যার, ক্রাইম শুধু ভায়োলেন্টই হয় না, আমরা জানি এখানে রেখা চৌধুরিকে কিভাবে নির্যাতন করা হয় দিন দুপুরে। আমরা জানি এখানে কিশোরী চক্রবর্তী, যে মেয়ে অন্যায়ের বিরুদ্ধে প্রতিবাদ করতে গিয়ে সি পি এম-এর কর্মিদের হাতে মার খায়, পুলিশে ডায়রি করার পরে পুলিশ যখন অ্যারেস্ট করে নিয়ে যায় কোর্টে, তখন বিচারক পুলিশের রিপোর্ট দেখে ক্ষোভ প্রকাশ করেন। আমাদের ভাবতে অবাক লাগে, আমরা কোন পশ্চিমবাংলায় বাস করছি! আমরা দেখেছি, গত ২২ বছরে ২৮ হাজার মানুষ খুন হয়ে গেছে। আজকে দেখলাম ১৫ বছরের কিশোরীকে বাইকে করে উঠিয়ে নিয়ে যাওয়া হচ্ছে দিন দুপুরে। এরপরেও আপনারা বলতে চান পশ্চিমবাংলার প্রশাসন সন্তোষজনক? আমরা জানি বামফ্রন্ট সরকার দুই রকম পদ্ধতিতে খুন করে একটা হচ্ছে শাক্য মতে আর একটা হচ্ছে বৈষ্ণব মতে। গ্রামে গঞ্জে যে সমস্ত কংগ্রেস কর্মিরা আছেন, সি পি এম তাদের অবস্থাটা কোন জায়গায় নিয়ে গিয়েছে, তার প্রমাণ দিচ্ছি, কংগ্রেস করার অপরাধে আমাদের কর্মিদের উপর তারা সামাজিক অবরোধ সৃষ্টি করে, তার জ্বালা সহ্য করতে না পেরে তারা আত্মহত্যা করে। আজকে ডানলপ এর কর্মী প্রসেনজিৎ সরকার কোনও কারণে আত্মহত্যা করল, এটা হচ্ছে এদের বৈষ্ণব মতে হত্যা। আজকে ন্যাশনাল হিউম্যান রাইটাস কমিশন-এ চাইল্ড প্রসটিটিউশন অল ইন্ডিয়াতে বলা হয়েছে ভারতবর্ষের মধ্যে ৫টি রাজ্যে শিশু বেশ্যা বৃত্তির দিক থেকে সবচেয়ে বেশি এগিয়ে আছে—স্যার জেনে রাখবেন, তার মধ্যে—এই ৫টি রাজ্যের মধ্যে পশ্চিমবাংলার স্থান উজ্জ্বলতম। স্যার, আজকে শিল্পের কথা যখন বলা হয়, তখন আমরা দেখছি পশ্চিমবঙ্গে গত ২২ বছরে ৫৬ হাজার ক্ষুদ্র মাঝারি শিল্প বন্ধ হয়ে আছে। পশ্চিমবাংলায় ৫৯টি চটকল-এর কি অবস্থা আমরা জানি, ৪০ লক্ষ পাট চাষী অনিশ্চিত অবস্থার দিকে তাকিয়ে আছে। এই অবস্থায় পশ্চিমবাংলার শ্রমমন্ত্রী তিনি বলছেন, চট সমস্যার সমাধান করতে পারব না। মন্ত্রীসভা থেকে রেহাই দেওয়া হোক। পশ্চিমবাংলায় ডেস্টিনেশন অফ বেঙ্গল এর কথা আমরা জানি, সেখানে ম্যাকেনসির রিপোর্টে বলা হয়েছে পশ্চিমবঙ্গের পরিকাঠামোর জন্য দেড় হাজার কোটি টাকা লস হচ্ছে, এখানে ম্যাকেনসির রিপোর্ট ঘুরিয়ে বলা হলেও আমরা জানি মূল কথা হচ্ছে একটি রাজ্যের শিল্পের উন্নয়নের জন্য ক্যাপিটাল দরকার, টেকনোলজি দরকার,

মার্কেট দরকার, এনভায়রনমেন্ট দরকার। যেটাকে বলে এনাবিলিং এনভায়রনমেন্ট, যেটা ব্যবসার জন্য দরকার। সেটা পশ্চিমবাংলায় নেই। পশ্চিমবঙ্গে ডব্লু বি আই ডি এফ সি কত শিল্পের জন্য টাকা দিয়েছে? আজকে জ্যোতিবাবুকে বলতে হচ্ছে ডব্লু বি আই ডি এফ সি ইনএফেকটিভ অর্গানাইজেশন। এটা আমরা বলছি না, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীকে বলতে হচ্ছে। স্যার, এই মুহূর্তে পশ্চিমবঙ্গ সন্ত্রাসবাদীর ঘাঁটিতে পরিণত হয়েছে, পশ্চিমবঙ্গে দাঁড়িয়ে লেফটেনান্ট জেনারেল কালাকান্দ এই কথা বলছেন। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীও যখন বলেন তখন প্রশাসন সন্তোষজনক কিনা, আজকে বামপন্থীদের আমরা এই কথা জিজ্ঞাসা করতে চাই। এই রাজ্যে শুধু কংগ্রেস নয়, আর এস পি, সি পি আই, ফরওয়ার্ড ব্লক পর্যন্ত কর্মিদের হত্যা হয়, লজ্জার কথা, যাদের কর্মিদের হত্যা হচ্ছে তাদের নেতারা কিছু করতে পারবে না। কারণ মেরি বিল্লি মেরি কো গো ম্যাও। এই কথা জ্যোতিবাবু সহ্য করতে রাজি নন। এগ্রিকালচারের কথা বলা হচ্ছে, আমরা জানি সারা পৃথিবীতে টেকনোলজিক্যাল রেভিলিউশন হয়েছে, মার্কসিস্ট এর ল্যান্ড লেবার ক্যাপিটাল এই যে কনসেপ্ট সেটা পাল্টে গিয়েছে। এখানে বলা হয়েছে কৃষিতে আমরা উন্নতি করেছি, ১০ লক্ষ ৩২ হাজার একর জমি অধিগ্রহণ করেছি এবং ২৫ লক্ষ চাষীকে বন্টন করা হয়েছে, তার মানে বিরাট উন্নতি হয়েছে? যদি হিসাব করে দেখা হয় তাহলে দেখা যাবে, চাষী যা জমি পেয়েছে সেটা হচ্ছে ১.২২ বিঘে সমান করে। আজকে সারা পৃথিবীতে কৃষি উন্নয়নে ক্যাপিটাল ইনটেনসিভ এর প্রশ্ন বড় ব্যাপার। আজকে এগ্রিকালচার ইক্যুইপমেন্টের জন্য ক্যাপিটালের দরকার হয়। আগে চাষীরা ব্যাঙ্ক থেকে, সরকার থেকে ঋণ পেতেন, এই ঋণ তারা পাচ্ছেন না বলে আজকে গ্রামবাংলার প্রান্তিক চাষীরা, ক্ষুদ্র চাষীরা, মহাজন ও সুদখোরদের কবলে আবার নতুন করে পড়ছে। এটা আমার কথা নয়, সি পি এম পার্টির দলিলে এটা স্বীকার করা হয়েছে। তাই আপনারা যখন বলেন চাষের উন্নয়ন করা হয়েছে, তখন আমাদের হাসি লাগে। আমাদের পশ্চিমবঙ্গে ১ কোটি ৩২ লক্ষ টন চাল উৎপাদন হয়, আর পশ্চিমবঙ্গের মানুষের সারা বছরের জন্য প্রয়োজন হয় ১ কোটি ১০ লক্ষ টন। তাহলে আজকে কেন পশ্চিমবঙ্গে এই চালের দাম? আজকে ৩০ পারসেন্ট চাল বাংলাদেশে চলে যাচ্ছে। আজকে বাংলাদেশের বর্ডারগুলো ঘুরে আসুন, দেখবেন প্রত্যেকদিন হাজার হাজার ট্রাক চাল, গরু, ছাগল সমস্ত বাংলাদেশে চলে যাচ্ছে।

স্যার, আজকে আমরা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি, পশ্চিমবঙ্গ সরকার তিন বিঘার করিডর মানুষদের অতি ঘটা করে হস্তান্তরপর্ব সম্পন্ন করার পরেও সেখানকার মানুষদের কোনও ভোটাধিকার দেননি। আজকে আমরা দেখতে পাচ্ছি সুভাষ ঘিসিংকে নতুন করে অক্সিজেন দেওয়া হচ্ছে। রাজনৈতিকভাবে যে পরাস্ত হবে জেনে আজকে ১০ই জানুয়ারি থেকে নির্বাচনের তারিখ পিছিয়ে ১৭ই মার্চ করা হল। আজকে তিনি

বলছেন দার্জিলিং ভারতের অবিচ্ছেদ্য অংশ নয়, এই স্লোগান দিয়েই দার্জিলিং পাহাড় নতুন করে উন্মাদনা জাগাবার চেষ্টা করছেন, আর ঠিক তখনই বামপন্থী নেতারা, মন্ত্রীরা তাকে সাহায্য করছেন, তাকে দুধে ভাতে পরিপূর্ণ করার চেষ্টা করা হচ্ছে। এটা কি বিচ্ছিন্নতাবাদীদের সহায়তা করা নয়। তাই আমি এই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। গত ২২ বছর ধরেই তারা কোনও প্রতিশ্রুতি পালন করতে পারেনি। আমরা দেখেছি অতীতে সুভাষ বোস, বর্তমানে জ্যোতি বসু এবং ভবিষ্যতে রশিদ খান এবং চন্দন বসু। আমি রাজ্যপালের এই ভাষণে দেখলাম না দারিদ্র্যসীমার নিচে যারা বসবাস করে তাদের সম্বন্ধে কোনও কথা বলা হয়েছে, যারা শিশু শ্রমিক তাদের সম্বন্ধে কোনও কথা আমরা এই ভাষণে দেখলাম না, পশ্চিমবাংলায় বেকারদের সম্বন্ধে কোনও কথা আমরা দেখলাম না, পশ্চিমবঙ্গের সম্পত্তি এবং দায় কত, মানুষের মাথাপিছু আয় কত, এই সমস্ত জিনিসগুলো আমরা কিন্তু রাজ্যপালের ভাষণে দেখলাম না, তাই এই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে এবং কংগ্রেসের আনীত কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মিঃ চেয়ারম্যান স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে আমি পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে এই বিতর্কে অংশ নিয়ে দু একটি কথা বলতে চাই। স্যার বিগত চারদিন ধরে যে বিতর্ক চলছে, তাতে বিরোধী পক্ষের সকল সদস্য একটা জিনিস সকলে বলছেন, এই রাজ্যের বিষয়ে যখন আলোচনা হবে তখন দেশের অবস্থা কেমন, আমাদের দেশের অন্যান্য রাজ্যের অবস্থা কেমন, তা আমাদের রাজ্যের সঙ্গে তুলনা করা উচিত হবে না। বক্তব্য করার সময় এই সমস্ত জিনিসগুলো অবশ্যই বিবেচনা করা উচিত। প্রথমেই আমি আইন-শৃঙ্খলার প্রশ্নে আসছি। যেকথা আপনাদের বললাম, সারা ভারতবর্ষের অবস্থা কি, অন্যান্য রাজ্যের অবস্থা কি তার পরিপ্রেক্ষিতে পশ্চিমবাংলার অবস্থা তুলনা করতে হবে। অধীরবাবু মানবতাবাদের কথা বললেন কি যেন। এই প্রসঙ্গে আমি আলোচনায় প্রারম্ভে একটি কথা তুলে ধরতে চাই। ভারতীয় বিজ্ঞান কংগ্রেসের ৮৩ তম অধিবেশন অনুষ্ঠিত হয়েছিল ১৯৯৬ সালের ৩ জানুয়ারি পাঞ্জাবের পাতিয়ালায়। ঐ অধিবেশন অন্যতম প্রতিনিধি ছিলেন অধ্যাপক এস মিনাক্ষি। তিনি তখন যেকথা বলেছিলেন, সেই কথা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই। তিনি বলেছিলেন, আমাদের দেশে প্রতি ৫৪ মিনিটে তিনজন মহিলা ধর্ষিতা হন, প্রতি ৪৩ মিনিটে একজন মহিলা অপহৃত হন, প্রতি ২৬ মিনিটে একজন মহিলা নিগৃহীত হন এবং প্রতিদিন গড়ে ১৭ জন মহিলা পণপ্রথার বলি হন। তারপর তিনি প্রশ্ন তুলেছিলেন,

এই যখন দেশের অবস্থা তখন কোন মুখে কোন সভ্যতার বড়াই আমরা করব? তিনি এই কথা বলেছিলেন, আমাদের দেশের নারী সমাজের এই ভয়াবহ অবস্থা যখন, তখন মানবতাবাদের প্রশ্ন তোলা কি সমীচীন হবে? আমি এরই পরিপ্রেক্ষিতে বলতে চাই, ৮ জানুয়ারি তাজ বেঙ্গল হোটেলে ভারতীয় বণিক সভার সভাপতি উপস্থিত ছিলেন। ফেডারেশন অফ ইন্ডিয়ান চেম্বারস অ্যান্ড কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজ, অর্থাৎ ফিকির সভাপতি সুধীর জানান তখন কি বলেছিলেন? তিনি বলেছিলেন, আমাদের দেশের মধ্যে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা সব দিক থেকে উন্নত তিনি বলেছিলেন, বম্বেতে মাফিয়ারাজ চলছে, দিল্লির অবস্থাও তাই। পশ্চিমবাংলা বা কলকাতার সঙ্গে ভারতের অন্যান্য রাজ্যের বা শহরের তুলনা করা চলেনা।

এরপর আমি বলতে চাই, কয়েকদিন আগে কেন্দ্রীয় স্বরাষ্ট্র সচিব বাল্মিকী প্রসাদ সিং আমাদের রাজ্যের স্বরাষ্ট্র সচিবকে একটি লিখিত পত্র পাঠিয়েছেন। এটা হচ্ছে সারা দেশ ব্যাপী অপরাধের কেন্দ্রীয় সরকারের সর্বশেষ তথ্য। এটা ১৯৯৭ সালের তথ্য। এটা তৈরি করেছেন ন্যাশনাল ক্রাইম রেকর্ড ব্যুরো। তাতে বলা হয়েছে, রাজ্যগুলির মধ্যে ৯৭ সালে যে অপরাধ সংগঠিত হয়েছে, তার শতকরা ১৩ ভাগ মহারাষ্ট্রে, শতকরা ১২ ভাগ রাজস্থানে, ১১ ভাগ মধ্যপ্রদেশে, ৭ ভাগ গুজরাটে, ৯ ভাগ ইউ পি এম পিতে, ৮ ভাগ তামিলনাড়ু, কর্ণাটকে ৬, ভাগ বিহারে, কেরালায়, আর পশ্চিমবাংলায় শতকরা ৩ ভাগ। সেই চিঠি লেখা হয়েছে ১৫ তারিখে। এরপর ২৩ তারিখে রাজ্যসভায় এক প্রশ্নের উত্তর দিতে গিয়ে স্বরাষ্ট্রমন্ত্রী আডবানি বলেছেন, ভারতবর্ষে চারটি মেট্রোপলিটন শহরে মহিলাদের উপর যে অত্যাচার হয়, তার মধ্যে কলকাতায় স্থান তৃতীয়।

[3-10 — 3-20 p.m.]

তিনি এই কথা বলছেন রাজ্যসভাতে। ভারতের বিভিন্ন রাজ্যের তফসিলি জাতি এবং উপজাতি নারীদের ধর্ষণ করা হয় তার যে রাজ্য ওয়ারি অবস্থা, তাতে ভারতের সমস্ত রাজ্যগুলের মধ্যে পশ্চিমবাংলার অবস্থা সব শেষে। সুতরাং এরই পরিপ্রেক্ষিতে বিচার করতে হবে যে, এখানকার আইনশৃঙ্খলার অবস্থা কেমন। এরপরে আপনারা শিক্ষা নিয়ে কথা বলেছেন। সৌগতবাবু প্রথম দিনই সহ উপাচার্য নিয়ে অনেক কথা বলেছেন। এমনভাবে সহ উপাচার্য নিয়ে, শিক্ষা নিয়ে কথা বলা হয়েছে যেন ওই ভদ্রমহিলাকে ফুটপাথ থেকে তুলে নিয়ে বসানো হচ্ছে। প্রেসিডেন্সি কলেজের প্রাক্তন অধ্যক্ষ অমল মুখোপাধ্যায় একটা কথা বলেছেন—সুরভি দেবী প্রেসিডেন্সি কলেজে অধ্যাপনা করতেন, তার এই উন্নতি ধাপে ধাপে। তার এই শিক্ষাগত যোগ্যতা, পান্ডিত্যের অভিজ্ঞতা নিয়ে কোনও প্রশ্ন আপনারা তুলতে পারেন না। তিনি একজন ব্যক্তির আত্মজীবনী লিখেছেন। এটাই তার অপরাধ। আমি একটা বইয়ের নাম বলছি—আপনারা বইটা পড়েছেন।

বইয়ের নাম সিদ্ধার্থশঙ্কর। লিখেছেন সাংবাদিক সুখরঞ্জন সেনগুপ্ত মহাশয়। তিনি ওই পুস্তকের ১২-১৪ পৃষ্ঠাতে এই কথা লিখেছেন—তখন এই রাজ্যে চূড়ান্ত গণ টোকাটুকি হচ্ছে পরীক্ষায়। সাংবাদিক সুখরঞ্জন সেনগুপ্ত বললেন, ১৯৭৪ সালে উচ্চমাধ্যমিক পরীক্ষার কয়েকদিন আগে আমি মহাকরণে এক তরুন মন্ত্রীর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম। তার ঘরে ঢুকে তাকে বললাম ভাই ছাত্রদের উপর তোমার প্রভাব আছে, তুমি কাগজে বিবৃতি দিয়ে বলে দাও যে, উচ্চ মাধ্যমিক পরীক্ষায় যারা টোকাটুকি করবে তাদের সঙ্গে তোমার সম্পর্ক থাকবে না। সুখরঞ্জন সেনগুপ্তের এই কথা শুনে ওই তরুন মন্ত্রী অবাক হয়ে বললেন—বলেন কি দাদা, আপনি টোকাটুকি বন্ধ করতে বলেছেন, এতে ছাত্ররা ক্ষেপে যাবে। আমি বরং উল্টো কথা বলব। সুখরঞ্জন সেনগুপ্ত পরীক্ষার দিন এক স্কুলে গেলেন এবং হেড মাস্টার মহাশয়ের কাছে বললেন যে, এটা কি হচ্ছে? হেড মাস্টারমশায় বললেন যে, আমার ঘাড়ে একটাই মাথা, আমি বাধা দিতে গেলে মাথা থাকবে না। আপনারাদের মনে রাখা দরকার ওই সময় কলকাতার এক মেডিক্যাল কলেজের এম বি বি এসের ফাইনাল পরীক্ষা হলের গণ টোকাটুকি লন্ডনের বি বি সিতেও ছবি তুলে দেখিয়েছিল। এটা স্মরণ রাখা দরকার। ওই সময় আমাদের রাজ্যে শিক্ষাক্ষেত্রে অরাজকতা নেমে এসেছিল। তখন কলকাতা বিশ্ববিদ্যালয় এর উপাচার্য সত্যেন্দ্রনাথ সেন মহাশয় বলেন যে, বিশ্ববিদ্যালয়ের সমস্ত পরীক্ষার সার্টিফিকেট বিশ্ববিদ্যালয় থেকে মাত্র কয়েক গজ দূরে বিক্রি হচ্ছে। আচার্য গভর্নর এ এল ডায়াস মুখ্যমন্ত্রীকে জানালেন। মুখ্যমন্ত্রী গোয়েন্দা দেবী রায়কে দিয়ে তদন্ত কমিটি করলেন। সঙ্গে সঙ্গে লালবাজারে ফোন করা হল, ফোন করা হল যা চলছে, চলতে দিতে হবে, আবার আপনারা শিক্ষার কথা বলেন শিক্ষাকে আপনারা নয় নেগেটিভে নিয়ে গিয়েছিলেন। সুতরাং বামসরকারের জমানায় শিক্ষার ক্ষেত্রে উল্লেখযোগ্য পরিবর্তন ঘটেছে। আপনারা অনেক পরিসংখ্যান দিয়ে বলেছেন। পঙ্কজবাবু, তাপস বাবু পরিসংখ্যান দিয়ে বলেছেন। ৯৭ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ন্যাশনাল স্যাম্পল সার্ভে যে রিপোর্ট প্রকাশ করেছে তার ৫৩ নম্বর পাতায়, তারা বলছে যে সাক্ষরতার নিরিখে আমাদের দেশের রাজ্যগুলির মধ্যে সবার উপরে রয়েছে কেরালা, সাক্ষরতার হার ৯৩, দ্বিতীয় স্থানে মহারাষ্ট্রে, ৭৪ পারসেন্ট আর তৃতীয় স্থান রয়েছে পশ্চিমবঙ্গ। সাক্ষরতার হার ৭২ পারসেন্ট। আমাদের দেশ যখন স্বাধীন হয় তখন আমাদের দেশের জনসংখ্যা ছিল ৩৫ কোটি আর এখন নিরক্ষর মানুষের সংখ্যা ৩৮ কোটি। আপনাদের একজন সদস্য বললেন যে আমাদের সরকার বন্যা নিয়ন্ত্রণ ব্যর্থ। ৯৫ সালের নভেম্বর মাসে কেন্দ্রীয় সংস্থা, সেন্টার ফর সায়েন্স অ্যান্ড এনভারনমেন্ট অন ফ্লাড অব ইন্দো গ্যাঞ্জেটিক প্লেনস, তার রিপোর্টে কি বলছে, বলছে সিন্স হিমালয়ান ফ্লাডস Since Himalayan floods are uncontrollable because of the futility of the aforestation programme and engineering structures, therefore, the people in this plains must reconcile to living with the flood hazards. অর্থাৎ গাঙ্গেয়

অববাহিকায় বন্যা নিয়ন্ত্রণ করা যাবেনা। মনে রাখতে হবে কারা রিপোর্ট দিচ্ছে সেন্টার ফর সায়েন্স অ্যান্ড এনভায়রনমেন্ট অন ফ্লাড অব ইন্দো গ্যাঞ্জেটিক প্লেনস। অর্থাৎ যে অভিযোগগুলো এনেছেন এগুলো ধোপে টেকে না। এগুলো উদ্দেশ্য প্রণোদিত। সুতরাং রাজ্যপাল তার ভাষণে যে বাস্তব চিত্র তুলে ধরেছেন। সেটা সহ্য করতে না পেরে, সারা ভারতের সঙ্গে দেশের অবস্থাকে বিচারের মধ্যে না এনে সমালোচনা করছেন। এটা কি বাস্তব পরিস্থিতি নয়? যে সীমাহীন দারিদ্র্য, বেকারি, মূল্যবৃদ্ধি সন্ত্রাস, দুর্নীতি দুবৃত্তায়ন, বিচ্ছিন্নতাবাদ, সাম্প্রদায়িকতাবাদ এর জন্য দায়ী কে? কলকারখানা বন্ধের নীতি কাদের, কলকারখানা খোলার নীতি আপনারা নিয়েছিলেন? বিদায় নীতি কারা চালু করেছিল? বন্ধ কলকারখানা খোলার নীতি আপনারা নিয়েছিলেন? আপনারা যে জন-বিরোধী শিল্পনীতি, কৃষিনীতি, অর্থনীতি চালু করেছিলেন বর্তমান বি জে পি সরকার নগ্নভাবে এবং দ্রুততার সাথে সেটা কার্যকর করতে চলেছেন। বিমা-নীতির ব্যাপারে লোকসভায় কি হল? ওখানে ভাই-ভাই এক সঙ্গে, এই নীতি আপনাদের। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার স্রোতের বিপরীতে দাঁড় টানছে। যোজনা পর্ষদের উদ্যোগে গত ২৮ থেকে ৩০ ডিসেম্বর কলকাতায় একটি আন্তর্জাতিক সম্মেলন হয়, সেখানে বিশ্বের বিভিন্ন দেশের অর্থনীতিবিদরা উপস্থিত ছিলেন। তারা সকলে এক বাক্যে স্বীকার করেছেন—বিশেষ করে ক্যালিফোর্নিয়ার বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক তিনি বলেছেন পশ্চিমবঙ্গের বিকেন্দ্রীকরণের কাজ শুধুমাত্র ভারতবর্ষেই নয় এটা সারা বিশ্বে বিকেন্দ্রীকরণের কাজে অভিনব পরীক্ষাগুলি অন্যতম। এই অমর্ত্য সেনের একটা কথা সৌগত বাবু বলেছেন, তবে আপনি অর্ধেক বলেছেন, আপনি পূর্ণাঙ্গ বলেন নি, আমি এটা বলে আমার বক্তব্য শেষ করছি। ২৩-১০-৯৮ তারিখে স্টেটসম্যান পত্রিকাতে প্রকাশিত হয়েছিল, এটাতে কি ছিল, ইস্যুজ অফ ডেভেলপমেন্ট এবং লেফট ফ্রন্ট সাকসেস অ্যান্ড ফেলইয়োর এই ব্যাপারে স্টেটসম্যান পত্রিকাতে লেখা হয়েছিল ''Assessing West Bengal's Left Front's Government on the occassion of its completing 10 years in office Professor Amartya Sen noted :-

The success of the 10 years of Left Front Government in West Bengal can be seen in such achievements as vigorous implementation of land reform (including re-distribution of land and providing security of tenure to share croppers) and more generally in the democratisation of power structure of the state's rural economy including the development of and active panchayat system serving inter alia, as a powerfull base against the traditional forces of inequality and exploitation. আমি এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব তাকে সমর্থন করে এবং

বিরোধী পক্ষের আনা সমস্ত সংশোধনীর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** পয়েন্ট অফ অর্ডার, স্যার, ঈশ্বরের কৃপায় আমি ১৯৭২ সাল থেকে নির্বাচিত হয়ে আসছি, এ জিনিস কোনও দিনও দেখিনি। আলিপুর সেন্ট্রাল জেল বা প্রেসিডেন্সি জেলে এই রকম কোনও দিন কড়াকড়ি দেখিনি। আজকে আপনার এই জেলখানায় ঢোকার মুখে পুলিশ যেভাবে গাড়ি আটকালো, এটা অত্যন্ত নারকীয় ও নোংরা ব্যাপার।

(হইচই)

**শ্রী সুকুমার দাস ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তা সম্পূর্ণ ভাবে অসত্য রাজনৈতিক বক্তৃতা বলে আমার মনে হয়েছে, তাই আমি এর বিরোধিতা করে কয়েক মিনিটের মধ্যে আমার বক্তব্য শেষ করছি। এই বিধানসভা চলাকালীন শাসক দলের একজন বিধায়ক বলেছিলেন আজকে সারা ভারতবর্ষের কালা দিন। আমি তাকে সমর্থন করে আরেকটু সংযোজন করে বলছি শুধু কালা দিন নয়, আজকে সারা ভারতবর্ষের কঠোর, গভীর কালোদিন আজকে পত্র-পত্রিকাতে রাজ্যভিত্তিক ও কেন্দ্র ভিত্তিক যে সংবাদ পরিবেশন হয়েছে, প্রত্যেকটি সংবাদের উক্তি মারাত্মক। প্রাক্তন নৌ-সেনা প্রধান শ্রী ভাগবৎ অপসারিত হয়েছেন। কার কোর্ট মার্শাল হতে চলেছে। আবার বিষ্ণু ভাগবৎ কোর্ট এফিডেভিট করে দেশের প্রতিরক্ষা মন্ত্রীকে বলছেন, দেশদ্রোহী। আবার চলে আসুন, রাজ্যের বাম বিধায়কদের সমালোচনায় ক্ষুদ্ধ মাননীয় জ্যোতি বসু। আবার চলে আসুন রাজ্যের সংবাদে, প্রো-ভাইস চ্যান্সেলর সুরভি ব্যানার্জি হেনস্তা হলেন এস এফ আই রাস্তায়।

(গোলমাল)

আবার চলে আসুন আবার চলে আসুন। দয়া করে শুনুন। আবার একটা সংবাদ পরিবেশিত হয়েছে যে, শহরের হাসপাতালে পরিচালনার ক্ষেত্রে নেতৃত্বের মাধ্যমে শাসন চলবে। আরও চলে আসুন, বলা হচ্ছে যে, এস এফ আই পরীক্ষার প্রশ্ন-পত্রের নম্বরের মালিকানা নিতে চলেছে। এই সংবাদগুলো কি অঙুলি নির্দেশ করে? আজকে আপনাদের সহযোগিতার জন্যই দেশের মানুষ কঠিনতম দিন যাপন করছে বলে মনেকরি। ওদের সহযোগী বন্ধু ছিলেন জ্যোতি বসু। আজকে সেই জ্যোতি বসু দিনে রাতে হাহাকার করছে যে, কংগ্রেসকে আবার ফিরে আসতে হবে। এই পটভূমিতে বামফ্রন্টের শাসক দলের যে অন্ধ রাজনীতির বিষাক্ত বায়ু সেবন করে বড় হয়েছেন তার পরিণতি লাভ করছেন এরা। পৃথিবীর প্রেক্ষাপটে এদের জ্ঞানোদয় হল না। রাশিয়া থেকে কমিউনিস্ট

পার্টি চলে গেল। চীন থেকে চলে যাচ্ছে মার্কিন সাম্রাজ্যবাদের দাসত্বে। অথচ, তারা তার অর্থনীতির বুনিয়াদকে শক্তিশালী করে রেখেছে। আজকের পৃথিবীর প্রেক্ষাপটে কমিউনিস্ট পার্টি অচল। ভারতবর্ষের প্রেক্ষাপটেও কমিউনিস্ট পার্টি অচল। মাননীয় জ্যোতি বসুকে জিজ্ঞাসা করতে চাই, আজকে গ্রামে জলের জন্য হাহাকার চলছে, তাইচুং ধান, বোরো ধান নষ্ট হয়ে যাচ্ছে। এজন্য কি আপনার চোখে জল আসে না? আজকে মাথার ঘাম পায়ে ফেলে কিছু ধান পাবার জন্য চাষীরা চাষ করলেও সে আশা নেই, মাঠে জল নেই। আজকে চাষীরা চিৎকার করে বলছে, আল্লা মেঘ দে, পানী দে। একথা যদি বামফ্রন্টের বিধায়করা বলে থাকেন তাহলে তারা কি অন্যায় করেছেন? আজকে মাননীয় জ্যোতি বসুর ২২ বছর ক্ষমতায় থাকার এমন কি কৃতিত্ব আছে যা এখানে প্রশংসা করে বলা যায়?

আজকে শিক্ষার ক্ষেত্রে আমরা কি দেখতে পাচ্ছি? আপনারা বলছেন, শিক্ষা ক্ষেত্রে সুরভি দেবী যোগ্যতম ব্যক্তি। আমি বলছি না, যোগ্যতম ব্যক্তি নয়। আমি এটাও বলি যে, ভাইস চ্যান্সেলর রথীন্দ্রনাথ বসু যোগ্যতম ব্যক্তি নয়। কেন বলছি? কারণ কি? তার কারণ, যে ভাইস চ্যান্সেলর এস এফ আই-র সম্মেলনে গিয়ে বলেন, এটা ঠিক কাজ করেছি, ছাত্র-পরিষদের সম্মেলনে যাব না বলে তার সম্বন্ধে এটা বলাই ঠিক বলে মনে হয়। কারণ, এ সম্বন্ধে আমি একটা জীবন্ত ঘটনা আপনার কাছে তুলে ধরছি। একবার আমার এলাকায় ভাইস চ্যান্সেলর গিয়েছিলেন। এককালে রাজ্যের মন্ত্রী, প্রাক্তন সদস্য, প্রাক্তন সাংসদ, স্বাধীনতা সংগ্রামী মাননীয় সুশীল ধাড়াকে অসুস্থ্য অবস্থায় ডিলিট দেওয়ার জন্য। তমলুকের স্বাধীনতা সংগ্রামীদের স্মৃতি সৌধে তিনি কনভকেশন করতে গেলেন। সেখানে তিনি অ্যাড্রেস করছেন মাননীয় সুশীল ধাড়াকে এই বলে যে, 'শ্রী সুশীল ধাড়া' আর, আপনাদের শাসক গোষ্ঠীর লক্ষ্মণ শেঠকে বলছেন, মাননীয় সাংসদ লক্ষ্মণ শেঠ। আমি বয়কট করি I said "You are the Vice-Chancellor, you have the capacity to say so. But you are denying to give respect to the respected persons". I boycotted. Pro Vice Chancellor. আমার পাশে বিধায়ক ব্রহ্মময় নন্দ ছিলেন, বিপ্লব রায় চৌধুরি ছিলেন, তারাও সভা বয়কট করেছিলেন। আপনারা কি বলতে চান? সুরভি বন্দ্যোপাধ্যায় মাননীয় জ্যোতিবাবুর গীতি-আলেখ্য নাকি লিখেছেন বলে তাকে প্রো-ভাইস চ্যান্সেলর করতে হবে? এটা কি কালচার? এটা কি হচ্ছে? শিক্ষা ব্যবস্থায় রাজনীতি হচ্ছে না? আজকে কি ব্যবস্থা করছেন? কি নম্বর দেওয়া হবে তাতে এস এফ আই মাতব্বরী করবে? এটা কি রাজনীতি করছে? হাসপাতালে মাতব্বরী করবে কলকাতায় নেতারা, আমি পার্মিশন নিয়েও ঢুকতে পারব না? আপনারা কি বলতে চাইছেন আমি জানিনা। আমার পূর্ববর্তী বক্তা কি বলতে চেয়েছেন? বাংলার কি উন্নতি হয়েছে আমি জানিনা আমার কথা বাদ দিন। আসুন দেখা যাক প্ল্যানিং কমিশনের

উপাধ্যক্ষ মধুদন্ডবতে কি বলেছিলেন। আপনি যদি কোটেশন টুকতে পারেন তাহলে আমিও তার কথা বলতে পারি। মধুদন্ডবতে বলেছিলেন, দিন আসছে পশ্চিমবাংলা ২৫তম রাজ্য হবে। আজকে এই হচ্ছে অবস্থা। আমি অসুস্থ্য বলে কখনও কখনও আমার একসাইটমেন্ট এসে যায়। আজকে বাংলা দুর্ভিক্ষের করাল গ্রাসে। আজকে অগুনতি মানুষ বেকারের জ্বালায় জ্বলছে। আমি এই প্রসঙ্গে বলতে চাই, শিক্ষায় রাজনীতির অনুপ্রবেশ ঘটেছে এবং শিক্ষা যেভাবে শেষ হয়ে যাচ্ছে তা আপনারা এখনও বুঝতে পারছেন না।

আমি এবারে শিল্পের পরিণতির কথা বলব। এ ব্যাপারে একটা সদ্য ঘটনার উল্লেখ করছি। মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত বলেছিলেন যে, হলদিয়ায় শিল্প নগরী করতে গেলে ৩০০ কোটি টাকা ইনফ্রাস্ট্রাকচারের জন্য ইমিডিয়েট বিনিয়োগ করতে হবে। আজকে এক বছর হয়ে গেল আমি দৃপ্ত কণ্ঠে বলছি, আপনি ৫০ কোটি টাকা ছাড়া ২৫০ কোটি টাকা দিতে পারেননি। আপনারা বলছেন ২০০১ সালের মধ্যে হলদিয়া পেট্রোকেমিক্যাল হবে। আপনারা বলছেন পেট্রো কেমিক্যালসের জন্য ৫ হাজার ৫ শো ৫২৫ কোটি টাকার মধ্যে এর ৮০ পারসেন্ট অর্থাৎ ৪ হাজার কোটি খরচা হয়েছে। কিন্তু কোথায় পেলেন সেই টাকা? কে দিল? পূর্ণেন্দু ছাড়া আর কে দিল সেই টাকা? ৪ হাজার কোটি টাকা কোথা থেকে এল? আই ডি বি আই টাকা দেয় নি। সোরেস গ্রুপ ছাড়া আর কে টাকা দিয়েছে? কোনও উন্নয়ন নেই। খালি এধার কা মাটি উধার, উধারকা মাটি ইধার। কোনও নকশা আছে? কোনও প্ল্যান আছে? জল নেই, রাস্তা নেই। আমার অনেক কথা বলার ছিল কিন্তু আমার সংক্ষিপ্ত সময়ের জন্য বলতে পারছি না। হলদিয়া শিল্পনগরী হবে না। কারণ কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। মাননীয় রাজ্যপাল মহাশয় তার ভাষণে আইন-শৃঙ্খলার কথা বলেছেন আমি সে ব্যাপারে বলতে চাই যে, এখানে আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটেছে। এখানে একই দিনে খড়গপুরে মায়ের মৃত্যু, একই দিনে নবদ্বীপে মৃত্যু, একই দিনে পরীক্ষায় হানাহানি ইত্যাদি ঘটনা ঘটেছে। এই ধরনের ঘটনা একমাত্র বিহারে আছে। সেজন্য মধু দন্ডবতে বলেছেন ২৫তম রাজ্য হবে। জ্যোতিবাবু বলেছেন রাস্তার অবস্থা খারাপ, রাস্তায় চলা যায় না। পার্থবাবুর হাসপাতালের অবস্থা খারাপ। কাজেই এই যে লেখনি এটা জ্যোতি বাবুর মুখ থেকে বেরোনোর কথা ছিল। সেটা না বেরিয়ে রাজ্যপালের মুখ থেকে বেরিয়েছি। কাজেই আমি ধন্যবাদ দিতে পারছি না এই রাজনৈতিক ভাষণে। আমার সময় থাকলে আমি চ্যালেঞ্জ ছুঁড়ে দিতে পারতাম। আমার কোনও প্রশ্নের উত্তর যদি কোনও বিধায়ক দিতে পারেন তাহলে আমি আমার বিধায়ক পদ ছেড়ে দেব। এই কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত সংশোধনীগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী আবু হেনা ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে রেখেছেন এবং তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং সঙ্গে সঙ্গে আমাদের দলের তরফ থেকে যে সব সংশোধনীগুলো আনা হয়েছে সেই সংশোধনীগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণে বলা হয়েছে যে, ওভার অল ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন ইন দি স্টেট ইজ স্যাটিসফ্যাক্টরি। কিন্তু আইন-শৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক হওয়ার জন্য কি কি ক্রাইটেরিয়া দরকার? কি কি ক্রাইটেরিয়া ফুল-ফিল করতে হবে সেটা বুঝতে পারছি না। আমাদের এখানে ডাকাতি বাড়ছে, খুন বাড়ছে, রাহাজানি বাড়ছে, রেলে ডাকাতি হচ্ছে, বাসে ডাকাতি হচ্ছে, রাস্তায় ডাকাতি হচ্ছে, মহিলাদের উপর অত্যাচার হচ্ছে। আজকে খবরের কাগজে দেখবেন যে, বাগনানে ডাকাতি হয়েছে, বেহালায় সোনার দোকানে ডাকাতি হয়েছে। এসব সত্ত্বেও আপনারা কি করে ক্লেইম করেন যে এখানকার আইন-শৃঙ্খলা পরিস্থিতি ভাল? কুমিরমারির ঘটনা, আসানসোলের ঘটনা, খানাকুলের ঘটনা—এসব ঘটনাগুলো প্রমাণ করে যে এখানকার আইনশৃঙ্খলা পরিস্থিতি অত্যন্ত খারাপ। মাননীয় চেয়ারম্যান মহাশয় এবারে আমি যেটা বলছি সেটা হল যে, আমার জেলা মুর্শিদাবাদের কয়েকটি সমস্যার কথা আমি এখানে তুলে ধরতে চাই। ১৯৯৮ সালে এখানে ভয়াবহ বন্যা হয়। ১৯৯৮ সালে মালদা, মুর্শিদাবাদ এবং উত্তরবঙ্গের বিভিন্ন জায়গায় যে ভয়াবহ বন্যা হয় গত ৫০ বছরে এরকম বন্যা এখানে হয়নি। এই ভয়াবহ বন্যার ফলে ফরাক্কা থেকে ভগবানগোলা পর্যন্ত লক্ষ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হয়েছে। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে অন্তত এক লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হয়েছে। দেড় মাস ধরে বন্যা চলেছে, সেই দেড় মাসের মধ্যে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে যে রিলিফ দেওয়া হয়েছিল, সেই রিলিফ অত্যন্ত অপ্রতুল ছিল। অনেক বার বলা সত্ত্বেও পর্যাপ্ত রিলিফ আমরা পাইনি। এন জি ও-রা ছিল বলে কিছুটা রক্ষা পাওয়া গিয়েছে। সেখানে হাজার হাজার বাড়ি পড়ে গেছে, ধুলিস্যাত হয়ে গেছে। বলা হয়েছিল যাদের বাড়ি সম্পূর্ণ ধ্বংস হয়েছে তাদের ২০০ টাকা এবং যাদের আংশিক ধ্বংস হয়েছে তাদের ১০০০ টাকা করে ক্ষতিপূরণ দেওয়া হবে। কিন্তু আজ পর্যন্ত আমাদের জেলার লোকেরা, বন্যা-বিধ্বস্ত লোকেরা, বানভাসি লোকেরা সে টাকা পায়নি। আমি জানিনা কবে পাবে! স্যাংশন হয়েছে বলে শুনেছি, কিন্তু এখনও পর্যন্ত কেউ তা পায়নি। স্যার, ইতিপূর্বে আমি যে সমস্যার কথা এই বিধানসভায় বার বার বলেছি তা আবার বলছি। সেটা হচ্ছে গঙ্গা, পদ্মার ভাঙন। স্যার, মুর্শিদাবাদ জেলার ভৌগোলিক অবস্থানের পরিবর্তন ঘটেছে। বছরের পর বছর পদ্মার ভাঙন মুর্শিদাবাদ জেলার ভৌগোলিক অবস্থানের পরিবর্তন সাধন করছে। আমার কেন্দ্রে, সুফিয়ান সাহেবের কেন্দ্র থেকে শুরু করে মালদা, ঔরঙ্গাবাদ,

জলঙ্গী পর্যন্ত প্রতি বছর যে ভাঙন হচ্ছে তাকে প্রতিরোধ করার জন্য কোনও কার্যকর পদক্ষেপ নেওয়া হচ্ছে না। বার বার বলা সত্ত্বেও সরকার এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করছে না। আমাদের জেলার মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়কে বললে উনি বলেন, অসীম দাশগুপ্ত টাকা দিচ্ছে না। মাননীয় চেয়ারম্যান স্যার, যেটুকু টাকা দেওয়া হচ্ছে সেটুকুও সঠিক সময় খরচ করা হচ্ছে না। যা খরচ করা হচ্ছে, তা বর্ষার সময় খরচ করা হচ্ছে এবং এই খরচের ব্যাপারে ঠিকাদারদের সঙ্গে সরকারি দলের লোকেদের একটা আনহোলি অ্যালায়েন্স আছে বলে আমরা মনেকরি। ৬মাস হয়ে গেল বন্যা হয়েছে, তারপর শীতকাল চলে গেল, আবার বর্ষাকাল আসতে চলেছে, এখন পর্যন্ত ওখানে কোনও কাজ আরম্ভ হয়নি। বন্যা নিয়ন্ত্রণ, ভাঙনরোধ এবং বকেয়া ক্ষতিপূরণের কাজ কবে হবে সে বিষয়ে আমি আজকে মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের কাছে প্রতিশ্রুতি চাইছি। স্যার, আজকে রাজ্যপালের ভাষণের ওপর আলোচনার শেষ দিন, আমি জানি না এখানে উপস্থিত মন্ত্রীরা আমাদের কথা শুনছেন কিনা! মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আমাদের রাজ্যের আর একটা বড় সমস্যার কথা এখানে বলতে চাই। যদিও স্বাস্থ্য পরিষেবার কথা আমাদের দলের পক্ষ থেকে এখানে বার বার বলা হচ্ছে, তবুও আমি বলছি যে, আমাদের মুর্শিদাবাদ জেলার বহরমপুরে দুটো হাসপাতাল আছে। একটা সদর হাসপাতাল, আর একটা জেনারেল হাসপাতাল। জেনারেল হাসপাতালের সার্জারি ওয়ার্ডের বেড সংখ্যা হচ্ছে ৪০। অথচ সেখানে কিছুদিন আগে গিয়ে আমি দেখলাম ১৫০ থেকে ১৬০ জন রুগী ভর্তি হয়ে আছেন। এক একটা বেডে ২/৩ জন করে রুগীকে রাখা হয়েছে। তারপরেও কেউ মাটিতে শুয়ে আছেন, কেউ বারান্দায় শুয়ে আছেন। সেখানে যে পরিবেশ বিরাজ করছে তাতে যে কোনও সুস্থ্য মানুষও অসুস্থ্য হয়ে পড়বে। পরিষ্কার পরিচ্ছন্নতার তো কোনও বালাই নেই। সে কাজও বোধ হয় না। আমি জানি না এই সমস্যার কবে সুরাহা হবে। স্যার, আপনি জানেন এ রাজ্যের স্বাস্থ্য পরিষেবা পুরোপুরি ভেঙে পড়েছে। ডাক্তাররা ঠিকমতো রুগী দেখে না, হাসপাতালে ওষুধপত্র পাওয়া যায় না। এমন কি এমার্জেন্সি ওষুধপত্রও পাওয়া যায় না। আমাদের জেলার বহরমপুরে জেনারেল হাসপাতালের এমনই অবস্থা হয়েছে যে, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী শ্রী পার্থ দে মহাশয় যদি ওখানে যান তাহলে তাকে নাকে রুমাল চাপা দিয়ে যেতে হবে। স্যার, আমার আরও কিছু কথা বলার ছিল, কিন্তু আমার সময় খুবই স্বল্প, সে জন্য আমার পক্ষে সব কথা বলা সম্ভব হচ্ছে না। সুতরাং এই কয়েকটি কথা বলে আমাদের দলের তরফ থেকে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে, রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, ১৯৯৯ সালে মাননীয় রাজ্যপালের

যে ভাষণ দিয়েছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। বিরোধীদলের সমস্যা যেকথাগুলি বললেন সেগুলি তাদের কাছে সম্পূর্ণ সত্য হলেও আমাদের কাছে তা সর্বৈব অসত্য। কারণ তারা নিজেরা কিছু জানে না। আমি এই প্রসঙ্গে একটি কথা বলে রাখি, ১৯৭৭ সালে নির্বাচনের সময়ে আমরা জনগণের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলাম, যে কর্মসূচি আমরা ঘোষণা করব, সেই কর্মসূচি আমরা রূপায়ন করব সরকারের এলে এবং সেইভাবেই পশ্চিমবাংলাকে চালাবো। ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত যে কটি নির্বাচন হয়েছে প্রত্যেকটি নির্বাচনের মধ্য দিয়েই আমরা জনগণের কাছে বলেছি, কি কি আমরা করব এবং যেসব প্রতিশ্রুতি দিয়েছিলাম সেগুলিই আমরা কার্যকর করছি। তাই প্রতি বছরের সাফল্যের রূপরেখা রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে আপনাদের কাছে পৌঁছে দেবার চেষ্টা করছি। মাননীয় রাজ্যপাল তার ভাষণে বিভিন্ন এলাকায় যে শিল্প গড়ার প্রতিশ্রতি দিয়েছেন আগামীদিনে সেই প্রতিশ্রুতিগুলি রূপায়ণ করব। কৃষিভিত্তিক ইন্ডাস্ট্রি গড়ে তোলার জন্য রাজ্যপাল তার ভাষণের মধ্য দিয়ে উল্লেখ করেছেন। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাই একমাত্র দেশ যেখানে সবচেয়ে বেশি পাট উৎপাদন হয়। আমাদের পশ্চিমবাংলায় যে পাট উৎপাদন হয় তার পরিমাণ প্রায় ৬০ থেকে ৮০ লক্ষ গাঁট। গঙ্গার দুই তীরে এই পার্টের ইন্ডাস্ট্রি বেল্ট পড়ে আছে। আমার ডানদিকে যারা বসে আছেন (কংগ্রেস) তাদের অকর্মণ্যতার জন্যই এই জুট মিলগুলি বন্ধ হচ্ছে। ওদের ইউনিয়নগুলির হুজ্জুতির ফলেই এই মিলগুলি বন্ধ হওয়ার উপক্রম হয়েছে, কিছু কিছু মিল ক্লোজার হয়ে গেছে। আমার কাছে পাট শিল্পের একটা তথ্য আছে। ১৯০৮ সালে অবিভক্ত ভারতবর্ষে পাটের উপর একটা সেনসাস হয়েছিল। এর ফলে আমরা বুঝতে পারি পাটই হচ্ছে ভারতবর্ষের মধ্যে একমাত্র বৈদেশিক মুদ্রা অর্জনকারী ফসল। সুতরাং এই পাটশিল্পকে আরও চাঙ্গা করার জন্য নতুন করে পরিকল্পনা করে এই মিলগুলি চালাবার দরকার ছিল। রাজীব গান্ধী বলেছিলেন এই পাট শিল্পকে বাঁচিয়ে রাখতে পারলে কোটি কোটি টাকার বৈদেশিক মুদ্রা আসতে পারে। নিয়ম-কানুন অনুযায়ী ঐ সময় থেকে এই শিল্পে প্রায় ২ লক্ষ শ্রমিক কাজ করত। কিন্তু অতীত সরকারের উদাসীনতার ফলে পাট শিল্প আসতে আসতে রুগ্ন হয়ে যাচ্ছে এবং এরফলে শ্রমিকদের অবস্থা সঙ্গীন হয়ে পড়ছে। তৎকালীন ভারতবর্ষে প্রধানমন্ত্রী রাজীব গান্ধী দমদম এয়ারপোর্ট থেকে নেমে বহু মিটিং করে এই কথাই বলে গেলেন পাট শিল্পকে বাঁচাবার জন্য হাজার কোটি টাকা দেবেন। কিন্তু ঐ টাকা কেউ পেয়েছেন কিনা আমি জানি না। ঐ টাকা যদি দিত তাহলে আজকে এই পাট শিল্প উঠে যাবার উপক্রম হত না, তর তর করে এর উন্নতি হত। কৃষিপণ্যের উপর নির্ভর করে এই পশ্চিমবাংলা বিশেষ করে তামাক এবং আলু। তামাক উত্তরবঙ্গে হয়। এই তামাকের সাহায্যে প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন হতে পারে। সেখানে কিছু সাহায্য করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ রাখছি। আলু একটি ফসল যা গঙ্গার পশ্চিমপাড়ে প্রচুর পরিমাণে উৎপন্ন হয়। এই আলুকে

প্রসেস করে নানান জিনিস হতে পারে এবং তা বিদেশে রপ্তানি করে বৈদেশিক মুদ্রা অর্জিত হতে পারে। আগে কংগ্রেস আমলে আমরা দেখেছি যে খরা বা বন্যা হলে গ্রাম থেকে দলে দলে মানুষ শহরে ভিড় করে ভিক্ষা দাও চাল দাও, ডাল দাও বলে লোকের বাড়িতে ঘুরতো, আজকে কিন্তু সেই অবস্থা আর নেই। এ বছর উত্তরবঙ্গে ভয়াবহ বন্যা এবং দক্ষিণবঙ্গে খরা হওয়া সত্ত্বেও ভিক্ষার ঝুলি নিয়ে মানুষ পথে নামেনি। তার কারণ আমাদের এখানে পঞ্চায়েত ব্যবস্থা সাফল্যের সঙ্গে এগিয়ে চলছে। অগণিত সাধারণ মানুষ পঞ্চায়েতগুলিতে নির্বাচিত হয়েছেন এবং তাদের মধ্যে ৭৫ ভাগই নতুন মুখ, তারা সাধারণ মানুষের সহযোগিতা নিয়ে সাফল্যের সঙ্গে এই বন্যা ও খরার মোকাবিলা করেছেন ফলে দরিদ্র্য মানুষকে ভিক্ষার ঝুলি নিয়ে পথে নামতে হয়নি। ৭৭ সালের আগে আপনারা কিন্তু পঞ্চায়েত ব্যবস্থাকে কাজে লাগাননি, আমরা সরকারে এসে সাফল্যের সঙ্গে পঞ্চায়েত ব্যবস্থাকে কাজে লাগিয়েছি এবং নির্দিষ্ট সময় পঞ্চায়েতের নির্বাচন ও ফল প্রকাশ করে পঞ্চায়েতগুলি যাতে সঠিকভাবে কাজ করতে পারে সে ব্যবস্থা করেছি। তাছাড়া পঞ্চায়েতে মহিলাদের জন্য, শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবসের লোকেদের জন্য সংরক্ষণের ব্যবস্থা করে একে আরও সাফল্যের দিকে এগিয়ে নিয়ে গিয়েছি। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। এখানে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেই ভাষণ মাননীয় রাজ্যপালের তৈরি করা ভাষণ নয়, আলিমুদ্দিন স্ট্রীটের তৈরি করা ভাষণের কার্বন কপি উনি এখানে পড়ে গিয়েছেন। উনি বলেছেন, এখানকার আইনশৃঙ্খলার পরিস্থিতি ভাল। এটা অত্যন্ত লজ্জা ও বেদনার কথা যে রাজ্যের আর এস পি দলের মন্ত্রী সেচ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রী গণেশচন্দ্র মন্ডলের ভাইপো কুমিরমারিতে খুন হয়েছেন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমাজবিরোধীদের দ্বারা। পুরো বাসন্তি, সন্দেশখালি বিভিন্ন এলাকায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমাজবিরোধীরা সন্ত্রাস চালাচ্ছে। অপর দিকে আমাদের রাজ্যের পুলিশমন্ত্রী বলছেন যে আর এস পি যারা করেন তারা নাকি সমাজবিরোধী, গুন্ডা। আমি বুঝতে পারছি না এর পর কি করে ফ্রন্ট আছে, ফ্রন্ট চলছে? এর পরও রাজ্যপাল মহাশয় কি করে বললেন যে এ রাজ্যের আইনশৃঙ্খলার পরিস্থিতি ভাল তা আমি বুঝতে পারছি না। ২০ বছর ধরে ওরা যা চালিয়ে এসেছেন আজকে তা বুমেরাং হয়ে ফিরে আসছে। এখানে আমাদের চিফ হুইপ আছেন, তিনি এক সময় আরামবাগের বিধায়ক ছিলেন। শুধু গোঘাটেই ২২ জন ফরওয়ার্ড ব্লকের কর্মী—তারমধ্যে পঞ্চায়েত সমিতির সভাপতি আছেন, প্রধান শিক্ষক আছেন—খুন হয়েছেন। এখানে ফরওয়ার্ড ব্লকের সদস্য যারা আছেন তাদের দিকে আঙুলি দেখিয়ে বলছি,

নিজের মনের কাছে প্রশ্ন করুন নিজের বিবেককে জিজ্ঞাসা করুন আজকে আরামবাগ, খানাকুলে কি ঘটনা ঘটছে? আজকে সেখানে শ্রমিক কৃষকরা কেন বিদ্রোহ করছে? স্যার, আজকে মেদিনীপুর, হুগলি, বর্ধমান, বাঁকুড়া, পুরুলিয়ার বোরো চাষের জন্য চাষীরা জল পাচ্ছে না। আজকে সেচের জল না পাওয়ার ফলে কৃষক, যারা মাঠে বোরো চাষ করেছিলেন, তাদের সেই মাঠ ফেটে খান খান হয়ে গেছে। আমাদের সরকার এতই দুর্বল যে, বিহারের তেনুঘাটের জল সেখানে পৌছাল না। রাজ্যের কৃষি এবং সেচমন্ত্রীর সঙ্গে দেখা করে বলেছিলাম যে, চাষীরা বলছেন, খানাকুল, আরামবাগ, হুগলি, হাওড়ার চাষীরা বলছেন—যেকোনওভাবে বিহার সরকারের কাছ থেকে তেনুঘাটের জল আনুন। শুনতে পেলাম, বাজেটে এই কৃষির সময় রবিচাষে জল আনবার জন্য কোনও টাকা বরাদ্দ করেননি, কিন্তু বিহার সরকার টাকা ছাড়া পশ্চিমবঙ্গকে জল দেবে না। আজকে তারই জন্য পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ বোরো চাষী সেচের জল পাচ্ছেন না। আরও ভয়ঙ্কর ঘটনা ঘটল; পুলিশমন্ত্রী সভায় রয়েছেন, ঘটনাটা ওনার শোনা দরকার। হুগলি-বর্ধমান বর্ডার, যেখানে দামোদর এবং মুন্ডেশ্বরী ভাগ হয়েছে—বেগুরাই, সেই বেগুরাইয়ে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা বাঁধ কেটে দিয়েছেন। তারফলে সমস্ত জল ড্রেনেজ হয়ে গেছে এবং তারফলে খানাকুল-১, খানাকুল-২ এবং পুরশুরাতে সেচের জল পৌছায়নি। সমস্ত মাঠ সেখানে শুকিয়ে গেছে। তার জন্য পুলিশ মন্ত্রীকে বলুন যে, খানাকুলে কি ঘটেছে, কারণ সঠিক তথ্য তো পুলিশের লোকেরা তাকে দেন না! ঐ বাঁধ কেটে দেওয়ার ফলে সেখানে দশ হাজার চাষী সমবেত হলেন। সেখানে তারা আওয়াজ তুললেন—আমাদের জল দেবার ব্যবস্থা করে দাও, বাঁচবার অধিকার দাও, ফসল বাঁচাতে দাও। এই দাবি নিয়ে সেখানে তারা আলোচনা করছিলেন। কিন্তু এদের পুলিশ সেখানে গুলি চালিয়ে ১৬ বছরের ছাত্র পীযুষ চৌধুরিকে হত্যা করল, হত্যা করল আন্দোলনকারী কৃষকদের। যে আরামবাগে প্রফুল্ল সেন জন্মেছেন, যেখানে থেকে স্বাধীনতা আন্দোলন হয়েছিল, সেখানে পুলিশ গুলি চালিয়ে হত্যা করল। অথচ এসব কথা রাজ্যপালের ভাষণে লেখা নেই। আজকে আমি বেদনার সঙ্গে বলতে চাই, অনেক বামপন্থী নেতা রয়েছেন যারা এক সময় শ্রমিক আন্দোলন করেছিলেন, কৃষক আন্দোলন করেছিলেন, তারা জানেন, ডাঃ গোপালদাস নাগ যখন পশ্চিমবঙ্গের শ্রমমন্ত্রী ছিলেন তখন রাজ্যে কোনও ভাগচাষী, জিরো চাষী ছিল না। কিন্তু এখন কারখানার শ্রমিক শ্রেণীকে ভাগ শ্রমিককে, জিরো শ্রমিকে পরিণত করা হয়েছে। আজকে তাদের ই এস আই, প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটি, হাউস রেন্ট ইত্যাদি নেই। আজকে ৩৬ টাকার স্লিপে জুট মিলগুলিতে শিশু-শ্রমিকদের কাজে লাগানো হচ্ছে। আজকে রাজ্যপালের ভাষণে এসব কথার কোনও উল্লেখ নেই। বিভিন্ন কলকারখানায় অ্যাক্সিডেন্ট হচ্ছে। ফ্যাক্টরিগুলিতে অ্যাক্সিডেন্ট ডিপার্টমেন্টও আছে। কিন্তু একটি অ্যাক্সিডেন্ট কেসও কি রেকর্ডেড হয়েছে? বিভিন্ন চটকলগুলিতে শিশু শ্রমিক,

যাদের বয়স ১২ থেকে ১৬-র মধ্যে, তাদের জোর করে খাটানো হচ্ছে। তাদের রক্ত নিংড়ে নেওয়া হচ্ছে। এরাই বলে থাকেন যে, এদের সরকার শ্রমিক কৃষকের সরকার! ইতিপূর্বে আমি একবার রাজ্যপালের ভাষণ ছিঁড়েছিলাম হাউসের মধ্যে এবং তার জন্য আমি গর্বিত। আবারও এই ভাষণ ছিঁড়বার ইচ্ছা ছিল, কারণ যে সরকারের মুখ্যমন্ত্রী ভাঁওতা দেন—মাননীয় মুখ্যমন্ত্রী ৮ই এপ্রিল, ১৯৯৮ তারিখে মহাকরণের মিটিংয়ে বলেছিলেন ডানলপ অধিগ্রহণ করা হবে। সেখানে শ্রমমন্ত্রী, অর্থমন্ত্রী, আমার জেলার মন্ত্রী নরেন দে এবং এম পি রূপচাঁদ পাল ছিলেন। সেই মিটিং-এর সিদ্ধান্ত হল ডানলপ অধিগ্রহণ করা হবে। ভোটের বাজার, সামনে পঞ্চায়েত নির্বাচন তাই বলা হল। আমি রাইটাস বিল্ডিং থেকে বেরিয়ে আসার আগেই দেখলাম এম পি ছুটে চলে গেছেন ডানলপে, বিজয় উৎসব করতে। সেখানে ডানলপের গেটের সামনে রূপচাঁদ পাল বক্তব্য রেখেছিলেন এবং ঐতিহাসিক ঘোষণা করেছিলেন যে ডানলপ অধিগ্রহণ করা হবে। আজ পর্যন্ত অধিগ্রহণ হল না। আজকে কেন এই সব কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই তা জানতে চাই। এই সরকারের আমলে মনু ছাবারিয়া ৬টি অর্গানাইজশনের নামে ২০০ কোটি টাকা সাইফোনিং করে দিয়ে চলে গেল। আজকে কোন গোষ্ঠী সাওলেস কে রুগ্ন করল, শেষ করে দিল? আজকে কার প্রশ্রয়ে কার সাহায্য এই সব গুলি হচ্ছে? জ্যোতিবাবুর ছেলে দ্বিতীয় বিয়ে করার সাহস পায় কি করে। আজকে এক তার পার্টি দিল? বাজুরিয়া, কানুরিয়া, ছাবারিয়া এদের টাকা।

কারণ সে মুখ্যমন্ত্রীর পুত্র। আমি এই কথা বলতে চাই যে রাজ্যপালের ভাষণে সমস্ত বিকৃত কথা লেখা আছে, সমস্ত অসত্য কথা লেখা আছে। আজকে বাংলা জ্বলছে মানুষ জ্বলছে, মানুষ প্রতিবাদ করতে যাচ্ছে, সেখানে পুলিশ লাঠি চার্জ করছে টিয়ার গ্যাস ছুঁড়ছে, গুলি চালাচ্ছে কিন্তু এইভাবে মানুষের আন্দোলনকে বন্ধ করা যাবে না। জেনে রেখে দিন এই কথা আমি এখানে দাঁড়িয়ে বলছি। এই রাজ্যপালের ভাষণে অসত্য কথা লেখা আছে এবং এই অসত্য ভাষণ যদি সমাজে বার হয় তাহলে আগামী দিনের প্রজন্ম কি শিখবে? রাজ্যপালের এই অসত্য ভাষণ আলিমুদ্দিন স্ট্রীট থেকে তৈরি করে দেওয়া ভাষণ। তাই আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তাকে তীব্র বিরোধিতা করে এবং আমাদের দলের আনা সংশোধনীগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, এই বিংশ শতাব্দির পশ্চিমবঙ্গ বিধানসভায় রাজ্যপালের দেওয়া শেষ ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের

দলের সদস্যদের আনা সংশোধনীগুলিকে সমর্থন করে আমি আমার সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। ঋষি অরবিন্দের প্রধানা শিষ্যা শ্রীমা একবার একটা কথা বলেছিলেন। তিনি বলেছিলেন, তুমি নিজের কোনও কথা তুমি নিজে বল না, তোমার কাজ তোমার কথা অন্য লোকে বলুক। পশ্চিমবঙ্গ বিধানসভায় এসে আমার মনে হচ্ছে শ্রীমা যে কথা বলেছিলেন জ্যোতিবাবু তা অন্যভাবে বলে দিচ্ছেন। আজকে শিক্ষা স্বাস্থ্য বেকারত্ব সমস্ত বিষয় একটা চূড়ান্ত পর্যায়ে পৌঁছে গেছে। হানাহানি খুনখুনি চারিদিকে নিত্য দিনের ঘটনা। তাই পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় বলছেন যে আমার কথা আমি বলব না, রাজ্যপাল বলবে। আমার সমস্ত ব্যর্থতা ঢেকে দিয়ে রাজ্যপালকে দিয়ে আমার কথা বলব। মাননীয় আবু আয়েশ মন্ডল মহাশয় নারী মর্যাদার কথা বলছিলেন। নিশ্চয়ই স্বীকার করি। এই বাংলায় অনেক মহিয়সী নারী জন্মগ্রহণ করেছিলেন, অনেক নারী স্বাধীনতা সংগ্রামে অংশগ্রহণ করেছিলেন। কংগ্রেস নারী মুক্তি আন্দোলনে পেছিয়ে আসেনি। আমি পরিসংখ্যান দিয়ে বলছি বুদ্ধদেববাবু, আপনি অস্বীকার করতে পারবেন না, এই বামফ্রন্ট সরকারের আমলে এই রাজ্যে আমাদের দেশের মা বোনেরা খুব সুখে নেই। আমি একটা নথি আপনাকে দিচ্ছি, এই নথি আমার নয়, এই নথি পেশ করেছিলেন ১৯৯৬-৯৭ সালে মিনিস্ট্রি অফ স্টেট থেকে মিনিস্টার অফ স্টেট মুকবুল দাঁ, তিনি বলেছিলেন গোপাল সিং শোলাঙ্কির একটা প্রশ্নের জবাবে। কোথায় কি রকম হয়েছে টোটাল ইনসিডেন্স অফ ক্রাইম এগেনস্ট ওম্যান। অরুনাচল প্রদেশে ৬০টি, গুজরাটে ৩,৯২৫টি এবং হরিয়ানায় ২,২৯৭টি। হিমাচল প্রদেশে ৮১৬, আপনাদের পার্টি আছে কেরালায়, সেখানে ২,৭৭৬ আর জ্যোতিবাবুর পশ্চিমবাংলায় ৬,১১৪। এই ঘটনা ঘটেছিল। এই স্টেটমেন্ট আমার নয়, এই স্টেটমেন্ট মকুবলদারের। এটা শুধু কি আর এস পি-র সঙ্গে লড়াই? শুধু কি ফরওয়ার্ড ব্লকের সঙ্গে লড়াই? শুধু কি কংগ্রেস তৃণমূল কংগ্রেসের সঙ্গে লড়াই? সাধারণভাবে মানুষ মরছে না? আর এস পি-র কয়েকজন খুন হল, সি পি এম-র কয়েকজন খুন হল বা কংগ্রেসের কয়েকজন খুন হল, এটা বড় কথা নয়। এরফলে জিঘাংসা বাড়ছে, মানুষ নিষ্ঠুর হচ্ছে, নৃশংশ হচ্ছে। কোথায় গেলেন, আইনশৃঙ্খলার কথা বলার জন্য কোথায় গেলেন? বুদ্ধদেববাবু শুনে রাখুন। আজকে বাসে ডাকাতি হচ্ছে, ট্রেনে ডাকাতি হচ্ছে। এখানে সত্য সাধনবাবু উপস্থিত নেই। কান্তিবাবুর ভাষণ কেটে বাদ দিয়েছেন। অর্থাৎ বিদ্যালয় মন্ত্রী কোনও মন্ত্রী নন। আমি সত্য সাধনবাবু বলছি, আপনি শুনে রাখুন। আমি ইঞ্জিনিয়ারিং কলেজ, মেডিক্যাল কলেজের কথা বলছি। এটিও আমার ভাষণ নয়। এটি এস আর বোম্বাইয়ের ভাষণ যখন আই কে গুজরাল প্রধানমন্ত্রী ছিলেন। ১৯৯৬-৯৭ সালে অন্ধ্রপ্রদেশে ইঞ্জিনিয়ারিং কলেজ ছিল ৩৪টি এবং মেডিক্যাল কলেজ ছিল ১০টি। বিহারের ইঞ্জিনিয়ারিং কলেজ ছিল ১৬টি এবং মেডিক্যাল কলেজ ছিল ১০টি গুজরাটে ইঞ্জিনিয়ারিং কলেজ ছিল ১৬টি এবং মেডিক্যাল কলেজ ছিল ৮টি। কর্ণাটকে ইঞ্জিনিয়ারিং কলেজ ছিল ৫১টি এবং মেডিক্যাল কলেজ ছিল ১৯টি।

মহারাষ্ট্রে ইঞ্জিনিয়ারিং কলেজের সংখ্যা ছিল ১০৬টি এবং মেডিক্যাল কলেজ ছিল ৩৩টি, আর পশ্চিমবাংলায় সেখানে ইঞ্জিনিয়ারিং কলেজ ছিল ১৩টি এবং মেডিক্যাল কলেজ ছিল ৭টি। এখানে ব্যর্থতা কোন জায়গায় চলে গেছে দেখুন। এই ভাষণ আমার ভাষণ নয়, এটি এস আর বোম্বাইয়ের। এই হচ্ছে জনকল্যাণের নমুমা। পশ্চিমবাংলায় উচ্চশিক্ষা অবস্থা আপনারা তো সকলেই বললেন। এখানে প্রাইমারিতে ৭০ হাজার শিক্ষক নিয়োগ হয়নি। আপনারা এর পরেও বলবেন না, রাজ্যপালের ভাষণের মধ্যে অনেক কিছু গোপন রয়ে গেল, অনেক কিছুই উল্লেখিত হল না। এখন তো বোরো চাষ হচ্ছে না জলের অভাবে। আমি হাওড়ার কল্যাণপুর থেকে নির্বাচিত সেখানে এই একই অবস্থা। ননীবাবু বলছেন, জল চাই। সি পি এম বলছে জল চাই। কংগ্রেস বলছে জল চাই। আর জ্যোতিবাবু বলছেন রাবড়ি দেবীকে, তুমি একটু জল দেবে? এই হচ্ছে অবস্থা। রাবড়ি-র জলে পশ্চিমবাংলায় চাষ হবে। আজকে মোটর দুর্ঘটনায় কত লোক মারা যাচ্ছে। তারা কম্পেনসেশন পাচ্ছে না। বছরের পর বছর ধরে মামলা পড়ে থাকছে। ১৯৮৪ সালে তদানিন্তন কেন্দ্রীয় সরকার একটা অর্ডার দিয়ে বলেছিলেন সমস্ত নথিগুলো আদালতে পাঠিয়ে দাও সুয়োমোটো কেস করে পাওনা গন্ডা পাইয়ে দেবার জন্য। কিন্তু এই ব্যবস্থা পশ্চিমবাংলায় হয়নি। আজকে সব মন্ত্রীদের ডানা কেটে নেওয়ার চেষ্টা করা হচ্ছে। ক্ষিতিবাবু বলছেন, রাস্তা করব টাকা নেই। গণেশবাবু বলছেন বাঁধ করব টাকা নেই। মানববাবুকে বলছি, বলছেন টাকা নেই। টাকা কোথায় আছে? বলছেন ডি পি সিতে টাকা আছে। ডি পিসি মানে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি নয়। এটি হচ্ছে ডিস্ট্রিক্ট সি পি এম কমিটি। আপনারা বলেছিলেন টাকা আছে। নিচে থেকে টাকা আসবে, ওপর থেকে যাবে না। এখানে নন্দবাবু আছেন। তার ক্ষমতা আছে আমাদের মাঠে একটা ডিপ টিউবওয়েল বসিয়ে দেবেন? টাকা তো ডি পি সি-র কাছে। তাই আমি একটা প্রস্তাব দিচ্ছি, আর এত মন্ত্রী রাখার দরকার নেই। চারজন মন্ত্রী থাকলেই হবে। তাহলে অনেক টাকা বেঁচে যাবে। জ্যোতিবাবু থাকুন। স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেববাবু থাকুন। অর্থমন্ত্রী যিনি খাতাপত্র লেখেন তিনি থাকুন, আর পঞ্চায়েতমন্ত্রী সূর্যকান্ত মিশ্র থাকুন। আর কারও থাকার দরকার নেই। তাহলে হাজার হাজার কোটি টাকা বাঁচবে। আজকে ট্রেন থেকে দুষ্কৃতকারিরা মানুষকে ছুঁড়ে ফেলছে, পুলিশকে ছুঁড়ে ফেলে দিচ্ছে। বুদ্ধদেববাবু আপনি শুনে রাখুন, দুষ্কৃতকারীরা ট্রেন থেকে পুলিশকে ফেলে দিচ্ছে। দিন আসছে যেদিন মানুষ আপনাদের চারতলা থেকে ছুঁড়ে ফেলে দেবে। একজন বললেন কাদের বাংলা। বাংলা হল নজরুলের বাংলা, নেতাজী সুভাষের বাংলা। সেই বাংলায় বেকারি, সেই বাংলায় খুন, ধর্ষণ, রাহাজানি, ডাকাতিতে ভরে গেছে। সেই বাংলার মানুষের উপরে অত্যাচার বেড়েই চলেছে। আজকে এই বাংলা নেতাজীর বাংলা নয়, রবীন্দ্রনাথের বাংলা নয়। সেই কারণে রাজ্যপালের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমার আনীত সংশোধনীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ১০ তারিখে মহামান্য রাজ্যপালের এই বিধানসভাতে যে মূল্যবান বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের সমর্থনে মাননীয় সদস্য শ্রী গৌরীপদ দত্ত কর্তৃক আনীত যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করছি। কংগ্রেস যে সংশোধনী প্রস্তাব এনেছে তার বিরোধিতা করছি। চারদিন ধরে মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে বিতর্ক চলছে। আজকে শেষ দিন। কংগ্রেস বন্ধুদের বক্তব্য শুনলাম। যতটুকু শুনে মনে হল তাদের ওই বক্তব্য একেবারে অন্তসার শূন্য। রাজ্যপালের ভাষণ সব নাকি মিথ্যাতে ভরা। তাই যদি হয় তাহলে আমরা পাঁচ পাঁচ বার বামফ্রন্ট সরকার দুই তৃতীয়াংশ ভোটে জিতে এসে সরকার গঠন করলাম কি করে? তারপরে কংগ্রেস থেকে বলা হল যে পঞ্চায়েতের নির্বাচন নাকি নির্বাচন নয়। তাই যদি হয় তাহলে আমরা পঞ্চায়েত নির্বাচনে জিতে পঞ্চায়েতগুলো পরিচালনা করছি কি করে বা পৌরসভাগুলোতে বামফ্রন্টের প্রার্থী জয়লাভ করছে কি করে বুঝতে পারছি না। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট পরিচালিত সরকার কিভাবে চালাচ্ছে সেটাই রাজ্যপালের ভাষণের মধ্যে তুলে ধরার চেষ্টা করা হয়েছে। সেখানে আপনাদের জনগণ প্রত্যাখ্যান করেছে এবং আপনারা আর কোনও নির্বাচনেই জিততে পারবেন না আশাকরি। বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকে পশ্চিমবাংলার নতুন নতুন উন্নয়ন করে যাচ্ছে। শিক্ষাক্ষেত্রে বলুন, কৃষিক্ষেত্রে বলুন পঞ্চায়েত তার কাজ করে চলেছে। এমনকি স্বাস্থ্যের ক্ষেত্রেও তারা সঠিকভাবে স্বাস্থ্য ব্যবস্থাকে পরিচালনা করছে। সেখানে আমাদের যে পাওনা, দাবি কেন্দ্রীয় বি জে পি সরকার দিচ্ছে না, অতীতে কংগ্রেস সরকারও ন্যায্য পাওনা দেয়নি। আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্যে থেকে গ্রামের উন্নয়ন করে চলেছি। রাস্তাঘাট হচ্ছে, গ্রামবাংলার অবহেলিত মানুষেরা, যারা অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে ছিল, কাজকর্ম জানা সত্ত্বেও টাকার অভাবে করতে পারত না। তারা আজকে সরকারি অনুদানে কাজ করতে পারছে। কারিগরি শিক্ষা জানা সত্ত্বেও আর্থিক অসচ্ছলতার জন্য এগিয়ে আসতে পারত না, তাদেরকে সাবসিডি দিয়ে সরকারি অনুদান দিয়ে কাজের ব্যবস্থা করা হয়েছে। আমরা পঞ্চায়েত সমিতির সাবজেক্ট কমিটির তরফ থেকে রাজস্থানে ট্যুরে গেছিলাম। রাজস্থানে যখন গেছিলাম তখন ওখানে পঞ্চায়েত নির্বাচন। তাদেরকে পঞ্চায়েত ওখানে কেমন চলছে জানতে চাইলে বললেন যে, ওখানে পঞ্চায়েতের সেরকম সুব্যবস্থা নেই। আমাদের যেমন জেলা পরিষদে সভাপতি আছে তেমনি, জেলা প্রমুখ আছে। সেই জেলা প্রমুখ বিকানীরের নাম পূর্ণ রাম চৌহান, তাকে রাজস্থানের পঞ্চায়েত ব্যবস্থা সম্পর্কে জানতে চাইলে বললেন যে, ওখানে কোনও পঞ্চায়েত সিস্টেম বলে কিছু নেই। তারপরে কর্ণাটকে গেছিলাম। সেখানকার চেয়ারপারসন আমাদের পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থা সম্পর্কে জিজ্ঞাসা করলেন। কিভাবে আমরা পঞ্চায়েত

উন্নতি করেছি সেটা জানলেন। তারা বললেন যে, ওদের ওখানে পঞ্চায়েত বলে কিছু নেই। তারপরে আপনারদেরই রাজীব গান্ধী, তিনি এখানে এসে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থাকে প্রশংসা করে সার্টিফিকেট দিয়ে গেছেন। তারপরে বাংলাদেশের প্রতিনিধি-এসে আমাদের এখানকার পঞ্চয়েত ব্যবস্থা দেখে প্রশংসা করে গেছেন। এরপরেও আপনারা বলছেন যে, বামফ্রন্টের আমলে কিছু হয়নি। কিছুই নাকি আমরা করিনি। আমরা গরিব মানুষের পাশে আছি, আপনারা আপনাদের সময়ে জোতদার জমিদারের স্বার্থ রক্ষা করতেন, আমরা তাদের থেকে জমি কেড়ে নিয়ে গরিব মানুষের মধ্যে সেইগুলি বণ্টন করার ব্যবস্থা করেছি। আমরা বিদ্যুৎ ব্যবস্থার সম্প্রসারণ ঘটিয়েছি, সেচ ব্যবস্থার সম্প্রসারণ করেছি। আমরা কৃষকদের মধ্যে নির্দিষ্ট ভাবে জমি বণ্টন করেছি। যারা ভূমিহীন কৃষক তাদের হাতে জমি তুলে দিয়েছি। আমরা প্রত্যেকটি এস্টাবলিশ করেছি, আমরা বর্গা রেকর্ড করিয়েছি, তারা যাতে ব্যাঙ্ক থেকে লোন পায় সেই ব্যবস্থা করেছি এবং যারা চাষী, তারা যাতে চাষের উন্নতি করতে পারে, প্রোডাকশন বাড়াতে পারে, ফসল ফলাতে পারে আমরা সেইজন্য তাদেরকে সমস্ত রকম সরঞ্জাম বিনা পয়সায় বিনা সুদে দেওয়ার ব্যবস্থা করেছি। আমরা কৃষির সেচ ব্যবস্থার সম্প্রসারণ করেছি। আমরা ক্লাস্টার টিউবওয়েল, সাব-মার্শিবিল পাম্প, আর এলআই ডিপটিউবওয়েল এইসবের মাধ্যমে সেচের ব্যবস্থা সম্প্রসারণ করেছি। তিস্তা প্রোজেক্ট এর কাজ হচ্ছে, ময়ূরাক্ষী প্রোজেক্ট তিলপাড়া ব্যারেজ এবং কংসাবতী প্রোজেক্ট ও মেদিনীপুরে যে সব প্রোজেক্টগুলি চলছে, সেই প্রোজেক্ট এর মাধ্যমে জমি যাতে সেচ সেবিত হয় এবং সেচের আওতাভুক্ত হয় তার সংখ্যা বাড়ে তার ব্যবস্থা করা হয়েছে। বৈদ্যুতিক সংযোগ এর ব্যবস্থা করা হয়েছে। বৈজ্ঞানিক যুগে মানুষের বিদ্যুৎ এর চাহিদা বাড়ছে, মানুষ খাওয়া পরার চাইতে বিদ্যুৎ চাইছে। আমাদের দেশের যা বিদ্যুৎ তাতে প্রত্যেকের সঙ্কুলান হচ্ছেনা। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের কাজ চলছে, বজবজ তাপ বিদ্যুৎ কেন্দ্রের ইউনিটের কাজ চলছে, এবং আরও প্রস্তাবিত যে বিদ্যুৎ কেন্দ্রগুলি আছে মুর্শিদাবাদ জেলার সাগরদিঘি, হুগলির বলাগড় এইগুলি সব চালু হয়ে গেলে মানুষের বিদ্যুৎ জনিত যে চাহিদা সেটা মিটবে। শিক্ষা ক্ষেত্রে আপনারা নৈরাজ্যের কথা বলেছেন, আমরা দেখেছি আপনাদের সময়ে ৯২-৯৭ সালে কি অবস্থা ছিল, পরীক্ষা ব্যবস্থা ছিল না। গণ টোকাটুকির হত। বোমা ফাটিয়ে ছেলেদের রেজাল্ট আদায় করে নিত। আমরা এখন ঠিক সময় মতন পরীক্ষা শুধু করিনা, ঠিক সময় মতন যাতে রেজাল্ট বের হয় তারও ব্যবস্থা করেছি। এই সঙ্গে সঙ্গে গ্রামে গ্রামে শিক্ষা ব্যবস্থাকে সম্প্রসারণ করা হয়েছে। আগে গ্রামের মানুষকে লেখাপড়া শেখার জন্য শহরে আসতে হত, এখন আর তা করতে হয় না। আগে কলেজ কলকাতায়, থাকতো, গ্রামবাংলায় কোনও কলেজে ছিল না, বামফ্রন্ট সরকার আসার পর গ্রাম স্তর পর্যন্ত যাতে সমস্ত মানুষ লেখাপড়ার সুযোগ পায় তার জন্য গ্রামগুলিতে কলেজ হয়েছে। আমাদের মুর্শিদাবাদ জেলায় সালারে কলেজ হয়েছে, অনেক জায়গাতেই কলেজ হয়েছে এবং এর সংখ্যাও

বাড়ছে। এতে ছেলেমেয়েরা শিক্ষার সুযোগ পাচ্ছে। বঙ্কিমচন্দ্র নারী কলেজ প্রসারের কথা বলেছিলেন, কিন্তু সেই প্রসার কংগ্রেস করেনি, যে সমান সমান অধিকারের কথা বলা হয়েছে, সেটা আমরা করেছি। আজকে গ্রামবাংলায় মেয়েদের সমান অধিকার। আপনারা আইন-শৃঙ্খলার কথা বলেন, কয়েকদিন আগে লোকসভায় এল কে আডবানি এক প্রশ্নোত্তরে বলেছেন ভারতবর্ষের মধ্যে সমস্ত জায়গার থেকে ইউ পি, কর্ণাটক, গুজরাট, অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যার থেকে এখানে আইন-শৃঙ্খলা ভাল। আমরা উড়িষ্যাতে দেখছি সেখানে সংখ্যালঘু সম্প্রদায়ের উপর অত্যাচার হচ্ছে, খ্রিস্টানদের উপরে অত্যাচার হচ্ছে, তাদের পুড়িয়ে মারা হচ্ছে, খুন করা হচ্ছে, এতে ভারতবর্ষের সংখ্যালঘু সম্প্রদায় ভীত সন্ত্রস্ত হচ্ছে। কিন্তু এখানে সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষ নির্বিঘ্নে বসবাস করছে। কোনও ভয় ভীতি তাদের নেই। দিল্লিতে তো সন্ধ্যার পরে মেয়েরা রাস্তায় বেরুতেই পারে না। এখানে কিন্তু নির্বিঘ্নে ঘুরে বেড়াতে পারে। আমাদের এখানে আইন-শৃঙ্খলা অবস্থা খুবই ভাল। যদিও কিছু কিছু ডাকাতি হয়েছে, কিন্তু তাদের ধরার চেষ্টা হচ্ছে, তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়া হচ্ছে। তাই আমি রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে, কংগ্রেসিদের আনা সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, গত ১০ই মার্চ রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার উপরে সরকার পক্ষ থেকে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, আপনি জানেন যে গত বছর ভয়বাহ বন্যায় সারা পশ্চিমবাংলা বিশেষ করে আমাদের মালদহ এবং মুর্শিদাবাদ জেলায় প্রচন্ড ক্ষয়ক্ষতি হয়েছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে বন্যা পীড়িত মানুষদের কিছু গম, চাল এবং ত্রিপল বিতরণ করা হয়েছে এবং বন্যা পীড়িত মানুষদেরকে ৪ হাজার ১১৯.৪ লক্ষ টাকা বিতরণ করা হয়েছে। এটা সম্পূর্ণ মিথ্যা কথা। আজও পর্যন্ত মালদহ এবং মুর্শিদাবাদ জেলার মানুষরা ঘর করার জন্য কোনও টাকা পায়নি। তাহলে রাজ্য সরকার কিভাবে মিথ্যা ভাষণ রাজ্যপালকে দিয়ে পাঠ করালেন, এর উত্তর বামফ্রন্টের মাননীয় বিধায়করা বলতে পারবেন কি? এর আগে একজন সদস্য বক্তৃতা করার সময় বললেন বিরোধিতা করতে হয় বলেই কংগ্রেস শুধু বিরোধিতা করে। সেই বন্যা পীড়িত মানুষরা ঘর করার টাকা পেল না কেন তার উত্তর দিতে হবে। আজকে রাজ্যপালের ভাষণে গঙ্গার ভাঙ্গন প্রতিরোধ এবং বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে কি পরিকল্পনা নেওয়া হয়েছে তার কোনও উল্লেখ নেই। মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় সেচ মন্ত্রী গণেশ মন্ডল গত বছর বন্যার সময় যখন মালদহে গিয়েছিলেন তখন পঞ্চানন্দপুরে তাদের আমরা ঘেরাও করেছিলাম। সেদিন মাননীয় অসীমবাবু ওখানে যা বলেছিলেন তা

আমি এই হাউসে উপস্থাপন করছি। মাননীয় অসীমবাবু বলেছিলেন, কেন্দ্রীয় সরকার যদি টাকা না দেয়, তাহলে কেন্দ্রীয় সরকারের কোটা থেকে টাকা কেটে মালদহ এবং মুর্শিদাবাদের ভাঙ্গন আমরা প্রতিরোধ করব, বন্যা আমরা প্রতিরোধ করব। তিনি বলেছিলেন ভূতনির চরে ড্রেজিডের ব্যবস্থা করে গঙ্গার ভাঙ্গন এবং বন্যা প্রতিরোধের ব্যবস্থা করবেন এবং মানিকচক থেকে কালিয়াচক পর্যন্ত গঙ্গার ভাঙ্গন প্রতিরোধ করার জন্য চারটি স্পার নির্মাণ করা হবে এবং মাটির বাঁধও করবে। তিন, চার মাস পরেই আবার বন্যা আসবে, একটি মাত্র স্পার নির্মাণ করা হয়েছে, বাকি কাজগুলো হয়নি। আমি জানি না আবার বন্যা আসার আগে মালদহ এবং মুর্শিদাবাদ জেলায় ঐ মাটির বাঁধগুলোর কাজ সম্পন্ন করতে পারবেন কিনা। একটা গ্রামে খুঁটি পোঁতা হলেই সেই গ্রাম বৈদ্যুতিকরণ করা হয়েছে বলে ঘোষণা করে দেওয়া হয়। ভূতনির সেই গরিব মানুষগুলোকে বিদ্যুৎ দেওয়ার জন্য আমাদের আমলে নদীর তলা দিয়ে তার টেনে নিয়ে গিয়ে সেখানে বৈদ্যুতিকরণ করা হয়েছিল। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সেই তার চুরি হয়ে গেছে। কয়েক বছর পর বামফ্রন্ট সরকারের অসীমবাবু বলেছিলেন, এক কোটি টাকা ব্যয়ে বৈদ্যুতিকরণ করা হবে। সরকার সেই টাকা দিয়েছেন, কিন্তু কাজ কিছু শুরু হয়নি। তাহলে কি শুধু কাগজে কলমে কাজ হবে? মাননীয় পূর্তমন্ত্রী ক্ষিতিবাবু হাজার হাজার লোকের সামনে বলেছিলেন মালদা শহরে চন্ডিপুর ব্রিজ তৈরি হবে। সেটা তৈরি হলে লক্ষ লক্ষ মানুষের মালদা শহরে যাতায়াতের যথেষ্ট সুবিধা হত। কিন্তু সেই বিষয়ে কোনও কথা রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি না। আর স্বাস্থ্য ব্যবস্থা তো পশ্চিমবঙ্গে সম্পূর্ণভাবে ভেঙে পড়েছে। গ্রামেগঞ্জে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলোতে বামফ্রন্টের ২০/২২ বছরে শাসনকালে কোনও ডাক্তার দিতে পারেনি। ভূতনির চরে একটি মাত্র প্রাথমিক হাসপাতাল আছে, সেখানে ২২ বছর ধরে ডাক্তার নেই। পশ্চিমবঙ্গে বেশ কিছু হাসপাতালে কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নেওয়া হয়েছিল, এক বছর পর সেটাও বন্ধ করে দেওয়া হয়েছে। বামফ্রন্ট দাবি করে, তারা নাকি খেটে খাওয়া মানুষের সরকার। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, সাক্ষরতার নামে কোটি কোট টাকা সংগ্রহ করে তারা পার্টি ফান্ড তৈরি করছে। কেন্দ্রীয় সরকার এর জন্য যে কোটি কোটি টাকা দিচ্ছেন, তা দিয়ে কোন জেলায় কতটা সাফল্যলাভ করতে পেরেছেন বলবেন কি? আপনারা শুধু বলেন, বিরোধিতার জন্যই নাকি কংগ্রেসিরা বিরোধিতা করে। আমি চ্যালেঞ্জ নিয়ে বলছি, যেসব কথা বললাম, সেইগুলো যদি ভুল প্রমাণিত করতে পারেন, তাহলে আমি বিধানসভা ছেড়ে চলে যাব। মালদা, মুর্শিদাবাদের অবস্থা এতটাই খারাপ যে সেইগুলো যানবাহন চলাচলের পক্ষে একেবারেই অনুপযুক্ত। এই সব কারণে মাননীয় রাজ্যপালের ভাষণকে এবং তার উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 --- 4-30 p.m.]

**শ্রী ফ[illegible]ষণ রায় :** মিঃ চেয়ারম্যান স্যার, রাজ্যপালের ঐ ভাষণ বামফ্রন্ট সরকারের [illegible] বক্তব্য, সেইগুলোই তিনি পাঠ করেছেন, এর আমি তীব্র বিরোধিতা করছি এবং আমাদের [illegible]লের পক্ষ থেকে যেসব সংশোধনী আনা হয়েছে, তাকে সমর্থন করে আমি দু-চারটে কথা উল্লেখ করছি।

রাজ্যপাল তার ভাষণে এখানকার শাসনব্যবস্থার চরম প্রশস্তি গেয়ে গিয়েছেন আমার আগে বক্তারা এর বিরুদ্ধে যেসব কথা বলেছেন, সেইগুলো নিশ্চয় ঠিক বলেছেন। এই সরকার যেভাবে প্রশসন চালাচ্ছেন, তাতে চুরি, ডাকাতি, নারী নির্যাতন, বিভিন্ন ধরনের অপরাধ সংগঠিত হচ্ছে, যা এই রাজ্যের মানুষের উপর অভিশাপ হয়ে দেখা দিয়েছে। আমি সব বলছি না, মাত্র কয়েকটি কথা উল্লেখ করছি। মালদহের একটা ঘটনার কথা উল্লেখ করলেই বোঝা যাবে যে, শাসন ব্যবস্থা কোথায় আছে। গত ১২ তারিখে শুক্রবার মালদায় একটা ঘটনা ঘটে। এই ঘটনা বছরের পর বছর ধরে ঘটে চলেছে। মালদা থেকে গরু পাচার হচ্ছে। এই গরু যারা পাচার করেন, তাদের সঙ্গে যারা ডাকাত আছেন, তাদেরকে মালদার প্রশাসন এখনও ধরছেন না। এর সঙ্গে কারা জড়িয়ে আছে? এই গরু পাচার করতে গিয়ে গত ১২ তারিখে রাত্রি ১০টায় এই ডাকাত দল নারায়ণপুরের মালঞ্চ গ্রামে তারা প্রবেশ করে এবং গ্রামে ঢুকে ওখানকার সমস্ত বাড়ি আক্রমণ করে এবং গরু নিয়ে পালাবার চেষ্টা করে। সেই সময় গ্রামে চিৎকার হয় এবং তার ফলে অনেকেই বেরিয়ে আসে। তখন এই ডাকাত দল হাঁসদা দিয়ে মানুষকে কাটে এবং বোমাও মারে। ফলে কয়েকজন মানুষ গুরুতর আহত হয়। এদের নাম হচ্ছে—বৈদ্যনাথ ঘোষ, রাম শরণ, ধনা শরণ, সমীর গোস্বামী, তৈহমুর হোসেন, বৈদ্য ঘোষ। ওই ডাকাত দলের হাতে রাম শরণ মৃত্যুবরণ করেছে। বাকি সকলে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে মালদা হসপিটালে। আর এখানে প্রশস্তি গাওয়া হচ্ছে যে, এখানে সুন্দরভাবে প্রশাসন চলছে। মন্ত্রী মহাশয় এখানে আছেন, তিনি এই ব্যাপারটা সম্পর্কে খবর নিন। ওই এলাকা হচ্ছে ট্রাইবাল এলাকা। ওদের জন্য কোনও সুরাহার ব্যবস্থা হয়নি। এই ঘটনার দুইমাস আগে একই ঘটনা ঘটে। তখন ১৪টি গরু নিয়ে গিয়েছিল। পার্শ্ববর্তী গ্রাম ঝান্ডাতে নিয়ে গেছে। এই অবস্থার জন্য দায়ী কে? এই গরুগুলি পাচার হচ্ছে মাধাইপুর গ্রামের পাশ দিয়ে গিয়ে আদমপুর গ্রাম আছে, সেই গ্রামে পুলিশ ক্যাম্প আছে, বি এস এফের ক্যাম্প আছে, তাসত্ত্বেও এই গরু পাচার হচ্ছে। ওখানে একজন জাহাজ প্রমাণ সি পি এম নেতা আছেন, তিনি ওই এলাকার মানুষকে দাপটের সঙ্গে রেখেছেন। তার যুক্তিতেই মানুষ চলে। ওখান দিয়ে গরু পাচার হচ্ছে, মাল পাচার হচ্ছে সব কিছু করে যাচ্ছে, কিন্তু আজ পর্যন্ত প্রশাসন কোনও ব্যবস্থা নেয়নি। এই টেররকে ওখানকার লোকাল পার্টি সাপোর্ট করছেন। তিনি আবার পঞ্চায়েত সমিতির মুখ্যমনি ছিলেন। এই

হচ্ছে এখানকার প্রশাসনের অবস্থা। মাননীয় পৌরমন্ত্রী এখনও আছেন। আমার মালদা জেলায় একটা পৌরসভা ছিল। এই পৌরসভা অত্যন্ত ছোট ছিল। এই পৌরসভাকে বর্ধিত করা হয়েছে। ওখানে কংগ্রেস বরাবরই জিতে এসেছে। সেই পৌরসভা কষ্ট করে ৪ গুণ বাড়ানো হল। সেখানে কংগ্রেস বোর্ড গঠন করেছে। কিন্তু লক্ষ্য করার মতো ব্যাপার হল যে, ওখানকার যে নেতা আছে, তারা এই বোর্ডে কর্মী নিয়োগ করবে না। সেখানে একটা কর্মী নিয়োগ আজ পর্যন্ত হল না। আমি এই ব্যাপারে মাননীয় পৌরমন্ত্রীর কাছে আমাদের পার্টির লিডার সোমেন মিত্রকে নিয়ে গিয়েছিলাম। এই অবস্থাতে পৌরসভা চলছে। এখানে পৌরমন্ত্রী আছেন, এই পৌরসভা কি করে চলবে সে ব্যবস্থা করুন। এইভাবে কংগ্রেসের পৌরসভা বলে বঞ্চিত হবে এটা ঠিক না। বন্যার ব্যাপারে অনেক অনেক কথা বলেছেন। একটা পিকিউলিয়ার ব্যাপার, এই বন্যা কেন হচ্ছে? তার কারণ হচ্ছে ফরাক্কা ব্যারেজ হওয়ার পর, বন্যা আপস্ট্রিম হয়েছে। পাঁচ ফুট, ছয় ফুট জল উপরে উঠে যাচ্ছে। কিছুতেই বন্যা প্রতিরোধ করা যাচ্ছে না। সমস্ত মালদহ জেলার উপর দিয়ে এই জল যাচ্ছে। এটা কেন হচ্ছে। যেহেতু ফরাক্কা ব্যারেজের একটা এন্ড থেকে আরেকটা এন্ড পর্যন্ত জ্যাম হয়ে আছে। এর রিমেডি কি? এর গঙ্গাকে ড্রেজিং করে যদি গঙ্গার পলিকে সরিয়ে দেওয়া যায়, তাহলে এটাকে প্রতিরোধ করা যেতে পারে। এই পলি সরানোর কোনও ব্যবস্থাই হচ্ছে না, বার বার স্পার করা হচ্ছে, এই স্পার থাকছে না, মাটির বাঁধ নষ্ট হয়ে যাচ্ছে। আমি জানি পশ্চিমবঙ্গ সরকারের একার পক্ষে এটা সম্ভব নয়, আপনাদের ক্ষমতা নেই। কিন্তু আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে আর্জি করুন, তাদের বলুন, বলছেন না কেন? বরকত সাহেব যখন মন্ত্রী ছিলেন, তখন তিনি অনেকবার বলেছিলেন। আজকে তিনি মন্ত্রী থাকলে এই ব্যবস্থা হয়ে যেত। ফরাক্কা ব্যারেজের বাম দিক দিয়ে যে গঙ্গার জল বয়ে যাবে সেদিন ক্যালকাটা পোর্ট জল পাবে না। আজকে ক্যালকাটা পোর্টের জন্য মালদা শেষ হলে গেল। বাম দিক দিয়ে যদি জল বয়ে যায় তাহলে ক্যালকাটা পোর্টও থাকবে না। এই হচ্ছে অবস্থা। যাই হোক আমার অনেক কিছু বলার ছিল, সময় নেই। তাই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30—4-40 p.m.]

**শ্রী কিরিটি বাগদি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মহামান্য রাজ্যপাল যে ভাষণ উপস্থাপিত করেছেন, আমি মনে করি তিনি সঠিক তথ্যই তুলে ধরেছেন। সেজন্য আমি এই ভাষণকে সমর্থন করি এবং সমর্থন করে দু একটি কথা বলতে চাই। ২২ বছর ধরে বামফ্রন্ট সরকার যে সাফল্য অর্জন করেছে তার কয়েকটি উল্লেখ করতে চাই। বামফ্রন্ট সরকার সময় মতো পঞ্চায়েত নির্বাচন করেছে। আমরা কি দেখেছি যে এর আগে যে সরকার ছিল তারা ১৪ বছর ধরে কোনও পঞ্চায়েত নির্বাচন করেননি। শুধু তাই নয়,

নির্বাচন করার কোনও অভিমতও পেশ করেননি। শুধু তাই নয়, আজকে বামফ্রন্ট সরকার সময় মতো নির্বাচন করে পিছিয়ে পড়া মানুষগুলিকে সমানের সারিতে নিয়ে এসেছে। আজকে তফসিলি জাতি, উপজাতির মানুষেরা আজকে বিচারের আসনে বসছে। এই বামফ্রন্ট সরকার সেই কাজ করেছে। এই লোকগুলোকে যারা একদিন মানুষ বলে মনে করত না, ঘৃণা করত, আজকে বামফ্রন্ট সরকারের আমলে তারা সত্যি কারের মানুষ বলে পরিচিত হয়েছে, এটাই হচ্ছে বামফ্রন্ট সরকারের ২২ বছরের সাফল্য। আমি কয়েক দিন আগে বাঁকুড়াতে গিয়ে দেখলাম জেলাপরিষদের সভায় অধিকাংশই পিছিয়ে পড়া মহিলা, যারা সভাপতির আসন গ্রহণ করে আছে। তারা নিজেরা তাদের দাবিদাওয়া রেখেছে যে আমাদের এলাকার উন্নয়নের জন্য এই এই কাজ করতে হবে। এই ভাবে প্রায় ১১, ১২ জন মহিলা সভাপতি তারা তাদের দাবি দাওয়া পেশ করেছে। এটা কি আপনারা ভাবতে পারেন যে, এই রকম পিছিয়ে পড়া মহিলারা তারা তাদের দাবি দাওয়া আজকে পেশ করছে। আজকে অনগ্রসর শ্রেণীর জন্য পশ্চিমবঙ্গ কমিশনের সুপারিশে রাজ্য সরকার এখনও পর্যন্ত ৫৩টি শ্রেণীকে অনগ্রসর শ্রেণী হিসাবে চিহ্নিত করেছে এবং সরাসরি নিয়োগের ক্ষেত্রে রাজ্য সরকারের অধীন শূন্য পদগুলির ৭ শতাংশ সংরক্ষিত করা হয়েছে। এই যে সংরক্ষণ করা হয়েছে এটাকে তুলে দেওয়ার জন্য তারা লোকসভায় বিল এনেছে, যাতে এই সংরক্ষণ না রাখা হয় তারা জন্য আপ্রাণ চেষ্টাও করছে এবং মরিয়া হয়ে উঠেছে। সংসদে বিল পাস করে এটাকে তার শেষ করে দিতে চায়। আমি মনে করি এই সংরক্ষণ আরও রাখার প্রয়োজন আছে। এখনও বহু মানুষ আছে যারা এই সংরক্ষণ পেলে উপকৃত হবে। আরেকটা কথা প্রতিটি জেলায় পণপ্রথা নিবারণ আইনের বিধান কার্যকর হচ্ছে কিনা এবং এই আইনের বিধান যারা লঙ্ঘন করছে তাদের আরও কঠোর শাস্তি দেওয়া উচিত বলে আমি মনে করি। আজকে বামফ্রন্ট সরকার ভূমিহীন কৃষি শ্রমিকদের উপকারের জন্য ১৯৯৮ সালের এপ্রিল মাস থেকে ভবিষ্যনিধি কর্মপ্রকল্প চালু করা হয়েছে। আমি মনে করি এটাকে আরও সুদৃঢ় করে সমবায় ভিত্তিতে প্রান্তিক চাষীদের চাষ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করলে এই প্রান্তিক চাষীরা উপকৃত হবে। বিশেষ করে আজকে আরেকটা জিনিস বলব এস সি, এস টি, ও বি সি-দের সার্টিফিক্রেট পাওয়া নিয়ে যে হয়রানি তারা হচ্ছে তার জন্য বলছি, এই পদ্ধতিটার আরও সরলীকরণ করা যায় কিনা সেটা ভেবে দেখতে হবে। মানুষগুলিকে এই সার্টিফিকেট নেওয়ার জন্য তাদের কাগজ পত্র দেখিয়েও হয়রানি হতে হয়, আমি বলব এটার সরলীকরণ করা দরকার। এই কয়েকটি কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মিঃ স্পিকার স্যার, গত ১০ই মার্চ মাননীয় রাজ্যপাল যে

ভাষণ দিয়েছেন তার বিরোধিতা করে এবং আমাদের আনা সংশোধনী প্রস্তাবের সমর্থনে কিছু বলছি আজকে ভারত সরকার যেমন ধর্মের নামে দেশের ঐক্য ও সংহতি নষ্ট করছেন ঠিক তেমনি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারও গণতন্ত্রের নামে দিনের পর দিন এখানে অত্যাচার চালিয়ে যাচ্ছেন। তার নজির আমি এখানে তুলে ধরছি। কিছুদিন আগে কাগজে দেখলাম, কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ উপাচার্য নিয়োগের ক্ষেত্রে বে-আইনি হল। আজকে শিক্ষা ক্ষেত্রে এখানে দিনের পর দিন অবনতি লক্ষ্য করা যাচ্ছে। মেডিক্যাল কলেজে আসন সংখ্যা কমিয়ে দেওয়া হয়েছে। ট্রেন ডাকাতি বেড়ে যাচ্ছে। ব্যাঙ্ক ডাকাতির এই সরকার রুখতে পারছেন না। গড়বেতা এবং খানাকুলে রাজনৈতিক সংঘর্ষ লেগেই আছে। খানাকুলে পুলিশের গুলিতে মানুষ মারা গেল। গোসাবাতে সি পি এম, আর এস পি সংঘর্ষ লেগেই আছে। ডানলপ, বাউড়িয়া কটন মিল থেকে শুরু করে আজকে অনেক কারখানাই বন্ধ হয়ে গেছে, আপনারা খুলতে পারেননি। নতুন কারখানা তো চালু হওয়া দূরের কথা। আজকে হিন্দুস্থান মোটর বন্ধ হয়ে যাওয়ার সম্ভাবনা আছে। প্রচুর শ্রমিক না খেতে পেয়ে মারা যাচ্ছে। আবার কয়েকদিন আগে কাগজে দেখলাম, ডানলপের একজন শ্রমিক আত্মহত্যা করেছে। আজকে আমাদের এই রাজ্যে সর্বক্ষেত্রে একটা অরাজকতা দেখা যাচ্ছে। কলেজ সার্ভিস কমিশন এবং স্কুল সার্ভিস কমিশনের মাধ্যমে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে দলবাজি করা হচ্ছে। বিদ্যুতের ক্ষেত্রে সর্বত্র বেহাল অবস্থা বিরাজ করছে। আমি যে এলাকার এম এল এ তার পাশের এলাকার মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর নির্বাচনী কেন্দ্র। কিন্তু সেখানে আপনারা বিদ্যুৎ পৌঁছে দিতে পারেননি। আজকে গ্রামে-গঞ্জে জলের প্রচন্ড চাহিদা রয়েছে। আর্সেনিক মুক্ত জল পাওয়া যাচ্ছে না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে দিনের পর দিন দলবাজির চেষ্টা করা হচ্ছে। কয়েকদিন আগে স্কুল ফাইনাল পরীক্ষা টোকাটুকিকে কেন্দ্র করে শিক্ষক প্রহৃত হলেন। শিক্ষা পর্ষদ এখন সিপিএম-র আখড়ায় পরিণত হয়েছে। ডি আই অফিসারেও একই অবস্থা। এখানে খাদ্যমন্ত্রী বসে আছেন, কিন্তু রেশন ব্যবস্থা এখানে দিনের পর দিন ভেঙ্গে পড়ছে। আর ২২ বছর ধরে আপনারা একমাত্র পি জি হাসপাতাল ছাড়া অন্য কোনও হাসপাতালের সিটি স্ক্যানের মেশিন বসাতে পারলেন না। মেডিসিন সাপ্লাইয়ের অবস্থাও আশানুরূপ নয়। আজকে নতুন স্কুল অনুমোদনে নো অবজেকশন সার্টিফিকেটের ক্ষেত্রে গাফিলতি করা হচ্ছে। আমি কংগ্রেস দল করি বলে কিনা জানি না, আপনারা আমার এলাকায় স্কুল তৈরির অনুমোদন দিতে চাচ্ছেন না। এবং কিছু কিছু ক্ষেত্রে আই সি এস সি স্কুল এবং সি বি এস ই স্কুলের অনুমোদনে নো অবজেকশন সার্টিফিকেট নিয়ে সমস্যা দেখা দিচ্ছে। তাছাড়া, যে সব শিক্ষকরা বহুদিন অবসর গ্রহণ করেছেন তারাও আজও পেনশন পাননি। অর্থাৎ দেখা যাচ্ছে, সরকারের জানাশোনা থাকলে বা আপনাদের দল করলে তারা ৭-১০ দিনের মধ্যে পেনশন পেয়ে যাচ্ছেন। এই নোংরামী বন্ধ করা উচিত। আজকে যত্রতত্র মেয়েদের সম্মান হানি হতে শোনা যাচ্ছে। কাগজে প্রায়ই এ সম্বন্ধে

খবর বেরোচ্ছে। কিন্তু সরকার কিছুই করতে পারছেন না। আজকে যানবাহনের অবস্থা খুবই খারাপ। নতুন কোনও বাস আজকে চালু হচ্ছে না। আবার আমার এলাকায় যে বাস রুট চালু ছিল সেটা বন্ধ করে দিলেন। নতুন আবার কবে চালু হবে তা জানি না। দিন দিন জিনিসপত্রের দাম বেড়েই চলেছে। নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম কমছে না। যে জিনিসের দাম আগে ২ টাকা ছিল তার আজকে ১০ টাকা বেড়ে গেছে। আপনারা জুট মিলগুলোর উন্নতি করতে পারছেন না। অথচ মাননীয় সোমনাথবাবু, পশ্চিমবঙ্গে নতুন কারখানা করবেন বলছেন। কিন্তু দেখা যাচ্ছে যে কারখানাগুলো আছে সেগুলোও আজকে সব বন্ধ হতে বসেছে। আজকে যদি এই অবস্থা হয়, শ্রমিকরা চাকরি থেকে বঞ্চিত হন তাহলে তারা কোথায় যাবেন? আজকে পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা প্রচুর বেড়ে গেছে। কেউ চাকরি পাচ্ছে না। অথচ রাইটার্স বিল্ডিং থেকে শুরু করে বিভিন্ন অফিসে নানা ভাবে অনেক কর্মী নিয়োগ করা হয়েছে। কিন্তু নিরীহ মানুষরা চাকরি পাচ্ছে না। সি পি এম-এর লোকেরা পাচ্ছেন। আপনারা চাষীদের কথা বলেন, কিন্তু চাষীদের জন্য কিছু করছেন না। চাষীরা দিনের পর দিন কষ্ট পাচ্ছে। তারা বীজ, সার, জল পাচ্ছে না। অনেকে আছেন যারা প্রোমোটারি করছেন, কিন্তু কিছু মস্তান তাদেরকে মারধর করছে। সুতরাং পশ্চিমবঙ্গে সুন্দর, সুস্থ পরিবেশ ফিরে না আসলে কোনও কল-কারখানা হবে না। আপনারা বেকারদের চাকরি দিতে পারছেন না, কারখানাগুলো বন্ধ হয়ে পড়ে আছে। বন্ধ কারখানার শ্রমিকরা আজকে বেকার হয়ে অনাহারে দিন কাটাচ্ছেন। আপনাদের এখানে কোনও রাস্তা হয়নি, যে রাস্তাগুলো আছে সেই রাস্তাগুলো অকেজো হয়ে আছে। সেই রাস্তাগুলোর চলাফেরা করা যায় না, মানুষ যেতে পারে না। মুখ্যমন্ত্রী গ্রামের এম এল এ, তিনি সাতগাছিয়ার এম এল এ। সেখানে অনেক রাস্তা আছে, কিন্তু সেই রাস্তাগুলো মেরামত হয় না। আপনাদের ২২ বছরের রাজত্বে দিনের পর দিন এখানে নিরীহ মানুষের উপর অত্যাচার, ধর্ষণ, রাহাজানি, ছিনতাই চলছে। আজকে সর্বস্তরে দুর্নীতি চলছে। এগুলো আপনারা স্বীকার করবেন কিনা জানি না। এসব বন্ধ না হলে পশ্চিমবঙ্গে সুস্থ পরিবেশ ফিরে আসতে পারেনা। এই কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলো আনা হয়েছে সেগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**Shri Abu Hasem Khan Choudhury :** Speaker, Sir, I think the Governor's Speech did not adequately mention about the flood situation of Malda. Murshidabad and West Dinajpur which I think is very unfortunate. Sir, in three years time since we have been selected in this

House, we seen, two devastating floods, taken place in Malda, one, in 1996, affecting five lakhs people and six hundred of villages. And then came the most unprecedented devastating flood in 1998, that caused the problem to our people about 18 lakhs people. This flood also affected our Malda town. Only the Circuit House of Malda where we have been able to house our VIP visitors that included amongst others our Chief Minister and Sonia Gandhi. Sir, after this flood, there has been so many speculations, about Malda, concerning this Ganga floods, some speculations have been there. The river Ganges is going back to its original course. If that be so, then Ganga will be flowing through Malda.

The other speculation about the Ganges is that the gap between the Ganga and her tributaries—Pagla and Baghirathi are rapidly closing. With the speedy erosion, they will became one and if they become one river, then the purpose of constructing the Farakkha Barrage will have been of no avail.

There is also some speculation about the Farakka Barrage itself. The discharge of water during the recent flood was 26 lakhs 80 thousand cusecs against the super discharge capacity of the barrage which is 27 lakhs cusecs.

Sir, the Engineers who are living very close to the Farakka Barrage and the adjacent areas, tell me that the causes of Malda's unprecedented flood are lying with the Farakka Barrage itself. They tell me that the Ganga's physical features were different prior to the construction of the Farakka barrage. The Ganga flowed then for about 35 K.M. more or less straight between Manickchak and Kaliachak with two definite meander paterns. There was not so much erosion because there were two meanders which protected the velocity of water coming to the left bank. But after the construction of the Farakka Barrage these two meanders combined and became one. The main Ganga river migrated further towards the left bank by eroding valuable properties and villages. More then 4 M.M. width of land have so far been engulfed

by the river at Manickchak and Toffi for a total length of about 20 KMs. Beside that, in other places the erosion varies between 600 to 700 meters per year. Recently a big char land has developed on the mouth of the feeder channel and that obstructs the smooth flow of water into the feeder channel. The obstruction has created further chaos. The smooth flow of water is not only important for the Calcutta port, but the smooth flow would also diminish the erosion at Malda. The dredging of the river is very essential. Somehow, the river has to be brought back to the midway. The marginal embankments constructed by the Farakka Barrage Agency of Government of India as well as Government of West Bengal have been of very little use. The marginal embankments have been shifted ten times by the Government of West Bengal. The embankment breached several times during the flood season at different places as this works have been taken up without proper planning. The embankments are constructed by the contractors with the political interference particularly by the Zilla Parishad. The embankments are weak and collapse during the flood season like a house of cards. Sir, in the recent flood, the embankment at Gopalpur collapsed much earlier than the actual flood came to Malda.

The Engineers tell me that the remedy lies with the left bank of the river from Farakka to Manickchak, about 35 KMs. This has to be protected by embankment, short spurs. This would be a permanent measure against the sufferings of the people. We can also include in this plan some portion of Murshidabad, that is from Farakka to Dhuliyan, because this area also is eroding rapidly. The total distance will be about 43 KMs and the cost of this project is not more than 250 crores.

Since at the centre, we do not have a friendly government, we do not expect any assistance from them. My personal proposal is that the Government of West Bengal should spend this money because it is worth spending. The property loss at Malda in 1998 has been about 1000 crores. The relief work, housing grants and the construction of marginal embankments and the administrative cost altogether must have

cost the West Bengal Government dearly as well. The estimate for a more permanent solution is 250 crores. In view of what has been spent already on non permanent solutions, spending 250 crores on a permanent solution does not seem to much. We much also remember the human plight and loss of lives caused by devastating floods.

I gather that the Government of West Bengal is going to spend more than 250 crores for the construction of flyovers in Calcutta. Money will perhaps come from the world financial institution. Similarly for Malda's flood control, the West Bengal Government could borrow this money from the world's financial institutions and, if necessary, the people of Malda would slowly repay the money borrowed for flood control by way of special taxes to be levied on them.

The construction job should never be given to contractors but should be done by the Irrigation Department Engineers of West Bengal in conjuction with the Farakka Barrage Engineers. This House could also select a Committee to monitor the work. I wish to draw the kind attention of our Chief Minister, Irrigation Minister and of this House to my proposal. Thank you.

[5-00 — 5-10 p.m.]

**শ্রী মুরসালিন মোল্লা ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, ভারতের রুগ্ন অর্থনীতির পরিমন্ডলে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে বিরোধীপক্ষের সমস্ত সংশোধনীর বিরুদ্ধে আমার বক্তব্য রাখছি। এই যে ভয়ঙ্কর রুগ্ন অর্থনীতি ভারতবর্ষে চলছে তার আঘাত রুগ্ন কলকারখানা উপর এসে পড়ছে। এর সঙ্গে আমাদের দেশের রাষ্ট্রীয় যন্ত্র যারা পরিচালনা করছেন কেন্দ্রে, তারা দেশকে বিক্রি করে দেবার পরিকল্পনা করছেন। দেশকে বিকিয়ে দিয়েছেন বিদেশি মহাজনদের হাতে গৈরিক বি জে পি এবং তার লেজুড় দল এবং তার সঙ্গে জাতীয় কংগ্রেসকে নতুন বন্ধু খুঁজে পেয়েছেন। তারা পেটেন্ট বিলকে সমর্থন করেছেন এবং জাতীয় বিমায় এই বি জে পিকে সমর্থন করেছেন। আর পশ্চিমবাংলায় দাঁড়িয়ে তারা বলছেন ভারতবর্ষে বেকারের যে স্রোত চলছে তার সঙ্গে পশ্চিমবাংলায় বেকার বাহিনী বাড়ছে কেন? কি করে ভারতবর্ষ তৈরি হবে, বেকার সমস্যার সমাধান কি করে হবে তারা কিন্তু বিরোধিতা করতে গিয়ে একবারও সেকথা উচ্চারণ করছেন না। কি

করে পশ্চিমবাংলা দুধে-ভাতে বাড়বে সেকথা বলছেন না। ৪৬ বছর ধরে যে নীতি কংগ্রেসিরা পরিচালনা করেছেন তারই ফলশ্রুতিতে আমাদের নিত্য প্রয়োজনীয় জিনিসের মূল্য উর্দ্ধগতি, প্রচন্ড উর্দ্ধগতি। সারা ভারতবর্ষব্যাপী শ্রমজীবী মানুষেরা মুখ থুবড়ে পড়ছেন, কলকারখানা বন্ধ হচ্ছে, রুগ্ন হচ্ছে। চাষীরা যখন তাদের উৎপাদিত ফসলের দাম পাচ্ছেন না এইরকম প্রেক্ষাপটে দাঁড়িয়ে পশ্চিমবাংলার মহামান্য রাজ্যপাল যে ভাষণ এখানে উপস্থাপন করেছেন তাতে পশ্চিমবাংলার সাধারণ মানুষের শ্রমজীবী মানুষের মাথা উঁচু করে, আত্মবিশ্বাস নিয়ে এগিয়ে চলার রূপরেখা। আমি সেইজন্য রাজ্যপালের এই ভাষণকে সমর্থন করি। আপনারা তো বললেন না পাবলিক সেক্টরের হাল কি? কিভাবে পাবলিক সেক্টরকে এই ভয়াবহ পরিণতি থেকে রক্ষা করবেন? অর্গানাইজড সেক্টারের অবস্থানটা কি সেটা বলুন না? কিভাবে তাকে সমর্থন করবেন বলুন না? আপনারা শ্রমজীবী মানুষদের জন্য দুঃখ প্রকাশ করছেন এটা ভাল কথা বা লক্ষ্যণ কিন্তু বলুন, এই যে বিভিন্ন কলকারখানার হাজার হাজার শ্রমিক কর্মচারী বন্ধুদের পি এফের টাকা যে সব মালিক ছিনতাই করে নিয়ে চলে যাচ্ছে বা আটকে রাখছে, যাদের ধরা যাচ্ছে না, সেখানে ঐ কোম্পানি আইনটা বদল করার জন্য আপনাদের প্রস্তাবটা কি? সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে দাঁড়িয়ে শ্রমজীবী মানুষদের স্বার্থে কাজ করার ক্ষেত্রে আপনাদের যদি সদিচ্ছার ঘাটতি থাকে আর মুখে যদি বলেন বেকার বাড়ছে কেন, রুগ্নতা বাড়ছে কেন তা হলেতো নিজেকে নিজের কাছেই ফাঁকি দেওয়া হবে। আপনারা তো সারা রাষ্ট্রটাকেই পুঁজিপতিদের কাছে বিকিয়ে দিয়েছেন ভোগ্য পণ্যের বাজার তৈরি করার জন্য। তার বিরুদ্ধে পথ কি বলুন না? ৯৮ সালে হিউম্যান ডেভেলপমেন্টের রিপোর্ট বেরিয়েছে, তাতে দেখা যাচ্ছে ২০ শতাংশ মানুষ ৮০ শতাংশ ভোগ্যপণ্য ব্যবহার করছে এবং বাকি ৮০ শতাংশ মানুষ দারিদ্রতার দিকে এগিয়ে যাচ্ছে। সারা ভারতবর্ষে দারিদ্র্য সীমার নিচের মানুষের সংখ্যা কমছে না তার গতি রুদ্ধ হচ্ছে না, বরং তা বাড়ছে বা এগুচ্ছে। এইরকম একটা অবস্থায় দাঁড়িয়ে পশ্চিমবাংলার গ্রামেগঞ্জে সাধারণ শ্রমজীবী মানুষের সচেতনতা, মর্যাদা বাড়িয়ে তোলার কাজ বামফ্রন্ট সরকার করে চলেছেন। উন্নয়নের মানে আমরা মনে করি না শুধু রাস্তার উন্নয়ন বা পার ক্যাপিটা ইনকাম বাড়ানো। উন্নয়ন মানে আমরা মনে করি একটা মানুষ কত সহজে তার নিজস্ব দৈনন্দিন জীবনে যা যা প্রয়োজনীয় মুহূর্তে সেগুলি সফল করার দিকে কত সুন্দরভাবে এগিয়ে যাচ্ছেন সেটা তার উপরই পরিমাণ সে দিকে সঠিকভাবে এগুনো দরকার। ইউনেসকোর এডুকেশন রিপোর্ট যেটা বেরিয়েছে সেটা যদি দেখেন দেখবেন গত ২০-২২ বছরে এখানে পশ্চিমবঙ্গে সাধারণ গ্রামীণ জীবনে সাক্ষরতার অবস্থান ১৩ শতাংশের বেশি বৃদ্ধি ঘটেছে। আমাদের ভারতবর্ষের যে হাল চলছে তার থেকে নিশ্চয় আমাদের রাজ্যকে আলাদা করে দেখা যায় না। কিন্তু সেই অবস্থায় দাঁড়িয়েও বামফ্রন্ট সরকার যেভাবে শ্রমজীবী মানুষদের স্বার্থকে সংরক্ষিত রাখার দিকে দৃঢ়ভাবে এগিয়ে যাচ্ছেন মাননীয়

রাজ্যপালের ভাষণে তা উল্লিখিত হয়েছে এবং সেইজন্য এই ভাষণকে আমি সমর্থন করছি। এক বছর বাদে একবিংশ শতাব্দিতে আমরা পা দেব। আমরা দেখব বিজ্ঞান ও প্রযুক্তির অভাবনীয় উন্নয়ন এবং তার মধ্যে দিয়ে আমরা দেখতে পাব মুড়ি মুড়কির মতন বা ঝালমুড়ির মতন কমপিউটার বাজারে বিক্রি হচ্ছে। সারা পৃথিবীতে এই যে বিজ্ঞান ও .প্রযুক্তির নবতম দিগন্ত সেখানে আমাদের অবস্থানটা কোথায় গিয়ে দাঁড়াবে তা চিন্তা করে আমাদের রাজ্যকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য বামফ্রন্ট সরকার তার সীমানার মধ্যে দাঁড়িয়ে যেভাবে এগুচ্ছেন নিশ্চিতভাবে তা অভিনন্দনযোগ্য। আইনশৃঙ্খলার কথা বলা হয়েছে। ছাত্রদের দেখতে পাচ্ছি পরীক্ষা দিতে গিয়ে মহিলাদের আক্রমণ করছে, অশালীন ব্যবহার করছে। এটা হচ্ছে, কেন এমন হবে? এর বিরুদ্ধে যদি বলতে হয় তাহলে কিন্তু বলতে হবে, এরা চক্রান্তের শিকার। কারণ আমাদের ঐতিহ্যমন্ডিত যে সংস্কৃতি তাকে ভাঙবার চেষ্টা তারা করছেন। এর বিরুদ্ধে আমরা দাঁড়াবো না? এর বিরুদ্ধে একটা বিকল্প সংস্কৃতি বিকাশের চেষ্টা করছেন আমাদের সরকার। আমাদের ঐতিহ্যমন্ডিত সংস্কৃতি ফিরিয়ে নিয়ে আসবার জন্য রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে যেভাবে এগিয়ে যাচ্ছেন এই অপসংস্কৃতির বিরুদ্ধে সেটা শ্রমজীবী মানুষকে শক্তি জোগাবে। কিশোর অপরাধীর সংখ্যা ১৩ পারসেন্ট বেড়ে গেছে সর্বভারতীয় ক্ষেত্রে। তার ছিঁটেফোটা আমাদের এখানেও আসছে। এর বিরুদ্ধে লড়াই করা দরকার, কারণ ম্যাজিক দিয়ে তো এর মোকাবিলা করা যাবে না। এর প্রতিরোধ শক্তিশালী সাংস্কৃতিক আন্দোলন গড়ে তোলা দরকার। এই ধারণার অনুযায়ী হিসাবে বামফ্রন্ট সরকার তার কাজ করছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশের ৮০ শতাংশ মানুষ গ্রামে বাস করেন। তাদের জীবনের মান যদি উন্নত করতে হয়, তাদের সামগ্রিক দিকটা যদি উপরে তুলে আনতে হয়, তফসিলি সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের যদি স্বাধীন ভারতের স্বাধান নাগরিক হিসাবে এগোতে হয়, তাহলে নিশ্চিতভাবে পরিকল্পনা থাকা দরকার। আজকে সেই পরিকল্পনা নিয়েই রাজ্য সরকার এগোচ্ছেন। সেই পরিকল্পনার মধ্যে দিয়ে আজকে গ্রামীণ জীবন থেকে নগর জীবনে উত্তোরণের হার বেড়েছে। সারা ভারতবর্ষে যত গ্রামীণ জনপথ রয়েছে তারমধ্যে নগর জনপথে উত্তোরণের পরিসংখ্যান হচ্ছে মাত্র ২.৯ শতাংশ। আমাদের পশ্চিমবঙ্গে এই কয়েক বছরের মধ্যে ১৭টি নতুন পৌরসভা গঠিত হয়েছে এবং পৌরসভা উন্নয়নের কাজ যেভাবে এগোচ্ছে সেই উন্নয়নমূলক কাজের মধ্যে দিয়ে আমরা দেখছি সাধারণ ভারতীয় গড় ৭.৩ শতাংশ থেকে আমাদের উন্নয়নের গড় বেড়েছে। তার প্রতিফলন রাজ্যপালের ভাষণের মধ্যে লিপিবদ্ধ রয়েছে। আমরা সেই ভাষণকে অভিনন্দিত করি। আমরা জানি, আমাদের রাজ্যে চারপাশে বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা হচ্ছে। কোথায় কোথায় কামান নিয়ে এসে, কোথাও কোথাও ছুরি, বন্দুক নিয়ে এসে শান্তিপ্রিয় মানুষের জীবনকে ব্যতিব্যস্ত করবার চেষ্টা হচ্ছে। তার বিরুদ্ধে দাঁড়িয়ে শান্তি-শৃঙ্খলা

রক্ষায় সরকার যে ব্যবস্থা নিয়েছেন তাকে নিশ্চিতভাবে আমাদের অভিনন্দন জানাতে হবে। আজকে যৌনতা, নগ্নতার যে ঘেরাটোপ, তার বিরুদ্ধে আজকে আমাদের এগোতে হবে। তারজন্য যে সঞ্জিবনী শক্তি, রূপরেখা সেটা রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। বিরোধী বন্ধুরা এখানে বিকেন্দ্রীকরণের কথা বলেছেন, কারণ ডি পি সি সি কি সেটা তারা বুঝতে পারছেন না, ডি পি সি কি বুঝতে পারছেন না। সেখান থেকে নাকি পরিকল্পনা উঠে আসে না। অবশ্য এটা ওদের না বুঝবারই কথা, কারণ যে জগদ্দল পাথরের মতো এতদিন ক্ষমতাকে কেন্দ্রীভূত করে রেখেছিলেন তার প্রতিক্রিয়া এখনও চলে আসছে। তার বিকল্প গণতান্ত্রিক প্রক্রিয়ায় পঞ্চায়েতের মাধ্যমে আজকে গ্রামের মানুষের কাছে ক্ষমতা যা চলে এসেছে সেটা যদি ঠিকমতো অনুধাবন না করেন তাহলে এসব বুঝতে পারবেন না। সঠিক কথা তো, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কাউন্সিল থেকে পরিকল্পনা রূপময় হবে। সঠিক পথে গিয়ে আলোচনা সমালোচনা সঠিকভাবে সঠিকমানুষ করতে পারবে। আপনারা অনেকে বলেছেন কি উন্নয়ন হচ্ছে? আমাদের রাজ্যে ফার্টিলাইজার এবং কেমিক্যাল ফ্যাক্টরির কাজ এগিয়ে যাচ্ছে, ৮০ শতাংশ কাজ সম্পূর্ণ হয়েছে। হলদিয়া পেট্রো-কেমিক্যালের কাজ এগিয়ে গেছে। আপনারা অনেকে সন্দেহ পোষণ করছেন। এটা তো আপনারা করবেনই। পশ্চিমবাংলার মানুষ জানবে একদিন যে আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকার ২০-২২ বছর ধরে যে পরিকল্পনা করেছিল তার ফল কি দাঁড়িয়েছে। পশ্চিমবাংলার মানুষকে নিয়ে আমরা এই কাজকে এগিয়ে নিয়ে যেতে পারব। এক বন্ধু বললেন যে সীমান্ত গিয়ে গরু চুরি হয়ে যাচ্ছে, বহরমপুর দিয়ে লরি করে চাল পাচার হয়ে যাচ্ছে। ঠিকই তো, এখানে লাইব্রেরি ভাঙবেন, দিদিমনি কি পরিকল্পনা ঠিক করবেন, নতুন কি থিসিস ঠিক করবেন, সাইনটিফিক রেফ কিভাবে সাজানো যায় সেটা টিক করবেন, নিজেদের মধ্যে মারামারি করবেন আর গরু নিয়ে পালিয়ে যাবে না এটা তো হতে পারে না। আপনারা থাকবেন আর সীমান্ত দিয়ে গরু চুরি করে পলিয়ে যাবে না, চাল পাচার হবে না, এটা তো হতে পারে না। আমি মনে করি এই ভাষণ মানুষকে নতুন জীবন দেবে এবং তীব্র অভিব্যক্তির প্রয়াস যোগাবে। এই কথা রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে এবং সকলকে সমর্থন করার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, আমি সেই প্রস্তাবের তীব্র বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সংশোধনীগুলি আনা হয়েছে সেই সংশোধনীগুলি আমি সমর্থন করছি। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তা বাস্তব তথ্যের সঙ্গে কোনও মিল নেই।

আমাদের দলের সদস্যরা ৩-৪ দিন ধরে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশগ্রহণ করেছেন, সেখানে তারা বিভিন্ন তথ্য তুলে ধরেছেন। সরকারি দলের তরফ থেকে তাদের দায়িত্ববোধ প্রসারে রাজ্যপালের ভাষণের সমর্থনে বক্তব্য রেখেছেন। কিন্তু আপনি যদি নিরপেক্ষভাবে বিচার করেন তাহলে এটা প্রমাণ হবে যে পশ্চিমবাংলার যে বাস্তব চিত্র তার সঙ্গে রাজ্যপালের ভাষণের মধ্যে যে সমস্ত তথ্য দেওয়া হয়েছে সেইগুলির কোনও মিল নেই। বেকার সমস্যা সমাধানের কোনও পথ রাজ্যপালের ভাষণের মধ্যে দেওয়া হয়নি। স্যার, আপনি জানেন বেকার সমস্যা পশ্চিমবাংলায় কি ভয়ঙ্কর আকার ধারণ করেছে। প্রায় ৬০ লক্ষ বেকার আজকে পশ্চিমবাংলায় তৈরি হয়েছে। আমি পরে পরিসংখ্যান দেব, যে কারখানা চলত সেই কারখানা বন্ধ হয়ে যাওয়ার জন্য আরও কত বেকার সৃষ্টি হয়েছে নতুন করে। আপনারা বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশনের কথা বললেন, হলদিয়া পেট্রো-কেমিক্যালের কথা বললেন। কিন্তু আপনাদের লজ্জা নেই, ২২ বছর ধরে বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন করতে পারলেন না, ২২ বছর ধরে হলদিয়া পেট্রো-কেমিক্যাল করতে পারলেন না। আর আজকে আপনারা বড়াই করে রাজ্যপালের ভাষণের মাধ্যমে বলছেন বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন হবে, হলদিয়া পেট্রো-কেমিক্যাল হবে। আপনাদের লজ্জা হওয়া উচিত। সেই লজ্জা আপনাদের নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি, বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন এখন যদি হয়—ইরিগেশন মিনিস্টার যদি এখানে থাকতেন ভাল হত—বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন হলে ময়ূরাক্ষী ড্যাম থেকে জল নিয়ে বর্ধমান, মুর্শিদাবাদ এবং বীরভূমে যে সেচের জল পেত সেই সেচের জল পাবে না। সেই জল বক্রেশ্বর থার্মাল স্টেশনের জন্য নিয়ে নেওয়া হবে। আপনাদের সরকারি মন্ত্রীরা আমাদের প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেই জল নিয়ে যাওয়া হলে তার বিকল্প হিসাবে অন্তত দুশোটি ডিপ টিউবওয়েল ঐ তিনটি জেলায় বসানো হবে। আপনাদের অবগতির জন্য বলছি, একটি ডিপ টিউবওয়েল বসানো হয়নি। আজকে চাষীরা বোরো চাষের জন্য বিদ্যুৎ পাচ্ছে না। জলের জন্য তারা হাহাকার করছে। আপনারা তেনুঘাট থেকে জল এনে চাষীদের দিতে পারছেন না। আগামীদিনে বোরো চাষীরা কি অবস্থায় পড়বে তা আপনারা চিন্তা করতে পারছেন না। বক্রেশ্বর থার্মাল স্টেশন হওয়ায় আপনারা বলছেন বিরাট কাজ করে ফেলেছেন। কিন্তু আপনারা জানেন না, বক্রেশ্বর থার্মাল স্টেশন হলে চাষীদের কি দুর্দশার মধ্যে ফেলবেন। আমি মোটেই অসত্য কথা বলছি না, দেখবেন আগামীদিনে কি অবস্থা হয়। আপনারা বলেছিলেন, বক্রেশ্বর থার্মাল স্টেশন হলে তিনটি জেলায় বিকল্প জলের ব্যবস্থা করবেন, আজও তা করলেন না। আজকে বিদ্যুৎ নেই। আপনারা বলছেন, বিদ্যুতের অভাব নেই, পশ্চিমবাংলা একেবারে স্বাধীন পশ্চিমবঙ্গে বেশি বিদ্যুৎ উৎপন্ন হচ্ছে। আমি মুখ্যমন্ত্রীকে বলছি আপনি যে কোনও গ্রামে যান, সেখানে চাষীদের অবস্থা দেখুন। তারা মাথার ঘাম পায়ে ফেলে কিভাবে বোরো ধান বাঁচাবার জন্য চেষ্টা করছে দেখুন। তারা বলছে অন্তত

ছ'ঘণ্টা বিদ্যুৎ দিন। কোনও সময়েই ছ'ঘণ্টা বিদ্যুৎ থাকে না। কোনও কোনও সময়ে ১৫ মিনিটও বিদ্যুৎ থাকছে না। আবার বিদ্যুৎ থাকলেও লো ভোল্টেজের জন্য মোটর চলছে না। বাজেটে কৃষিমন্ত্রী বলবেন যে আমরা রেকর্ড উৎপাদন করেছি। এতে আপনাদের কোনও কৃতিত্ব নেই। চাষীরা তাদের ঘটিবাটি বন্ধক দিয়ে এই উৎপাদন করেছে। তাদের চাষকে ছোট করে দেখিয়ে সমস্ত কৃতিত্ব সরকার নিতে চাইছে রাজ্যপালের ভাষণে বোরোচাষে চাষীদের কিভাবে বাঁচাতে হবে তার উল্লেখ নেই। কিভাবে বিদ্যুতের ব্যবস্থা হবে তার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আপনারা বলেন কেন্দ্রীয়সরকার টাকা দেয় না বলে এখানে কিছু হয় না। এই ফাটা রেকর্ড আপনারা বাজিয়ে চলেছেন বহুদিন ধরে। আমি পরিসংখ্যান দিয়ে বলছি, কেন্দ্রীয় সরকার জে আর ওয়াই এবং ই এ এস প্রকল্পে যে টাকা দিয়েছে তা আপনারা খরচ করতে পারেননি। ১৯৯৭-৯৮ সালে ১৭৩.৩৪ কোটি টাকা তারা দিয়েছিলেন। আপনারা খরচ করেছেন ১২৪.৪ কোটি টাকা। অর্থাৎ আপনারা খরচ করতে পারেননি ৪৯.২৯ কোটি টাকা। ১৯৭৭-৯৮ সালে এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীমে দিয়েছিলেন ১৬০.৩২ কোটি টাকা। আপনারা খরচ করেছেন ৭৩.৯৬ কোটি টাকা। অর্থাৎ ৮৬.৩৬ কোটি টাকা আপনারা খরচ করতে পারেননি। এখানে আবু হাসেম চৌধুরি বলছিলেন, বন্যা থেকে রক্ষার জন্য আপনারা বাঁধ তৈরি করতে পারছেন না। ফলে মানুষ ক্ষতিগ্রস্ত হয়ে গেল। কেন্দ্র থেকে আপনারা যেটাকা পেয়েছেন তা দিয়ে গঙ্গা-পদ্মার ভাঙন রোধ করতে পারছেন না। এই যে চূড়ান্ত অপদার্থতা তার কোনও প্রতিফলন রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। সেজন্য রাজ্যপালের ভাষণের ওপরে এখানে যে ধন্যবাদমূলক প্রস্তাব এসেছে আমি তার চূড়ান্ত বিরোধিতা করছি। আইনশৃঙ্খলার প্রশ্নে আসবার আগে আমি আর একটি কথা বলে নিতে চাই। আমরা মুখ্যমন্ত্রীর কাছে দাবি করেছিলাম এম পি-রা যেমন করে দু কোটি করে টাকা পান, আমরা দাবি করেছিলাম এম এলএ-দের ৫০ লক্ষ টাকা করে দেবার ব্যবস্থা করুন। আমরা এম এল এ-রা জনসাধারণের কোনও দাবি মেটাতে পারি না। আপনারা এম এলএ হয়ে কিন্তু এখানে বুক ফুলিয়ে কিছু বলছেন না।

[5-20 — 5-30 p.m.]

আমি জানি এই ৫০ লক্ষ টাকা পাওয়া গেলে আপনারাও চাইবেন। আমি আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলছি যে, আপনাদের ৩৩ জন এম পি যে দু কোটি টাকা পাচ্ছেন তারা যদি ওই টাকা প্রত্যাখ্যান করে দেন, না টাকা নেন, তাহলে আমরাও ৫০ লক্ষ টাকা চাইব না। তারা দু কোটি টাকা নেবে আর এলাকায় গিয়ে খরচ করবে, আর আমরা ফ্যাঁ ফ্যাঁ করে ঘুরে বেড়াব সেটা হয় না। রাজ্যসভার সদস্যরা এবং লোকসভার সদস্যরা নিচ্ছেন, তাদের ওই টাকা তারা পাচ্ছেন, অথচ আমাদের বেলা দেওয়া হবে না। আপনারা যদি বলেন যে, আপনাদের নীতিগত আপত্তি আছে তাহলে লোকসভার

এম পি-রাও দু কোটি টাকা নেবেন না, আমরাও ভিখ মাঙ্গব না। আমরাও ৫০ লক্ষ টাকা চাইব না। তা যদি না হয় তাহলে আমরাও ওই ৫০ লক্ষ টাকা চাইব এই দাবি আমি আপনার কাছে রাখছি। এই সঙ্গে সঙ্গে বলছি যে, এটা শুধু পশ্চিমবঙ্গের দাবি নয়, অন্ধ্রপ্রদেশেও ৫০ লক্ষ টাকা করে দেওয়া হয়। বিহারেও ২০ লক্ষ টাকা করে দেওয়া হয়। গুজরাটেও ২৫ লক্ষ টাকা করে পায়। উত্তরপ্রদেশেও ৫০ লক্ষ টাকা করে টাকা পায়। আসামেও ৫০ লক্ষ টাকা পায়। তামিলনাড়ুতেও ৩৫লক্ষ করে টাকা পায়, মহারাষ্ট্রে ৫০ লক্ষ করে টাকা পায়। সুতরাং এটা আমাদের কোনও নতুন দাবি নয়। নিশ্চয় আমাদের এই দাবি ন্যায্য দাবি। এটাই আমার সাজেশন। মুখ্যমন্ত্রী যে অসুবিধার কথা তার সঙ্গে আলোচনার সময়ে বলেছিলেন সেই ব্যাপারে রুলস অ্যান্ড রেগুলেশনস করে দিন। এই টাকা তো আমাদের পকেটে যাবে না, এটা আমরা খরচ করব। যেমন ডি এম এবং এস ডি ও-রা এস পি-র টাকা নিয়ে খরচ করছে, আমাদের টাকাও সেইভাবে খরচ হবে আপনাদের সঙ্গে আমাদের স্ব-বিরোধিতা থাকতে পারে কিন্তু এই ব্যাপারে একমত হবেন আশা করি। তারপরে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে, আইনশৃঙ্খলার পরিস্থিতি সন্তোষজনক। কি রকম সন্তোষজনক তার একটা উদাহরণ দিচ্ছি—আপনাদেরই হাবড়া থানায় পুলিশের মদতে লোকাল কমিটি সদস্য বাবলু দেব, যার ছবি আমি নিয়ে এসেছি, আনন্দবাজার পত্রিকাতে ২২শে জানুয়ারিতে বেরিয়েছে সেটা আমি পড়ে শোনাচ্ছি নিজের দলের কর্মী কার্তিক মন্ডলকে খুন করার জন্য হাবড়ায় সি পি এমের লোকাল কমিটির সম্পাদক বাবুল দেব ৩০ হাজার টাকা দিয়ে দুজন পেশাদার খুনিকে ভাড়া করেছিলেন। ওই খুনিদের এক জনকে সি বি আই গ্রেপ্তার করলেও অন্য জন এখনও ফেরার। অন্য দিকে ধৃত বাবুল দেবকে জেলে গিয়ে জেরা করার জন্য বৃহস্পতিবার সি বি আই আদালতের অনুমতি নিয়েছে। অথচ সি বি আই তদন্তে নামার আগে এই বাবুল দেবকে সঙ্গে নিয়ে খুনের ঘটনার তদন্তে যেত পুলিশ। এমনকি হাবড়া থানায় ও-সির চেয়ারের পাশে একটি চেয়ার পাতা থাকত ওই সি পি এমের নেতা বাবুল দেবের জন্য। এতেই পরিষ্কার, তদন্ত কেমন হত। সি বি আইকে দিয়ে ভাগ্যবশত তদন্ত হয়েছে তাই এসব খবর জানা গেছে। তা না হলে আপনাদের পার্টির খবর কাগজে বেরুত না। মুখ্যমন্ত্রী বা পুলিশ মন্ত্রী যতই পুলিশকে নিরপেক্ষ থাকতে বলুন না কেন পুলিশের সহযোগিতাতেই সমস্ত রকম লটারি, সাট্টা থেকে আরম্ভ করে যত রকম কু কাজ করে গেছে। এবং পুলিশ তাকে সাহায্য করেছে। এই ব্যাপারে কি ব্যবস্থা আপনারা নিচ্ছেন মাননীয় মুখ্যমন্ত্রী তার জবাবি ভাষণে বলবেন। এরপরে আপনারা বলছেন যে, আইন শৃঙ্খলার অবস্থা সন্তোষজনক। বড় বাজারে যে ডাকাতি হল তার কি ব্যবস্থা পুলিশ নিল? মাননীয় মুখ্যমন্ত্রী মনোহর দাস কাটবার দ্বারোদ্ঘটন করতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী নিজে ওই এলাকায় আইন শৃঙ্খলা পরিস্থিতির অবনতির জন্য পুলিশের ভূমিকার তীব্র সমালোচনা করেন। তিনি বলেন বাইরের লোক নয়, বড় বাজারে ডাকাতি করছে স্থানীয়

কিছু দুষ্কৃতি। ওই সব স্থানীয় দুষ্কৃতিকে ধরাই যাচ্ছে না। আপনারা বলছেন আইন শৃঙ্খলা সন্তোষজনক, অথচ আপনাদের ডি জি বলছেন দুষ্কৃতিদের আড্ডা হাওড়া স্টেশন। হাওড়া স্টেশন অপরাধীদের আড্ডা হয়ে উঠেছে। এই কথাটি কোনও সাধারণ নাগরিকের নয়। স্বয়ং রাজ্য পুলিশে ডি জি দীপক সান্যাল হাওড়ায় একটি সভায় সম্প্রতি এই মন্তব্য করেছেন। তরুন প্রজন্মের মধ্যে অপরাধ প্রবণতা এবং সমাজ ও পুলিশ প্রশাসনের ভূমিকা নিয়ে এক আলোচনা সভায় রাজ্য পুলিশের প্রধান দীপকবাবু তার কয়েক মিনিটের ভাষণে বুঝিয়ে দেন, পুলিশ ইচ্ছে করলেই অপরাধ দমন করতে পারে, অপরাধীদেরও ধরতে পারে। যেখানে পুলিশের ডি জি নিজে এইকথা বলছেন তখন রাজ্যপালের ভাষণে বলা হচ্ছে এখানে আইন-শৃঙ্খলা খুব ভাল। কি চিত্র দেখুন, স্ববিরোধিতা আপনাদেরই রাজ্যপালের ভাষণের মধ্যে চলছে। রেল ডাকাতি, চুরি, মহিলাদের উপর অত্যাচার এত দৈনন্দিন ঘটনা। যে কোনও দিনের কাগজ খুললে দেখুন ৬-৭টি এই রকম খবর রয়েছে, হয় রেলডাকাতি হয় মহিলাদের ইজ্জতহানি এই রকম বহু ঘটনা রোজকার কাগজে বেরুচ্ছে। তারপরেও বলছেন আইন শৃঙ্খলার অবস্থা ভাল। গত সোমবার আমাদের জেলাতে মালদা-হাওড়া প্যাসেঞ্জার ট্রেনে ডাকাতি হয়েছে, সেখানে দুইজন পুলিশ ছিল, তারা বাধা দিতে গিয়েছিলেন। একজন পুলিশকে ঐ সমাজবিরোধীরা ছোরা মেরেছে, আর একজন পুলিশের রাইফেল কেড়ে নিয়ে তাকে ট্রেন থেকে ধাক্কা মেরে ফেলে দিয়েছে। এটা তো সমাজবিরোধীদের মুক্তাঞ্চল হয়ে গিয়েছে। সমাজবিরোধীদের স্বর্গদার হয়ে গেছে, সমাজবিরোধীদের দৌরাত্ম বাড়ছে। এরপরেও কি আপনি মুখ্যমন্ত্রীর চেয়ারে বসে থাকবেন? আপনার পাশে যিনি আলো করে বসে আছেন তিনিও কি এর পরে পদ অলঙ্কার করে থাকবেন? এই ঘটনাগুলি নিশ্চয় আপনাদের চিন্তা-ভাবনা করার সময় এসেছে। তা নাহলে পশ্চিমবঙ্গে একটা ভয়ঙ্কর আকার ধারণ করবে। ৬০ লক্ষ বেকারের নাম আছে, অথচ নেই কোনও কর্মসংস্থানের পরিকল্পনা। কি করবে ওরা? এটা তো সামাজিক ব্যধি। আপনাদের বললে বলবেন ইউ পি-তে দেখুন, বিহারে দেখুন সেখানে কি অবস্থা। আমরা তো ওখানে নেই, আমরা এখানে আছি, আমাদের এখানকার কি অবস্থা আমরা তো সেটাই বলব। আপনাদের হাতে যে ক্ষমতা আছে, সেই ক্ষমতা ঠিকভাবে প্রয়োগ করুন। তা নাহলে এখানে যে সামাজিক ব্যধি দেখা দিয়েছে, বেকারত্বের যে সমস্যা দেখা দিয়েছে সেইগুলির সমস্যার সমাধানের জন্য আপনারা কতখানি তৎপর হচ্ছেন? চারিদিকে আমরা দেখছি কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে, আপনাদের মন্ত্রী বলছেন, আমি কি করব। সেন্ট্রাল অ্যাক্টের জন্য অসুবিধা আছে, সেন্ট্রাল অধিগ্রহণ করছে না, আমরা কি করব। এক কালে তো আপনারা অধিগ্রহণের জন্মদাতা ছিলেন, সরকারি অধিগ্রহণের কথা বলতেন, কয়লা থেকে আরম্ভ করে স্টিল থেকে আরম্ভ করে মার্কসীয় নীতি অনুযায়ী সব সরকারের অধীনে আনতে হবে। এখন আবার বেসরকারিকরণের

পরিকল্পনা করে টাকা দেওয়া সম্ভব নয়। আপনারা যখন ক্ষমতায় ছিলেন না, যখন কংগ্রেস ক্ষমতায় ছিল, তখন আপনারা শ্রমিকদের কেরানিদের বলতেন পেন ডাউন স্ট্রাইক কর, গো স্লো করে, বেতন বেশি দাও, কাজ করো, না, এখন আপনারা বুঝতে পেরেছেন এই তথ্যে চললে সরকার চলবে না। মাঝে মাঝে হতাশ হয়ে বলেন, কাকে বলব, চেয়ারকে বলব? এই যে দ্বিচারিতা আপনাদের, সরকারের বাইরে থাকলে এক রকম নীতি, সরকারে থাকলে আর এক রকম নীতি। এর যে কি পরিণতি আপনারা বুঝতে পারছেন, কোথায় যাচ্ছে? একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, ফাইল এক জায়গা থেকে আর এক জায়গায় মুভ করে না, আপনারা ৭৭ সালে বলেছিলেন, আমরা যদি ক্ষমতায় আসি তাহলে এই রাজ্যকে একটা স্বচ্ছ প্রশাসন উপহার দেব। আজকে আমরা কি দেখতে পাচ্ছি, কোনও ধরনের স্বচ্ছ প্রশাসন—একটা কাজ করতে গেলে টেবিলের তলায় বড় রকমের খাম না দিলে কাজ হয় না। এই হচ্ছে স্বচ্ছ প্রশাসন! এইগুলি যদি পরিবর্তন না করতে পারেন তাহলে কিছুই হবে না। আজকে প্রশ্নোত্তরের সময় বলেছিলেন ভিজিলেন্স কমিশনের কথা, ভিজিলেন্স কমিশনের ব্যাপারে যেটা বললেন ১-২-৩ করে এর সঙ্গে বাস্তবের কি কোনও সঙ্গতিপূর্ণ অবস্থা আছে? আপনি তো পোড় খাওয়া দীর্ঘদিনের রাজনীতিক, এই যে ১-২টি লোকের স্যালারি কাট করছেন, কারুর পদাবনতি করছেন, লক্ষ লক্ষ শ্রমিক কর্মচারী যেখানে আছে, সেখানে ১-২টি করে কি করবেন? যেখানে হাজারে হাজারে হুদো হুদো কর্মচারী, সেখানে ১-২ জনের বিরুদ্ধে এই ব্যবস্থা করে কি করবেন। যে পশ্চিমবাংলাকে আমরা গর্ব করে বলতাম সরকারি কর্মচারিদের ঘুষ খাওয়ার প্রবণতা নেই! সেই পশ্চিমবাংলাকে আপনারা টেনে হিঁচড়ে বিহার, ইউ পি-র নিচে নামিয়ে দিয়েছেন।

[5-30 — 5-40 p.m.]

এরজন্য আপনি নিশ্চয় কোনও কৃতিত্ব দাবি করতে পারেন না। পুলিশ সম্বন্ধে আরেকটা কথা বলা হয়েছে, timely intervention by the police, proper and speedy investigation and effective prosecution of the offenders. এই কথাটা পড়ে আমার হাসি পাচ্ছে। একটাও খুনী, একটাও ধর্ষণকারী বা একটাও সমাজবিরোধীকে আপনারা ধরেছেন, তার উত্তর কিন্তু রাজ্যপালের ভাষণে নেই। ১৯৯২ সালে খুনের সংখ্যা ছিল ১৭৭০, আর ১৯৯৮ সালে সেটা যে দাঁড়িয়েছে ২,০০০ বেশি। একটাও খুনীর কি শাস্তি হয়েছে? কংগ্রেস আমলে বছরে খুন হত আটশর মতো। আপনারা বলবেন এখন বেড়েছে, কারণ জনসংখ্যা বেড়েছে, সমাজবিরোধীদের প্রবণতা বেড়েছে, এই রকম একটা সহজ উত্তর দিয়ে দেবেন। তাহলে আপনার প্রশাসন কি করছে, তারা কি হাত পা গুটিয়ে বসে আছে। কেন আজকে তারা সমাজবিরোধীদের ধরছে না? পুলিশের কাছে ৭২,৬৩৩ জনের বিরুদ্ধে গ্রেপ্তারি পরোয়ানা থাকা সত্ত্বেও, কেন তাদের ধরা হচ্ছে

না, কেন তাদের আপনারা ছেড়ে রেখে দিয়েছেন? ওদের ছেড়ে রেখে দিয়ে আপনারা কংগ্রেসিদের ভয় দেখাচ্ছেন। ৭২,৬৩৩ জনের বিরুদ্ধে গ্রেপ্তারি পরোয়ানা আছে, সেটা কোনও কার্যকর হচ্ছে না, আর আপনি এখানে পুলিশমন্ত্রী হয়ে বসে আছেন, আর রাজ্যপালকে দিয়ে অসত্য ভাষণ পড়িয়ে নিচ্ছেন। এর থেকে দুঃখের আর কিছু ঘটতে পারে না। ১৯৭২-৭৩ সালে পুলিশ বাজেট ছিল ৩০ কোটি ৮৪ লক্ষ টাকা, আর ১৯৯৭-৯৮ সালে সেটা এসে দাঁড়িয়েছে ৭৪৮ কোটি টাকা। আপনি জবাব দেওয়ার সময় বলবেন সব জিনিসপত্রের দাম বেড়েছে, অমুক হয়েছে, তমুক হয়েছে, আর ওদের মাইনে বাড়বে না, বাজেট বাড়বে না। পুলিশ বাজেট বাড়ুক, কিন্তু সঙ্গে সঙ্গে পুলিশের দক্ষতা বাড়ানোর দিকেও তো আপনাকে নজর দিতে হবে। রাজ্যপাল মহাশয় তার ভাষণে বলেছেন স্পিডি ইনভেস্টিগেশন অ্যান্ড এফেকটিভ প্রসিকিউশন, এই কি তার নমুনা। যে সমস্ত কর্মচারিরা ঘুষ খাচ্ছে তাদের বিরুদ্ধে ভিজিলেন্স হয়েছে, কিন্তু এক, দুই জনের বিরুদ্ধে আপনারা ব্যবস্থা নিয়েছেন। আজকে সমস্ত ক্ষেত্রেই দোষীরা শাস্তি পাচ্ছে না। আজকে পশ্চিমবাংলায় একটা অরাজগ অবস্থা চলছে। আর আপনারা রাজ্যপালকে দিয়ে বলাবেন খুব ভাল হয়েছে, আর সেটা আমাদের বিশ্বাস করতে হবে। আমাদের সময়ে একজন আই জি ছিলেন—অনেক সদস্যই এই ব্যাপারে বলেছেন, একজন সি পি ছিলেন। আর এখন আপনাদের আমলে ৮ জন ডি জি, আই জি হচ্ছে ১২ জন, আমার তথ্য অনেক পুরানো, এখন হয়ত বাড়তেও পারে ডি আই জি ২৪ জন, অ্যাডিশনাল সি পি ১ জন, জয়েন্ট সি পি আছেন চারজন। আপনারা মাথা ভারী প্রশাসন তৈরি করুন তাতে আমাদের আপত্তি নেই, ৭৪৮ কোটি টাকার বাজেট এই ডিপার্টমেন্টের জন্য করুন আপত্তি নেই, কিন্তু আমরা তো আশা করব নারীরা ইজ্জত নিয়ে যাতে রাস্তা দিয়ে চলাফেরা করতে পারেন, খুনিরা যাতে ধরা পড়ে। আমরা কিন্তু জানি আপনাদের রাজত্বে এই জিনিসগুলো আশা করে কোনও লাভ নেই। এখনও কিন্তু সময় আছে, আপনারা যদি এই ব্যাপারে তৎপর হন তাহলে নিশ্চয় অবস্থার পরিবর্তন হলেও হতে পারে। বিরোধী দলের সদস্য হিসাবে আমরা তাই বলতে চাই, আপনাদের অবস্থা কিন্তু ভাল নয়। এর আগেও বলেছি, আবারও বলছি, বাইশ বছর ধরে আপনারা ক্ষমতায় আছেন। আপনারা বলছেন, আমরা বার বার নির্বাচনে জিতছি, কেননা আমরা ভীষণ ভাল কাজ করছি, সেইজন্য জনগণ ভোট দিচ্ছে। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী আপনি জানেন যে, আপনাদের ভাল কাজের জন্য লোক ভোট দেয় না। আপনারা প্রশাসনকে ব্যবহার করে বিরোধী ভোটগুলো যেভাবেই হোক ভাগ করে বার বার ক্ষমতায় চলে আসছেন। কিন্তু, যখন পশ্চিমবাংলার ইতিহাস লেখা হবে, তখন কিন্তু ভাল কাজের জন্য রেকর্ড করেছেন, ভাল কাজের জন্য মুখ্যমন্ত্রী আছেন ২২ বছর, সেসব লেখা হবে না। আপনাদের প্রশংসা করে লেখা হবে না ইতিহাস। ইতিহাস কখনও মিথ্যে কথা বলে না, এটা জেনে রাখুন।

ডানলপ বন্ধ হয়ে গেছে। রবীন মুখার্জি বলেছেন আগে। ডানলপ নাকি সরকার অধিগ্রহণ করবে বলেছিলেন, সেখানে দেখছি সেই প্রতিশ্রুতি রক্ষিত হয়নি। শ্রমিকরা সেখানে আত্মহত্যা করছে। আমি একটু পরে হিসেব দেব, কিভাবে কারখানা বন্ধ হয়ে গেছে। ৮৪ সালে পাবলিক সেক্টরে কাজ করত ১৭ লক্ষ ২১ হাজার জন, আর ১১ বছর পরে ৯৬ সালে পাবলিক সেক্টরে কাজ করত ১৬ লক্ষ ১৮ হাজার জন। কমে গেল ১ লক্ষ ৩ হাজার জন পাবলিক সেক্টারে। অর্গানাইজড প্রাইভেট সেক্টরে ৮৪ সালে কাজ করত ১০ লক্ষ ৮৪ হাজার জন, আর ১৯৯৬ তে সেটা কমে দাঁড়াল ৭ লক্ষ ৮০ হাজারে। অর্থাৎ ৩ লক্ষ ৪০ হাজার জন কমে গেল। পাবলিক সেক্টর আর অর্গানাইজড প্রাইভেট সেক্টর ধরলে এই ১১ বছরে ৪ লক্ষ ৪৩ হাজার জন কমে গিয়েছিল। কোথায় আপনারা বাড়াবেন, যেগুলো চলছে না সেইগুলো চালাবার ব্যবস্থা করবেন, তা না শুধু করে কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, এবং শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছে। আমি আরও পরিসংখ্যান দিয়ে বলছি গত এক বছরে যেসব কারখানা বন্ধ হয়ে গেছে।

ডানলপ বন্ধ হয়ে গেছে, ৪,২০০ জন কর্মী বেতন পাচ্ছেন না।

কেশোরাম রেয়ন বন্ধ ১২৫০ জন বেতন পাচ্ছেন না।

গেস্টকিন উইলিয়ামস বন্ধ ২,৬০০ জন কর্মী বেতন পাচ্ছেন না

হাড়া টেক্সটাইলস—১,৩০০ জন বেতন পাচ্ছেন না।

অন্নপূর্ণা কটন মিল—১,২০০ কর্মী বেতন পাচ্ছেন না।

কেশোরাম টেক্সটাইলস—১,১০০ কর্মী বেতন পাচ্ছেন না।

পোদ্দার প্রোজেক্টস—৮০০ কর্মী বেতন পাচ্ছেন না।

লুমটেক্স ইঞ্জিনিয়ারিং—৩,৫০০ কর্মী বেতন পাচ্ছেন না।

ক্যালিডোনিয়ান—৩,৩০০ কর্মী বেতন পাচ্ছেন না।

বিড়লা কর্পোরেশন—১,৭০০ কর্মী বেতন পাচ্ছেন না।

জি আই এস কটন লি—১,২৫০ জন কর্মী বেতন পাচ্ছেন না।

গৌরীপুর জুট মিল—৫,০০০ জন কর্মী বেতন পাচ্ছেন না।

টিটাগড় পি এলসি—২,৩০০ জন কর্মী বেতন পাচ্ছেন না।

কানোরিয়া জুট মিল—৩,২০০ জন কর্মী বেতন পাচ্ছেন না।

শক্তিগড় টেক্সটাইলস—১,১০০ শ্রমিক বেতন পাচ্ছেন না।

অনন্তপুর টেক্সটাইলস—৮০০ শ্রমিক বেতন পাচ্ছেন না।

এই ১৬টি কারখানা গত এক বছরে বন্ধ হয়ে গেছে এবং ৩৬ হাজার কর্মী নতুন

করে বেকার হয়ে গেছেন। বক্রেশ্বর থার্মাল পাওয়ার আর হলদিয়া পেট্রো-কেমিক্যালসে কজন চাকরি পাবে? বড় জোর ১ হাজার পাবে হলদিয়া পেট্রো-কেমিক্যালে আর বক্রেশ্বর থার্মাল পাওয়ারে চাষীদের সর্বনাশ করে বড় জোর ৫০০ চাকরি পাবে। এতে কি পশ্চিমবঙ্গের কোনও সমস্যার সমাধান হবে? রাজ্যপাল তার ভাষণে বড়াই করে বলেছেন, ৪৮,৬২২ কোটি টাকার পরিকল্পনা করা হয়েছে। তার মধ্যে অ্যাকচুয়াল ইমপ্লিমেন্টেশন হবে ১৬,৮২৯ কোটি টাকার। কত জন চাকরি পেয়েছেন মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞেস করতে চাই। এটাও যদি ইমপ্লিমেন্টেশন হয়ে থাকে—যাচাই করে দেখতে হবে। এটা সত্যি হয়ে থাকলেও কটা লোকের চাকরি হয়েছে? এই যে এতগুলো কারখানা বন্ধ হয়ে গেল, চার সাড়ে চার লক্ষ লোকের চাকরি চলে গেল, তার কি হবে? এত কান্ড কারখানা করে সিঙ্গাপুরের প্রাইম মিনিস্টারকে নিয়ে এসে, জন মেজরকে এনে, আমেরিকা, জার্মানি থেকে লোক নিয়ে এসে কোটি কোটি টাকা খরচ করে সম্মেলন সি আই আই এসব করছেন, এতে কত লোকের চাকরির ব্যবস্থা করলেন? ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল করে কটা লোকের চাকরি হল? এটা মানছি যে, শিল্প স্থাপন করলে যে শুধু ডাইরেক্ট এমপ্লয়মেন্ট হয়, তা না, এর সঙ্গে সেকেন্ডারি টার্সিয়ারি এমপ্লয়মেন্টেরও ব্যবস্থা হয়। কিন্তু আপনি যে ভুল রাস্তায় চলেছেন, সেটা ধরিয়ে দিতে চাই। বড় শিল্প স্থাপন করে আপনি পশ্চিমবাংলায় সমস্যার সমাধান করতে পারবেন না, না, না।

[5-40 — 5-50 p.m.]

আপনাকে ক্ষুদ্র শিল্প, ছোট কুটির শিল্পের উপর জোর দিতে হবে। আজকে ৬৪ হাজার প্রায় ছোট বড় এবং মাঝারি শিল্প বন্ধ হয়ে আছে। এই সমস্ত কুটির শিল্পে লক্ষ লক্ষ মানুষ কেউ তাঁত বুনত, কেউ মাদুর বুনত, কেউ ছোট ছোট জিনিস তৈরি করত, সেই সব শিল্পের অবস্থা আজ অত্যন্ত বেহাল এবং তাদের দিকে তাকিয়ে, তাদের একটা কথাও রাজ্যপাল তার ভাষণের বলেননি। কি করে আপনারা পশ্চিমবঙ্গের অর্থনৈতিক কাঠামো দৃঢ় করবেন, তা আমি কিছুতেই বুঝে উঠতে পারছি না। এক সময় প্রায় ২২ বছর আগে আপনারা টাটা বিড়লাদের গালাগাল না দিয়ে আপনারা জল গ্রহণ করতেন না, কিন্তু দুঃখের কথা হল সেই টাটা বিড়লাদের আপনারা পদলেহন করছেন। আপনারা সি পি এম, মার্কসিস্ট, কমিউনিস্ট পার্টি এই কথাটা তুলে দিলে আমরা খুশি হব। তার বদলে সি পি আই, কমিউনিস্ট পার্টি অফ ইন্ডিয়া (ক্যাপিটালিস্ট) করে দেবেন। তাহলে আপনাদের যে নীতি এবং আপনারা যে রাস্তায় চলেছেন, তার সঙ্গে খানকটা সামঞ্জস্য থাকবে। শিক্ষাক্ষেত্রে আপনারা কি করছেন? পার্থবাবু এখনও বসে আছেন। উনি যখন শিক্ষামন্ত্রী ছিলেন, তখন আপনারা কি করতেন মনে আছে? আপনারা সব শিক্ষাকে জাতীয়করণ করতে হবে বলেছিলেন। সমস্ত কিছু বেতন ফ্রি করতে হবে এবং কোনও বেসরকারিকরণ করলে চলবে না। আর আজকে আপনারা কি বলছেন? ২২ বছর ধরে

আপনারা বুঝতে পেরেছেন যে, আপনারা যে রাস্তায় চলেছিলেন, সেটা ভুল রাস্তা এবং এই রাস্তায় চললে হবে না। আপনাদের জিব বেরিয়ে গেছে শিক্ষকদের বেতন দিতে দিতে। আপনারা এখন বলছেন না পারছি না। তোমরা যদি পার তাহলে ছেলেদের কাছ থেকে টাকা নিয়ে শিক্ষক নিয়োগ কর। একজন সদস্য বলছিলেন যে একই অঙ্গে কত রূপ দেখছি। আপনারা তখন বলতেন সরকারি নিয়ম অনুযায়ী শিক্ষকদের বেতন দিতে হবে। ছাত্র ছাত্রীদের বেতন মুকুব করতে হবে। আবার এখন আপনারা বলছেন একই মুখে যে, ছাত্র-ছাত্রীদের কাছ থেকে অনেক টাকা আদায় কর, আর শিক্ষকদের দেড়শ দুশো টাকায় যারা ঝাড়ুদারের কাজ করে, সেই ঝাড়ুদারদের থেকেও কম বেতন দিয়ে তোমরা শিক্ষক নিয়োগ কর। আজকে সরকারের এই অবস্থা। আর রাজ্যপাল খুব জব্বর ভাষণ দিয়েছেন। এটা কি হচ্ছে? আপনাদের কি লজ্জা শরম নেই? আজকে সুরভি বন্দ্যোপাধ্যায়ের বিরুদ্ধে আমার কোনও পারসোনাল গার্জ নেই। কিন্তু উনি একটা ভুল করে ফেলেছিলেন। উনি মাননীয় মুখ্যমন্ত্রীর একটা জীবনী লিখে ফেলেছিলেন। সেই জীবনীতে নাকি ভুল তথ্য দেওয়া হয়েছে। এটা আমার কথা নয় এটা স্টেটসম্যানের কথা। যে কাগজকে এখনও পশ্চিমবঙ্গের বুদ্ধিজীবী মহল সম্মানের চোখে দেখেন। ১১ই মার্চ এটা প্রকাশিত হয়েছে। কথাটা খুবই শক্ত। আমি মানেটাও বলছি। কথাটা হচ্ছে হেগিওগ্রাফারস ডে। হেগিওগ্রাফারস ডে কাকে বলে নিশ্চয় আপনারা জানেন। বায়োগ্রাফি ফুল অফ প্রেজ আন ওয়ান্টেড প্রেজ ফর সামবডি—তাকে বলে হেগিওগ্রাফি In the Surabhi Banerjee case the Chief Minister should have had a minimum sense of propriety and refrained from blessing the appointment of his official biographer to a key administrative post. আপনাকে যখন কাগজের সাংবাদিকরা জিজ্ঞাসা করতে গিয়েছিলেন, তখন আপনি বলেছিলেন যে, আমাকে জিজ্ঞাসা করছেন কেন, যিনি অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন, তাকে জিজ্ঞাসা করুন। আপনাকে সুরভিত না করলে ওই ভদ্রমহিলা কি এখানে প্রো ভাইস চ্যান্সেলর হতে পারতেন? এটা আপনিই বলুন। Twenty Years in power and the prospect of more, has bred a sense of invulnerability, which leads then to brush aside any pleas of propriety, transparency and accountabilitly. What else Government explained its obdurate resistance to Santosh Bhattacharyya, who was the Vice-Chancellor of Calcutta University more than ten years ago. নিশ্চয়ই সন্তোষ ভট্টাচার্যের কথা আপনারা ভুলে যাননি। ভাইস চ্যান্সেলর ছিলেন। তিনি সি পি আই দলের মেম্বার ছিলেন "Bhattacharya was a member of the CPI and there was no apparent reason for the CPI-M to disrupt the functioning of the University to the extent of forcing him to work from his residence for long stretches of time. There was only objection that he was

not appointed by the apparatchiks of Alimuddin Street'' এই যদি আপনাদের নীতি হয়, আপনাদের আশীর্বাদ না থাকলে তাকে কাজ করতে দেওয়া হবে না। লেখার জন্য প্রো ভাইস চ্যান্সেলর এডুকেশন হয়ে যাবে। এটা তো শিক্ষার ক্ষেত্রে আনন্দদায়ক পরিস্থিতি নয়। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণের সঙ্গে বাস্তবের কোনও সঙ্গতি নেই বলে আমি মনে করি। সেই জন্য এই প্রস্তাবের বিরোধিতা করে আমাদের আনা সংশোধনীগুলো সমর্থন করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী জ্যোতি বসু :** মিঃ স্পিকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে এবং যতগুলো সংশোধনী এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। রাজ্যপালের বক্তৃতার উপর যে ইতিবাচক দিক, বিভিন্ন বিভাগ নিয়ে যে কথা লেখা হয়েছে, সে সম্পর্কে একটা কথাও নয়, একটা কথাও নেই। কিছু তো করেছি আমরা ২২ বছরে। নাকি পশ্চিমবাংলার লোকগুলো মুর্খ। পশ্চিমবাংলার লোকগুলো মুর্খ কিছুই বোঝে না। ২৭ বছরের কংগ্রেসি রাজত্ব ছিল, কেন তাকে ফেলে দেওয়া হল? ২২ বছরেও কেন তারা ফিরে আসতে পারল না? যত বোঝেন ওদের প্রতিনিধি, কংগ্রেসের কিছু প্রতিনিধি আছেন তারা। অথচ আজকে কি জাতীয় ক্ষেত্রে কি আন্তর্জাতিক ক্ষেত্রে একটা সাড়া পড়ে গেছে। একটা সংসদীয় গণতন্ত্রে, ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে—কি করে এমন হতে পারে—একটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে ২২ বছর ধরে দশ পার্টি মিলে একটা সরকার চালাচ্ছে এবং আরও চলবে, সে বিষয়ে সন্দেহ নেই। এখানে নির্বাচনের বক্তৃতা দিয়ে তো কোনও লাভ হল না। বাইরে গিয়ে বলতে হবে। নিশ্চয়ই বলবেন বিরোধীদের নেতা। অন্য কংগ্রেসি সদস্য আছেন তার ও বলবেন। আমরা দেখব, আমাদের যে বক্তব্য আমরা বলব। মানুষ কি বেছে নেন। আমি বলছি না যে মানুষ ভুল করেন না। তা নাহলে ২৭ বছর ধরে কি করে কংগ্রেস থাকতে পারল? এত অন্যায়, অপরাধ ওরা করেছে। ওরা মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেছে। কোনও বিষয়ে সাধারণ মানুষের জন্য একটাও কাজ করেনি। তবুও ২৭ বছর ওরা কি করে থাকল? কিছুদিন কিছু মানুষ ভুল পথে যায় কিন্তু ইতিহাস আমাদের বলে আবার মানুষ ফিরে আসে, ফিরে এসেছে। বামফ্রন্ট এসেছে। আমাদের উপর কি হয়েছে। আমরা জেল খেটেছি, বিনা বিচারে আটক থেকেছি, আমাদের কর্মিদের বিরুদ্ধে নানারকম মামলা হয়েছে, কত লোককে হত্যা করা হয়েছে। একটারও মামলা হয়নি। কংগ্রেস, নকশাল মিলে এইসব করেছে। মানুষ কি এইসব অভিজ্ঞতার মধ্যে দিয়ে যাননি? বিরোধী দলের কেউ কেউ অমর্ত্য সেনের নাম করেছেন যে উনি বলেছেন ল্যান্ড রিফর্মস হয়েছে, ভূমিসংস্কার হয়েছে কিন্তু অন্যগুলো সেভাবে হয়নি। যেমন শিক্ষা, স্বাস্থ্য ভূমি সংস্কার কি হয়েছে? কি বলেন বিরোধী দলের নেতা। ও হয়নি, আপনারা অমর্ত্য সেনেরও উপরে

দেখছি। যে ইতিবাচক দিক যে বিষয়ে যদি দু-চারটি কথাও বলতেন। একজন শুধু ওই অমর্ত্য সেন সম্বন্ধে বলতে গিয়ে বলেছেন ভূমি সংস্কার. তা আপনারা করেননি কেন? ৫০ বছর রাজত্ব করেছেন দিল্লিতে, রাজ্যে রাজ্যে, পশ্চিমবাংলায় ২৭ বছর রাজত্ব করেছেন, কেন ভূমি সংস্কার করেননি যেখানে ৮০ ভাগ লোক বাস করে গ্রামে? তার উত্তর কে দেবে? শুধু এখানে গলাবাজি করে কিছু হবে না। মূল তথ্য দিয়েতো কিছু হবে না। নিশ্চয়ই কিছু হয়েছে যেখানে ৮০ ভাগ লোক বাস করে এবং আমাদের হাতে যে সীমাবদ্ধ ক্ষমতা সেটা যেমন কৃষিতে খানিকটা আছে, আমরা করতে পেরেছি। অন্য জায়গায় আমাদের হাতে ছিল না, শিল্পতো আমাদের হাতে ছিলনা। লাইসেন্স প্রথা। কেন আপনারা লাইসেন্স দেন নি। যারা দিল্লিতে দরখাস্ত নিয়ে গেছেন? তখন কংগ্রেসের সরকার ছিল। ক্ষুদ্র শিল্পে আমাদের কিছুটা ক্ষমতা ছিল সীমাবদ্ধ হলেও একটু বেশি ছিল এবং ক্ষুদ্র ও মাঝারি শিল্প সব থেকে বেশি হয়েছে এই কয় বছরে এই পশ্চিমবাংলায়। অবশ্যই এটা ঠিক যে রুগ্নতা আছে বড়, মাঝারি ছোট সবের মধ্যেই। ৪ লক্ষ রুগ্ন কারখানা ভারতবর্ষ ব্যাপী, আর ক্ষুদ্র শিল্পে সব থেকে বেশি বন্ধ মহারাষ্ট্রে। যেখানে কংগ্রেসের শাসন ছিল এত দিন ধরে, এই ২,৪ বছর ধরে বি জে পি, শিবসেনা আছে। এসবের উত্তর কে দেবে? আমরা বলি প্ল্যানিং কমিশন, পরিকল্পনা কমিশন, আমরা সমর্থন করি এই রকম একটা সংস্থাকে কেন্দ্রীয় সরকার এরা মিলে যে নীতি ঠিক করে সেই নীতির ফলেই ঠিক হবে বেকার কমবে না বাড়বে। কেন্দ্রীয় সরকার কংগ্রেস আমলেতো বটেই এবং এখনও তারা যে সিদ্ধান্ত নেয় আই এম এফ এবং বিশ্ব ব্যাঙ্কের কথা যে আমাদের সমস্ত রাষ্ট্রায়ত্ত সংস্থা শিল্প বন্ধ করে দিতে হবে। নেহেরু যা গড়ে দিয়ে ছিলেন প্রথম পরিকল্পাতে। সব বন্ধ করে দিতে হবে সেই আজ্ঞাবহ হয়ে কংগ্রেস চলেছে। কংগ্রেসের থেকে আরেক ধাপ বেশি এগিয়ে গেছে বি জে পি, ১৮ দলের জোট সরকার। কি করে শিল্প হবে? পশ্চিমবঙ্গের কথা নয়, ৪, সাড়ে ৪, ৫ লক্ষ এই শুধু পশ্চিমবাংলায়। এটা ঠিক পশ্চিমবাংলায় ভারতবর্ষের অন্য জায়গার মতো ভয়াবহ বেকারের সংখ্যা এবং প্রায় শিক্ষিত বেকার। যত মানুষ শিক্ষিত হচ্ছেন, তত শিক্ষিত ছেলেমেয়েরাই অনেক জায়গায় চাকরি পাচ্ছে না। ওই যে পেট্রো-কেমিক্যালের কথা বলা হল, বিরোধিতা করলেন না কি করলেন কিছু বুঝতে পারলাম না। বক্রেশ্বর ১ হাজার, দেড় হাজার লোক চাকরি পাবে। কিন্তু ডাউন স্ট্রিমে এটা কিনা বুঝে বলছেন? ওইটুকু বুদ্ধি ওর আছে অপজিশন লিডারের যে চাকরি হয় ডাউন স্ট্রিমে। আমরা কোনও দিন বলি না যে ওখানে দেড় লক্ষ লোকে চাকরি পাবে ওই ক্র্যাকার প্ল্যান্টটা হয়ে গেলেই। এটা হতে চলেছে, এই সব জিনিসের কোনও মূল্য নেই, যে ডাউন স্ট্রিমে হচ্ছে না। আমাদের বাইরে থেকে অনেক এসেছেন, জাপান ইত্যাদি দেশ থেকে এসেছেন। বক্রেশ্বর এটা ঠিকইতো যে একটা বিকল্প ব্যবস্থা করতে হবে, সঠিক কথাই বলেছেন। এটা আগেই পরিকল্পনার মধ্যে ছিল যে যদি বক্রেশ্বর হয় তাহলে অনেক জল টেনে নেবে এবং সে

জন্য অন্য জায়গায় টিউবওয়েলের ব্যবস্থা করতে হবে এবং শুধু করতে হবে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। বক্রেশ্বর আরও কিছু দেরি আছে, কিন্তু তার মধ্যেই এগুলি করতে হবে। একথা উনি সঠিকই বলেছেন, তা না হলে জল পাব না। আজকাল চাষীরা বোরো ধান চাষ করে, সেই জল কোথায়। এই যে তেনুঘাটের কথা বলা হচ্ছে। তেনুঘাট থেকে জলের ব্যাপারে আমি লালু প্রসাদের সাথে আলোচনা করেছিলাম।

(হই-চই)

আমি এসবে অভ্যস্ত নই। আপনারা যখন বক্তৃতা দেন তখন আমরা দাঁড়িয়ে উঠি না, আপনারা দাঁড়িয়ে উঠছেন কেন? দাঁড়িয়ে উঠছেন বোধ হয় এই জন্যই যে আপনাদের ভাল লাগছে না। আপনাদের যা ভাল লাগে না, তা মানুষের ভাল লাগে, এটাই আমাদের সৌভাগ্য। এই জন্যই আপনারা চেঁচামেচি করছেন। তেনুঘাটের সেই জলের ব্যবস্থা হয়ে গেছে। এর জন্য বিহার সরকার অনেক বেশি চার্জ করেছিলেন। আমি ওদের বলেছি, হিসাব দিয়েছি যে, শিল্পে যা চার্জ করছেন তার থেকে বেশি, দ্বিগুণ আমাদের চার্জ করছেন। আমাদের অন্তত তিনটে জেলা আছে সেখানে বিরাট অঞ্চল জুড়ে বোরো ধান হয়েছে। তাকে আমরা বাঁচাতে পারব না যদি না তেনুঘাটের জল আসে।

(গোলমাল)

(পরে বিরোধীদের লক্ষ্য করে।)

আপনাদের অসুবিধা হলেও আসবে সেই জল। আমাদের কালকে ফোন করে লালুপ্রসাদ বলেছেন যে, আমি আমার স্ত্রীকে বলেছি অফিসারদের বলে দিতে, সেই জলের ব্যাপারে।

(গোলমাল)

আপনাদের অসুবিধা হবে জল এলে? কি যে বলছেন তাই তো বললাম, কথাটা শুনতে হয়। ছেলে মানুষের মতো চেঁচামেচি করলে হয় না।

লালুপ্রসাদের সঙ্গে আমার দেখা হয়েছিল দিল্লিতে। আমি ওকে বললাম আপনার স্ত্রীকে গিয়ে বলবেন—একথাটা শুনলেন না? কি হল? যাইহোক, সেই জল আসছে। এখন ওরা বলছেন, দাম-টাম আমরা পরে ঠিক করব। জলটা আমাদের খুবই দরকার। বোধ হয় এপ্রিল মাস থেকেই পাওয়া যাবে। বিশেষ করে আমাদের তিনটে জেলা, সব শুকিয়ে গেছে। জল পাচ্ছে না টিউবওয়েলে। ঠিকই এব্যাপারে আমার কাছেও কিছু রিপোর্ট এসেছে। কিছু টিউবওয়েল ঠিক সেইভাবে ভোল্টেজ নেই বলে অনেক সময় জল

তুলতে পারছে না। এটা আমরা দেখছি। যা বাস্তব তা তো স্বীকার করতে হবে। এমন কি বিরোধীরা বললেও স্বীকার করতে হবে। আর, আমার কাছেও চিঠি এসেছে যে, এটা আপনাকে একটু দেখতে হবে। আমরা দেখছি আজকে আমার সঙ্গে কৃষিমন্ত্রী দেখা করেছিলেন এবং উনি আজকে ওনার অফিসার ইত্যাদিদের নিয়ে মিটিং করেছেন। ওরাই প্রথমে হিসাবটা করেন। উনি বলছেন, এবারও আমরা আশা করছি, যদিও খরা হয়েছে, বিরাট খরা হয়েছে ২-৩টে জেলায় তবুও এবারে রেকর্ড ফসল হবে। আর এখানে বিরোধী দলের নেতা বলছেন বিরাট ফসল, রেকর্ড ফসল হবে—তা হলে আমরা কি করব? আপনার জন্য ফেলে দেব না কি? বলছেন, চাষীদের কৃতিত্ব আপনারা দিচ্ছেন না। তা কে করেছে? আমরা, মন্ত্রীরা গিয়ে চাষ করেছি? চাষীরাই তো চাষ করেছে। যাদের আমরা জমি দিয়েছি তাদের কৃতিত্ব নেই? নিশ্চয় আছে। আমরা কংগ্রেসের মতো নই। মানুষ থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন এবং জমিদার-জোতদারদের সরকার ছিল। আমাদের তো না নয়। আমরা ওদের বিপরীত দিকে আছি। কৃষকদের পক্ষে, ক্ষেত-মজুরদের পক্ষে, ভাগ চাষীদের পক্ষে। কাকে আমরা কৃতিত্ব দেব? তারপর মাননীয় বিরোধী দলের নেতা অনেকগুলো ডিপার্টমেন্ট সম্বন্ধে বলবেন। আমি সবগুলোর মধ্যে যেতে পারছি না, কিন্তু একটা কথা বলছি। উনি আমার কাছে এই মাত্র গিয়েছিলেন, আগেও গিয়েছিলেন ওদের, ২-৩ জনকে নিয়ে যে, আপনারা এম এল এ-দের টাকা দিন বছর বছর যেমন কেন্দ্র দেয়। তার সাথে আবার এটাও কেন বললেন যে, ওরা ২ কোটি টাকা পাচ্ছেন তো আপনাদের ওরা যদি ২ কোটি টাকা ছেড়ে দেয় তাহলে আমরা দাবি করছি না। এটা কোনও কথা নাকি? বিরোধীদের এটা কথা? কি সৌগতবাবু, এটা কথা? তাহলে জানবেন জীবনেও পাবেন না, এসব যদি আর্গুমেন্ট দেন। আমি বলেছি ওকে আজকে যে, আমি একটা বিবেচনা করছি। এখনও কোনও সিদ্ধান্ত হয়নি। কিন্তু এইসব কথা যদি বলেন আর তো আড়াই বছর বাকি নির্বাচনের, আমরা দেখে নেব, আমরা দেব না তাহলে আমি কথা বলছি। মাননীয় রাজ্যপাল মহাশয় ৯ পাতায় বক্তব্যে বলেছেন, যেটা আমাদের বিরোধী দলের নেতা ও খানিকটা রেফার করেছেন। এ সম্বন্ধে উনি কি বলেছেন? উনি বলেছেন, "Despite the fact that the country has been passing through a recessionary phase which has slowed down the pace of industrialisation, the State has continued to receive a number of new investment proposals. From 1991 onwards, 1,843 investment proposals for a total projected investment of Rs. 48,626 crore have been received."

[6-00 — 6-10 p.m.]

তার মধ্যে কতটা হয়েছে সেটা আমি বলছি না। সাত হাজার প্লাস সাত হাজার

এই ১৪ হাজার কোটি, বাকিগুলো আমরা দেখছি কি করা যায়। এই যে পজিটিভ সাইড এটা তো বলবেন। এই অবস্থার মধ্যে যেখানে ভারতবর্ষের সর্বনাশ হয়ে যাচ্ছে, আমাদের অর্থনীতির সর্বনাশ হয়ে যাচ্ছে, আমাদের কৃষি সর্বনাশ হয়ে যাচ্ছে, আমাদের শিল্পের সর্বনাশ হয়ে যাচ্ছে, আমাদের সব কিছুর সর্বনাশ হয়ে যাচ্ছে সেখানে তার মধ্যে আমরা দাঁড়িয়ে এটা করতে পেরেছি। এটা খানিকটা প্রশংসা পাবে তো? তারপর, অমর্ত্য সেন সম্পর্কে বলা হল। সেখানে আমরা যেটুকু করতে পেরেছি সেটা বলছি। একটা কথা এটা ঠিক যে শিক্ষার ব্যাপারে কেরালার মতো আমরা এখনও হতে পারিনি। ১৯৯১ সালে আমাদের যখন আদমসুমারি হয়েছিল, তখন আমরা চতুর্থ স্থানে ছিলাম। ৭২ পারসেন্ট লিটারেসি ছিল। বড় বড় রাজ্যগুলোর মধ্যে ৩টে রাজ্য আমাদের উপরে আছে। এটা কোনও কৃতিত্ব নয়? আমরা সিদ্ধান্ত নিয়েছি ২ হাজার সালের মধ্যে যাতে সব জায়গায় নিরক্ষরতা দূর করা যায়। এটার কোনও মূল্য নেই? তারপর হচ্ছে স্বাস্থ্য। স্বাস্থ্যের ব্যাপারে অনেক কিছু করার আছে ঠিকই। আমরা কেরালার সঙ্গে তুলনা করতে পারি না। আরও ২-১টা রাজ্য আছে কিন্তু কিছুই কি হয়নি? মাননীয় রাজ্যপাল মহাশয় বলেছেন, "There have been significant achievements in the family welfare programme. The State birth rate of 22.4 per thousand population is well below the figure of 27.2 per thousand at the national level. The national demographic goal of birth rate of 21 is likely to be achieved by 2000 A.D. The death rate of 7.7 per thousand population in this State is not only below the national average, but this is also below the rate of the targeted goal of 9 at the national level to be achieved by 2000 A.D. Likewise the infant mortality rate is 55 per one thousand live births in West Bengal which is below 60, the national goal for 2000 A.D.

এটা আমরা করে ফেলেছি। এগুলো একটু বলার দরকার ছিল। অপজিশনে থাকলেই কি সব কিছুকে অপোজ করতে হবে? পার্লামেন্টারি ডেমোক্রেসিতে এই জিনিস চলে না। কোথাও কোথাও সমর্থন করতে হয়। তারপর একটা বিষয়ে এখানে লেখা হয়নি, সেটা আমি আমাদের মন্ত্রী শ্রী পার্থ দেকে বলেছি—আমাদের মেডিক্যাল কলেজে ৫৫টা সিট কমিয়ে দেওয়া হয়েছে, কারণ ইনফ্রাস্ট্রাকচার নেই। হয়ত এম সি আই ঠিকই বলছে। ওরা দিল্লি থেকে এখানে এসে দেখে গেছে। তারপর আমরা আবার ইনফ্রাস্ট্রাকচার ঠিক করে ওদের খবর পাঠিয়েছি যাতে ওরা আবার আসে এবং ইনফ্রাস্ট্রাকচার যদি ঠিক হয়েছে দেখে, তাহলে ওটা আমাদের ফেরত দিতে হবে। এটা ঠিকই ৫৫টা সীট সাংঘাতিক কথা আরও অনেক ছেলেমেয়ে ডাক্তারী পড়তে চায়। আমি এ সবের মধ্যে খুব বেশি যাচ্ছি

না। শুনলাম একটা খুব গুরুত্বপূর্ণ কথা বলা হয়েছে—ডানলপ বন্ধ হয়ে গেছে। আমরা জানি অনেক দিন ধরেই বন্ধ হয়ে গেছে। কিন্তু জেনে শুনে আবার অসত্য কথা বিরোধী দলের নেতা বললেন। ঠিক ঐভাবে না বললেও আগেও আর একজন বলেছেন যে, আপনারা বলেছিলেন, পশ্চিমবঙ্গ সরকার যে, আপনারা এটা অধিগ্রহণ করবেন। না, আমরা তা বলিনি, আমরা তা পারি না। আইন অনুযায়ী আমরা পারি না। আমরা দিল্লিকে সেই ইউনাইটেড ফ্রন্ট গভর্নমেন্ট থাকতেই বলেছিলাম।

(প্রচন্ড গোলমাল)

কি দরদ! ও, মানুষের জন্য কত দরদ, তাই এ রকম চেঁচামেচি করছে! কত দরদ তা তো বোঝাই যাচ্ছে। আমি ওদের বলেছিলাম এই ছাবারিয়া লোকটা আর কিছু করবে না, টাকা চুরি টুরি করে চলে গেছে, ওকে আনা যাবে না, অ্যারেস্ট করা যাবে না। ইউনাইটেড ফ্রন্ট গভর্নমেন্টকে বলেছিলাম, প্রাইম মিনিস্টারকে বলেছিলাম, লিখেছিলাম, আপনারা এটা অধিগ্রহণ করুন এবং আমাদের হাতে দিয়ে দিন—পশ্চিমবঙ্গ সরকারের হাতে এবং আপনারা ব্যাঙ্ককে বলুন তারা যে রকম সাহায্য করছিল সে রকম সাহায্য করবে। কিন্তু আমরা এটা চালাতে পারব না যতক্ষণ না আর একটা এই রকম কোম্পানি আমরা পাই, এই রকম টায়ার তৈরি যারা করে। আমরা এম আর এফ-কে বলেছিলাম। এম আর এফ বলেছিল, আমরা ছাবারিয়াকে চিনি। কিন্তু ওরা যখন কন্ট্রাক্ট করেছিল তখন ছাবারিয়া বলেছিল, আমাদের ৩৬ ভাগ শেয়ার আছে। আমরা কাউকে বিক্রি করতে পারব না, আপনাদের বিক্রি করব না। বেচারা এম আর এস কি করবে! এখন বি আই এফ আর এ আমরা খবর পাঠিয়েছি আমরা বলেছি, ঐ আইনে আপনারা এটা অধিগ্রহণ করার অনুমতি দিন, ডাইরেকটিভ দিন যতক্ষণ না আমরা প্রাইভেট সেক্টর কাউকে পাচ্ছি ততক্ষণ যেন আমরা চালাতে পারি। এখন এটাই উপায়। ওখানে অত্যন্ত দক্ষ শ্রমিকরা সব কাজ করেন। যে সমস্ত কর্মিরা ওখানে কাজ করেন তারা সবাই আশে পাশের গ্রামে থাকেন। কাজেই এটা একটা বিশেষ ব্যাপার। তাই এটা আমরা বলেছিলাম। তারপরে আইন-শৃঙ্খলার ব্যাপারে বলা হয়েছে। তবে স্বরাষ্ট্র বিভাগের বাজেট নিয়ে যখন আলোচনা হবে তখন এ বিষয়ে আরও ভালকরে আলোচনা হবে। আইন-শৃঙ্খলা নিয়ে বলতে গিয়ে বলা হয়েছে, অন্য রাজ্যের সঙ্গে তুলনা করবেন না। কেন করব না? এটা ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য। গোটা ভারতবর্ষে অপরাধ বাড়ছে। ভারতবর্ষব্যাপী বিভিন্ন অপরাধ বাড়ছে। আমরা গান্ধীজির অহিংস ভারতবর্ষে নেই। সুতরাং তুলনা করতেই হয়। আর আমরা এই টুকুই দাবি করি যে, অন্যান্য বড় রাজ্যের চেয়ে আমাদের এখানকার অবস্থাটা একটু ভাল, সন্তোষজনক। তা বলে এতে আত্ম-সন্তুষ্টির কোনও জায়গা নেই। অপরাধ যাতে আরও কম হয় তার জন্য আমাদের চেষ্টা করে যেতে হবে। তাইবলে আমরা কোনও দিনই বলি না যে, চুরি, ডাকাতি, রাহাজানি, খুন-খারাপি, এই

সব হবে না, শোনা যায় রাম-রাজত্বে যেমন ছিল। অত মূর্খ আমরা নই। যা বাস্তব তাই আমরা বলেছি। হিসাব কিছু দেওয়া হয়েছে আরও পাবেন যখন ঐ হোম ডিপার্টমেন্ট স্বরাষ্ট্র দপ্তরের বাজেট নিয়ে আলোচনা হবে। আর একটা ব্যাপার বলা হয়েছে তিনটে কেস দিয়ে ডেথ ইন পুলিশ কাস্টোডি হয়েছিল, এটা হিউম্যান রাইটস কমিশনের কাছে গিয়েছে।

[6-10 — 6-20 p.m.]

হিউম্যান রাইটস কমিশন, ডিটেলস-এর মধ্যে যাচ্ছি না। আমাকে বলেছে, আপনি সি বি আইকে দিয়ে তদন্ত করান। আর ইতিমধ্যেই তারা যেটুকু প্রাইমাফেসি দেখেছেন তাতে তারা মনে করেছেন যে, পুলিশ অপরাধ করেছেন, পুলিশের হয়তো হাত আছে। তবু বলছি, সি বি আই তদন্ত করুন। মামলা যদি করতে হয়, মামলা করব। ইতিমধ্যেই তাদের পরিবারকে ১০-১৫ হাজার টাকা দেওয়ার কথা যা বলেছেন তাই করেছি। তারপর আইন-শৃঙ্খলার কথা বলতে গিয়ে আর একটি কেসের কথা বলা হল। ২৪ পরগনা জেলায় একটা মামলা হয়েছিল। সি পি এমের লোক ইত্যাদি বলছে। সি বি আই তদন্ত করছে। আমরা তদন্ত শুরু করেছিলাম, কিন্তু এটা সি বি আইয়ের হাতে গেছে। এটা হয়তো বিরোধী দলের নেতা জানেন না। দেখি, ওরা কি রিপোর্ট দেয়। বিরোধী দলের নেতা যেমন বক্তৃতা দেন, তাই দিলেন, নতুন করে বলার কিছু নেই। সে সম্বন্ধে বিভিন্ন বাজেট যখন হবে তখন আপনারা আলোচনা করবেন। কিন্তু ঘটনার উপর, বাস্তবের উপর আলোচনা করবেন। পরে ইলেকশনে কি হবে, না হবে সেইমতো বক্তৃতা দিয়ে গেলেন। ইতিবাচক এবং নেতিবাচক সেইসব দেখতে হবে। গভর্নরস স্পিচে এইসব বলার ব্যাপার নয়। আমরা শুধু ইতিবাচক নয়, নেতিবাচক দিকটাও দেখি এবং দেখে আমরা অ্যাকশন নেবার চেষ্টা করি। এখন আমরা মন্ত্রী মন্ডলী বিভিন্নভাবে বসছি, আলোচনা করছি যে, বিভিন্ন ডিপার্টমেন্টের কি করে আরও গতি আনা যায়, আরও মানুষের সঙ্গে সংযোগ স্থাপন করা যায়, মানুষের সমালোচনা শোনা যায়। যেগুলি গ্রহণ করার সেগুলি গ্রহণ করি আর যেগুলি গ্রহণ করতে পারছি না তা মানুষকে বলি। আমরা কিছুই লুকাইনা। কংগ্রেসের মতন চরিত্র নয়। মানুষকে মিথ্যা কথা বলা হয়েছে, মানুষের কাছে লুকিয়ে রেখেছেন। আমরা যা করতে পারিনি তা মানুষকে বলতে হবে যে কেন করতে পারিনি। আজকে প্রশ্নোত্তরের সময়ে আপনারা যে কথা বললেন, অডিট হয়নি কেন? কে অডিট করে, কি ব্যাপার সেটাও জানেন না বিরোধী দল। অনেকেই জানেন না, কিন্তু দু-একজন তো জানেন, জেনেও প্রশ্ন করছেন। যা করবার তার ৯৫ ভাগ হয়ে গেছে। আর একটি কথা মালদার প্রতিনিধি শ্রী আবু হাসেম খান চৌধুরি বলেছেন যেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। ওর বক্তৃতা আমি যতদূর শুনলাম এবং যতটুকু বুঝতে পেরেছি তাতে আমি সম্পূর্ণ একমত। ওখানে কেন্দ্রের বেশ কিছু করার আছে। তার সঙ্গে আমাদেরও

কিছু করার আছে ঐ বাঁধ ইত্যাদির ব্যাপারে এবং সময়মতো করার আমাদের প্রয়োজন আছে, সেটা উনি বলেছেন। আমি ওকে বলছি, কেন্দ্রে কংগ্রেস সরকারের আমলে থেকে আমরা চেষ্টা করছি। গঙ্গার এই যে বিপদ, দুটো নদী যদি এক হয়ে যায় তাহলে সমস্ত ব্রিজ সব উড়ে যাবে, অকেজো হয়ে যাবে। এই কথা কংগ্রেস আমল থেকে বলে আসছি এবং ইউনাইটেড ফ্রন্টের আমলে এইটুকু হয়েছিল প্ল্যানিং কমিশন কমিটি করা। তার হিসাবটা মনে নেই, কত শো কোটি টাকা বলেছিলেন বরাদ্দ করা উচিত। কেন্দ্রের বেশি আর পশ্চিমবঙ্গ সরকারের একটু কম এইভাবে করা। এখনই হাত দেওয়া উচিত, সেই কবে কার কথা, কিছুই এখনও হয়নি। প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যানের সাথে আমার অন্য ব্যাপারে মিটিং ছিল, সেই মিটিং-এ আমি গিয়েছিলাম। তাকে রিমাইন্ড করলাম প্ল্যানিং কমিশন কমিটির সুপারিশ। কতটা কে দেবে ২০০-২৫০ কোটি টাকা এবং এটা অনুমোদিত আপনারা দিচ্ছেন না কেন? উনি বললেন, আই হ্যাভ জাস্ট কামিং, আই উইল ফাইন্ড আউট দি রিপোর্ট। যাইহোক, এই হচ্ছে ব্যাপার। কাজেই যা চেষ্টা করার তা আমরা করছি। আমরা বুঝেছি নদী যদি মিলে যায় তাহলে যা কিছু হয়েছে সমস্ত কিছুই শেষ হয়ে যাবে।

(গোলমাল)

তারপর আমাদের এ দিক থেকে একজন বলেছেন যে, এই যে পি এফ ইত্যাদির টাকা বাকি পড়ে থাকছে এ ব্যাপারে আপনারা কোম্পানিস অ্যাক্টটা একটু দেখুন কোম্পানিস অ্যাক্টটা একটু বদলান। উনি বলেছেন আমরা এটা স্টাডি করব এখানকার আইনে যদি না হয়, আমি জানি না কেন হবে না, কিন্তু যদি না হয়—ওরা যদি কোর্টে চলে যায় আলাদা কথা, সে আমি আইন করে ঠেকাতে পারব নাকি? কিন্তু আমরা দেখব উনি যখন বলেছেন যেন আরও কড়াকড়ি আইন করলে ওদের বিরুদ্ধে ব্যবস্থাগুলি অবলম্বন করার ব্যাপারে কোম্পানিস অ্যাক্টে আমরা কিছু করতে পারি কি না।

(গোলমাল)

তারপর একজন অফিসারের কথা বলা হয়েছে—ডি সি র‍্যাঙ্কের অফিসার। সে রেলে যাচ্ছিল কোথায় ফলস টিকিট বা সামথিং-পাস দেখিয়ে এবং ধরা পড়েছে। তার সঙ্গে আরও দু চারজন ধরা পড়েছে অন্য জায়গায়। আমরা এটা ভিজিলেন্স কমিশনে রেলে একটা ভিজিলেন্স কমিশন আছে তাদের কাছেও রেফার করেছি। কারণ এই ডি সি উনি নাকি অস্বীকার করছেন বলছেন যে না, ঠিক সেই অপরাধ উনি করেননি, একটা ভুল বোঝাবুঝি হচ্ছে। আমরা আমাদের ভিজিলেন্স কমিশনকে বলেছি এটা দেখতে। ওকে ট্রান্সফার করে আনা হয়েছে। দেখা যাক রিপোর্টে কি বেরয়, ও যা বলছে সত্য কিনা, তা না হলে সাজা হবে। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকার সমস্ত ভারতবর্ষ থেকে কিছু

ঐ ব্যাঙ্কের অফিসার নিচ্ছিলেন এ পিস কিপিং ফোর্সের জন্য ঐ স্লোভাকিয়া ইত্যাদি জায়গার জন্য, ভারতবর্ষের সরকারও সেখানে পার্টিসিপেট করছে ঐ পিস কিপিং ফোর্সে, সেখানে আমরা বলেছি ওর নামটা কেটে দিন কারণ এই রকম অভিযোগ ওর বিরুদ্ধে এসেছে। এই ব্যাপারটা এখানে রেফার্ড হয়েছে সেইজন্য বললাম। আমি জানি না আর কিছু বলার আছে কিনা।

(গোলমাল)

পরিশেষে শুধু এইটুকু বলছি, এটা ঠিকই যে আমাদের এখানে এই ২২ বছরের আমরা যা করেছি তা নিজের পায়ে দাঁড়িয়ে আমরা করেছি, জনসাধারণের সহযোগিতায় আমরা করেছি, কর্মচারিদের সহযোগিতায় আমরা করেছি, শ্রমিকদের সহযোগিতায় আমরা করেছি এবং সেইজন্য মানুষের ভালবাসা, সমর্থন, সহযোগিতা আমরা পেয়েছি এবং আমরা আশা করি আগামীদিনেও তা পাব।

(গোলমাল)

আর বিশেষ করে কিছু কংগ্রেসির চরিত্র যা আমি দেখছি যে তাতে মানুষ এটা বুঝতে পারবেন—এগুলি টেলিভাইজড হলে খুব ভাল হত, জনসাধারণ দেখতেন যে কি ধরনের প্রতিনিধি তারা পাটিয়েছেন এখানে। আমি সবাই-এর কথা বলছি না। কারণ সবাই সেই অভদ্র ব্যবহার করছেন না। তবুও আমি বলব, মানুষ নিশ্চয় আমাদের ভুল বুঝবেন না। যতই সমস্যা, যাই হোক তারা বুঝবেন আমরা ছাড়া, বামফ্রন্ট ছাড়া আর কোনও বিকল্প নেই পশ্চিমবাংলায়। তা যে নেই সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এই কথা বলে সংশোধনীগুলির বিরোধিতা করে এবং প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 p.m.

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার উপর ১৬ ঘণ্টা ধরে আলোচনা হয়েছে এবং ৬২ জন বক্তা এই আলোচনায় অংশগ্রহণ করেছেন। এরমধ্যে ৩৭ জনই বিরোধীপক্ষের লোক। এতে এটাই প্রমাণিত হয় যে বামফ্রন্ট সরকার বিরোধীদের মতামতকে কতখানি গুরুত্ব দিয়ে এই বিধানসভার কাজকর্ম পরিচালিত করছে। মাননীয় মুখ্যমন্ত্রী তার ভাষণে বলেছেন যে বিরোধীপক্ষ থেকে বক্তব্য রাখার সময় গ্রহণযোগ্য তথ্য যেগুলি দিয়েছেন সেগুলি গ্রহণ করা হবে। আমরা খুশি হতাম বিরোধীপক্ষের বক্তারা যদি ইতিবাচক দিকগুলি নিয়েও তাদের বক্তব্য রাখতেন সমালোচনার সঙ্গে সঙ্গে। বিরোধীপক্ষকে আমি বলছি, তারা স্বীকার করুন বা না করুন, পৃথিবীর লোকরা

স্বীকার করেছেন যে পশ্চিমবঙ্গে অভূতপূর্ব উন্নতি হয়েছে। এখানে লেখা হয়েছে, এন এস এস সার্ভে রিপোর্ট থেকে বলছি, স্বামীনাথন লিখেছেন সারা ভারতবর্ষে ক্যালোরি ইনটেক কমে গেছে, বিশেষ করে গ্রামাঞ্চলে ক্যালোরি ইনটেক কমে গেছে। তিনি বলেছেন "There were, however, exceptions to the overall trend of decline in calorie intake. There were only two States in which the calorie intake per person increased between 1972-73 and 1993-94 in rural and urban areas Kerala and West Bengal. West Bengal's performance was noteworthy in two respects. First, calories intake per person improved in rural and urban areas between 1983 and 1993-94 and over the longer period 1972-73. Secondly calorie intake per person in West Bengal, which was below the national average moved to a position above the national average in 1993-94."

আবার ওতেই বলা হয়েছে এই যে আমরা অ্যাচিভ করতে পেরেছি তার মূল কারণ হচ্ছে "In West Bengal, land reform and democratic system of panchyats —one that actually represents the rural poor-triggered the highest levels of agricultural growth in India in the 1980s and early 1999s. As a consequence of these policies, there was a reduction in income poverty in rural West Bengal. Economists C.P. Chandra Sekhar and Abhijit Sen have shown that, among the 15 most populous States of India, the decline in the proportion of the rural population under the poverty line between 1977-78 and 1993-94 was the highest in West Bengal."

আমি আর একটা রেফারেন্স দিচ্ছি ন্যাশনাল সার্ভে রিপোর্ট থেকে। আপনারা বলেছেন যে, বেকারত্ব দূর করার জন্য এখানে কিছুই করা হয়নি, কিন্তু ওতে বলেছে "In unorganised industry in rural areas West Bengal is the second next to U.P. in terms of units and employment. More than 19 lakhs got their employment. Seventy Five per cent belongs to rural areas." এটা বামফ্রন্ট সরকারের কোনও তথ্য নয়, এটা সর্বভারতীয় তথ্য। আমি আপনাদের কাছে এটাই নিবেদন করতে চাইছি যে, কাউকে তো আমরা কখনও বলিনি যে, সমস্ত দুঃখ-দারিদ্র আমরা দূর করেছি। আপনারা ভুলে গেছেন, জাতীয়করণ কিন্তু কংগ্রেস আমলেই হয়েছিল। ব্যাঙ্ক ন্যাশনালাইজেশন, এল আই সি, ন্যাশনালাইজেশন, মাইনস ন্যাশনালাইজেশন এসব আপনারাই করেছিলেন। তখন আমরা বলেছিলাম, হ্যাঁ, এসব করা উচিত। কিন্তু এখন

আবার রিভার্স জায়গায় চলে যাচ্ছেন। একদিকে আপনারা এখানে কুম্ভিরাশ্রু, বিসর্জন করছেন, ওদিকে সংসদে বি জে পি-র পেটেন্ট বিল পাশ করাচ্ছেন যাতে এখানকার শিল্প সংস্থাগুলির সর্বনাশ হয়ে যায়। এটা আপনাদের দ্বিমুখী আচরণ, এখানে এক কথা বলছেন, ওখানে অন্য কথা বলছেন। এখানে স্বাস্থ্য নিয়ে আপনারা কথা বলেছেন। এ সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী তথ্য রেখেছেন, আমি আরও কিছু বলছি। স্বাস্থ্যের ব্যাপারে কিন্তু আমরা দ্বিতীয় স্থানে রয়েছি। আমাদের উপর একটি রাজ্য রয়েছে—কেরালা। আমরা লাইফ এক্সপেকটেন্সী, বার্থ রেট, ইনফাস্ট মর্টালিটি, ডেথ রেট, গ্রস রিপ্রডাকটিভ রেট, নিও—ন্যাটাল মর্টালিটি, এরকম কয়েকটি ইনডিকেটের একমাত্র কেরালার পেছনে রয়েছি। কয়েকটি ইনডিকেটরে আমরা পাঞ্জাব এবং তামিলনাড়ুর পেছনে রয়েছি।

মিঃ স্পিকার স্যার, ওরা আরও বেশি বেশি করে মেডিক্যাল কলেজ খুলবার কথা বলেছেন, কিন্তু প্রাইমারি হেলথ সেন্টারগুলোর কি অবস্থা? আপনারা পরিকল্পনা যা নিয়েছিলেন সেটা উপর থেকে নিয়েছিলেন, কিন্তু আমরা বলছি, পরিকল্পনা নিচ থেকে করা হোক। সমস্ত পন্ডিত লোকেরাই বললেন উপর থেকে পরিকল্পনা করলে সেই পরিকল্পনা কার্যকর হয় না। পরিকল্পনা যদি করতে হয় তাহলে নিচের তলা থেকেই করতে হবে। যে সমস্ত মানুষের মাটির সঙ্গে যোগ আছে, প্রাকৃতিক সম্পদ মানুষ সম্পদের সঙ্গে যাদের যোগ আছে তাদের নিয়ে পরিকল্পনা করতে হবে। এই কাজ আমরা সর্বক্ষেত্রে করেছি এবং সর্বক্ষেত্রে পরিকল্পনা কমিটি করে দিয়েছি। আমরা বলেছি যে কোনও পরিকল্পনা হবে তিস্তর পঞ্চায়েত থেকে, এখন আবার চতুর্থ স্তর যোগ করা হয়েছে—গ্রাম সংসদ। গ্রামের মানুষের অধিকার সুপ্রতিষ্ঠিত করে গ্রাম সম্পদকে কিভাবে ব্যবহার করতে পারব, সেই সম্পদের সঠিক মূল্যায়ন করে জাতীয় স্বার্থে কিভাবে ব্যবহার করতে পারব সেই পরিকল্পনা গ্রামের মানুষ করবে গ্রাম সংসদের মাধ্যমে। গ্রাম সংসদের পরিকল্পনা পঞ্চায়েত সমিতিতে আসবে পঞ্চায়েতের মাধ্যমে এবং সেটা জেলা স্তরে যাবে জেলা পরিকল্পনা কমিটির কাছে এবং তারপর সেটা রাজ্য পরিকল্পনা কমিটির কাছে আসবে। এবার সেখানে সব কিছু মিলিয়ে একটা সমন্বয় করে একটা পরিকল্পনা তৈরি হবে। আমাদের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গি অনুযায়ী আমরা রাজ্য চালাবার চেষ্টা করছি, মানুষকে নিয়ে চালাবার চেষ্টা করছি। প্রথাগত যে প্রশাসন সেই প্রশাসনের সঙ্গে নির্বাচিত প্রতিনিধিদের সংযুক্তিকরণ, একটা আত্মিক যোগ করাতে চাই। বামফ্রন্ট সরকারের অগ্রগতি এইভাবেই ঘটবে এবং এগিয়ে যাবে। দি ক্যারাভেন মুভস অন, লেট দি ডগস বারকিং। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আশা করি আপনারা সবাই তাকে এক বাক্যে সমর্থন করবেন। আগামী দিনে পশ্চিমবাংলা অগ্রগতি যাতে আরও এগিয়ে নিয়ে যেতে পারি তার জন্য আপনারা সহযোগিতা করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

## AMENDMENT MOTION TO GOVERNOR'S ADDRESS

**1-11**

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz :

But regret that—

1. there is no mention about the failure of the Government to tackle effectively the deteriorating law and order situation in the State.

2. there is no mention about the explosive situation prevailing in the State on account of the failure of the Government to tackle the growing unemployment problem in the State;

3. there is no mention about the deplorable condition of PWD roads in the State including O.T. Road in Kharagpur and the steps taken or proposed to be taken by the Government for thorough repairing of the roads in a big way;

4. there is no mention about the deplorable condition of Health Centres and Hospitals in the State including Kharagpur Sub-Divisional Hospital and the steps taken or proposed to be taken by the State Government to improve the health condition of Health Centres and Hospitals;

5. there is no mention about the failure of the Government to fully utilise the funds released by the Centre for Jawahar Rozgar Yogana (JRY);

6. there is no mention about the failure of the Government to implement the recommendation of the Administrative Reforms Committee with regard to bifurcation of Midnapore district;

7. there is no mention about the failure of the Government to set up

a Medical College in Midnapore district;

8. there is no mention about the failure of the Government to set up office of the Sub-Divisional Controller of Food and Supplies at Kharagpur in spite of the fact that Kharagpur Sub-Division was created in January 1996;

9. there is no mention about the failure of the Government to set up Courts of Kharagpur Sub-Division at Kharagpur;

10. there is no mention about the establishment of a Women's College at Kharagpur in Kharagpur Sub-Division; and

11. there is no mention about setting up of a Circuit Bench of the Hon'ble Court at Midnapore;

**12-17**

**শ্রী হবিবুর রহমান ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে—

12. মুর্শিদাবাদ জেলায় প্রচুর পাট উৎপাদন হওয়া সত্ত্বেও সেখানে পাটশিল্প স্থাপনের কোনও পরিকল্পনার কথা মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

12. মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২নং ব্লকে আইনশৃঙ্খলার অবনতি রোধে উক্ত ব্লকে পুলিশ থানা গঠনের কোনও প্রস্তাবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

14. মুর্শিদাবাদ জেলার পদ্মা ও গঙ্গার ভাঙন প্রতিরোধের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

15. মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর মহকুমায় মহিলাদের মধ্যে উচ্চশিক্ষা প্রসারের জন্য গার্লস কলেজ স্থাপনের পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

16. রাজ্যের সরকারি হাসপাতালগুলিতে সিটি স্ক্যান মেশিন না থাকায় দুঃস্থ রোগীরা

যে হয়রানির সম্মুখীন হচ্ছে তা বন্ধ করার জন্য ঐ মেশিন বসানোর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

17. প্রতি বছর মুর্শিদাবাদ, মালদহ জেলাসহ উত্তরবঙ্গের অন্যান্য জেলাগুলিতে বন্যা প্রতিরোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

B-31

**শ্রী অসিতকুমার মাল ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের যে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে—

18. নদীয়া জেলার আহমেদপুর সুগারমিলটি চালু রাখার ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

19. রাজ্যে বেকার সমস্যা সমাধানের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

20. রাজ্যে বোরো চাষের জন্য জলের ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

21. রাজ্যের গ্রামবাংলায় যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই, সেইসব ক্ষেত্রে ডাক্তার নিয়োগের বিষয়ের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

22. রাজ্যের তাঁতশিল্পের পুনরুজ্জীবনের জন্য কোনও সুনির্দিষ্ট পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

23. বীরভূম জেলায় বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র চালু হলে চাষের জলের জন্য বিকল্প ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

24. বীরভূমের ব্রাহ্মণী নদীর ভাণ্ডলায় ব্রিজ তৈরি করার বিষয়ে সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

25. বীরভূম জেলার বুজুং গ্রামে সাম্প্রদায়িক দাঙ্গায় ঘরবাড়ি পুড়ে যাওয়ায় ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে প্রয়োজনীয় সাহায্যের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে

নেই ;

26. বীরভূম জেলার রামপুরহাট মহকুমা হাসপাতালে পেটের ছবি করার জন্য X-ray Machine-এর ব্যবস্থার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

27. বীরভূম জেলার বরলাগ্রামে ডাক্তারের অভাবে দীর্ঘদিন বন্ধ থাকা পশুচিকিৎসাকেন্দ্রে ডাক্তার নিয়োগ করার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

28. রাজ্যের অধিকাংশ গ্রামে বৈদ্যুতিকরণের কাজ সম্পূর্ণ করার পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

29. বীরভূম জেলার মাড়গ্রাম—রামপুরহাট ২নং পঞ্চায়েত সমিতির অফিস ও রামপুরহাট ২নং ব্লক ভূমি এবং ভূমি সংস্কারের অফিস স্থানান্তরিত করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

30. রাজ্যের গ্রামাঞ্চলে পাইপলাইন ওয়াটার সাপ্লাই স্কীমের ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

31. রাজ্যে তুঁতচাষীদের আর্থিক সাহায্য দেওয়ার জন্য ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই।

**32-45**

**শ্রী রামজনম মাঝি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে—

32. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকায় বাউরিয়া মইলাপুকুর হাসপাতালে আন্তঃবিভাগ চালু করার বিষয়ে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

33. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকায় তফসিল জাতি ও উপজাতি ছেলেমেয়েদের জন্য জুনিয়র হাইস্কুল নির্মাণের পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

34. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকায় কানোরিয়া জুটমিলটি চালু না হওয়ার

ব্যাপারে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

35. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকার মধ্যে বাউড়িয়া কটনমিল খোলার বিষয়ে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

36. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকার মধ্যে ফুলেশ্বর, জগনাথপুর থেকে বাউড়িয়া পর্যন্ত গঙ্গার পাড় বাঁধানোর কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালে ভাষণে নেই ;

37. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকায় বাউড়িয়া অঞ্চলে প্রয়োজনীয় পানীয় জল সরবরাহে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

38. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকার মধ্যে রাজাপুর, জোয়াড়গড়ি, বানিবন, তেহট্ট ও কাঁটাবেড়িয়া—এই সব এলাকায় সেচের জলের ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

39. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকায় তফসিলি জাতি ও উপজাতি অধ্যুষিত অঞ্চলসহ বহু গ্রামে বিদ্যুৎ পৌছানোর কোনও উদ্যোগের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

40. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা মিউনিসিপ্যালিটি এলাকার রাস্তা সংস্কারের পরিকল্পনায় কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই

41. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকায় হিন্দি স্কুল স্থাপনের কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

42. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকার মধ্যে নতুন কলেজ স্থাপনের পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

43. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকায় নয়নখালি-কাঁদুয়া খাল সংস্কারের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

44. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকায় দমকলকেন্দ্র স্থাপনের কোনও উল্লেখ

মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

44. উলুবেড়িয়া (উত্তর) বিধানসভা এলাকার নতুন কোনও শিল্প স্থাপনের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

46-52

**শ্রী শেখ দৌলত আলি :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

কিন্তু দুঃখের বিষয় এই যে—

46. রাজ্য সরকারের সার্বিক ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

47. রাজ্যে শিক্ষকদের পেনশন সরলীকরণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

48. রাজ্যে নতুন করে যক্ষ্মা রোগের প্রাদুর্ভাব এবং ম্যালেরিয়ায় মৃত্যু রোধ করার বিষয়ে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

49. রাজ্যে ভয়াবহ বেকারি রোধ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

50. সেচের জলের অভাবে রাজ্যের বোরো চাষে ব্যাপক ক্ষতি হবার সম্ভাবনা দেখা দিয়েছে—এ বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

51. রাজ্যে বর্তমানে বিভিন্নমুখী সামাজিক-দূষণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

52. রাজ্যের শিক্ষাক্ষেত্রে চরম দুর্নীতি রোধ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

ফলতা অবাধ বাণিজ্যকেন্দ্রে শিল্প উন্নয়নের নাম প্রহসন চলছে—এর উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**54-59**

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে—

54. শিশু শ্রকিমদের প্রশিক্ষণের জন্য দুইশত বিদ্যালয়ের পরিচলানার কথা বলা হলেও প্রকৃত পক্ষে ঐ বিদ্যালয়গুলি সম্পূর্ণরূপে কেন্দ্রীয় সরকারের দ্বারা পরিচালিত—তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

55. রাজ্যের রাস্তাঘাটের বেহাল অবস্থার উন্নতি ঘটাতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

56. রাজ্যে শিক্ষা ব্যবস্থার উন্নয়নের কথা বলা হলেও শিক্ষা ব্যবস্থাকে রাজনৈতিকীকরণের বিষয়ে উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

57. রাজ্য মানবাধিকার কমিশনের সুপারিশগুলিকে যথাযথ ব্যবস্থা গ্রহণের মাধ্যমে কার্যকর করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

58. সুস্থ প্রশাসনের কথা বলা হলেও জামিন অযোগ্য অপরাধে অভিযুক্ত ব্যক্তি থানার দায়িত্বপ্রাপ্ত অফিসার হিসাবে কাজ করছে—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

59. রাজ্যের স্বাস্থ্য পরিষেবার উন্নয়নের কথা বলা হলেও স্বাস্থ্য পরিষেবার বৃহদাংশ বেসরকারিকরণের উদ্যোগের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**60-70**

**শ্রী অজয় দে ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে—

60. দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী মানুষের জন্য গৃহীত গণবণ্টন ব্যবস্থা সুষ্ঠুভাবে চালু রাখতে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোনও উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে

নেই ;

61. পশ্চিমবঙ্গে প্রতিনিয়ত রেলডাকাতি বেড়ে চলেছে। যাত্রীদের কোনও নিরাপত্তা নেই—এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

62. রাজ্যে পাট চাষীদের সমস্যা সমাধানকল্পে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

63. রাজ্যে বহু পাট্টা পাওয়া জমির মালিক জমির দখল পাওয়া থেকে বঞ্চিত—এ বিষয়ে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

64. রাজ্যে প্রতিদিন মানবাধিকার লঙ্ঘিত হচ্ছে—এ ব্যাপারে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

65. রাজ্যে মফস্বলের হাসপাতালগুলিতে চিকিৎসা ব্যবস্থা ভেঙ্গে পড়ায় সাধারণ মানুষ চরম অসহায় অবস্থায় রয়েছেন—এর প্রতিকারের ব্যবস্থা কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

66. রাজ্যে তাঁত শিল্পের উন্নয়নের প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকার ব্যর্থ—এ বিষয়ে কোনও উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

67. রাজ্যে হাজার হাজার ছাত্র-ছাত্রী বিদ্যালয়ে ভর্তির সুযোগ থেকে বঞ্চিত—এই সমস্যা সমাধানে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

68. ১৯৮১ সাল থেকে নদীয়া জেলায় প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগ না হওয়ায় বহু বিদ্যালয় বন্ধ হওয়ার মুখে—এই ভয়াবহ সমস্যা সমাধানের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

69. রাজ্যে প্রতিদিন ছোট বড় কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে যার ফলে শ্রমিকরা অসহায় অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে—এ বিষয়ে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণে সরকারে ব্যর্থতার কোনও উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ; এবং

70. রাজ্যে লক্ষ লক্ষ বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণে

সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই।

**71-82**

**Shri Chowdhary Abdul Karim :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz :

But regret that—

71. There is no mention about the failure of the Government to take necessary measures to generate new employment for the educated unemployeds in the State;

72. There is no mention about any proposal for establishment of a Hospital at Panjipara Haat in Goalpokhar P.S. in the District of Uttar Dinajpur;

73. There is no mention about the deterioration of law and order situation in the State;

74. There is no mention about the deplorable condition of the Hospitals in the State;

75. There is no mention about the failure of the State Government to extend facilities of C.T. Scan, M.R.I. and other tests to the poor people in the State Hospitals;

76. There is no mention about the inaction of Islampure Police Station to arrest the calprits involved in the murder of six persons in Islampur town during the last two years;

77. There is no mention about the failure of the Government to increase the number of beds at Islampur Sub-divisional Hospital in Uttar Dinajpur district;

78. There is no mention about the proposal for allocation of funds of Rs. 50,00,000 (fifty lakhs) for each M.L.A. of the State for

*development of his constituency;*

79. There is no mention about the irregularities prevailing at the police stations in Uttar Dinajpur district;

80. There is no mention about the failure of the State Government to protect the interest of the land loosers and labourers for illegal flourish of Tea Gardens in North Bengal particularly in Uttar Dinajpur district;

81. There is no mention about delay in rural electrification work in the villages of Uttar Dinajpur; and

82. There is no mention about the failure of the State Government to give adequate relief to the flood affected poor villagers in Uttar Dinajpur district;

**83-103**

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে—

83. সুন্দরবনের আর্থসামাজিক কল্যাণের বিষয়ে কোনও কর্মসূচির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

84. দক্ষিণ চব্বিশ পরগনা জেলার পাথর প্রতিমায় কলেজ স্থাপনের পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

85. রাজ্যের বিভিন্ন প্রান্তে বিশেষতঃ সুন্দরবন এলাকায় আইন শৃঙ্খলার অবনতির ঘটনা এবং বাসন্তির কালো হাজরা নির্দেশখালি, গোসবার কুমীরমারি এলাকায় দুটি রাজনৈতিক দলের সংঘর্ষের ঘটনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

86. সুন্দরবন এলাকার পানীয় জলের সঙ্কট মোচনের কোনও আশ্বাস মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

87. রাজ্যের 'চাঁই সমাজ'কে তফসিলি জাতিভুক্ত করার ক্ষেত্রে দায়বদ্ধতা পালনে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

88. দক্ষিণ সুন্দরবন এলাকার পাথর প্রতিমা[illegible] গড়ে তোলার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই .

89. দক্ষিণ ২৪পরগনা জেলার পাথরপ্রতিমায় গ্রামীণ হাসপাতাল স্থাপনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

90. দক্ষিণ ২৪ পরগনার কাকদ্বীপ মহকুমায় কৃষি মহাবিদ্যালয় স্থাপনের সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

91. রাজ্যে বন্ধ "ইকোনমিক হোমিও ফার্মাসি" খোলার বিষয়ে সরকারি উদ্যোগের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

92. রাজ্যে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের অবসর গ্রহণের পর পেনশন পাওয়ার ক্ষেত্রে অব্যবস্থার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

93. দক্ষিণ ২৪ পরগনার কাকদ্বীপ এলাকায় একটি অগ্নিনির্বাপণকেন্দ্র স্থাপনে সরকারি পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

94. রাজ্যে অত্যাবশ্যক পণ্যসামগ্রীর দাম নিয়ন্ত্রণে দায়িত্বজ্ঞানহীনতা ও মূল্যবৃদ্ধি প্রতিরোধে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

95. হুগলি জেলার খানাকুলে সন্ত্রাসের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

96. হুগলি জেলায় ডানলপসহ অন্যান্য বন্ধ কারখানা খোলার ব্যাপারে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

97. সুন্দরবন এলাকার নদী বাঁধগুলির সংস্কার করার ক্ষেত্রে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

98. বোরোচাষীদের জলসরবরাহ সরকারের ঔদাসিন্যতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

99. কলকাতা থেকে ফলতা বাণিজ্যকেন্দ্র পর্যন্ত বাইপাস রোড গড়ে তোলার নিয়ে

কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

100. দক্ষিণ ২৪ পরগনা জেলা কাকদ্বীপ মহকুমার সাথে পাথরপ্রতিমার যোগাযোগ স্থাপনে জল পরবিহন উন্নয়নের কোনও কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

101. কলকাতার নিকাশি ব্যবস্থা উন্নততর করার জন্য সুনির্দিষ্ট কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

102. দক্ষিণ ২৪ পরগনা জেলায় মহিলাদের জন্য আই টি আই স্থাপনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

103. ইডেনে কলকাতার ক্রিকেটপ্রেমীদের বহিষ্কারের জন্য পুলিশের লাঠিচার্য এবং পুনরায় ক্রিকেট খেলা শুরু করার কলঙ্কিত ঘটনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**104-219**

**শ্রী কমল মুখার্জি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে—

104. রাজ্যের জেলখানাগুলিতে কত কয়েদির মৃত্যু হয়েছে তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

105. নেতাজী সুভাষচন্দ্র বসুর রচনাসম্ভার প্রকাশে সরকারের পদক্ষেপ গ্রহণের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

106. বোরো চাষে জলের অভাবে হাওড়া ও হুগলি জেলার চাষীর চরম সঙ্কটের মধ্যে পড়েছে—এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

107. রাজ্য বিধানসভা কেন্দ্রের মধ্যে অবস্থিত পৌরসভা বা পৌরনিগমে স্থানীয় বিধায়কদের 'বিশেষ আমন্ত্রিত সদস্য' করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

108. রাজ্যে জেলা পরিকল্পনা কমিটিতে জেলার সব বিধায়কদের অন্তর্ভূক্ত করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 23rd March, 1999 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 5 Ministers of State and 134 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Question

**(to Whic.. Oral Answers were given)**

**সেন্ট্রাল জেলের জন্য নূতন বাড়ি নির্মাণ**

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭।) **শ্রী সৌগত রায় ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রেসিডেন্সি ও আলিপুর সেন্ট্রাল জেলের ভগ্নপ্রায় পুরোনো বাড়িগুলোর জায়গায় নতুন বাড়ি তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের নিশ্চয় জানা আছে যে, আলিপুর সেন্ট্রাল জেল এবং প্রেসিডেন্সি জেলের বাড়িগুলি এত পুরানো হয়ে গেছে যে, জেলের বিভিন্ন সেল দিয়ে জল পড়ছে। আলিপুর সেন্ট্রাল জেলের হাসপাতালের ছাদ দিয়ে জল পড়ছে। প্রেসিডেন্সি জেলের অনেক সেল পুরানো হয়েছে বলে কনডেমড হয়ে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলছিলেন, নতুন বাড়ি তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের

নেই। তাহলে কি এই অবস্থায় জেলগুলি থাকবে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, আমরা বিভিন্ন জেলের রিপেয়ারের কাজ সব জায়গাতে শুরু করেছি। ইতিমধ্যে, প্রেসিডেন্সি জেলের যে দড়ি হাজত, ফিমেল ওয়ার্ড আছে, এগুলি আমরা রিপেয়ার করেছি এবং আলিপুর সেন্ট্রাল জেলের যে মেডিক্যাল ইউনিট আছে, সেখানে যে ঘরগুলি আছে, নতুন ভাবে সেগুলি আমরা করছি। জেল হাসপাতাল আমরা সারাই করছি এবং সমস্ত জায়গাতে এগুলি শুরু করছি এবং যে বিল্ডিং একেবারে নষ্ট হয়ে যাবে, সেগুলি ভেঙ্গে দিয়ে নতুন বিল্ডিং তৈরি করব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে রিপেয়ার করছেন। এই রিপেয়ারের জন্য এই বছর বাজেটে কত টাকা রেখেছেন এটা বললে সুবিধা হবে। আর একটা ব্যাপার বলি যে, জেলের মধ্যে এখনও কোনও পয়প্রণালী নেই। স্যানিটারি ল্যাট্রিন নেই, ময়লা পরিষ্কার করার জন্য কোনও কর্পোরেশনের সাথে অ্যারেজমেন্ট নেই। এই দু'টো জেলই আদি গঙ্গার ধারে। সেখানে পাড় ভেঙ্গে যাচ্ছে। এইগুলির ব্যাপারে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমাদের স্যানিটারি ল্যাট্রিন সব জেলগুলিতেই দেওয়া হয়েছে! শুধু জেলের ড্রেনেজ সিস্টেম খুবই খারাপ অবস্থায় আছে। এবার আমরা ড্রেনেজ সিস্টেম করার পরিকল্পনা নিয়েছি। উন্নততর ব্যবস্থা করবার জন্য যা যা দরকার, সেগুলি আমরা করব।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি নিশ্চয় জানেন যে, আলিপুর এবং প্রেসিডেন্সি জেলের মধ্যে কয়েক শো বিঘা জমি পড়ে রয়েছে। সেগুলি খালি পড়ে আছে। এটা প্রাইম এরিয়া প্রাইম ল্যান্ড। এখানে অনেক কর্মিরা কোয়ার্টার পান না বলে ঝুপড়ি বানিয়ে বসবাস করছেন। অথচ জেলের ডিউটি রাউন্ড দ্য ক্লক। সেইজন্য জেলের মধ্যে ঝুপড়ি বানিয়ে বসবাস করছেন। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, জেলের মধ্যে ঝুপড়ি বানিয়ে বসবাস করছেন। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, জেলের রিপেয়ার যদি টাকার অভাবে না করতে পারেন, তাহলে কমপক্ষে যে খালি জমি পড়ে আছে বিপুল পরিমাণে, সেখানে কর্মিদের কোয়ার্টার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না এবং জেলগুলি যেহেতু প্রাইম ল্যান্ড, এতকাল ছিল, সেহেতু এই জেলগুলি তুলে নিয়ে অন্য কোনও জায়গায় কোনও বড় এলাকায় করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না জানাবেন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** না, আমাদের এখনই সেই পরিকল্পনা নেই। দ্বিতীয় কথা

হচ্ছে আমরা স্টাফ কোয়ার্টার করার পরিকল্পনা হাতে নিচ্ছি। যে জায়গায় আমরা করছি সেখানে যারা অ্যাশোসিয়েশন আছে, তাদেরকে আমরা বলেছি তারা প্রায়োরিটি যদি দেন তার ভিত্তিতেই আমরা অগ্রাধিকার দেব।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী অনুগ্রহ করে বলবেন কি, আমাদের রাজ্যে যে কেন্দ্রীয় কারাগারগুলো আছে অর্থাৎ প্রেসিডেন্সি জেল, দমদম, আলিপুর এই সমস্ত জেলগুলোর সঙ্গে তড়িৎ যোগাযোগের জন্য একটা হাই ফ্রিকোয়েন্সি কমিউনিকেশন সিস্টেম করবেন। এটা আপনি গতবারের বাজেট ভাষণে বলেছিলেন। এটা আপনি চালু করতে পেরেছেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** একটা জেলে চালু করা হয়েছে। বাকি জেলগুলোতে চালু করার চেষ্টা চলছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রেসিডেন্সি জেল এবং আলিপুর সেন্ট্রাল জেলের পুরনো বাড়িগুলো ভেঙে নতুন বাড়ি করার কোনও পরিকল্পনা নেই। কেন্দ্রীয় সরকার এই জেলগুলোকে পুনর্বিন্যাস করার জন্য কয়েক কোটি টাকা দিয়েছেন। তিয়াস বা অন্য জেলগুলোতে সি. সি. টি. ভি. বা ক্লোজ সার্কিট টি. ভি.-র মাধ্যমে বিচারাধীন বন্দিদের দৈনন্দিন কার্যকলাপ এর উপর নজর রাখার জন্য, তাদের সুরক্ষিত করার ব্যবস্থা হয়েছে। আলিপুর বা প্রেসিডেন্সি জেলে এই ক্লোজ সার্কিট টি. ভি.-র মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নতুন ব্যবস্থা মোতাবেক কি ব্যবস্থা গ্রহণ করেছেন এবং এর জন্য কত টাকা খরচ করেছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** ক্লোজ সার্কিট টি. ভি. আলিপুর সেন্ট্রাল জেলে বসিয়ে দিয়েছি। অন্তত আরও পাঁচটি সেন্ট্রাল জেলে যাতে বসানো যায়, সে ব্যাপারটাও দেখা হচ্ছে।

**শ্রী অশোক দেব ঃ** মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন, গতকাল কাগজে দেখেছি, পাল নামে এক আসামী জেলের ভেতর মারা গেছে। প্রায়ই কাগজে এরকম দেখা যায়। মানবাধিকার কমিশন থেকে শুরু করে লিগাল সেল তারাও জেল সম্পর্কে বাজে রিমার্ক পাস করে থাকেন। এই যে জেলে মারা যাচ্ছে এই বিষয়ে মন্ত্রী কি অ্যাকশন নিচ্ছেন, আর এইরকম ঘটনা যাতে না ঘটে তার জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** জেলের মধ্যে লোক থাকলে মৃত্যু হবে না একথা বলা মুশকিল। তার টি. বি. হয়েছিল। তার চিকিৎসা হয়, তারপর তার মৃত্যু হয়। আর যদি অন্যভাবে কোনও দুর্ঘটনা ঘটে সে সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হয়ে থাকে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি যে, জেলের অভ্যন্তরে একটা মাফিয়া গ্রুপ তৈরি হয়েছে এবং সেই গ্রুপগুলো যে জেল হাজতে যাচ্ছে, জেল বন্দিদের অকথ্য নির্যাতন করছে এবং টাকার বিনিময়ে সেই সমস্ত জেল বন্দিদের ইউজ করছে। এর সঙ্গে কর্মচারিদের একাংশও জড়িত রয়েছে। জেল বন্দিদের কাছ থেকে ৫/৭ হাজার করে টাকা নেওয়া হচ্ছে। সেখানে একটা টাকার রাজত্ব কায়েম করা হয়েছে। এই ব্যাপারে আপনার কাছে কি কোনও খবর আছে।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমাদের কাছে এই ধরনের যদি স্পেসিফিক খবর আসে তাহলে আমরা সাথে সাথে ব্যবস্থা গ্রহণ করি। তবে আমরা দেখা করার যে ব্যবস্থা বা পদ্ধতি আছে সেখানে আমরা পরিবর্তন সাধন করেছি। একজন করে অফিসার সেখানে দিয়ে দেখা করার যে পদ্ধতি, সেই পদ্ধতিতে পরিবর্তন সাধন করা হয়েছে। খাবার যখন জেলে রান্না হয়, রান্না হওয়ার পরে আমরা কয়েকটা নির্দিষ্ট জায়গা ঠিক করেছি—সেখানে ঘরে ঘরে খাবার দেওয়ার যে পদ্ধতি সেটা পরিবর্তন করা হচ্ছে এবং নির্দিষ্ট জায়গায় তারা যাতে খেয়ে নিতে পারে সে ব্যবস্থা করছি।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়-এর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে আপনি অশোক দেবের প্রশ্নের উত্তরে বলেছেন যে জেলের ভিতরে বন্দি থাকলে মৃত্যু হতে পারে, অসুস্থ হতে পারে এবং মরতেও পারে। কিন্তু আমরা প্রায়শই দেখতে পাচ্ছি মহকুমা লেভেলে যে সাবজেলগুলি আছে সেখানে স্থায়ী চিকিৎসকের ব্যবস্থা নেই। সেখানে কখনও বন্দিরা অসুস্থ হলে মহকুমা হাসপাতালে খবর পাঠাতে হয় এবং তারা আসছি আসছি করে দেরি করে। তাই আমার প্রশ্ন এইসব জেলগুলিতে স্থায়ী চিকিৎসক নিয়োগের কোনও ব্যবস্থার কথা আপনাদের আছে কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মহকুমায় যে কারাগারগুলি আছে সেই সমস্ত জায়গাতে ডাক্তারের কোনও পোস্ট নেই। দীর্ঘ দিন ধরে সেই ব্রিটিশ আমল থেকেই এই ব্যবস্থা চলে আসছে। সেখানে যে ডাক্তাররা আছেন তারাই দেখাশোনা করেন। কিন্তু এখন নানা অসুবিধার জন্য এই মহকুমার কারাগারগুলির জন্য কিছু ফার্মাসিস্ট ও ডাক্তার নিয়োগ করবার জন্য অর্থদপ্তরের কাছে ফাইল পাঠিয়েছি। সেটার অনুমোদন পেলে আমরা সেই সমস্ত জায়গাতে ডাক্তার দিতে পারব।

**ডাঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার প্রশ্ন, জেলখানার বাড়িগুলি ভগ্ন অবস্থায় আছে। এই বাজেটের মধ্যে কতগুলি জেলের উন্নততর ব্যবস্থা করার কথা চিন্তা করছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমরা রিপেয়ারের কাজ সমস্ত জায়গাতেই শুরু করছি।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** জেলে বন্দি থাকলে মৃত্যু হবে না এটা কেউ গ্যারান্টি দিতে পারে না। কিন্তু এই মৃত্যু, সেটা ন্যাচারাল, না আন-ন্যাচারাল সেটাই দেখতে হবে। আমার প্রশ্ন, লাস্ট ইয়ারে যে কয়টি মৃত্যু হয়েছে, তার মধ্যে কয়টা ন্যাচারাল ছিল?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এটা এখন আমার কাছে নেই, নোটিশ দিলে জানাব।

**রাজ্যে রাষ্ট্রায়ত্ব এন. টি. সি. মিল**

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে অবস্থিত রাষ্ট্রায়ত্ব এন. টি. সি. মিলগুলি বন্ধ হতে চলেছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত অবস্থা নিরশনে রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ**

(ক) উক্ত মিলগুলির পুনরুজ্জীবনের বিষয়টি বি. আই. এফ. আর.-এর বিবেচনাধীনে রয়েছে।

(খ) এন. টি. সি. মিলগুলির পুনরুজ্জীবনের স্বার্থে রাজ্য সরকার অনুমোদিত প্রকল্প অনুসারে সব রকম সহায়তা দেওয়ার কথা রাজ্য সরকার বি. আই. এফ. আর.-কে জানিয়েছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আমাদের রাজ্যে রাষ্ট্রায়ত্ব সংস্থা যে এন. টি. সি. মিলগুলি রয়েছে তার অবস্থা খুব খারাপ। তার বেশ কিছু বন্ধ হয়ে গেছে, এবং যেগুলি চালু আছে সেগুলিতে উৎপাদন হয় না, প্রয়োজনীয় কাঁচামাল সরবরাহ ঠিক থাকে না এবং শ্রমিক কর্মচারিরা সময়মতো বেতন পায় না। আমার প্রশ্ন আমাদের রাজ্যে এন. টি. সি. মিলের সংখ্যা কত এবং কতগুলি চালু অবস্থায় এবং কতগুলি বন্ধ অবস্থায় রয়েছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এন. টি. সি. মিলের সংখ্যা ১২টি, তার মধ্যে ১০টা কখনও চলছে, কখনও চলছে না এই অবস্থায় আছে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে এ বিষয়ে বারে বরে বলেছি। কিন্তু অবস্থাটার বিশেষ পরিবর্তন হয়নি। ১২-টা ইউনিট, ১০-টার

কোনওটা এখন চলছে, কোনওটা পরে চলছে—এই রকম অবস্থায় রয়েছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বি. আই. এফ. আর.-র কাছে যেগুলো পুনর্বিবেচনার জন্য পাঠানো হয়েছিল তাতে আমি শুনেছিলাম, আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের বস্ত্র মন্ত্রকের কাছে এই মিলগুলোর পুনরুজ্জীবনের জন্য একটা সুপারিশ করেছিলেন। কিন্তু কেন্দ্রীয় বস্ত্র মন্ত্রক তার কোনও উত্তর দিয়েছে কিনা তা দয়া করে জানাবেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এ ব্যাপারে এই মিলগুলোর কর্তৃপক্ষরা একটা স্কীম তৈরি করেছিলেন এবং কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছিলেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীও সেই স্কীম সম্পর্কে বস্ত্র মন্ত্রকের কাছে বারবার দরবার করেছেন। কিন্তু এখনও পর্যন্ত কোনও পজেটিভ রেজাল্ট আমরা পাইনি, ওগুলো বি. আই. এফ. আর.-তেই রয়েছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** আমরা এ বিষয়ে মাননীয় স্পিকার সাহেবের নির্দেশে অল পার্টি ডেলিগেশন নিয়ে গিয়েছিলাম। কিন্তু আমাদের রাজ্যে যে ১৪-টা এন. টি. সি. আছে তার জন্য কোনও বিশেষ প্যাকেজের ব্যবস্থা রাজ্য সরকার করেছিলেন কিনা বা কোনও রিভিউ করা হয়েছিল কি না। এই ১৪-টা মিলকে রাজ্য সরকার তার তহবিল থেকে কিছু সাহায্য দেবার কথা বিবেচনা করেছিলেন কি না?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** রাজ্য সরকার নিজস্ব তহবিল থেকে এই ১২টা মিলকে চালু করার কোনও কিছু করে উঠতে পারেননি। যদিও মিলে এমপ্লয়ির সংখ্যা ১০,০০০ থেকে কমে বর্তমানে ৪,৮৬০-এ এসে দাঁড়িয়েছে। কিন্তু এটাও একটা বিরাট সংখ্যা। উক্ত সংখ্যাটা কমিয়ে আনা হয়েছে ভি. আর. এস.-র মাধ্যমে। কিন্তু এখন ঐ মিল চালাতে গেলে ১৪২ কোটি টাকা মতো দরকার হবে। রাজ্য সরকার এটা করতে পারছেন না। এটা কেন্দ্রীয় সরকারের করার কথা ছিল। এবং তারা এক সময় সমগ্র এন. টি. সি. মিলগুলো চালাবার কথাও বলেছিলেন এবং প্রায় ২ হাজার কোটি টাকার একটা স্কীম নিয়েও আলাপ-আলোচনা চলছিল। কিন্তু এখনও কিছু হয়নি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** রুগ্ন শিল্প অধিগ্রহণ ছাড়াও আমাদের রাজ্যে ১৯৭২ সালে রিলিফ আন্ডারটেকিং করা হয়। কিন্তু এই এন. টি. পি. সি. মিলগুলোকে রিলিফ আন্ডার টেকিং করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও প্রস্তাব আপনার কাছে এসেছে কি?

## Traffic accidents in Calcutta

*64. (Admitted question No. *72) **Shri Gopal Krishna Dey and**

**Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) number of fatal traffic accidents in Calcutta Police area in November, 1998, December, 1998 and January, 1999 ;

(b) whether Police vehicles were involved in any of them ; and

(c) the steps taken by the Police to reduce number of accidents?

**Shri Buddhadeb Bhattacharjee :**

(a) November, 1998 ... 42

December, 1998 ... 30

January, 1998 ... 41.

(b) A hired Police vehicle was involved in one case.

(c) (i) Manning of important road crossings by Police Personnel, lady Home Guards etc., arranging proper electronic traffic signals, putting up visible sign boards in accident prone zones,

(ii) Punitive measures against the offending drivers and the vehicles,

(iii) Stepping up action against rash and negligent driving,

(iv) Organising traffic weeks,

(v) Holding seminars and training programmes for professional drivers,

(vi) Creating bus bays and lanes on importing roads.

[11-20 — 11-30 a.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের কাছে যে পরিসংখ্যান দিলেন

তাতে দেখা যাচ্ছে যে, নভেম্বর, ডিসেম্বর ও জানুয়ারি মাসে যথাক্রমে ৪২টি, ৩০টি ও ৪১টি অ্যাক্সিডেন্ট ঘটেছে। এখানে সংশোধনী এনে বলেছেন পুলিশ ভেহিকেলসের ক্ষেত্রে একটা ভাড়া করা গাড়ি ব্যবহারের কথা বললেন। আমরা দেখছি প্রতিনিয়ত কলকাতার রাস্তায় অ্যাক্সিডেন্ট বাড়ছে। আপনারা ট্রাফিক সিগন্যাল আধুনিক ব্যবস্থা করেছেন বলেছেন। পুলিশ আছে, হোম-গার্ড আছে। তা সত্ত্বেও অ্যাক্সিডেন্টের হাত থেকে মানুষকে বাঁচানো সম্ভব হচ্ছে না। অ্যাক্সিডেন্ট ক্রমশ বাড়ছে। বাস ড্রাইভিং-এর ক্ষেত্রে প্রাইভেট বাস, মিনিবাসগুলো যেভাবে গাড়ি চালায় তাতে অনেকাংশে অ্যাক্সিডেন্টের সংখ্যা বৃদ্ধি পায়। আমার প্রশ্ন এই অ্যাক্সিডেন্টগুলোর হাত থেকে বাঁচাতে প্রাইভেট বাস, মিনিবাসের প্রতি আইনানুগ ব্যবস্থা গ্রহণের ক্ষেত্রে কোনও অসুবিধা হচ্ছে কি না? কলকাতার অধিকাংশ ইউনিয়নগুলো সিটু প্রভাবিত। সিটুর প্রভাবের কারণে তাদের প্রতি কোনও ব্যবস্থা নেওয়া কি যাচ্ছে না? এ পর্যন্ত কটা গাড়ির বিরুদ্ধে বিধি-বদ্ধ ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা একেবারে বেড়ে চলেছে বললে অসুবিধা আছে। ১৯৯৬ সালে কলকাতা শহরে ৪৭৭টি অ্যাক্সিডেন্ট হয়েছিল, ১৯৯৭ সালে কলকাতা শহরে ৪৭১টি অ্যাক্সিডেন্ট হয়েছিল এবং ১৯৯৮ সালে কলকাতা শহরে ৪৫৭টি অ্যাক্সিডেন্ট হয়েছিল। তাহলে মার্জিনালি ৭০ থেকে ৫০এ কমেছে। একেবারে ১৯৯৬ সালে অ্যাক্সিডেন্ট সংখ্যা যা ছিল ১৯৯৭ সালে অ্যাক্সিডেন্টের সংখ্যা তার থেকে কমেছে। আবার ১৯৯৭ সালে অ্যাক্সিডেন্টের সংখ্যা যা ছিল ১৯৯৮ সালে অ্যাক্সিডেন্টের সংখ্যা তার থেকে কমেছে। কিন্তু তা সত্ত্বেও সমস্যা রয়েছে। এর থেকে যে ফিগার পাওয়া যাচ্ছে তাতে দেখা যাচ্ছে যে প্রতিদিন একজন না একজন মারা যাচ্ছে। এটা খুবই খারাপ। প্রথম কথা পুলিশ ট্র্যাফিক সিস্টেমকে আরও উন্নত করার দরকার। ট্র্যাফিক পুলিশ, হোম-গার্ডদের আরও উন্নত করার দরকার। কিন্তু কলকাতার কিছু মূল সমস্যা রয়েছে। সেই সমস্যাগুলো হচ্ছে, প্রথমত, জনাধিক্য, কলকাতা শহরে প্রায় ৭০ লক্ষ মানুষ আছেন, এছাড়া তার চারপাশের সব মিলিয়ে প্রায় ১ কোটি ১০ লক্ষ মানুষ কলকাতা শহরের। দ্বিতীয়ত, কলকাতা শহরে গাড়ির সংখ্যা ৮ লক্ষ ৬০ হাজার। এখানে অল টাইপ ভেহিকেলস দিনে দিনে বাড়ছে। এই ৮ লক্ষ ৬০ হাজার গাড়ি কলকাতা শহরে চলে। আরেকটা কথা হচ্ছে, কলকাতার সঙ্গে যদি দিল্লি, মুম্বাইয়ের তুলনা করি তাহলে কলকাতায় বিল্ট-আপ এরিয়াতে রাস্তা কত? কলকাতা শহরে রাস্তা ৬ পারসেন্ট থেকে কম। অথচ দিল্লিতে এটা ২২ পারসেন্ট আছে। সুতরাং কলকাতায় এর মৌলিক সমস্যা, অতীতের সমস্যা ও পরিকল্পনাহীন শহরের সমস্যা রয়েছে। তবে প্রতিদিন এভাবে লোক মারা যাচ্ছে, এরজন্য নিশ্চয়ই পুলিশের সিস্টেমকে আরও উন্নত করার দরকার। শেষ কথা আপনি যেটা বললেন—ড্রাইভাররা সবাই সি. আই. টি. ইউ.-র সমর্থক ইত্যাদি। এই রকম বলা ঠিক নয়। কারণ সবার ইউনিয়ন আছে।

**শ্রী সৌগত রায় ঃ** আপনাদের বেশি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা শ্রমিক শ্রেণীর দল, আমাদের বেশি হবেই। কিন্তু যারা অন্যায় করেন, র‍্যাশ ড্রাইভ করেন, অ্যাক্সিডেন্ট করেন আইন অনুযায়ী তাদের শাস্তি হয়, জেল খাটতে হয়, লাইসেন্স ক্যান্সেল হয়। প্রত্যেক মাসেই এই ধরনের ঘটনা ঘটছে।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অ্যাক্সিডেন্টের ব্যাপারে উদ্বেগ প্রকাশ করে কতগুলো বিষয় বললেন—জনবহুল কলকাতার কথা বললেন। এটা ঘটনা, তিলোত্তমা কলকাতায় লোকসংখ্যা বাড়ছে, রাস্তা কমছে, গাড়ির সংখ্যা বাড়ছে। কিন্তু আমার যেটা মূল প্রতিপাদ্য বিষয় তা হচ্ছে এই অ্যাক্সিডেন্টের হাত থেকে মানুষকে বাঁচাবার জন্য আমরা কি কি পরিকল্পনা নিচ্ছি? মাননীয় মন্ত্রী তার লিখিত উত্তরের মধ্যে কিছু কিছু কথা বলেছেন। মাননীয় মন্ত্রী বললেন অ্যাক্সিডেন্টের পরিপ্রেক্ষিতে শাস্তি হচ্ছে, জেল খাটতে হচ্ছে। এ বিষয়ে আমার জিজ্ঞাসা হচ্ছে, এই সংখ্যাটা কত? উনি আরও বলেছেন, সংখ্যাটা ক্রমশ কিছু কিছু করে কমছে, কিন্তু তা অ্যাক্সিডেন্ট প্রতিরোধের ব্যাপারে বিরাট একটা ভূমিকা পালন করছে বোঝাচ্ছে না। উনি বললেন, "সিটু ইউনিয়নের ব্যাপারে নেই, র‍্যাশ ড্রাইভিং-এর ক্ষেত্রে আমরা শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করেছি।" আমি মন্ত্রী মহোদয়ের কাছে জিজ্ঞাসা করছি, গত তিন মাসে—নভেম্বর, ডিসেম্বর এবং জানুয়ারি মাসে কত জনকে আইন অনুযায়ী শাস্তি দিতে পেরেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** গত নভেম্বর মাসে ৪২-টা কেস হয়েছে, ডিসেম্বর মাসে ৩০-টা কেস হয়েছে এবং জানুয়ারি মাসে ৪১-টা কেস হয়েছে। প্রত্যেক ক্ষেত্রেই ড্রাইভার গ্রেপ্তার হয়েছে এবং কেস দেওয়া হয়েছে। কিন্তু দু মাসের মধ্যে সব কেসে শাস্তি হয় না বা বিচার হয় না।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** কোর্টে কেসগুলোর বিচার হ'তে সময় লাগে, এটা আমরা জানি। লাস্ট ইয়ারে কত জনের শাস্তি হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** লাস্ট ইয়ারের হিসাব জানতে হলে আমাকে সময় দিতে হবে এক বছর আগের কেসগুলোর কিছু, না কিছু নিশ্চয়ই হয়েছে। গত বছর কত লাইসেন্স ক্যান্সেল হয়েছে, কত জনের শাস্তি হয়েছে ইত্যাদি আমাকে সময় দিলে বলতে পারব। গত বছরের অ্যাক্সিডেন্টের ফিগার আমার কাছে আছে, কিন্তু শাস্তি ফিগার নেই। পরে আর এক দিন এ বিষয়ে আপনি প্রশ্ন করলে আমি উত্তর দেব।

**ডঃ নির্মল সিন্‌হা ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে, প্রতি বছর অ্যাক্সিডেন্টের সংখ্যা কমছে। আমার মনে হয় এই সংখ্যাটা আরও কমানো যায় যদি

ড্রাইভারদের লাইসেন্স দেওয়ার ব্যাপারে আরও একটু সতর্কতা অবলম্বন করা যায়। আমরা জানি ন্যূনতম যোগ্যতা অনুযায়ী লাইসেন্স দেওয়ার ব্যাপারে অনেক গাফিলতি হয়। সুতরাং এবিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের কোনও চিন্তা-ভাবনা আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যেটা বললেন সেটা একটা দিক ঠিকই। যারা লাইসেন্স পাচ্ছে তারা ঠিকমতো ড্রাইভিং জানে কিনা—না জেনেও হয়ত লাইসেন্স পেয়ে যাচ্ছে। সেটা একটা সমস্যা। কিন্তু আমার ধারণা মূল সমস্যা তা নয়। মূল সমস্যা হচ্ছে ড্রাইভিং জানেন, ভালই জানেন বলে রাস্তায় কমপিটিশন করে অন্য গাড়িকে ওভারটেক করতে যান ফলে অ্যাক্সিডেন্টে হয়। যখন ওভারটেক করতে যায় তখন বেপরোয়াভাবেই তা করে এবং রাস্তার পাশে না দাঁড়িয়ে মাঝখানে দাঁড়িয়ে লোক তোলে, তার থেকেই অ্যাক্সিডেন্ট হয়। সুতরাং এসব ক্ষেত্রে ড্রাইভিং জানে না বলে অ্যাক্সিডেন্ট হচ্ছে, তা নয়। ড্রাইভিং জানে, ভালই জানে, কিন্তু বেপরোয়া ড্রাইভিং করছে, অ্যাক্সিডেন্ট হচ্ছে এবং মানুষ মারা যাচ্ছে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** শেষ পর্যন্ত একটা কারেকশন করেছেন, এরজন্য ধন্যবাদ। অরিজিনাল রিপ্লাইতে ছিল—নো। প্রশ্নটা ছিল, হোয়েদার পুলিশ ভিহিকিলস ওয়ার ইনভল্ভড ইন এনি অফ দেন। উনি আগে টাইপ করে উত্তর দিয়েছিলেন—নো। পরে বললেন হায়ার্ড পুলিশ ভিহিকিলস। ৩০ জানুয়ারি পুলিশের একটি ট্রাক হরি ঘোষ স্ট্রীটে ঝিল্লি বণিক নামে একটি কলেজ ছাত্রীকে চাপা দেয় এবং সেটা নো-এন্ট্রি এলাকায়। সেই নিয়ে গন্ডগোল হয় এবং পুলিশের ট্রাকই ঘটিয়েছে। সুতরাং পুলিশের সিরিয়াসনেসের কথাটা স্বীকার করবেন। মাননীয় সদস্য শ্রী গোপালকৃষ্ণ দের প্রশ্নের উত্তরে আপনি একটা লম্বা এক্সপ্ল্যানেশন দিলেন। আপনি মূল কথাটা বললেন কলকাতায়, রোড এরিয়া কম ৬ পারসেন্ট আর দিল্লিতে ২২ পারসেন্ট, গাড়ি সেই তুলনায় বেড়ে যাচ্ছে—এই হচ্ছে ওনার এক্সপ্ল্যানেশন। এই যুক্তিটা ধোপে টেকে না। গাড়ির স্পিড যদি কমে যায় তাহলে অ্যাক্সিডেন্টের চান্স কমে যায়। সিম্পিল প্রবাবিলিটি, যত গাড়ি বেশি হবে, যত রাস্তা কম হবে তত অ্যাক্সিডেন্ট হবে, গাড়ির স্পিড কম থাকবে এই এক্সপ্ল্যানেশনটা সঠিক নয়। কলকাতার রাস্তায় অধিকাংশ অ্যাক্সিডেন্ট হচ্ছে, দুটো বাস একই রুটে পাশাপাশি যাচ্ছে, রেস করছে। দুটো মিনিবাস একই রুটে পাশাপাশি যাচ্ছে, রেস করছে এবং অ্যাক্সিডেন্ট হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, মেইন কিলার হচ্ছে প্রাইভেট বাসগুলি এবং মিনি বাসগুলি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই, যাতে ওরা আর অ্যাক্সিডেন্ট না করে, আর লোক না মারে তারজন্য ওদের গাড়িতে স্পিড গভর্নর বসাবার—বেশি স্পিডে যাতে না যেতে পারে—তারজন্য কোনও ব্যবস্থা সরকারের পক্ষ

থেকে করা হচ্ছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি প্রথমে যে কতকগুলি মূল সমস্যার কথা বললাম মাননীয় সদস্য অনেকটা স্বীকার করলেও যুক্তি দিয়ে না করতে চাইছেন, আমি তার ঐ যুক্তিকে গ্রহণ করতে পারছি না। মূল সমস্যাটা ঐ এখান থেকেই আসছে। আসল সমস্যা হচ্ছে, বেপরোয়া বাসের সঙ্গে প্রতিযোগিতা করা। কে আগে যাবে এটাই বেশিরভাগ ক্ষেত্রে হচ্ছে। লাস্ট যে ট্রাফিক মিটিং হয়েছে তাতে ৩টি কথা নির্দিষ্টভাবে বলেছি। ঐ ধরনের জিনিস করলে রাস্তায় সঙ্গে সঙ্গে শাস্তি দেওয়া যায় কি না, জরিমানা করা যায় কিনা। রাস্তার পাশে যেখানে দাঁড়ানোর কথা সেখানে না দাঁড়িয়ে রাস্তার মাঝে দাঁড়িয়ে যাত্রী নামাচ্ছে। পেছন থেকে গাড়ি এনে ধাক্কা দিয়ে দিল। এই জিনিসগুলি বন্ধ করার জন্য আরও আইনের ব্যবস্থা করুন। (২) বাস মিনি বাসের অ্যাসোসিয়েশনের সঙ্গে মিট করুন। মুশকিল হচ্ছে, মালিক এক রকম, ড্রাইভার একরকম। শাস্তি কে পাবে, কাকে শাস্তি দেওয়া হবে এইসব নিয়ে জটিলতা আছে। আপনি যা বলেছেন তার সঙ্গে একমত যে, ঐরকম বেপরোয়া গাড়ি চালানোর জন্য মূলত অ্যাক্সিডেন্ট হচ্ছে। এর জন্য পুলিশকে উন্নত আইনগত ব্যবস্থা, কাঠামো তৈরি করতে হবে যাতে রাস্তায় দাঁড়ালে শাস্তি দেওয়া হয়। আমরা চেষ্টা করছি, কোন আইনে কিভাবে কি করা যায়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার জিজ্ঞাস্য, আপনি এই যে পুলিশের আইন গত দিকের কথা ভাবছেন, এক্ষেত্রে যদি স্পিড কন্ট্রোল করে দেওয়া যায়, রেস্ট্রিক্ট করে দেওয়া যায় তাহলে ধরা যাবে কে স্পিডে চালাচ্ছে এবং তাকে শাস্তি দেওয়া যাবে বেপরোয়াভাবে গাড়ি চালানোর জন্য। আপনি স্পিড কন্ট্রোল বসাবার কোনও চিন্তা-ভাবনা করছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** টেকনিক্যালি সম্ভব কিনা দেখতে হবে, সবার মতামত নিতে হবে যে টেকনিক্যালি সম্ভব কিনা। এখন কথা হচ্ছে, কে ধরবে, কিভাবে ধরবে, ধরা সম্ভব কিনা এইসব টেকনিক্যালি দেখতে হবে। কারণ এরা তো গাড়ি চালাতে আরম্ভ করে আস্তে-আস্তে, তারপর ধাপে-ধাপে স্পিড বাড়িয়ে দেয়। যাই হোক, একটা কিছু পদ্ধতি বের করতে হবে।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন, বি. টি. রোডে ডিভাইডার এবং লাইট লাগানোর পর, ট্রাফিক ব্যবস্থা উন্নত করার পর শ্যামবাজার ব্রিজ থেকে ডানলপ পর্যন্ত অ্যাক্সিডেন্ট অনেক কমে যায়। আপনি লাস্ট ইয়ার এবং কারেন্ট ইয়ারের এই ক'টি মাস দেখুন। তাহলে দেখবেন ডানলপ থেকে শ্যামবাজার ব্রিজ পর্যন্ত অ্যাক্সিডেন্ট অনেক কমে গিয়েছে। কিন্তু ঠিক উল্টো-টা হয়েছে ডানলপ থেকে ব্যারাকপুর পর্যন্ত।

এখানে বি. টি. রোডে ট্রাফিক পুলিশ পাওয়া যায় না। থানায় গিয়ে মানুষ বিব্রত করলে হয়ত একটা কনেস্টেবল পাঠালো বা একটা হাবিলদার পাঠালো। এখানে ট্রাফিক জোন ঠিক নেই, ডিভাইডার নেই। আমার প্রশ্ন, ডানলপ থেকে ব্যারাকপুর পর্যন্ত ট্রাফিক পুলিশ দেওয়ার কথাটা গুরুত্ব দিয়ে চিন্তা করবেন কি না? আপনি জানেন, বেলঘরিয়াতে পর পর ৮টি অ্যাক্সিডেন্ট হয়েছে। আমার কনস্টিটিউয়েন্সিতে ৭টা অ্যাক্সিডেন্ট হয়েছে। কয়েকদিন আগে ২২ বছরের একজন যুবক পুলিশের গাড়ি চাপা পড়ে মারা গেল, তাই নিয়ে হাজার হাজার মানুষের সঙ্গে পুলিশের খন্ডযুদ্ধ হল। অ্যাক্সিডেন্টটা কমাবার জন্য ডানলপ থেকে ব্যারাকপুর পর্যন্ত বিশেষ ব্যবস্থা করবেন কি না জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য কলকাতা ছেড়ে অন্যত্র চলে গিয়েছেন। এটা ঠিকই যে বি. টি. রোডে শ্যামবাজার থেকে ডানলপ পর্যন্ত একটু ভাল হয়েছে। কিন্তু ডানলপের পর থেকে যেটা বললেন সেখানে দুটি ব্যাপার আছে। পি. ডবলু. ডি.-র মন্ত্রী মহাশয় এখানে নেই, আমাদের আলোচনা হচ্ছে, যেভাবে এদিকে রোড ডিভাইডার করেছি এটা ঐ পার্টে করা যায় কিনা। এটা পি. ডবলু. ডি. ভাবছেন, ওদের সময়সূচি কি আছে আমি ঠিক জানি না। আর ট্রাফিক পুলিশের ব্যাপারে বলতে পারি, নর্থ এবং সাউথ ২৪-পরগনার জন্য সম্প্রতি কিছু বাড়তি পোস্ট ক্রিয়েট করাতে পেরেছি, সেটা হল প্রথমে বি. টি. রোডে দেব। এটাই হচ্ছে মূল সমস্যা, এটা বলতে পারি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** কলকাতায় অ্যাক্সিডেন্ট বাড়ছে, বিশেষ করে লোয়ার সার্কুলার রোড টু কলকাতা পোর্ট রাত্রি ৮-টার পর লরির স্পিড মাননীয় মন্ত্রী মহাশয় বোধহয় নিজেও দেখেছেন। সেখানে স্পিড ব্রেকার থাকা সত্ত্বেও, রোড ডিভাইডার দৈওয়া সত্ত্বেও লরির ড্রাইভাররা কিছুই মানে না। তা ছাড়া আমাদের ট্রাফিক আইন যেটা আছে আপনি জানেন যে সেটা বেসিক্যালি ব্রিটিশ পিরিওডের আইন। আপনার ইনস্পেক্টাররা তাদের ধরলে বা সার্জেনরা ধরলে ১০০ টাকা কি ২০০ টাকা স্পট ফাইন করে। ট্রাফিক আইন ভায়োলেটাররা অ্যাক্সিডেন্ট করলে দেখা যাচ্ছে নেক্সড ডে-তেই তার বেল হয়ে যাচ্ছে, গাড়িটা ছাড়িয়ে নিয়ে চলে যাচ্ছে। দে আর কেয়ারলেস। এই আইনের অ্যামেন্ডমেন্ট অ্যাসেম্বলিতে এনে হেভি পানিশমেন্ট এ ক্ষেত্রে দেওয়ার কথা কিছু চিন্তা করছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ৮-টা নয়, ৯-টার পর এটা হয়। একটা সমস্যা হচ্ছে, লরিগুলি ঢোকার সময়টা যখন এসে যায় তখন আবার রাস্তায় যে ট্রাফিক পুলিশরা থাকে তাদের ডিউটি অফ হয়ে যায়। এখানে একটা সমস্যা হয়ে যাচ্ছে। লরিগুলি যাতে চেক করা যায়, নতুন করে ফোর্স দিতে হয় রাত্রিরের জন্য সে পরিকল্পনা করা হচ্ছে। কারণ এটা ঠিকই যে রাত্রি ৯-টার পর লরিগুলি যখন ঢোকে পার্টিকুলারলি সার্কুলার রোডে

বেপরোয়াভাবে চালায়। রাত্রে লরি চালালে রাত্রিরের জন্য আমাদের ট্রাফিক পুলিশ রাখতে হবে এই সিদ্ধান্তে এসেছি। ব্রিটিশ আমলের আইনের কথা যেটা বললেন, অনেক আইনই তো ব্রিটিশ আমলে শুরু হয়েছিল। এখন .আইনের ব্যাপারে কোনটাতে কি করা যায় সেটা স্পিকার মহাশয় বলতে পারবেন, আইনজ্ঞরা বলতে পারবেন। দুর্ঘটনাজনিত অপরাধ করা আর একজনকে ইচ্ছা করে খুন করা—এটা এক নয়। দুর্ঘটনার জন্য কতটা শাস্তি দেওয়া যায় এটা আমরা দেখছি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানাবেন কি যে, ট্রাফিক পুলিশের কতকগুলি প্রবলেম আছে। আমরা দেখেছি যে, লালবাতি গাড়ি পুলিশের দারোগা থেকে আরম্ভ করে এত বেশি এক সঙ্গে চলে, যার ফলে ট্রাফিক পুলিশের পক্ষে একটা প্রবলেম হয়ে দাঁড়ায় যে কোনওটা আগে ছাড়বে, আর কোনওটা পরে ছাড়বে এবং করতে গিয়ে পুলিশের অ্যাক্সিডেন্ট হচ্ছে। আমি এক দিন চিড়িয়াখানার মোড়ে দেখেছি ৪টি লালবাতি গাড়িকে আসতে। এগুলি নিয়ে একটা প্রবলেম হয়। কাজেই এই অ্যাক্সিডেন্ট কমাতে গেলে আপনার লালবাতি গাড়িগুলিকে কিছুটা রেস্ট্রিক্টেড করতে হবে।

দ্বিতীয় হচ্ছে, পুলিশ পয়সা নেবে এদের কাছ থেকে, না ট্রাফিক কন্ট্রোল করবে? একদিকে লাইন ক্লিয়ার দিয়েছে, সবুজ বাতি জ্বলছে, আর এক দিকে পুলিশ হাত বাড়িয়ে দিয়ে ড্রাইভারদের কাছ থেকে পয়সা নিচ্ছে। একদিকে সিগন্যাল দেওয়া আছে, আর এক দিকে হাত বেকানো আছে। পুলিশ কি করবে, এগুলি এমন একটা বিশ্রি জায়গায় গিয়ে দাঁড়িয়েছে এবং এর ফলে অ্যাক্সিডেন্ট হচ্ছে। আর পুলিশের নেগলিজেন্সি হচ্ছে পুলিশ চাঁদা আদায়ে বেশি ব্যস্ত থাকে। এগুলি আপনার নজরে এসেছে কিনা, এগুলি সম্পর্কে আপনি কিছু ভাবছেন কি না বা আপনি জানেন কি না, এই ব্যাপারে বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্য প্রথমে লালবাতির কথা বললেন। লাল বাতিটা বেপরোয়া ভাবে যে কেউ ব্যবহার করছে, এটা একটা সমস্যা। আমরা সম্প্রতি আলোচনা করেছি যে এটা সকলে ব্যবহার করতে পারেন না, কাদের করা উচিত ইত্যাদি। আমরা চেষ্টা করছি একটা গাইড লাইন বের করার। কিন্তু তার জন্য অ্যাক্সিডেন্ট হচ্ছে, এই রকম ঘটনার কথা আমি কখনও শুনিনি। আর দ্বিতীয় যেটা বললেন যে, ঘুস নেবে না ট্রাফিক কন্ট্রোল করবে? চেষ্টা হচ্ছে সব দুনিয়ায় মানুষকে সভ্য করার। শুধু পুলিশ নজরে পড়ছে। কিন্তু রাজনীতি করছে, বা হাতে পয়সা নিচ্ছে, এও তো হয়। সেজন্য বলছি যে, ট্রাফিকের কাজ ট্রাফিককে করতে হবে, এটাই হচ্ছে মূল কথা এবং এটাকে ইম্প্রুভ করতে হবে। আপনি যেটা বলেছেন, আপনি একজন ল' ইয়ার হিসাবে

আমাদের কিছু পরামর্শ দিন যে, শাস্তি দেবার ব্যাপারে ড্রাইভার ইত্যাদি ব্যাপারে কি ধরনের আইন করলে এফেক্টিভ হয়, ড্রাইভারদের এই বেপরোয়া মনোভাব কমিয়ে আনা যায়। আপনি একজন আইনজ্ঞ হিসাবে এই ব্যাপারে পরামর্শ দিলে আমাদের সুবিধা হত।

## শিশু নিবাস

*৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫) **শ্রী রামপদ সামন্ত** ঃ সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কতগুলি সরকারি ও বেসরকারি সাহায্যপ্রাপ্ত 'চিলড্রেন্স হোম' বা শিশু নিবাস আছে ;

(খ) উক্ত হোমে শিক্ষাপ্রাপ্ত ব্যক্তিরা আই. সি. ডি. এস. অনুমোদিত ব্লকগুলিতে কি পদ্ধতিতে সরাসরি নিযুক্তির সুযোগ পান ; এবং

(গ) রাজ্যের কতগুলি ব্লকে এখনও আই. সি. ডি. এস. প্রকল্প অনুমোদন পায়নি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি** ঃ

(ক) রাজ্যে এরূপ ১৭টি সরকারি ও ২২টি বেসরকারি হোম আছে।

(খ) সরকারি হোমের মেয়েদের আই. সি. ডি. এস. প্রকল্পে অঙ্গনওয়ারি কর্মী ও সহায়িকা পদে নিয়োগের জন্য শতকরা পাঁচ (৫) ভাগ পদ সংরক্ষিত আছে।

(গ) রাজ্যের সাতটি ব্লকে এখনও আই. সি. ডি. এস. প্রকল্প অনুমোদন পায়নি।

**শ্রী রামপদ সামন্ত** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আমার 'খ' প্রশ্নের উত্তরে জানালেন যে, ৫ ভাগ পদ সংরক্ষিত রয়েছে আই. সি. ডি. এস. প্রকল্পে। কিন্তু আমার প্রশ্ন ছিল কি পদ্ধতিতে সরাসরি তারা সুযোগ পাবে। অর্থাৎ সরকারি হোম রয়েছে, আবার বে-সরকারি হোম রয়েছে। এখনও পর্যন্ত কোনও কোনও ব্লকে যেখানে আই. সি. ডি. এস. অনুমোদন পেয়েছে সেখানে কিছু হোমের জন্য রিজার্ভ থাকছে। কিন্তু ঐ পদগুলিতে কি ভাবে তারা আসছে? তাদের কোনও ইন্টারভিউ করে প্যানেল করা হচ্ছে এবং তার থেকে নেওয়া হচ্ছে, বা যে ব্লকে অনুমোদন পাচ্ছে তার কাছাকাছি যারা রয়েছে তাদের কনসিডার করা হচ্ছে, না যারা হোমে লেখাপড়া শিখেছে তাদের ডেট অব বার্থ দেখে বা ইয়ার অব পাশিং ইত্যাদি বিচার করে দেওয়া হচ্ছে, অর্থাৎ প্রকৃত পক্ষে কিভাবে দেওয়া হচ্ছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি** ঃ যারা সরকারি হোমে থাকেন বা বে-সরকারি হোমে থাকেন,

সেই হোমের ডাইরেক্টর যিনি আছেন, তিনি সেগুলি পাঠান। এছাড়া যদি কোনও পতিতা মহিলা থাকেন, বা বিভিন্ন এই ধরনের ঘটনা থাকে, যারা জনপ্রতিনিধি, তারা যদি পাঠান, সেক্ষেত্রে ডাইরেক্টরের কাছে পাঠালে অনুমোদন দেওয়া হয়।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানিয়েছেন যে, রাজ্যে ৭টি ব্লকে এখন আই. সি. ডি. এস. প্রকল্পে অনুমোদন পায়নি। গত ১৯ তারিখে আমাদের মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট পেশ করেছেন। তাতে তিনি বলেছেন যে, ৪,০০০টি শিশু শিক্ষাকেন্দ্র উদ্বোধন করা হবে। ঐ ৭টি ব্লক, যেগুলো এখনও অনুমোদন পায়নি, সেগুলোও কি তাহলে অন্তর্ভূক্ত হতে পারে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** সেটা আমার জানা নেই, অর্থমন্ত্রী বলতে পারবেন।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মেদিনীপুর জেলার পিংলা ব্লকে আই. সি. ডি. এস.-এর অনুমোদন পেয়েছে ১৯৯৭ সালে। ওখানে প্রবুদ্ধভারতী বলে একটি এন. জি. ও. দীর্ঘদিন ধরে কাজ করছে। এ-ব্যাপারে অফিসিয়ালভাবে কাজকর্ম শুরু করবার আগে আমরা সি. ডি. পি. ও.-র কাছে জানতে চেয়েছিলাম যে, ওখানে ঐ বেসরকারি সংস্থাটি যে কাজ করছে সে সম্পর্কে কোনও অফিসিয়াল অর্ডার আছে কিনা। সি. ডি. পি. ও. জানিয়েছিলেন যে, সেরকম কোনও অর্ডার নেই। ইন্টারভিউ নেবার তারিখ ঠিক হয়েছিল ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯। কিন্তু ৫ই ফেব্রুয়ারি ১৯৯৯ তারিখে সোশ্যাল ওয়েলফেয়ার বোর্ডের প্রোগ্রাম অফিসার যে চিঠি পাঠিয়েছেন তাতে বলা হয়েছে, কেন্দ্রীয় সরকারের চিঠির উল্লেখ করে সি. ডি. পি. ও.-কে লিখেছেন যে, ঐসব বেসরকারি সংস্থাগুলির মধ্যে থেকে কিছু কিছু মানুষকে যেন নেওয়ার চেষ্টা করা হয়। ঐ চিঠি কিন্তু সি. ডি. পি. ও. আগে পেলেন না ; আগে পেল ঐ বেসরকারি সংস্থা। এবং তারা সঙ্গে সঙ্গে কোর্টে চলে গেল ২৮ তারিখের লিখিত পরীক্ষাকে বাণ্চাল করবার জন্য। আমার প্রশ্ন, সরকারি অফিসার ঐ চিঠি পাওয়ার আগে কেন বেসরকারি সংস্থা সেটা পাবে? অবশ্য পরে সি. ডি. পি. ও. ঐ চিঠির একটা জেরক্স কপি পেয়েছেন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** যে কোনও চিঠি সি. ডি. পি. ও.-কে আগে এবং পরে তার জেরক্স কপি বেসরকারি সংস্থাকে দেওয়া হয়। কাজেই ঐ ব্যাপারটা কেন ঘটল সেটা খোঁজ নিয়ে বলতে হবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আই. সি. ডি. এস. প্রকল্পে অঙ্গনওয়ারি কর্মী নিয়োগের ক্ষেত্রে যে রিটন একজামিনেশন হয় তাতে সাধারণের ক্ষেত্রে মাধ্যমিক পাশ এবং শিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে অষ্টম ক্লাশের মান হতে হবে, কিন্তু পরীক্ষা দু'রকম হবে না। একই কোয়েশ্চেনের মাধ্যমে মাধ্যমিক পাস এবং অষ্টম মানের পরীক্ষার্থীকে পরীক্ষা দিতে

হবে। এই অসুবিধাটা দূর করবার চেষ্টা করবেন কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এটা নিয়ে ভাবনা-চিন্তা করেছি, কিন্তু কিছু করবার নেই। অবশ্য এসব ক্ষেত্রে এস. সি. বা এস. টি. কোটা পূরণের জন্য তাদের কিছু ওয়েটেজ দেওয়া হয়ে থাকে।

**শ্রী অজয় দে ঃ** আই. সি. ডি. এস. প্রকল্পে প্রতি ১,০০০ পপুলেশনের ভিত্তিতে একটি সেন্টার করা হয়। দীর্ঘদিন ধরে এটা চলছে। কিন্তু জনসংখ্যা বাড়ছে এবং তার জন্য বিভিন্ন জায়গা কভার হচ্ছে না। কাজেই আনকভার্ড এরিয়া কভার করবার জন্য এর এরিয়া বাড়াবার কথা চিন্তা করছেন কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** টোটাল পপুলেশন কত হবে, কত পোস্ট করা প্রয়োজন সেটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও সাড়া পাওয়া যাচ্ছে না।

[11-50 — 12-00 Noon]

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা অতিরিক্ত প্রশ্ন। আই. সি. ডি.-এ যে ট্রেনিং দেওয়া হয় সেই ট্রেনিং-এর জন্য প্রথম থেকে যে ভাতা দেওয়া শুরু হয়েছিল ৪০ টাকা করে, দু-একটা জায়গায় খোঁজ নিয়ে জানতে পারলাম, সেটা আর বাড়েনি। এটা কি বাড়ানো সম্ভব?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** চিন্তা-ভাবনা আছে।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, ৫২ বছর ভারত স্বাধীন হয়েছে, আমাদের দার্জিলিং-এর হিলে কোনও শিশু নিবাস নেই, এই চাইল্ড হোম দার্জিলিং হিলে গঠন করার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** সরকারি ভাবে নেই তবে বেসরকারি ভাবে যদি কোনও প্রোপোজাল আসে তাহলে সেটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দেব অনুমোদনের জন্য।

**শ্রী হিমাংশু দত্ত ঃ** অনেকগুলি ব্লকে আই. সি. ডি. এস. প্রকল্পের সি. ডি. পি. ও. নেই। যাতে এই পদগুলি পূরণ করা হয় তার ব্যবস্থা করবেন কি এবং কবে নাগাদ পূরণ করবেন জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আপনি ঠিকই বলেছেন ১১১টি সি. পি. পি. ও সটেজ আছে। এদের নিয়োগের ব্যাপারে মামলা হয়েছে। মামলার রায় বেরোলে পি. এস. সি.-কে জানানো হবে নাম পাঠানোর জন্য এবং লোক পাঠালে আমরা পদগুলি পূরণ করে দেব। এর জন্য আমাদের অসুবিধা হচ্ছে এবং অসুবিধার মধ্যেই কাজ করতে হচ্ছে।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** আমার সাপ্লিমেন্টারি হচ্ছে মূল প্রশ্নের সঙ্গে সঙ্গতি রেখেই। আপনি বললেন ৫ পারসেন্ট হোমের জন্য কোটা নির্ধারিত আছে। আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় অনেকগুলি আই. সি. ডি. এস. কেন্দ্রে অঙ্গনওয়াড়ি ওয়ারকার এবং তাদের হেলপারের পদ খালি পড়ে আছে। দ্বিতীয়ত, হোম থেকে যাদের পাঠানো হয়, কেন্দ্র থেকে তাদের বাড়ি দূরে হওয়ায় যে পরিমাণ ভাতা তাদের দিচ্ছেন তাতে তাদের সংকুলান হচ্ছে না। সেই কারণে অনেকগুলি জায়গায় আই. সি. ডি. এস. কেন্দ্রে যেখানে শিশু পরিষেবার দরকার ছিল সেই পরিষেবা থেকে শিশুরা বঞ্চিত হচ্ছে। এই বিষয়ে কি করা যায় সেই ব্যাপারে কিছু চিন্তা ভাবনা করছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** হোমের মহিলাদের কর্মসংস্থান করার আমাদের একটা নৈতিক দায়িত্ব আছে। সেই জন্য একটা সারকুলার পাঠানো হয়েছে হেড কোয়ার্টারে যে ভেকেন্সিগুলি আছে তার মধ্যে হোমের কোটাকে যেন যোগ করা হয় তাহলে তারা এক জায়গায় থাকতে পারবে। এ ছাড়া সমস্ত হোমের পরিসংখ্যান নেওয়া হচ্ছে অবিলম্বে যাতে তাদের দেওয়া যায় তার ব্যবস্থা করা হচ্ছে। কিছু অসুবিধা হচ্ছে, সেই নিয়ে ভাবা হচ্ছে।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন করতে চাই। আই. সি. ডি. সি. প্রকল্পে মেডিক্যাল অফিসার নিযুক্ত থাকার কথা এবং সেই মেডিক্যাল অফিসার শিশু এবং মহিলাদের নিয়মিত পরীক্ষা-নিরীক্ষা করা, তাদের হেলথ চেক আপ করার কথা। বাগবাজারের আই. সি. ডি. এস প্রকল্পে দীর্ঘ দিন ধরে দেখতে পাচ্ছি কোনও মেডিক্যাল অফিসার নেই। কিছু দিন আগে একজন বয়স্ক রিটেয়ার মানুষকে মেডিক্যাল অফিসার হিসাবে দেওয়া হয়েছিল। তিনি আর. জি. কর কলেজে অ্যাটেন্ডেন্স রেজিস্টার সই করে চলে যেতেন, বাগবাজারে এসে মা এবং শিশুদের স্বাস্থ্য পরীক্ষা করতেন না। তার আন্ডারে ৪ জন নার্স আছেন তাকে সাহায্য করার জন্য। ডাক্তার না আসার জন্য তাদের কোনও কাজ থাকছে না, তারা শুধু বসে থাকেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আই. সি. ডি. এস.-এর ডাক্তারবাবুর কাজ নিয়মিত পরীক্ষা করা, সেই নিয়ম সঠিক ভাবে পালন করছেন না, এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** বাগবাজারের যে কথা বললেন তা আমি দেখব। আই. সি. ডি. এস.-র কোনও ডাক্তার নেই। স্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে বিভিন্ন যে পি. এইচ. সি. আছে, সেটা তারা দেখাশুনা করেন। কাজেই সেখানে তাদের অসুবিধা হয়। বিভিন্ন জায়গায় যখন ভিড় বেড়ে যায় তখন তারা পেরে ওঠেন না। সেটা নিয়ে আমি স্বাস্থ্য দপ্তরের সঙ্গে আলাপ আলোচনা করেছি যাতে এটা গুরুত্ব দিয়ে দেখা হয়।

## সীমান্তে চোরাচালান

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৮) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের সীমান্তবর্তী এলাকাগুলিতে চোরাচালান রোধে সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

সীমান্তবর্তী এলাকাতে চোরাচালান রোধে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের অধীন বি. এস. এফ. বাহিনী ও স্থল শুল্ক বিভাগের।

তবে রাজ্যে পুলিশ বাহিনী এবং বিশেষত এনফোর্সমেন্ট ব্রাঞ্চ বি. এস. এফ. বাহিনীকে আন্তর্জাতিক সীমান্ত বরাবর চোরাচালান রোধে কঠোর ব্যবস্থা গ্রহণে সহযোগিতা করছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বাংলাদেশের সীমান্ত ধরে আমাদের পশ্চিমবাংলার চাল কিছু পাচার হয়ে যায়। বিশেষ করে গত বছর বাংলাদেশে যখন ভয়াবহ বন্যা হয়ে গেল, তার ফলে চালের আকাল দেখা দেয়। এখানকার কিছু অসাধু ব্যবসায়ী সেই পরিস্থিতির সুযোগ নিয়ে ওখানে চাল পাচারের চেষ্টা করেছে। আপনি এই সংবাদ রাখেন কি না? এর ফলে আমাদের রাজ্যে চালের যে সংকট বা অভাব দেখা দেয়, এটি দূর করার জন্য আপনি এই চাল পাচার বন্ধ করার বিশেষ কোনও ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য সঠিকভাবেই বলেছেন যে, আমাদের সীমান্ত এলাকা থেকে বাংলাদেশে চাল চলে যায়। অন্য জিনিসও যায়। কিন্তু চাল চলে যাওয়াটা গুরুতর সমস্যা। গত আমন মরশুমের পর আমাদের কাছে খবর আসে যে চোরাপথের এই রকম চাল চলে যাচ্ছে। তারজন্য আমরা সাধ্যমতো চেষ্টা করেছি। গত বছর আমরা ২০৫ জনকে অ্যারেস্ট করেছি এবং ২৪৩টি কেস করেছি। আমরা ৩ কোটি ৪৮

লক্ষ ৪৩৮ টাকার মাল সিজ করেছিলাম। আর ১৯৯৯ সালের শুধু দুটি মাসে, যখন জিনিসপত্রের দাম ভীষণ বেড়ে যায় এবং যখন চাল উঠছিল, তখন চাল চলে যাচ্ছিল, সেই সময়ে, জানুয়ারি এবং ফেব্রুয়ারি মাসে আমরা ৫৬টি কেস করেছি এবং ৫৩ জনকে অ্যারেস্ট করেছি। আমরা ৬ হাজার ৮৩ লক্ষ ৬২০ টাকার মাল সিজ করেছি। এই দুটি মাসে যা করেছি তা গত বছরের থেকে বেশি। অর্থাৎ আপ্রাণ চেষ্টা হচ্ছে। কিন্তু মাননীয় সদস্য যদি প্রশ্ন করেন, এটাই কি যথেষ্ট? আমি বলব, না। সীমান্তরক্ষা করার দায়িত্ব বি. এস. এফের। দু' হাজার দু'শ ষোল কিলোমিটার সীমান্তের জন্য আমাদের এখানে বি. এস. এফের ৩৪ ব্যাটালিয়ন থাকার কথা। কিন্তু আছে মাত্র ২০ ব্যাটালিয়ন। বি. এস. এফের ঐ সংখ্যক ব্যাটালিয়ন যদি থাকে তাহলে এটা ঠেকানো সম্ভব হবে। আপনি যা বলছেন তা ঠিক, সম্পূর্ণ ঠেকানো যাচ্ছে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি বিশেষ করে চালের কথা বলছি এইজন্য যে, আমাদের এখানে খাদ্য সমস্যা রয়েছে। গত তিন বছর আমাদের রাজ্য থেকে কি রকম চাল বাংলাদেশে গেছে তা অ্যাসেস করার জন্য কোনও সমীক্ষা বা খাদ্য দপ্তরের সঙ্গে আপনার কোনও বৈঠক হয়েছে কিনা অ্যাসেস করার জন্য? সেই সঙ্গে সঙ্গে এনফোর্সমেন্ট ব্রাঞ্চ, এনফোর্সমেন্ট পুলিশ এবং বি. এস. এফের কো-অপারেশন দরকার। তারজন্য এই তিন পক্ষকে নিয়ে কোনও অ্যাসেস করেছেন কি না ; আমি স্পেসিফিক জানতে চাইছি, কি পরিমাণ চাল বাংলাদেশে পাচার হয়েছে?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সমস্যা হচ্ছে একটা সেটা আপনি জানেন কিনা জানি না যে, ভারত সরকারের সঙ্গে বাংলাদেশ সরকারের একটা চুক্তি অনুযায়ী, এখান থেকে চাল বাংলাদেশ সরকার কিনে নিয়ে যাচ্ছেন। কিন্তু আমরা পশ্চিমবঙ্গ সরকার দিতে পারছি না। এমন কি বাইরের রাজ্যের ব্যবসায়ীরাও এর সুযোগ নিয়ে এখান থেকে বাংলাদেশে চাল বিক্রি করছেন। এরফলে কিছু অসাধু ব্যবসায়ী এখান থেকে বাংলাদেশে চাল বিক্রি করেছে। তাদেরকে জেলাতে অ্যারেস্টও করা হয়েছে। তারা জাল সার্টিফিকেট দেখিয়ে চাল নিয়ে যায়। এই যে জটিলতা রয়েছে এরজন্য আমরা সিজ পর্যন্ত করেছি। এর বাইরে সত্যি কত চাল চলে গেছে জানার জন্য আমরা মিটিং পর্যন্ত করেছি। আমরা মিটিং ডিস্ট্রিক্ট লেবেলে পঞ্চায়েত, বি. এস. এফ. এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের সঙ্গে মিটিং করেছি। বিষয়টি রিভিউ করেছি স্মাগলিং ধরার জন্য, কিন্তু সত্যি কত চাল বেরিয়ে গেছে তা জানানো সম্ভবপর নয়।

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### জেলে গ্যাসের উনান

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৩) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

রাজ্যের বিভিন্ন জেলে গ্যাসের উনান স্থাপনের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের বিভিন্ন জেলে গ্যাসের উনান স্থাপনের বিষয়টি বর্তমানে রূপায়িত করা হচ্ছে।

### পানীয় জলের সংকট

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৭) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ব্যাপক হারে মাটির নীচের জল শ্যালো, সাবমার্সিবেল ও গভীর নলকূপের মাধ্যমে প্রতিদিন চাষের কাজে তুলে নেওয়ার ফলে পানীয় জলের সংকট দেখা দিচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত জলস্তরকে পূরণ করার জন্য "রিচার্জ" বা "রিফিলিং"-এর ব্যবস্থা গ্রহণ করা হবে/হচ্ছে কি?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অনিয়ন্ত্রিত এবং ব্যাপক হারে ভূগর্ভস্থ জল উত্তোলনের জন্য কিছু কিছু এলাকায় বিশেষত খরা প্রবণ জেলাগুলিতে গ্রীষ্ম জলস্তর নেমে যাওয়ায় কিছু কিছু ক্ষেত্রে সাময়িকভাবে পানীয় জলের সমস্যা দেখা দেয়, কিন্তু বর্ষার পরে জল স্তরের উন্নত হওয়ায় সেই সমস্যা দূরীভূত :·

(খ) বিভিন্ন জেলায় বিশেষত খরা প্রবণ জেলাগুলিতে ভূগর্ভস্থ জলের সংকট এড়াবার জন্য রাজ্য জল অনুসন্ধান অধিকার কেন্দ্রীয় সরকারের জল সম্পদ মন্ত্রকের কৃত্রিম রিচার্জ বিষয় ও পরীক্ষামূলক প্রকল্প জমা দিয়েছে।

## পথ শিশুদের স্বাস্থ্য পরীক্ষা

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১১২০) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা পুলিশের তত্ত্বাবধানে শহরে পথ শিশুদের স্বাস্থ্য পরীক্ষার মধ্য দিয়ে স্বাস্থ্য পরিষেবার কাজ শুরু হতে চলেছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিষেবার কাজ কবে থেকে শুরু হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পরিষেবার কাজ শুরু হয়েছে ৩রা জানুয়ারি, ১৯৯৯ থেকে।

## ব্রেথওয়েট কারখানা

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫১) **শ্রী তপন হোড় ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলকাতাস্থিত ব্রেথওয়েট কারখানাটি সম্পর্কে রাজ্য সরকার কোনও চিন্তা-ভাবনা করছেন কি ; এবং

(খ) কারখানার বর্তমান পরিস্থিতি কিরূপ?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার এই কারখানাটির পুনরুজ্জীবন সম্পর্কে সচেষ্ট। কোম্পানিটি ১৯৯২ সালে বি. আই. এফ. আর.-এ নথিভুক্ত হয় এবং বি. আই. এফ. আর. ১৭.১০.৯৫ তারিখে এই কোম্পানিটির জন্য একটি পুনরুজ্জীবন প্রকল্প মঞ্জুর করে। উক্ত প্রকল্প অনুসারে রাজ্য সরকার কোম্পানির বকেয়া বিক্রয় কর পরিশোধের জন্য ৩৩.৪৭ লক্ষ টাকা ঋণ মঞ্জুর করেছে।

(খ) বর্তমানে কারখানাটিতে বি. আই. এফ. আর. কর্তৃক মঞ্জুরীকৃত পুনরুজ্জীবন প্রকল্প রূপায়ণের কাজ চলছে।

### সেচ উন্নয়ন

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৯) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সেচের উন্নয়নের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কিভাবে তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) নানা পরিকল্পনার মাধ্যমে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সেচের ব্যবস্থা বাস্তবায়িত করার চেষ্টা হচ্ছে।

এই দপ্তরে সমস্ত পরিকল্পনাই ক্ষুদ্র ও প্রান্তিক এবং তফসিলি জাতি ও উপজাতির কৃষকদের জন্য করা হচ্ছে।

১) বর্তমানে নাবার্ডের ঋণের টাকায় আই. আর. ডি. এফ.-২ পরিকল্পনায় ১৫৯টি উচ্চক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ৮৩টি মধ্যম ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ৬০টি নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ১,৪২৮টি অগভীর নলকূপ, ৮৫টি বৃহৎ ও ৩৭০ ক্ষুদ্র নদী জলোত্তলন প্রকল্পের কাজ চলছে।

২) আর. আই. ডি. এফ.-৪ পরিকল্পনায় এখন পর্যন্ত ২২৫টি উচ্চ ক্ষমতা সম্পন্ন, ১৭৭টি মধ্যম ক্ষমতা সম্পন্ন, ৫৩৭টি নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ৯৭৬টি অগভীর নলকূপ ১২২টি বৃহৎ ও ৬২৩টি নদী জলোত্তলন প্রকল্প রূপায়ণের প্রস্তাব এসেছে।

৩) এই দপ্তরের টাকায় (কোর সেক্টর) আগামী দু বছরে ৮৫টি বৃহৎ ও বেশ কিছু ক্ষুদ্র নদী জলোত্তনের প্রকল্প রূপায়ণের পরিকল্পনা আছে।

৪) ওয়েস্ট বেঙ্গল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট ফাইন্যান্সিয়াল কর্পোরেশনের থেকে ঋণের মাধ্যমে ওয়েস্ট বেঙ্গল মাইনর ইরিগেশন কর্পোরেশন আগামী দু-বছরের মধ্যে শেষ করার জন্য অনেকগুলি নতুন পরিকল্পনা নিয়েছে।

৫) অনেকগুলি ভূ-পৃষ্ঠে কৃত্রিম জলাধারের মাধ্যমে ও সি. এ. ভি. এ.-র কৃত্রিম

খাল ও নালার মাধ্যমে সেচের পরিকল্পনা নেওয়া হয়েছে।

৬) এ ছাড়া তরাই এলাকায় ডাচ সরকারের আর্থিক সাহায্যে ৮৮টি ক্ষুদ্র নদী জলোত্তলন প্রকল্প এ বছর শেষ করা হয়েছে।

**ইভটিজিং**

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৭) **শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ জানুয়ারি থেকে ৩১শে জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত রাজ্যে কতগুলি ইভটিজিং-এর ঘটনা ঘটেছে ;

(খ) উক্ত ঘটনায় জড়িত কতজনকে পুলিশ গ্রেপ্তার করেছে ; এবং

(গ) ইভটিজিং বন্ধ করতে সরকার বিশেষ কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৮টি কেস নথিভূক্ত হয়েছে।

(খ) ৩০ জনকে।

(গ) হ্যাঁ। মহিলা স্কুল, কলেজ, বাজার এবং ইভটিজিং প্রবণ এলাকা যথা গুরুত্বপূর্ণ বাস, টার্মিনাস স্টপেজ, গুরুত্বপূর্ণ রাস্তার সংযোগস্থল, বহুতল বাজার, ময়দান এলাকায় নজরদারি ব্যবস্থা করা হয়েছে।

**আই. সি. ডি. এস. প্রকল্পে ড্রাইভার নিয়োগ**

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৪) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন আই. সি. ডি. এস. প্রকল্পে গাড়ি আছে অথচ ড্রাইভার নিয়োগ করা হয়নি ;

(খ) সত্যি হলে, তার সংখ্যা কত ;

(গ) উক্ত প্রকল্পে মোট কত পদ শূন্য আছে ; এবং

(ঘ) শূণ্যপদ পূরণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি।

(খ) ১৮টি (আঠারো)।

(গ) মোট ড্রাইভারের শূণ্য পদ ৭০টি (সত্তর)।

(ঘ) শূণ্যপদ পূরণ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

**দুগ্ধ ও দুগ্ধজাত দ্রব্য বিপণনকেন্দ্র**

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৫) **শ্রী ইউনুস সরকার এবং শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া)** ঃ প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১লা জানুয়ারি, ১৯৯৮ থেকে চলতি বছরের ৩১শে জানুয়ারি পর্যন্ত দুগ্ধ ও দুগ্ধজাত দ্রব্যের বিপণনকেন্দ্র খোলা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, রাজ্যের কোথায় উক্ত কেন্দ্র খোলা হয়েছে?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিভাগীয় বিপণন কেন্দ্র খোলা হয়নি। তবে, কমিশনের ভিত্তিতে এজেন্টে নিয়োগ করে দুধ বিক্রয়ের ব্যবস্থা করা হয়েছে।

(খ) এই দুগ্ধ বিপণন ব্যবস্থা নিম্নলিখিত স্থানে করা হয়েছে ;

১। কলকাতা,

২। দক্ষিণ চব্বিশ পরগনা,

৩। উত্তর চব্বিশ পরগনা,

৪। হাওড়া,

৫। হুগলি,

৬। বর্দ্ধমান,

৭। নদীয়া।

### কলকাতা পুলিশে থানার সংখ্যা বৃদ্ধি

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২২) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা পুলিশের থানার সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

### জেলে অসুস্থ বন্দিদের চিকিৎসা

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮০০) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের বিভিন্ন জেলে অসুস্থ বন্দিদের চিকিৎসার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সকল কেন্দ্রীয়, জেলা এবং বিশেষ কারাগুলিতে অসুস্থ বন্দিদের চিকিৎসার জন্য তাদের নিজস্ব হাসপাতাল রয়েছে। উক্ত জেলগুলিতে সবসময়ের জন্য ডাক্তার এবং ফার্মাসিস্ট নিযুক্ত আছে। প্রত্যেক বন্দির স্বাস্থ্য এবং জেলের সার্বিক সুস্থ পরিবেশ সংক্রান্ত কাজ ও এই চিকিৎসকদের কর্তব্যের অন্তর্গত। যে সব ক্ষেত্রে জেল হাসপাতালে যথোচিত চিকিৎসার ব্যবস্থা করা যায় না, সে সব ক্ষেত্রে বন্দিদেরকে চিকিৎসার জন্য বাহিরের স্থানীয় হাসপাতালে স্থানান্তরিত করা হয়।

বিভিন্ন মহকুমায় অবস্থিত উপ-কারাগুলির ক্ষেত্রে সংশ্লিষ্ট মহকুমা চিকিৎসক অসুস্থ বন্দিদের চিকিৎসা করে থাকেন।

### সাজাপ্রাপ্ত আসামীদের শিক্ষা ও সংস্কৃতি উন্নয়ন

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৭) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'স্বল্প-মেয়াদি ও দীর্ঘ-মেয়াদি সাজাপ্রাপ্ত' আসামীদের শিক্ষা ও সাংস্কৃতিক মান

উন্নয়নের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কোন কোন জেলখানায় উক্ত কর্মসূচি গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্যের সকল সেন্ট্রাল জেলে এবং কয়েকটি জেলা কারায় উক্ত কর্মসূচি ইতিমধ্যে গ্রহণ করা হয়েছে।

### নজরুল একাডেমি

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৫) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নজরুল জন্মশতবর্ষে চুরুলিয়ার নজরুল একাডেমিটি সরকার কর্তৃক অধিগ্রহণের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### পাকিস্তানী গুপ্তচর

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৬) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শিলিগুড়িতে সম্প্রতি পাকিস্তানী গুপ্তচর সংস্থা আই. এস. আই.-এর সঙ্গে যুক্ত কয়েকজনকে রাজ্য পুলিশ গ্রেপ্তার করেছে ; এবং

(খ) সত্যি হলে, কতজন অভিযুক্তকে কি কি অভিযোগে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আই. এস. আই.-এর কার্যকলাপের সহিত যুক্ত সন্দেহে ১৩ জন (১১ জন পাখতুন ও ২ জন ভারতীয়)-কে গ্রেপ্তার করা হয়েছে।

## Unstarred Questions
## (to which written Answers were laid on the Table)

### কলকাতা কর্পোরেশনের জমিতে ইঁটখোলা

১। (অনুমোদিত প্রশ্ন নং ৪) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার উত্তরপাড়া কোতরং পৌর এলাকার কোতরং-এ গঙ্গার পশ্চিমপাড়ের ইঁটখোলাগুলি যে জমিতে রয়েছে তা কলকাতা কর্পোরেশনের অধীন ;

(খ) সত্যি হলে,

১। ঐ জমির পরিমাণ কত,

২। ইঁটখোলাগুলি নিয়মানুযায়ী পৌর কর দেয় কি না,

৩। না দিলে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে ; এবং

(গ) ঐ জমিতে কলকাতা কর্পোরেশন কোনও উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করেছে কি না?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হুগলি জেলার উত্তরপাড়া-কোতরং পৌর এলাকায় গঙ্গার পশ্চিমপাড়ে সরকারি কোনও ইঁটখোলা নেই।

(খ) সত্যি নয়,

১। প্রশ্ন আসে না।

২। প্রশ্ন আসে না।

৩। প্রশ্ন আসে না।

(গ) জানা নেই।

**সরকার নিয়ন্ত্রণাধীন ইঁটভাটা**

২। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬) **শ্রী কমল মুখার্জি ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে উত্তর ২৪-পরগনার পলতায় সরকার নিয়ন্ত্রণাধীন যন্ত্রচালিত ইঁটভাটায় সাধারণ মানুষ ইঁট ক্রয়ের জন্য টাকা দিয়ে বুকিং করা সত্ত্বেও অযথা হয়রান হচ্ছেন ও প্রাপ্য ইঁট পাচ্ছেন না ; এবং

(খ) থাকলে, উক্ত বিষয়ে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ক্রমিক সংখ্যা অনুসারে সাধারণ মানুষ পলতায় সরকার নিয়ন্ত্রণাধী যন্ত্রচালিত ইঁট পেয়ে থাকেন। অযথা হয়রানির কোনও প্রশ্ন আসে না।

(খ) প্রশ্ন আসে না।

**মেদিনীপুর জেলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৬) **শ্রী রামপদ সামন্ত ঃ** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসের মোট সংখ্যা কত ;

(খ) ১৯৯৭-৯৮ আর্থিক বছর পর্যন্ত এই জেলায় রেজিস্ট্রিকৃত বেকারের মোট সংখ্যা কত ; এবং

(গ) উক্ত সময়ের মধ্যে ঐ জেলার মোট কতজন বেকার যুবক-যুবতী এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি পেয়েছেন?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মেদিনীপুর জেলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অফিসের মোট সংখ্যা ৯টি।

(খ) ১৯৯৭-৯৮ আর্থিক বছর পর্যন্ত এই জেলায় রেজিস্ট্রিকৃত বেকারের মোট সংখ্যা ৬,৩৯.৯৪৮ জন।

(গ) উক্ত সময়ের মধ্যে ৬০৪ জন বেকার যুবক-যুবতী ঐ জেলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি পেয়েছেন।

**এস. ই. এস. আর. ইউ. প্রকল্পে আর্থিক সাহায্য**

৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩০০) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-এর ৩১শে ডিসেম্বর পর্যন্ত এই রাজ্যে এস. ই. এস. আর. ইউ. প্রকল্পে বেকার যুবক-যুবতীদের অর্থ সাহায্যের লক্ষ্যমাত্রা কত ছিল (বছরওয়ারি হিসাব) ; এবং

(খ) উক্ত বছরগুলিতে আর্থিক সাহায্যপ্রাপ্তের সংখ্যা কত (বছরওয়ারি হিসাব)?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বছরওয়ারি অর্থ সাহায্যের লক্ষ্যমাত্রা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| ১৯৯৫-৯৬ | .. | ৪.৫২ কোটি |
| ১৯৯৬-৯৭ | .. | ৪.৮৪ " |
| ১৯৯৭-৯৮ | .. | ২.২০ " |
| ১৯৯৮-৯৯ | .. | ১.৮০ " |

(খ) উক্ত বছরগুলিতে আর্থিক সাহায্যপ্রাপ্তের সংখ্যা নিম্নরূপ ঃ

| সাল | | ঋণ প্রাপকের সংখ্যা |
|---|---|---|
| ১৯৯৫-৯৬ | .. | ২,৫০৩ জন |
| ১৯৯৬-৯৭ | .. | ১,০৫৩ " |
| ১৯৯৭-৯৮ | .. | ৪৮৫ " |
| ১৯৯৮-৯৯ (৩১শে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত) | .. | ২৪৪ " |

**Circuit Bench at Midnapore**

5. (Admitted question No. 325) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) whether the Government have any plan and programme now or in the near future to set up a Circuit Bench of the Hon'ble High Court of Calcutta at Midnapore ; and

(b) if answer to (a) be in the negative, the reason(s) for not taking up the proposal ?

**Minister-in-charge of the Judicial Department :** (a) No. Not at the present moment.

(b) As the earlier proposal of the State Government to set up a Circuit Bench of the Hon'ble High Court of Calcutta has not yet been materialised.

### বেকার-ভাতা

৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৯) **শ্রী গোপালকৃষ্ণ দে :** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮০ সালের জানুয়ারি মাস থেকে ১৯৯৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবাংলায় বেকার ভাতাপ্রাপ্ত বেকারের সংখ্যা কত ; এবং

(খ) ১৯৯৮ সালের জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত বেকার-ভাতা প্রাপ্তের মধ্যে কত জন বেকারের কর্মসংস্থান হয়েছে?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৮০ সালের জানুয়ারি মাস থেকে ১৯৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে বেকার-ভাতা প্রাপ্ত বেকারের সংখ্যা ছিল ৭,৪৩,১০৬ জন।

(খ) তথ্য সংগ্রহ করা হচ্ছে।

### আই. সি. ডি. এস. প্রকল্প

৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৬) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি :** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি আই. সি. ডি. এস. প্রকল্প চালু আছে ;

(খ) বিগত বছরে (১৯৯৮) আসানসোল ও হীরাপুর কেন্দ্রে গ্রামীণ ব্লকে কতগুলি

কেন্দ্র খোলা হয়েছে ; এবং

(গ) উক্ত ব্লক দুটিতে আর কতগুলি নতুন প্রকল্প চালু করা হবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** : (ক) বর্তমানে রাজ্যে ২৯৪টি আই. সি. ডি. এস্. প্রকল্প চালু আছে।

(খ) বিগত বছরে আসানসোল গ্রামীণ ব্লকে ৪৭টি কেন্দ্র খোলা হয়েছে।

(গ) বর্তমানে ঐ ব্লক দুটিতে আর কোনও নতুন প্রকল্প চালু করার অনুমোদন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এখন পর্যন্ত পাওয়া যায়নি।

**আসানসোলের সাইকেল কারখানা**

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯২) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি** : শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, আসানসোল মহকুমায় সেনর‍্যালে কারখানার শ্রমিকরা তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হচ্ছেন ; এবং

(খ) সত্যি হলে, সরকার এ বিষয়ে কোনও পদক্ষেপ গ্রহণ করেছে কি?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** : (ক) আসানসোলে 'সেনর‍্যালে' নামে বর্তমানে কোনও কারখানা নেই। কিন্তু এই অঞ্চলের সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়া লিমিটেড কারখানাটি বর্তমানে বি. আই. এফ. আর.-এ বিবেচনাধীন রয়েছে।

এ কথা সত্যি যে, এই কারখানার শ্রমিকেরা বর্তমানে তাঁদের ন্যায্য পাওনা ঠিকমতো পাচ্ছেন না। কারখানাটির মালিক ভারত সরকার।

(খ) রাজ্য সরকার বিষয়টি সম্বন্ধে বারবার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছে ও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করেছে।

**সাঁওতালী ভাষায় তথ্যচিত্র**

৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৯) **শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম** : তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাঁওতালী ভাষায় তথ্যচিত্র তৈরি করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, অদ্যাবধি কটি তথ্যচিত্র তৈরি হয়েছে ; এবং

(গ) কতগুলি তথ্যচিত্র তৈরির কাজ চলছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**ভাগীরথী মিল্ক ইউনিয়ন**

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩১) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভাগীরথী মিল্ক ইউনিয়নের সঙ্গে জড়িত প্রাথমিক দুগ্ধ সমবায় সমিতিগুলিতে মোট কতজন প্রাথমিক কর্মচারী হয়েছে ;

(খ) উক্ত কর্মচারিদের মাসিক গড়পড়তা আয় কত?

**প্রাণী-সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভাগীরথী মিল্ক ইউনিয়নের সঙ্গে জড়িত প্রাথমিক দুগ্ধ সমবায়গুলিতে প্রাথমিক কর্মচারীর সংখ্যা যথাক্রমে ঃ

| | | |
|---|---|---|
| সেক্রেটারি | ... | ৩৬২ |
| মিল্ক টেস্টার | ... | ৩৬২ |
| হেড লোডার | ... | ৫৮২ |
| ইন্‌সেমিনেশন-কাম-ভেটেরিনারী ফার্স্ট-এইড্ ওয়ার্কার | ... | ১৬৩ (এই কাজটি করেন সেক্রেটারি অথবা টেস্টার) |

(খ) এই সমস্ত কর্মচারীর মাসিক গড় আয় যথাক্রমে ঃ

| | | |
|---|---|---|
| সেক্রেটারি | ... | ৮৩০ |
| মিল্ক টেস্টার | ... | ৫৯০ |

| | | | |
|---|---|---|---|
| হেড লোডার | ... | ৯৫০ | |
| ইন্‌সেমিনেশন-কাম-ভেটেরিনারী ফার্স্ট-এইড্‌ ওয়ার্কর | ... | ২৫০,৩০০ | (এই টাকা সেক্রেটারি অথবা টেস্টারের অতিরিক্ত আয়, যেহেতু তাহারা এই কাজটি করেন।) |

### ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে ভাগীরথী মিল্ক ইউনিয়নের ঋণ

১১। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩২।) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ ভাগীরথী মিল্ক ইউনিয়ন ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে কী পরিমাণ টাকা ঋণ নিয়েছে ; এবং

(খ) কবে নাগাত উক্ত ঋণের টাকা পরিশোধ হবে বলে আশা করা যায়?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে ভাগীরথী মিল্ক ইউনিয়ন কোনও ঋণ নেয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### মুর্শিদাবাদ জেলায় প্রাথমিক দুগ্ধ সমবায় সমিতি

১২। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৩) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কতগুলো প্রাথমিক দুগ্ধ সমবায় সমিতি আছে এবং

(খ) মোট কত ব্যক্তি উক্ত সমবায়গুলির সাথে যুক্ত?

**প্রাণী-সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলায় ভাগীরথী মিল্ক ইউনিয়নের অন্তর্গত প্রাথমিক দুগ্ধ সমবায় সমিতির সংখ্যা ৪২৭।

(খ) মোট কত ব্যক্তি উক্ত সমবায়গুলির সাথে যুক্ত?

### কাকদ্বীপ মহকুমায় বেকারের সংখ্যা

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৭) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত দক্ষিণ ২৪ পরগনা জেলার কাকদ্বীপ মহকুমায় কর্মবিনিয়োগ কেন্দ্রে রেজেস্ট্রীকৃত বেকার যুবক-যুবতীর সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে (১) তফসিলি জাতি, (২) তফসিলি উপজাতি ও (৩) অন্যান্য অনগ্রসর শ্রেণীভুক্তের সংখ্যা কত ; এবং

(গ) উক্ত সময়ে কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে কতজন (১) সাধারণ, (২) তফসিলি জাতি, (৩) তফসিলি উপজাতি ও (৪) অন্যান্য অনগ্রসর শ্রেণীর বেকারদের চাকরি হয়েছে?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫০.৮৫৭ জন

(খ) সংখ্যাগুলি নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) তফসিলি জাতি | ... | ১০,২৮৯ জন। |
| (২) তফসিলি উপজাতি | ... | ৫৭ জন। |
| (৩) অন্যান্য অনগ্রসর শ্রেণীভুক্ত | ... | ৫৪৩ জন। |

(খ) ৩১-১২-৯৮ পর্যন্ত উক্ত কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে চাকরি প্রাপকের সংখ্যা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) সাধারণ | ... | ৪৮ জন। |
| (২) তফসিলি জাতি | ... | ২৩ জন। |
| (৩) তফসিলি উপজাতি | ... | ৭ জন। |
| (৪) অন্যান্য অনগ্রসর শ্রেণীভুক্ত | ... | ২ জন। |

### এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ জেলা কমিটির সভা

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৯) **শ্রী রবীন মুখার্জি ঃ** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ জেলা কমিটিগুলির সভা কতদিন অন্তর ডাকার নিয়ম আছে ; এবং

(খ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত অনুষ্ঠিত হুগলি জেলা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটির সভার সংখ্যা কত?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতি মাসে ১টি করে সভা ডাকার নিয়ম আছে।

(খ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত অনুষ্ঠিত হুগলি জেলা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের উপদেষ্টা কমিটির সভার সংখ্যা মোট ১১টি।

## ইন্দিরা আবাসন যোজনা

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০২৭) **শ্রী রবীন মুখার্জি ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে হুগলি জেলায় ইন্দিরা আবাস যোজনায় কী পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে ; এবং

(খ) উক্ত অর্থ কোন্ কোন্ ব্লকে কী পরিমাণে বরাদ্দ করা হয়েছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ১০ই মার্চ, ১৯৯৯ পর্যন্ত হুগলি জেলাকে কোনও অর্থ এই যোজনায় বরাদ্দ করা হয়নি। প্রথম কিস্তি (কেন্দ্রীয় সরকারের অংশ) বরাদ্দ করার জন্য প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনার জন্য পাঠানো হয়েছিল। প্রস্তাবে কিছু ত্রুটি থাকায় কেন্দ্রীয় সরকার প্রস্তাবটি ফেরৎ পাঠায়। ত্রুটিগুলি দূর করে নতুন প্রস্তাব পাঠানোর জন্য জেলাকে নির্দেশ দেওয়া হয়েছে।.

(খ) 'ক' প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে ব্লকে অর্থ-বরাদ্দের প্রশ্ন ওঠে না।

## ৯৮ গ্রুপের উদ্বাস্তু কলোনি

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৬) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, '৯৮ গ্রুপের উদ্বাস্তু কলোনিগুলিকে স্বীকৃতি দানের বিষয়ে

কেন্দ্রীয় সরকার কোনও আগ্রহ দেখাচ্ছে না ;

(খ) রাজ্য সরকারের জমির উপর অবস্থিত '১৯৮ গ্রুপের' উদ্বাস্তু কলোনিগুলির জরিপের কাজ কবে নাগাত শুরু হবে বলে আশা করা যায়?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি

(খ) ঐ জরিপের কাজ শুরু হয়েছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received four notices of Adjournment Motion. The first one is from Shri Adhir Ranjan Chowdhury on the subject of devastating fire at Umesh Chandra Banerjee Street in Calcutta. He is not present. The second one is from Shri Kamal Mukherjee on the subject of deterioration in Law and Order situation in the State. The third one is from Shri Saugata Roy on the subject of Bandh at North Bengal on 23-03-99 and the last one is from Shri Pankaj Banerjee on the subject of squatting strike in front of the Calcutta University protesting against the appointment of Mrs. Surabhi Banerjee. He is also not in the House.

The subject matters of all the Motions relates to day to day administration of the Government and do not call for adjournment of the business of the House.

The Members will get ample scope to raise matters during the general discussion on budget which is now going on.

The Members may also invite attention of the Ministers concerned through Calling Attention, question, Mention etc.

I, therefore, withhold my consent to all the Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**শ্রী কমল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—এই রাজ্যে গণ পিটুনির ঘটনা ক্রমবর্ধমান। আইন-শৃঙ্খলা রক্ষাকারী পুলিশ প্রশাসনের উপর জনসাধারণ আস্থা হারিয়ে ফেলেছে। চোলাই মদ তৈরি ও বিক্রি, সাট্টা, জুয়া, ছিনতাই, চুরি, ডাকাতি, পেশাদার খুন ইত্যাদি পাপচক্রের সঙ্গে পুলিশের আপনজন জড়িত। জনসাধারণ পুলিশের উপর অনাস্থা জানিয়ে বাধ্য হয়ে আইন নিজের হাতে তুলে নিচ্ছে। বহু ক্ষেত্রে জনসাধারণ ভুল করে ডাকাত, ছিনতাইকারি, সন্দেহে নিরীহ লোককে পিটিয়ে মারছে। তাই এই সভায় বিস্তৃতভাবে আলোচনা করে এই সামাজিক সমস্যার সমাধানের দাবি জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention on the following subjects, namely :

i) Alleged death of one Pijush .Chowdhury a School student from Police firing at Bandar Village under Khanakul P.S., Hooghly — Shri Kamal Mukherjee, Shri Rabin Mukherjee and Shri Jyoti Chowdhury.

ii) Restriction on clubs at Rabindra Sarobar area by the Pollution Control Board—Shri Saugata Roy.

iii) Alleged harassment of the citizen of 24 Parganas (South) for getting the sale deeds of land from the Registration office—Shri Gopal Krishna Dey.

iv) Death of one Sk. Haydar at Nikaripara of Tollygunge area on 21-3-99—Shri Pankaj Banerjee.

I have selected the notice on the subject of ii) Restriction on clubs at Rabindra Sarabor area by the Pollution Control Board of Shri Saugata Roy.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** The Statement will be made on

31st March, 1999.

**Mr. Speaker :** Now there is a Motion of Shri Abu Ayes Mondal and others on the subject of obstruction by the Members viz., Shri Rabin Mukherjee, Shri Tapas Banerjee, Shri Ramjanam Manjhi, Shri Sudhir Bhattacharjee and Shri Dilip Das to the Governor in addressing the West Bengal Legislative Assembly on the 12th March, 1998 was moved on 24-03-98. All the alleged members made submission to the House on 23-12-98 and 24-12-98. None of them except Shri Tapas Banerjee who tendered apology, felt sorry for their misconduct done. (Now to proceed with the subsequent action).

**Shri Atish Chandra Sinha :** Sir, I am sorry to note that the matter is dragging for the last one year. All the Members have already spoken. Mr. Tapas Banerjee also expressed his sorry and regret. The other Members have also expressed their feeling that they had no intention to obstruct the Hon'ble Governor during his speech. In his speech, normally the activities of the present Government is enumerated and sometimes agitated the Members specially from our side. Whatever had been done, that was the expression of that agitation. They don't have any intention to obstruct the Hon'ble Governor. As you have seen, we in the congress, we always believe in the Parliamentary Democracy. We have been always trying to observe all the formalities, all the Rules and Regulations that guide us in the West Bengal Legislative Assembly Proceedings.

Sir, I can assure you on our behalf that we shall try to observe this in future. With this short comment, I would request you to kindly drop the matter and not to drag it any further.

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Mr. Sinha, the only question here is that the Members should behave properly. Ycu noticed that the other day the Members from your side whistled as it is done in the football ground.

This is not the way to behave. Hon'ble Member Shri Rabin Mukherjee came up to the Podium.

...(noise)...

...(Several Congress (I) Members rose to speak)...

I am on my legs. Please take your seat. This is not proper. Then your Leader's statement has got no value. You have to understand that what out can do, the others can do the same thing and may be more. Please understand that. It is a Parliamentary game. You are not alone. There would be a reciprocal approach and in Parliament, they say that the House belongs to the Opposition. They have a greater responsibility so that they can challenge the Government. If you don't debate, there is no problem with the Government. The Government would be happier about it.

I take the submission of the Leader of the Opposition. With due responsibility that he takes upon himself that the Members in future will maintain the decorum of the House, I drop the matter.

## PRIVILEGE CASE AGAINST EDITOR-IN-CHAIR, THE ASIAN AGE

**Mr. Speaker :** Mr. M. J. Akbar, Editor-in-Chair and Managing Director, the Asian Age, was summoned to appear in person before the bar of the House for receiving punishment on 23rd December, 1999 as per the decision taken in the House on the 6th July, 1998, on the recommendation contained in the Third Report of the Committee on Privileges (1997-1998), West Bengal Legislative Assembly. Mr. Akbar did not turn up on the day. Now, I have received a notice of a Resolution which has already been circulated to you. Now, I call upon Shri Prabodh Chandra Sinha, Minister-in-Charge of the Parliamentary Affairs Department to move his Resolution.

[12-10 — 12-20 p.m.]

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker Sir, with your kind permission I beg to move that whereas, pursuant to the decision of the House on the recommendations of the Committee of Privileges, 1997-98, West Bengal Legislative Assembly, as contained in its Third Report presented to the Assembly on the 30th June, 1998, summons had been issued to Shri M. J. Akbar, Editor-in-Chief and Managing Director, The Asian Age, requesting him to appear in person before the Bar of the House on Wednesday, the 23rd December, 1998 at 3 p.m. for receiving punishment to be awarded by the House ; and

Whereas, Shri M. J. Akbar did not appear in person before the Bar of the House for receiving punishment as aforesaid on the 23rd December, 1998 at 3 p.m. in spite of service of summons upon him.

Now, therefore, this House resolved that a warrant of arrest be issued against Shri, M. J. Akbar, Editor-in-Chief & Managing Director, The Asian Age, to compel him to appear before the Bar of the House on the 5th of April, 1999 at 3 p.m. for receiving the punishment to be awarded by the House.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে মোশনটা এখানে আনতে চাইছি সেটা এখানে পড়ে দিলাম, এর পরে আমি দু-একটি কথা এখানে বলতে চাই। বিষয়টি বলার অপেক্ষা রাখে না আমাদের এখানে যে কমিটি অফ প্রিভিলেজ আছে, সেই প্রিভিলেজ কমিটিতে যে সর্বসম্মত সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল তা গত ৩০শে জুন তারিখে এই হাউসে উপস্থাপিত করা হয়েছিল এবং আমরা সকলেই জানি তারই ভিত্তিতে এই হাউসের প্রসিডিংস শুরু হয়েছিল। সংসদীয় গণতন্ত্রে বিধানসভা বা লোকসভা অবমাননা করা হয়, কনটেম্পট করা হয়, সেই অবমাননার ক্ষেত্রে কি সিদ্ধান্ত নেওয়া হবে, যিনি হাউস অবমাননা করেছেন, অর্থাৎ কনটেম্পটনার তার বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হবে সেই ব্যাপারে এই হাউসের একটা কর্তব্য আছে। হাউস হচ্ছে সুপ্রিম, অল ইন অল, আমি যে মোশনটা এখানে এনেছি, ইতিমধ্যে ভারতবর্ষের লোকসভাতে বা অন্যান্য রাজ্যের বিধানসভাতে এই রকম নজির আছে। লোকসভা বা বিধানসভা অবমাননা করা হয়েছে, তাকে বার অফ দি হাউস আহ্বান করে তিরস্কার বা ভৎর্সনা করে বা ওয়ার্নিং দিয়ে

ছেড়ে দিয়েছেন। কোথাও বা সিম্পল ইমপ্রিজনমেন্ট হয়েছে, কোথাও বা রিগারাস ইমপ্রিজনমেন্ট হয়েছে, হাউসে সিদ্ধান্ত নিয়েই এসব হয়েছে। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে এশিয়ান এজের যিনি এডিটার ইন চিফ অ্যান্ড ম্যানেজিং ডিরেক্টর, তিনি হাউসের সামনে যদি গত দিন উপস্থিত হতেন তাহলে সেদিন হাউস একটা সিদ্ধান্ত নিতে পারতেন। তিনি সেদিন না আসার জন্য হাউসের ডিগনিটি, হাউসের কর্তৃত্বের উপরে একটা উপেক্ষা বা অবহেলা তিনি দেখিয়েছেন এবং হাউসকে অবমাননা করেছেন। এই ক্ষেত্রে আমি যে প্রস্তাব এখানে উত্থাপন করেছি, এই হাউস থেকে ওয়ারেন্ট অফ অ্যারেস্ট ইস্যু করে ৫ই এপ্রিল তাকে এই হাউসে উপস্থাপিত করে তার বিষয়ে আলোচনা করে যাতে সিদ্ধান্ত গ্রহণ করা যায়। সেই বিষয়ে আমি এই প্রস্তাব. গ্রহণ করার জন্য এই প্রস্তাব পেশ করছি।

**Mr. Speaker :** There is one amendment to the resolution. The amendment is in order. I call upon Shri Saugata Roy to move his amendments.

**Shri Saugata Roy :** Hon'ble Minister has given resolution under Rules 166, 174(1). I have given an amendment to the said resolution. As such in place of a warrant of arrest be issued against Shri M. J. Akbar, Editor-in-Chief & Managing Director, The Asian Age, to compel him to appear before the Bar of the House on the 5th of April, 1999 at 3 p. m. for receiving the punishment to be awarded by the House ; I propose please insert that 'a fresh chance be given to Shri M. J. Akbar to appear before the Bar of the House. 'I want to humbly submit that sovereignty and majesty of the House is well recognised but the House should not appear to be vindictive towards any person specially with that person who is a leading journalist of the country and belongs to minority community. All that has done is to have done that he spoke on the wakf matter.

Sir, I humbly beg to submit that all that he has done is that he made certain remarks on the Wakf issue. I do not agree with the statement of the Minister that it was a unanimous decision of the Privilege Committee. I was a member of the Privilege Committee and we had discussed the matter in the meeting. But there is no scope

under the Rules of the House to give a note of dissent to the report of the Privilege Committee. So a report was placed by the Privilege Committee on the basis of a majority which was later laid on the Table of the House. Now, Sir, in democracy and in judicial practice justice must not be only done, it must also appear to be done. If we are in a hurry to issue a warrant of arrest to an eminent journalist in this country then the whole country will believe that the House for some reason or other is acting in a vindicative way and is trying to act to muzzle out the voice of the Press or throttle the freedom of the press. It is true that editors had been summoned and punished by the House in the past. But it is also true that certain Assembles in this country have taken a vindictive attitude towards the Press. I would like to mention particularly about Tamil Nadu Assembly in Jailalita's time. There are a lot of complaints about the attitude of that Assembly. So while we here represent the will of the people of the State we must also be careful about public opinion and we must not do anything which will appear to the whole country that the House is out to throttle the freedom of the Press or muzzle out the voice of the Press or totally down the voices of protest. That is why it is my proposal and I hope that the Minister will accept my proposal that a fresh chance be given to Shri M. J. Akbar, and a letter be issued to him again asking him to appear before the House. The sovereignty of the House will not be in any way hampered if a person like M. J. Akbar is given an opportunity to appear before the House. Only if he does not appear on this occasion then the House can sit and decide a fresh course of action. This is my submission.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমিও প্রিভিলেজ কমিটির একজন সদস্য। আমি মাননীয় সদস্য সৌগতবাবুর কথার উত্তরে শুধু এটুকু বলতে চাই যে, আমাদের দেশে বিচারের যে ব্যবস্থা আছে, সকলের ক্ষেত্রেই যদি সমানভাবে জাস্টিসটা দেওয়া যেত, তাহলে সকলেই খুশি হতাম। আমরা মনে করি, একদিকে অ্যাফ্লুয়েন্ট সেকশন আর অন্যদিকে ডাউন ট্রডেন সেকশনের ক্ষেত্রে জাস্টিস বিভিন্নভাবে প্রভাবিত হয় বিভিন্নভাবে রিসোর্সকে কাজে লাগিয়ে। সেই করনে কে এমিনেন্ট জার্নালিস্ট আর কে

বিলংগিং টু দা মাইনরিটি কমিউনিটি, সেটাই জাজমেন্টের বিষয় হতে পারে না।

আমার বক্তব্য হল, এই সমাজের একজন সাধারণ মানুষ বিচারের যা কিছু ফল যেমনভাবে ভোগ করার অধিকারী, সমাজের অ্যাফ্লুয়েন্ট সেকশনের মানুষও সমানভাবে তার অধিকারী। আমরা যারা জনপ্রতিনিধি, আমাদের এটুকু অন্তত দেখা উচিত, আমাদের লিমিটেড রিসোর্সের মধ্যে থেকে আমরা যেন মানুষকে সমানভাবে সেই সুযোগটা দিতে পারি।

সুতরাং, উনি যেভাবে বিষয়টাকে প্লেস করলেন কোয়ালিফিকেশন করার জন্য, আই বেগ টু ডিফার। আমি মনে করি মোশনটা এসেছে সমস্ত মানুষের স্বার্থে, বিচারের স্বার্থে এবং এই হাউসের ডিগনিটরির স্বার্থে, সব অংশের মানুষের স্বার্থে—সবাই সমান বিচার পাওয়ার অধিকারী। এক্ষেত্রে তারপক্ষে এটাই অ্যাডমিটেড হওয়া উচিত বলে আমি মনে করি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সমস্ত সদস্যদেরই বলছি, বিশেষ করে বিরোধী পক্ষের সদস্য সৌগতবাবুকে যে, আমরা একটা পদ্ধতি নিতে পারি, এটা বলতে পারেন কম্প্রমাইজ ফর্মূলা, আপোষমূলক। লেট আস ইস্যু এ সামন টু দা এডিটর অ্যাণ্ড গিভ হিম অ্যানাদার চান্স। সেটাকে যদি অ্যাভেইল করেন তাহলে ঠিক আছে। যদি তিনি ইগনোর করেন আমাদের প্রস্তাব, এটাও লেখা যাক he fails to attend next time or if he again ignores this House next time, then we will have no other way but to issue warrent. Give him another chance.

**শ্রী সৌগত রায় ঃ** আপনি এটা আবার কেন যোগ করতে চাচ্ছেন, সেটা বুঝতে পারছি না। যখন উদার হলেনই, তখন ভাল মনেই আমার প্রস্তাবটা গ্রহণ করুন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি আপনার স্পিরিটের সঙ্গে একমত হয়েই বলছি, তিনি একজন সম্মানীয় এডিটর......

**শ্রী সৌগত রায় ঃ** সেইজন্যই বলছি আমার অ্যামেন্ডমেন্টটা আপনারা গ্রহণ করুন। যদি পরের বার না আসেন, তবে আবার রিজাজ করা যাবে। আগের থেকে কি করা হবে না হবে, সেটা ঠিক করে রাখছেন কেন? এভাবে রেজলিউশন পাস করবেন না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে বিষয়টি উপস্থিত করেছেন, যে রেজলিউশন এনেছেন এবং মাননীয় সদস্য সৌগতবাবু একটা অ্যামেন্ডমেন্ট এনেছেন এবং তার ভিত্তিতে মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু যে বক্তব্য রেখেছেন, সেখানে আমার বক্তব্য হচ্ছে যে, সমস্যাটা এখানেই মিটে যেতে পারে যদি আর একটা চান্স

দেওয়া হয়, এটাতেই যদি আমরা এগ্রিড হই। ন্যাচারালি ফিউচার কোর্স অফ অ্যাকশন হাউসই নেবে। সুতরাং এটা এগ্রিড করে দেওয়াই ভালো।

**মিঃ স্পিকার ঃ** যে অ্যামেন্ডমেন্টটা মাননীয় সৌগত রায় দিয়েছেন এটা ঠিকই An attempt to show the magnanimity of the House. But magnanimity must not be taken to be an weakness — that also has to be very well understood. The House is not weak. The House is magnanimous. 99.9%/- the House overlooks, the House pardons, the House forgives and forgets. But the ultimate objective is to maintain the prestige, dignity and respect of the House. That is the ultimate aim. That is the objective. Even the magnanimity for that purpose is not appeared to be weak or to be soft or to be cowed-down or ausceptible. It is not meant for that. Mr. Roy has made a suggestion through an amendment. I think the Minister can agree to it. We can accept the amendment and see what happens.

The motion of Shri Saugata Roy that this House resolves that a fresh chance be given to Shri M. J. Akbar to appear before the Bar of the House on the 5th April, 1999, at 3-00 p.m. for receiving the punishment to be awarded by the House — was then put and carried.

The Motion of Shri Prabodh Chandra Sinha, as amended, was then put and agreed to.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr Speaker :** The Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of alleged death of one Apendra Nath Mitra (alias Apu) under police custody at Chandernagore Police Station in Hooghly district on 5.3.99.

(Attention called by Shri Abdul Mannan and Shri Kamal Mukherjee on the 16th March, 1999.)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

বিগত ৫ই মার্চ, ১৯৯৯ তারিখে হুগলি জেলায় চন্দননগর মহকুমা কারাগারে বন্দি থাকাকালীন জনৈক অপূর্ব কুমার মিত্র ওরফে অপরেন্দ্র নাথ ওরফে অপুর অস্বাভাবিক মৃত্যুর ব্যাপারে বিধায়ক শ্রী আব্দুল মান্নান মহাশয় এবং বিধায়ক শ্রী কমল মুখার্জি মহাশয়ের আলাদা আলাদা আনা দুটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাব সম্পর্কে আমার বক্তব্য জানাচ্ছি।

চন্দননগরের বোরো পঞ্চাননতলার শ্রী শিবরাম পাল-এর বাড়িতে তার ভাইপোর ফুলশয্যা উপলক্ষে গত ৩রা মার্চ, '৯৯ উৎসব চলছিল। রাত্রি সোয়া এগারটা নাগাদ যখন অতিথিরা খাচ্ছিলেন তখন বড় চাঁপাতলার জনৈক অপূর্ব কুমার মিত্র, ওরফে অপরেন্দ্র নাথ মিত্র ওরফে অপু ওরফে অপরেশ পিতা শ্রী শান্তিগোপাল মিত্র, বক্সি গলির শ্রী কাশীনাথ নায়েক পিতা গনেশ, শ্রী উত্তম দে পিতা মহাদেব এবং আরও দু'জন ব্যক্তি, ছোরা এবং মদের বোতল ইত্যাদি নিয়ে ঐ বাড়িতে প্রবেশ করে। শ্রী মিত্র এবং তার সহযোগীরা মত্ত অবস্থায় উপস্থিত অতিথিদের আক্রমণ করে, উপস্থিত মহিলাদেরও অপমান করে। উপস্থিত ব্যক্তিরা এর প্রতিবাদে এগিয়ে আসেন, ও এদের সাথে ধস্তাধস্তি হয়। উভয় পক্ষই কিছু আহত হন। পরে ছোরা এবং মদের বোতল সহ এদের পুলিশের হাতে তুলে দেওয়া হয়। শ্রী শিবরাম পাল পিতা প্রয়াত বলাই চন্দননগর থানায় ঐ রাত্রিতেই পৌনে একটা নাগাদ অভিযোগ দায়ের করেন। চন্দননগর থানায় ভারতীয় দন্ডবিধির ১৪৭/১৪৮/৩২৩/৩২৫/ ৩৫৪/৪২৭ ধারা মতে এবং অস্ত্র বিধির ২৫ এবং ২৭ ধারা অনুযায়ী চন্দননগর থানায় ২৪/৯৯ তাং ৪.৩.৯৯ নম্বর কেস শুরু হয়।

অভিযুক্তদের চন্দননগর মহকুমা হাসপাতালে ৪ তারিখেই চিকিৎসা করানো হয়। তাদের ঐ দিনই কোর্টে হাজির করানো হয়। চন্দননগরের মাননীয় এস. ডি. জে. এম. মহাশয় অভিযুক্তদের বিচার বিভাগীয় হেপাজতে নিয়ে নেন এবং তাদের চন্দননগর মহকুমা কারাগারে রাখার আদেশ দেন তদানুযায়ী অভিযুক্তদের চন্দননগর মহকুমা কারাগারে রাখা হয়। চন্দননগরে সাব-জেলারের হাতে এদের চিকিৎসা সংক্রান্ত কাগজপত্র এবং ওষুধ ইত্যাদিও দিয়ে দেওয়া হয়।

৫ই মার্চ, ১৯৯৯ তারিখে, সকালবেলায় অপরেন্দ্র নাথকে অসুস্থ দেখায়, তাকে মহকুমা হাসপাতালে সকাল ১০টা ৪৫ মিনিটে চিকিৎসার জন্য পাঠানো হয়। ১১টা ৪৫ মিনিট নাগাদ সে ফিরে আসে।

চিকিৎসকদের পরামর্শ অনুযায়ী ওষুধ আনানো হয় এবং খাওয়ানও হয়।

বন্দির স্ত্রী ঐ ৫ই মার্চ তারিখে তার সঙ্গে দেখা করতে আসেন এবং তিনি প্রায় ১ ঘন্টার মতো তার স্বামীর কাছে ছিলেন। তিনি তখন বা পরে তার স্বামীর স্বাস্থ্য সম্পর্কে কর্তৃপক্ষের কাছে কোনও অভিযোগ জানাননি।

৫ই মার্চ, ১৯৯৯, সন্ধ্যো ৫টা ৪৫ মিনিট নাগাদ, সাব-জেলার, চন্দননগরের মহকুমা শাসককে জানান যে অপরেন্দ্র নাথ কোনও কথা বলছে না বা কিছু খাচ্ছে না। মহকুমা শাসক, মহকুমা হাসপাতালের সুপারিন্টেন্ডেন্ট মহাশয়ের সাথে যোগাযোগ করার চেষ্টা করেন। কিন্তু তাকে না পাওয়ায় জনৈক এক্সিকিউটিভ ম্যাজিস্ট্রেটকে বন্দির অবস্থা দেখতে পাঠান। এক্সিকিউটিভ ম্যাজিস্ট্রেটের দেওয়া প্রতিবেদন দেখে মহকুমার শাসক অপরেন্দ্র নাথকে হাসপাতালে পাঠানোর আদেশ দেন। ৭টা ২০ মিনিট নাগাদ ঐ ব্যক্তিকে জেল থেকে পাঠানো হয়। হাসপাতালে ৭টা ৪৭ মিনিটে ভর্তি করা হয়, রাত ৮টাতে তার মৃত্যু হয়।

৬. ৩. ৯৯ তারিখেই এই ঘটনা সম্পর্কে চন্দননগরের মহকুমা শাসক, মহকুমা জেলে গিয়ে তদন্ত করেন। অপরেন্দ্রর সহবাসী শ্রী উত্তম দে, শ্রী কাশীনাথ নায়েক এবং আরও ১৩ জনকে জেরা করা হয়। তাদের বা অপরেন্দ্রকে জেলে থাকাকালীন কোনও রকমের অত্যাচার বা মারধোর করা হয়নি, বলে তারা জানান।

৬. ৩. ৯৯ তারিখে এক্সিকিউটিভ ম্যাজিস্ট্রেট শ্রী এম. সি. রায়, মৃতের স্ত্রী শ্রীমতী তারা মিত্রের উপস্থিতিতে মৃতের সুরত হাল তদন্ত (ইনকোয়েস্ট) করেন। এর পর চন্দননগর মহকুমা হাসপাতালের সুপারিন্টেন্ডেন্ট মহাশয় এবং চুঁচুড়া হাসপাতালের ডাক্তার পি. সরকার মহাশয় যৌথভাবে পোস্ট মর্টেম তদন্ত করেন। ঐ দুটিই ভি. ডি. ও. টেপে ধরে রাখা হয়েছে।

মানবাধিকার কমিশন সহ সংশ্লিষ্ট সবাইকে, এই ঘটনার কথা সাথে সাথেই জানানো হয়েছে। চন্দননগর থানাতে এফ. আই. আর. করা হয়েছে। চন্দননগর থানায় একটি ইউ. ডি. কেস নং ১৭/৯৯ তাং ৬. ৩. ৯৯ও নথিভুক্ত করা হয়েছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কলিং অ্যাটেনশনের লিখিত উত্তর দিয়েছেন। আমি নিজে চন্দননগরের বিধায়ক, আমি ঘটানাটা ভালভাবে জানি। মন্ত্রী যে উত্তর দিয়েছেন সমস্তটা পুলিশ তাকে যেভাবে বলে দিয়েছেন, তিনি সেই রকমভাবে উত্তরটা দিয়েছেন। সেখানে যে তিনজন মদ খেয়েছিল বলছেন, পুলিশ অ্যারেস্ট করার পর তাদের চন্দননগর হাসপাতালে নিয়ে যাওয়া হল। তারা মদ খেয়েছে কি না তার

মেডিক্যাল টেস্ট করা হয়েছে কি? আমি বলতে পারি তাদের মেডিক্যাল টেস্ট করা হয়নি। দ্বিতীয় কথা হচ্ছে, চন্দননগর হসপিটালে তদের নিয়ে গেলে পুলিশ কাস্টডিতে তাদের উপর সারা রাত ধরে অমানুষিক অত্যাচার করা হয়েছিল। পুলিশ তার পরদিন অর্থাৎ ৪ তারিখে চন্দননগর কোর্টে তাদের প্রোডিউস করল, আমর্স অ্যাক্টে মামলা করল। তারা জামিন পেল না। তারপর তারা জেলে গেল এবং জেলে দেখা গেল অপু মারা গেল। সকাল বেলায় সে অসুস্থ হল, জেলার তাকে চন্দননগর সরকারি হসপিটালে নিয়ে গেল এবং সেখানে যে ডাক্তার ছিল তিনি বলেছিলেন ইমিডিয়েট একে রেফার করা হোক ডিস্ট্রিক্ট জেল হসপিটালে। কিন্তু দুঃখের কথা তাকে পাঠানো হল না, আবার তাকে চন্দননগর জেলে নিয়ে যাওয়া হল। জেলের মধ্যে সন্ধ্যাবেলায় তার এমন অবস্থা হল যে তাকে হসপিটালে দেওয়া হল এবং সে মারা গেল। আমার প্রশ্ন হচ্ছে, ছেলেটি পুলিশ কাস্টোডি বা জেল কাস্টোডিতে মারা গেছে—তার পোস্টমর্টেম রিপোর্ট কি বলছে? পুলিশ তার উপর অত্যাচার করেছে, আমি নিঃসন্দেহে বলতে পারি চন্দননগর থানার ও. সি. ওই তিনজনের উপর অত্যাচার করেছে। তার ফলেই অপু মারা গেছে। অপুর ক্ষতিগ্রস্ত পরিবার যেন কিছু পায় এবং সঙ্গে সঙ্গে যে পুলিশরা অত্যাচার করেছে তাদের শাস্তি দেওয়া হোক। ওই ছেলেটির পোস্টমর্টেম রিপোর্ট কি বলছে সেটা এখানে বললে ভাল হয়।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি ঠিক কি বলতে চাইছেন বোঝা গেল না। ওরা মদ্যপ অবস্থায় ছিল।

**শ্রী কমল মুখার্জি ঃ** আমি বলতে চাইছি ওরা মদ্যপ অবস্থায় ছিল কি না তার মেডিক্যাল টেস্ট যে হয়েছে, তার কি প্রমাণ আছে? তাদের মেডিক্যাল টেস্ট হয়েছিল কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না হলে এই রিপোর্ট আসবে কেন? যখন তাদের থানায় গ্রেপ্তার করা হল তখন তাদের হাতে ছুরি ছিল এবং তারা মদ্যপ অবস্থায় ছিল।

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, মন্ত্রী মহাশয় একটা রিপোর্ট দিয়েছেন, একটা স্টেটমেন্ট দিয়েছেন যে একটা ঘটনার পরিপ্রেক্ষিতে উভয় ক্ষেত্রেই কিছু আহত হয়েছে। কিন্তু প্রত্যক্ষদর্শীরা জানিয়েছে এবং আমি প্রত্যক্ষদর্শীদের সাথে ওখানে গিয়ে কথা বলেছি, এলাকার লোকেদের সাথে কথা বলেছি এবং পুলিশের সাথেও কথা বলেছি। কিন্তু আপনার স্টেটমেন্টের সাথে সেগুলি মিলছে না। আপনি বলছেন দু'পক্ষেই আহত হয়েছে, তাহলে আদার স[illegible] কারা কারা আহত হয়েছে? কাদের আহত করার জন্য ৩২৫,৪২৭

কেস দিয়েছেন তাদের? যারা আহত হয়েছে তারা হাসপাতালে ভর্তি হল না। যে মারা গেল তার সাথে আরও কয়েকজনকে হাসপাতালে ভর্তি করা হয়েছিল। যারা আক্রমণ করল তাদের বিরুদ্ধে কেস করলেন, তাহলে যারা আহত হয়েছে তারা কারা কারা? আর যে মারা গেছে তার পোস্টমর্টেম রিপোর্ট কি বলছে? কজ অফ ডেথ কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** যে বিয়ে বাড়িতে এই ঘটনা ঘটেছে তার নাম শিব্রাম পাল। সেখানে মদ্যপ অবস্থায় এই ছেলেগুলি ঢোকে। যাদের আক্রমণ করে তাদের নামগুলি এখানে নেই।

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, আমি আপনার প্রোটেকশন চাইছি।

(হইচই)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ওখানে যারা আক্রান্ত হয়েছিল তাদের কাউকে হসপিটালে দেওয়া হয়নি। কিন্তু আক্রমণকারীর একজনকে জেলে নিয়ে যাওয়ার পর দেখা গেল অসুস্থ বোধ করছেন এবং সেই জন্য তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হল।

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, আমি আপনার প্রোটেকশন চাইছি। আক্রমণকারী অসুস্থ বোধ করল, তার জন্য অসুধ কেনা হল, তাকে মহাকুমা হাসপাতালে ভর্তি করা হল। কিন্তু আক্রান্তদের কিছুই হল না। আপনি এখানে তাদের নামও বলতে পারলেন না। অথচ, তাদের বিরুদ্ধে একটা মামলা হয়ে গেল। আপনি স্যার, ক্রিমিনাল ল-ইয়ার, আপনি এটা ভালভাবে জানবেন।

**মিঃ স্পিকার ঃ** আমি ক্রিমিনাল ল-ইয়ার কিনা সেটা এখানে কিভাবে আসে? মিঃ মান্নান, ডোন্ট চ্যালেঞ্জ মাই ক্রিমিনাল ক্যাপাবিলিটিস। আমার ক্রিমিনাল ক্যাপাবিলিটিস চ্যালেঞ্জ করবেন না, বিপদে পড়ে যাবেন। ওনাকে জিজ্ঞাসা করলে উত্তর পাবেন। আমাকে জিজ্ঞাসা করলে বিপদ হয়ে যাবে। আমি উত্তর দিলে আপনি বিপদে পড়ে যাবেন। আপনি বলছেন, আক্রমণকারী আহত হ'ল আক্রান্ত হয়েছে দে মাইট হ্যাভ ডিফেন্ডেন্ট দেমসেল্‌ভস।

**শ্রী আবদুল মান্নান ঃ** আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, আপনি বলছেন উভয় পক্ষ আহত হয়েছে। কিন্তু আপনি অন্য পক্ষের আহতদের নাম দিতে পারছেন না। তারা হাসপাতালে ভর্তি হয়েছে কি না তাও জানাচ্ছেন না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** যারা গ্রেপ্তার হয়েছে তাদের ধারা দেওয়া হয়েছে রায়টিং-র, ধারা দেওয়া হয়েছে বে-আইনি আর্মস অ্যাক্টের। আপনার প্রশ্ন কি নিয়ে? ছেলেটা

মারা গেল এটা নিয়ে? না, আক্রমণকারী-আক্রান্ত নিয়ে?

**শ্রী আবদুল মান্নান :** আপনারা আক্রান্তকারিদের কথা বলছেন, তাদের বিরুদ্ধে কেস দিচ্ছেন। কিন্তু আক্রান্তদের কোনও কেস দিলেন না। অথচ বলছেন, উভয় পক্ষই আহত হয়েছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** যারা আক্রান্তকারী তাদের বিরদ্ধে কেস দিয়েছি। যারা আক্রান্ত হয়েছে তাদের বিরুদ্ধে কেস দিইনি, দেব না।

**শ্রী আবদুল মান্নান :** আপনি জানেন এটা একজন প্রাক্তন কাউন্সিলরের বাড়ি? আর, যারা আক্রমণ করেছিল তাদেরই বা রাজনৈতিক পরিচয় কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** একটু অপেক্ষা করুন, আমি সব দিয়ে দেব। রাজনৈতিক পরিচয় আমি জানি না, জানার দরকারও নেই। যারা বিয়ে বাড়িতে গিয়ে মার খেয়েছে তাদের আমরা গ্রেপ্তার করিনি, করব না। আর, পোস্ট মর্টেম রিপোর্ট তৈরি হয়ে গেছে, ২/১ দিনের মধ্যে পেয়ে যাব। পোস্ট মর্টেম রিপোর্ট জমা পড়লে আপনি জেনে নেবেন। এছাড়া, ভি. ডি. ও. ফিল্মের ব্যাপারে বলি, ভি. ডি. ও. ফিল্ম তোলা হয়েছে। হিউম্যান রাইট কমিশনে পাঠানো হয়েছে কি না? হিউম্যান রাইট কমিশনেও পাঠানো হয়েছে। আর কি জানতে চান?

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of reported murder of one Markenday Rao, a businessman at Kharagpur in Midnapore district on 15. 3. 99.

(Attention called by Shri Gyan Singh Sohanpal on the 17th March, 1999)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

খড়গপুর নিবাসী জনৈক ব্যবসায়ী শ্রী মার্কন্ডেয় রাও-এর ১৫ই মার্চ, ১৯৯৯ খুন হওয়ার ঘটনা সম্পর্কে বিধায়ক শ্রী জ্ঞান সিং সোহনপাল মহাশয়ের দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের বিষয়ে আমি আমার বিবৃতি দিচ্ছি।

গত ১৫ই মার্চ, ১৯৯৯ রাত সোয়া দশটা নাগাদ খড়গপুর (টাউন) থানার ডিউটি অফিসার ফোনে খবর পান যে, ঐ দিন রাত্রি ৯টা ১০ মিনিট নাগাদ নয়া বাজারের ব্যবসায়ী জনৈক এম. মার্কন্ডেশ্বর রাও, যখন দোকান বন্ধ করে বাড়ি ফিরছিলেন তখন কিছু দুষ্কৃতকারী তাকে আক্রমণ করে আহত করে এবং শ্রী রাওকে হাসপাতালে পাঠানো হয়েছে।

এ খবর পাওয়ার পরই খড়গপুর (টাউন) থানার আই. সি., পুলিশ বাহিনী নিয়ে ঘটনাস্থলে যান। এর পর তিনি, মহকুমা হাসপাতালে যান। সেখানে তার কাছে, জনৈক এম. ভেঙ্কটেশ্বর রাও, পিতা প্রয়াত এন. আপ্পা রাও একটি লিখিত অভিযোগে জানান যে রাত ৯টা ১০ মিনিট নাগাদ মেদিনীপুর জেলার খড়গপুর থানার নয়া বাজার এলাকায় মার্কন্ডেশ্বর তার গহনার দোকান বন্ধ করে প্রায় ৬০ ফুট দূরে একই রাস্তার ওপর তার বাড়িতে ফিরছিলেন। তখন হঠাৎ ৪ জন অপরিচিত দুষ্কৃতকারী শ্রী রাওকে আক্রমণ করে এবং ধারালো অস্ত্র দিয়ে তার ডান হাতের কব্জিতে আঘাত করে এবং আগ্নেয় অস্ত্র দিয়ে বাম উরুতে এক রাউন্ড গুলি করে। ঐ চার জন শ্রীরাও-এর কাছে থেকে চামড়ার একটি থলি ছিনিয়ে নেয়। ঐ থলিতে আনুমানিক ১৫,০০০ (পনেরো হাজার) টাকা এবং কিছু গয়না ছিল বলে জানানো হয়েছে। আহত ব্যক্তিকে মহকুমা হাসপাতালে নিয়ে যাওয়া হলে, হাসপাতালের চিকিৎসক তাকে মৃত অবস্থায় আনা হয়েছে বলে জানান। এ সম্পর্কে খড়গপুর টাউন থানায়, ভারতীয় দন্ডবিধির ৩৯৪/৩০২ ধারা এবং অস্ত্র আইনের ২৫/২৭ ধারা অনুযায়ী, খড়গপুর (টি) পি. এস. কেস নং ৭২/৯৯ তারিখ ১৫. ৩. ৯৯ রুজু করা হয়েছে।

তদন্তে প্রকাশ এম. মার্কন্ডেশ্বর রাও ঐ গহনার দোকানের মালিক ছিলেন। এ ছাড়া তার টাকা সুদে খাটানোর ব্যবসাও ছিল।

পুলিশি তদন্ত চলছে। উচ্চ পদস্থ পুলিশ অফিসারেরা এই তদন্তের কাজ তদারকি করছেন। এখনও কাউকে গ্রেপ্তার করা সম্ভব হয়নি।

[12-40 — 12-50 p.m.]

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the law and order situation in Kharagpur is going from bad to worse each day. Sir, thanks to the connivance of a section of policemen and the patronage of some political parties. Kharagpur, in these days, has become a heaven for anti-socials and criminals. These criminals and anti-socials move about in the town with the arms freely without any hinderance from the administra-

tion. Sir, honestly speaking, there is no safety of life and property in the town. During the past two years a number of cases have been recorded. If I remember correctly about 10 murders have been committed in 1997 and perhaps an equal number in 1998. The police, unfortunately has not been able to bring the culprits, to book. In this particular case also, Sir, as the Hon'ble Minister has said, a case has been registered but none has been arrested so far. I wonder why the police is so reluctant to take firm action against the anti-social and criminals. Where is the weakness ? I would request the Hon'ble Minister to personally look into this and restore the shaken confidence in the minds of the people.

**Shri Buddhadeb Bhattacharjee :** Hon'ble Speaker, Sir, I share the anxiety expressed by the Hon'ble Member about the law and order situation in Kharagpur. But I don't think that the situation is so bad as he has portrayed here. I had a talk with the Hon'ble Member and I am talking with him for several months. I have appointed a new Additional S.P. and S.D.P.O. They are trying their level best to improve the situation. The situation is very complicated so far as the particular case is involved. Some political parties may behind these activities. So far as this particular case is concerned I assure you that police has identified the criminals, they are tracing the criminals. They will be arrested within a few days.

**শ্রী সাধন পান্ডে ঃ** স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এ রাজ্যে দুর্নীতির ব্যাপারে বহু অভিযোগ আসছে এবং সেগুলোর তদন্ত হওয়া দরকার। সবচেয়ে আশ্চর্যজনক ব্যাপার হচ্ছে, সম্প্রতি প্রধানমন্ত্রী যখন কলকাতায় এলেন তখন রহস্যজনকভাবে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী ০ মিনিটের জন্য তার সঙ্গে দেখা করতে গেলেন। সংবাদ বেরিয়েছে যে, অকেগুলো দুর্নীতির কথা ঢাকবার জন্য তিনি প্রধানমন্ত্রীর কাছে আবেদন করতে গিয়েছিলেন। এই রকম অভিযোগ আসছে রাজ্যের মুখ্যমন্ত্রীসহ অনেকের বিরুদ্ধে। এই প্রসঙ্গে আপনার কাছে আমার নিবেদন, If there can be a joint Parliamentary Committee. আমরাও একটা জয়েন্ট অ্যাসেম্বলি কমিটি করতে পারি কিনা তা আপনি একটু বিবেচনা করুন। দুর্নীতির তদন্তে আপনি একটা হাউস কমিটি গঠন করুন। আপনার

কাছে আমার এই অনুরোধ। লোকপাল বিল না থাকায় তদন্ত করা যাচ্ছে না—উচ্চস্তরের রাজনৈতিক ব্যক্তিরা ক্ষমতার অলিন্দে বসে, অনেক কিছুই করছেন। তাদের সম্বন্ধে তদন্ত করার জন্য আমরা হাউস কমিটি করতে পারি কিনা তা আপনি একটু বিবেচনা করুন। যে অভিযোগগুলি উঠছে সেগুলো সম্বন্ধে তদন্ত করে যদি দেখা যায় তারা পরিষ্কার পরিচ্ছন্ন আছেন, তাহলে ভাল কথা। আর তা যদি না হয় তাহলে নিশ্চয়ই তাদের শাস্তি দিতে হবে। সুতরাং আমি একটা হাউস কমিটি করার জন্য আপনার কাছে আবেদন রাখছি। আপনি সরকারের কাছে সেই প্রস্তাব পেশ করুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলের ভিজিটর হিসাবে একটা মারাত্মক ঘটনার কথা আমি আপনার মাধ্যমে কারা মন্ত্রীর কাছে তুলে ধরছি। স্যার, আপনি জানেন গত রবিবার হাওড়া জেলে একটা ঘটনা ঘটেছে। কিন্তু ঐ ঘটনা ওখানে নতুন কিছু নয়। কাগজে কলমে মাননীয় কারা মন্ত্রী আমাকে জেল ভিজিটর হিসাবে ওখানে অ্যাপয়েন্ট করেছেন। আমি ওখানে রেগুলার ভিজিট করতে যাই। রামুয়া নামে একজন কুখ্যাত খুনি ঐ জেলে আছে। সে বিভিন্ন খুনের ঘটনায় জড়িত। কিন্তু সে জেলের ভেতর থেকেই তার নানা রকম অ্যাক্টিভিটিস চালিয়ে যাচ্ছে। তার লোকজনদের মাধ্যমে হাওড়া জেলার বিভিন্ন জায়গায় সে নানা ঘটনা ঘটাচ্ছে। সমস্ত ঘটনা সে হাওড়া জেল থেকে অপারেট করছে। জেলরকে বলা সত্ত্বেও, কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। আমরা যখন হাওড়া জেল ভিজিট করতে যাই তখন দেখি জেল গেটের সামনে ৫০ জন লোক ভিড় করে আছে—খাবার-দাবার নিয়ে তারা রামুয়া এবং তার লোকজনদের সঙ্গে দেখা সাক্ষাৎ করছে। সবচেয়ে মারাত্মক ব্যাপার রামুয়া জেলের মধ্যে ড্রাগ পর্যন্ত পাচ্ছে। কি করে পায়? এমন কি জেলের ভেতর সে একটা পাইপ-গান নিয়ে আত্ম-হত্যার ভয় পর্যন্ত দেখিয়েছে। ড্রাগ, পাইপ-গান কি করে জেলের মধ্যে ঢুকছে? এ তো মারাত্মক ব্যাপার। মাননীয় কারা মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি, তিনি বিষয়টা একটু দেখুন—জেলের ভেতরে থেকে প্রশাসনকে ভয় দেখাচ্ছে। একজন সাংঘাতিক খুনি, জেলের ভেতরে থেকেও এই সব কান্ড করছে। তার বিরুদ্ধে বিশেষ ব্যবস্থা নেওয়া দরকার। আমার দাবি অবিলম্বে ঐ খুনি রামুয়াকে হাওড়া জেল থেকে অন্য জেলে স্থানান্তরিত করা হোক যাতে সে হাওড়া জেল থেকে হাওড়া জেলার বিভিন্ন স্থানে তার কার্যকলাপ চালাতে না পারে। অবিলম্বে এই ব্যবস্থা করা হোক।

## MENTION CASES

**Smt. Shanta Chhetri :** Hon'ble Speaker, I would like to draw the special attention to the Hon'ble Minister in Charge of the Urban Development that despite vagaries of the weather and several land slides

in the past 50 years, there had never been so severe and as unprecedented water crisis in the Darjeeling Hills and specially Kurseong as the one haunting the hills at present of all the areas in hills Kurseong has been worst hit. A severe water crisis ails Kurseong during the peak tourist season. The three municipalities have submitted reports containing estimate of extent of damage caused by land slides and also the amount of money required to undertake repair and restoration work to the Urban Development Minister.

I urge the Government to provide necessary assistance at the earliest as a water famine of the worst sort is certain to hit Kurseong. Hence, it is up to the State Government to provide a speedy solution.

[12-50 — 1-00 p.m.]

**ডাঃ রামচন্দ্র মন্ডল ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় জল সম্পদ মন্ত্রী এবং কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি খেজুরির জল সংকট সম্পর্কে। এ বছর পর্যাপ্ত পরিমানে বোরো ধানের চাষ হয়। আন্ডার গ্রাউন্ড ওয়াটারের যে ব্যাপকভাবে ব্যবহার হচ্ছে তার ফলে জলের স্তর নেমে যাচ্ছে। এর ফলে পানীয় জলের সমস্যা দেখা দিয়েছে। বোরো ধান যারা ফলাতে চাইছেন অধিকাংশ জায়গাতেই তারা জল পাচ্ছেন না। খেজুরি কোস্টাল এরিয়া। নোনা জলের প্রকোপ হয়েছে বলে সুইড (স্টেট ওয়াটার ইন্ভেস্টিগেশন ডিপার্টমেন্ট) ঘোষণা করার ফলে ওখানে শ্যালো বসানো সম্ভব নয়। তাছাড়া ডিপ-টিউবওয়েল এবং সেমি ডিপ-টিউবওয়েলও করতে দিচ্ছে না। এখন সুইডের দায়িত্ব হচ্ছে জলের অ্যাকুইফার দেখা, কত গভীরে টিউবওয়েল বসাতে হবে তা নির্দেশ দেওয়া। এ ছাড়া এগ্রিকালচার ডিপার্টমেন্টের জল বিভাজিকা প্রকল্পকে বাস্তবে রূপায়িত করে সার্ফেস ওয়াটার কনজারভেশনের উপর বিশেষ গুরুত্ব দিয়ে কার্যকর করা। আমি তাই এই ব্যাপারে এগ্রিকালচার ডিপার্টমেন্ট এবং জল সম্পদ বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমরা আমাদের মাননীয় সদস্য সুকুমার দাসের অবিচুয়ারি করলাম। গত ১৮ তারিখে আমাদের মাননীয় সদস্য সুকুমার দাস এই ফ্লোরে দাঁড়িয়ে রাজ্যপালের ভাষণের উপর তার বক্তব্য রাখছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার এই নিবেদন, আমাদের এই হাউসে প্রায় ৪০ থেকে ৫৫ বছর বয়সের সব থেকে বেশি মাননীয় সদস্যরা আছেন। ডাক্তারি শাস্ত্রে বলা হচ্ছে, ৪০ থেকে ৫৫/৫৬ বছর বয়সের মানুষের মধ্যে সব থেকে বেশি হার্ট-

অ্যাটাক হচ্ছে, সেরিব্রাল থম্বোসিস হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন আপনি ঐ চেয়ারে ছিলেন না। আপনি সেদিন মাননীয় সদস্য শ্রী জ্ঞানসিং সোহনপালকে চেয়ারম্যান করে পাঠিয়েছিলেন। সেদিন সুকুমার দাস যখন বক্তব্য রাখছিলেন তখন তিনি আউট অফ ইমোশন, আউট অফ এক্সাইটমেন্ট—ভীষণ উত্তেজিতভাবে বক্তব্য রাখছিলেন। তাকে বারবার বলা হয়েছে, দয়া করে কুল-ডাউন করুন। আমি আপনার কাছে এই প্রটেকশন চাচ্ছি, আমরা জানি অ্যাসেম্বলীর মধ্যে আমাদের ডাক্তার আছে। আমাদের অ্যাসেম্বলির মধ্যে নিশ্চয়ই কেউ কষাই নেই। মাননীয় সদস্য যখন অসুস্থ বোধ করলেন তখন মাননীয় সদস্য শ্রী শৈলজাকুমার দাস সুকুমার দাসকে অ্যাসেম্বলির ডাক্তারের কাছে নিয়ে যায় এবং ডাক্তার'ক বলা হয় তার পাস্ট হিস্ট্রির কথা—৬ বছর আগে তার হার্ট-অ্যাটক হয়েছে, ৮ মাস আগে তার সেরিব্রল অ্যাটাক হয়েছে। ডাক্তারের কাছে পেসেন্ট নিজেই বলেছেন, আমার মাথা দপদপ করছে, পা ফেলতে পারছি না। তা সত্ত্বেও অ্যাসেম্বলির সেই ডাক্তার তাকে অ্যাম্বুলেন্স করে হাসপাতালে পাঠালেন না, তাকে শুধুমাত্র স্লিপিং ট্যাবলেট দিয়ে তার দায়িত্ব পালন করে চলে গেলেন। আমি আপনার মাধ্যমে এই দাবি করছি, এই সভা চলাকালীন পর্যাপ্ত পরিমাণ ডাক্তারের যেন সুব্যবস্থা থাকে।

**(এ সময়ে পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়।)**

**(নয়েজ)**

**(গোলমাল)**

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ২০৭ নং নরঘাট বিধানসভা কেন্দ্রের মধ্যে দুটি ব্লক নন্দীগ্রাম তিন নং এবং নন্দকুমার এবং দুটি থানা—নন্দকুমার ও চন্ডিপুর, এখানে কোনও কলেজ নেই। নরঘাটে উচ্চ শিক্ষার বিস্তারের জন্য অবিলম্বে সেখানে একটি কলেজ স্থাপনের জন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি। সেখানে একটি কলেজ স্থাপিত হলে সেখানকার ছাত্রছাত্রীরা বেটেল টেকনোলজি Sheet Technology. Agro Service, Hotel Management, Tourism. প্রভৃতি বৃত্তিমূলক বিষয় নিয়ে পড়াশুনা করতে পারে। অবিলম্বে নরঘাটে একটি কলেজ স্থাপনের জন্য আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**(গোলমাল)**

**Mr. Speaker :** Leader of the Oppositon and the Working President met in my Chamber. We discussed the matter..(Noise)..You know

everything. Now, proceedings is going on. It has already been discussed. Affairs of the House cannot be discussed on the floor of the House. There should be some decency and decorum. Learn the procedure.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার গোটা শিক্ষা ব্যবস্থাটা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির আলিমুদ্দিন স্ট্রিটের যে শিক্ষা সেল, তারা দখল করে নিয়েছে। আমরা এ বিষয়ে বারবার উল্লেখ করেছি যে পশ্চিমবাংলার প্রতিটি বিশ্ববিদ্যালয়ে উপাচার্য থেকে শুরু করে সহ উপাচার্যদের আজকে শুধু পার্টির তকমা দেখে এবং মুখ্যমন্ত্রীর জীবনীকার কে কে আছেন তা দেখে নিয়োগ করা হচ্ছে। এইভাবেই কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ উপাচার্য (শিক্ষা) পদে নিয়োগ করা হয়েছে। গোটা ভারতবর্ষের শিক্ষক, অশিক্ষক সমাজ এবং ছাত্ররা এর জন্য উদ্বেগের মধ্যে দিন কাটাচ্ছে। তার কারণ কলকাতা বিশ্ব বিদ্যালয়ের মতো একটা ঐতিহ্যসিক বিশ্ববিদ্যালয়, যে বিশ্ববিদ্যালয় একদিন গোটা এশিয়া যাকে পথ দেখিয়েছে সেই বিশ্ববিদ্যালয়ে আজকে শ্রীমতী সুরভি ব্যানার্জিকে যেভাবে, যে কায়দায়, যে পদ্ধতিতে এবং যে উদ্দেশ্যে মনোনয়ন দেওয়া হয়েছে তাতে আমরাই শুধু উদ্বিগ্ন তাই নয়, সারা পশ্চিমবাংলার ছাত্র সমাজ সার্বিকভাবে তাদের উদ্বেগ প্রকাশ করেছে। আজকে ছাত্র পরিষদের ছেলেরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের সামনে অবস্থান আন্দোলন করছে এবং তারা আমরণ অনশন করবে। পশ্চিমবাংলার শিক্ষা জগতে আজকে যেভাবে ময়দানবের তান্ডব চলছে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ উপাচার্য পদে আজকে যেভাবে শ্রীমতী সুরভি ব্যানার্জিকে নিয়োগ করা হয়েছে, যেভাবে একজন জীবনকারকে সমস্ত পদ্ধতিকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে গায়ের জোরে আলিমুদ্দিন স্ট্রীটের নির্দেশে নিয়োগ করা হয়েছে তাতে গোটা পশ্চিমবঙ্গ সহ সারা ভারতবর্ষের মানুষ উদ্বিগ্ন।

**(মিঃ স্পিকার পরবর্তী বক্তার নাম ডাকায় এই সময় মাইক বন্ধ হইয়া যায়)**

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, দীর্ঘ দিন ধরে বৃষ্টি না হবার ফলে ব্যাপক খরা দেখা দিয়েছে। দক্ষিণ দামোদর এলাকার রায়না, খন্ডকোষ, মাধবডিহি থানা এলাকায় পুকুর ডোবা সব শুকিয়ে গিয়েছে। অধিকাংশ টিউবওয়েলে জল পাওয়া যাচ্ছে না। এর ফলে একদিকে যেমন মানুষ তাদের পানীয় জল পাচ্ছেন না অপর দিকে তেমনি গরু, মহিষগুলি তাদের খাবার জল পাচ্ছে না। স্যার, তেনুঘাট থেকে সেচ দপ্তর সেচের জন্য জল আনছে। দক্ষিণ দামোদরে এই জলের একটা ফ্লাশ যদি দেওয়া যায় তাহলে একদিকে মানুষ যেমন পানীয় জল পাবে

অন্যদিকে গরু, মহিষ ইত্যাদিও তাদের খাবার জল পাবে। তেনুঘাটের জলের একটা ফ্লাশ দক্ষিণ দামোদরে দেওয়ার জন্য সেচমন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ জানাচ্ছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উল্লেখ করছি। বিষয়টি হচ্ছে, যখন ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় এই রাজ্যে মানবাধিকার রক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার বিশেষ কৃতিত্বের দাবি করেন, ঠিক তখন এই রাজ্যে প্রোমোটার এবং পুলিশ প্রশাসনের যোগসাজসে মানবাধিকার লংঘনের একটা অত্যন্ত কলঙ্কজনক নজির তুলে ধরার উদ্দেশ্যে আমি একটি বিষয়ে এখানে মাননীয় পুলিশ মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করার জন্য উল্লেখ করছি। বিষয়টি হচ্ছে, হাওড়া জেলার বেলুড়ে যে শ্রমজীবী হাসপাতাল ইন্দো-জাপান স্টিলের শ্রমিকরা তাদের উদ্যোগে গড়ে তুলেছিল, সেই হাসপাতালটিকে তুলে দেবার জন্য স্থানীয় পুলিশের পৃষ্ঠপোষকতায় প্রোমোটাররা তাদের গুন্ডা বাহিনী দিয়ে যে ভাবে উপর্যুপরি আক্রমণ চালায় এবং এই ব্যাপারে কলকাতা হাইকোর্ট এবং রাজ্যের মানবাধিকার কমিশনে সুপারিশ থাকা সত্ত্বেও তার প্রতিকার এবং প্রতিবিধানের ব্যাপারে রাজ্য সরকার যে ভাবে নিষ্ক্রিয় থেকেছেন, সেই বিষয়ে আমি তার দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯৭ সালের ২৬শে এপ্রিল প্রোমোটার গোয়েলের স্বার্থ সুরক্ষিত করার জন্য পুলিশ ও প্রোমোটারের গুন্ডা বাহিনী প্রকাশ্য দিবালোকে ঐ হাসপাতালের উপরে ঝাপিয়ে পড়ে হাসপাতাল ভাঙ্গচুর করে, লুঠ করে এবং রুগীদের শয্যা থেকে টেনে-হিঁচড়ে নামিয়ে দেয়, একটা পৈশাচিক আক্রমণ চালায়। এই ঘটনা পুলিশ মন্ত্রীর জানা আছে। এই রাজ্যের মানবাধিকার কমিশন ১৪ই ডিসেম্বর ১৯৯৮ সালে রায় দিয়েছেন এবং সুপারিশ করেছেন যে, এই শ্রমজীবী হাসপাতালটি ভাঙ্গচুরের ক্ষেত্রে পুলিশের প্রত্যক্ষ মদত ছিল। উল্লিখিত সুপারিশ করা ছিল যে ২ মাসের মধ্যে রাজ্য সরকারকে এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নিতে হবে। উল্লিখিত সুপারিশের পরে দুই মাসের জায়গায় ৩ মাস অতিক্রান্ত হতে চলেছে কিন্তু এখনও পর্যন্ত মানবাধিকার কমিশন যা সুপারিশ করেছেন সেই ব্যাপারে রাজ্য সরকার কোনও পদক্ষেপ নেননি। এর ফলে আজকে হাওড়ার বেলুড়ে শ্রমজীবী হাসপাতালের কর্তৃপক্ষ তারা প্রতিবাদ হিসাবে ওখানে জেলা শাসকের অফিসের সামনে অবস্থান করছেন। সেখানে বিভিন্ন মানবাধিকার সংগঠনের পক্ষ থেকেও সহ-অবস্থান করছেন। এই ব্যাপারে বিচারপতি তারাকুন্ডে থেকে শুরু করে গোটা দেশের মানবাধিকার নেতৃবৃন্দ রাজ্য সরকারের কাছে আর্জি জানিয়েছেন এই শ্রমজীবী হাসপাতালটিকে বাঁচানোর জন্য এই সভায় মাননীয় মন্ত্রী উপস্থিত আছেন, ঐ হাসপাতালের উপরে যে বারবার আক্রমণ হয়েছে, এই ব্যাপারে এর প্রতিকার এবং

প্রতিবিধানের জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় যদি আমাদের অবহিত করেন তাহলে আনন্দিত হব।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে কথা বললেন, আপনার একটা বিষয় জানা নেই, জমিটা বিতর্কিত। অম্বিকাবাবু এটা জানেন। কিন্তু তাতেও অন্যায় হয়েছে। একটা হাসপাতাল চলছে, সেই শ্রমজীবী হাসপাতাল থেকে রুগীদের বের করে দেওয়া অন্যায়। এটা মানবাধিকার কমিশনে গিয়েছিল। কমিশন একটা রায় দিয়েছে। আমরা সেই রায়ে একটু সময় চেয়েছিলাম। কারণ আমাদের খানিকটা ইন্ডিপেন্ডেন্টলি ইনভেস্টিগেশন করা দরকার ছিল। আমরা ইনভেস্টিগেশন করেছি এবং করে গত সপ্তাহে মানবাধিকার কমিশনের যে রায় শাস্তি দেওয়া, ক্ষতিপূরণ দেওয়া ইত্যাদি সেটা আমরা মেনে নিয়েছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফলতা বিধানসভা কেন্দ্রে দীর্ঘদিন ধরে সাব-রেজিস্ট্রি অফিসে কোনও সাব-রেজিস্ট্রার নেই যার ফলে সেখানে জমি কেনা-বেচা বন্ধ হয়ে গেছে। একজন সাব-রেজিস্ট্রার সেখানে সপ্তাহে দু-দিন মাত্র আসেন এবং তাও প্রতি সপ্তাহে তিনি আসেন না। যেদিন আসেন সেদিন রাত ১১টা ১২টা পর্যন্ত অফিস চলে। বর্তমানে অফিসটিরও ভগ্ন অবস্থা; কোনও মানুষ সেখানে বসতে পারেন না। যাতে ঐ অফিসটির সংস্কার এবং অবিলম্বে যাতে ঐ অফিসটিতে একজন সাব-রেজিস্ট্রার আসেন তারজন্য আমি বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** (অনুপস্থিত)

**ডঃ নির্মল সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কনস্টিটিউয়েন্সি দক্ষিণ ২৪-পরগনা জেলার মগরাহাট কলকাতার খুবই কাছে। ওখান থেকে আসা-যাওয়া করার জন্য যে পরিবহন-ব্যবস্থা ছিল তার মধ্যে বিশেষ করে যেসব রুটে প্রাইভেট বাস চলত সেসব রুটের অনেকগুলো থেকে প্রাইভেট বাস তুলে নেওয়ার ফলে রুট বন্ধ হয়ে গেছে। এছাড়া কতগুলো রুটে প্রাইভেট বাস কমিয়ে দেওয়ার ফলে ঐসব রুট যে কোনও সময়ে বন্ধ হয়ে যাওয়ার মুখে। ঐ সমস্ত রুট কলকাতা[illegible] আর. টি. ও.-র আন্ডারে। কেন ওরা বাস তুলে নিচ্ছেন জানি না। আমার দাবি, কি উদ্দেশ্যে তারা বাস তুলে নিচ্ছেন সেটা জানতে একটা তদন্ত কমিশন করা দরকার। এটা কি কোনও রাজনৈতিক উদ্দেশ্যে করা হচ্ছে, নাকি ভাড়া বৃদ্ধি করার উদ্দেশ্যে করা হচ্ছে, নাকি ওদের সাংগঠনিক অসুবিধার কারণে এটা হচ্ছে সেটা জানতে হবে। প্রতিদিন ঐ সমস্ত এলাকা থেকে হাজার হাজার মানুষ কলকাতায় যাতায়াত [illegible]রেন নানা কারণে। কিন্তু কি কারণে সেখানকার পরি[illegible]

ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে বোঝা যাচ্ছে না। তার জন্য আমার দাবি, একটি তদন্ত কমিশন গঠন করা হোক। যেসব রুট বন্ধ হয়ে রয়েছে সেসব রুটে সরকারি বাস যাতে দেওয়া হয় তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে বীরভূম জেলায় জলের হাহাকার দেখা দিয়েছে। সেখানে মাঠের ধান সব শুকিয়ে যাচ্ছে। গ্রামে-গঞ্জে পুকুর, পুষ্করিনীতে জল না থাকবার ফলে গবাদি পশু জল না খেতে পেয়ে মারা যাচ্ছে। কোথাও আগুন লাগলে দমকল বাহিনী গিয়ে দাঁড়িয়ে থাকছে। এই অবস্থা সৃষ্টি হয়েছে আজকে বীরভূম জেলায়। তারজন্য সেখানকার মানুষের দাবি, সত্ত্বর ব্রাহ্মণী নদীসহ সমস্ত ক্যানালে জল ছাড়া হোক। আপনারা বোরো চাষে জল দেবেন বলে ঘোষণা করেছিলেন। আজকে যদি জল ছাড়া না হয় তাহলে বোরো চাষীদের বোরো চাষ মাঠেই শেষ হয়ে যাবে। শুধু চাষই শেষ হবে না, গবাদি পশুরও মৃত্যু ঘটবে। তারজন্য সত্ত্বর ব্রাহ্মণী নদীসহ সমস্ত ক্যানালে জল ছাড়বার জন্য বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা অবগত আছি যে, বাঁকুড়া এবং বর্ধমান জেলাতে প্রাইভেট সেক্টরে রাজ্য সরকারের সহযোগিতায় একটি ইঞ্জিনিয়ারিং কলেজ এবং একটি মেডিক্যাল কলেজ খোলার অনুমতি পাওয়া গেছে। আমি পশ্চিমবঙ্গের প্রত্যন্ত জেলা পুরুলিয়ায় এরকমভাবে প্রাইভেট সেক্টর এবং রাজ্য সরকারের সহযোগিতায় একটি মেডিক্যাল কলেজ খুলবার জন্য ব্যবস্থা নিতে রাজ্য সরকার তথা সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী মহম্মদ সোহোরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মুর্শিদাবাদ জেলায় সুতি থানা ২টি ব্লক এবং ১৬টি গ্রামপঞ্চায়েত নিয়ে গঠিত। এই সুতি থানা অনেক যোগাযোগ বিচ্ছিন্ন এলাকা রয়েছে। এই থানার এক প্রান্তে যদি ক্রাইম অনুষ্ঠিত হয় তাহলে সেই থানা থেকে আসতে গেলে ৫টি গ্রাম-পঞ্চায়েত এলাকা হয়ে বীরভূম বিহার হয়ে আসতে হয়। সেই জন্য আইন-শৃঙ্খলা রক্ষার ক্ষেত্রে থানা থেকে অ্যাকশন নেওয়া কষ্টকর। এর আগে আপনার দপ্তরের পুলিশের উপর মহল থেকে সুতি এক নম্বর ব্লকের অন্তর্গত আহিরনে একটা থানা করার প্রস্তাবকে স্যাংশন করা হয়েছিল। জেলা পুলিশের তরফ থেকে একটা প্রপোজাল আছে সুতি থানা ভেঙে আহিরণে একটা নতুন থানা করা হোক। ব্যারেজের যে বাড়ি আছে সেই বাড়িগুলি দেখে আসা হয়েছে পাওয়া যাবে কিনা। আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর কাছে

অনুরোধ করছি যাতে এই সুতি থানা ভেঙে আহিরণে আর একটা নূতন থানা প্রতিষ্ঠা করা হয় তার দাবি জানাচ্ছি। তাহলে বিস্তীর্ণ এলাকায় আইন-শৃঙ্খলা একটু ভাল হতে পারে।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্রীড়া মন্ত্রীর নিকট একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ভারতবর্ষের ক্ষেত্রে হকির একটা গৌরবজ্জ্বল অধ্যায় ছিল। কিন্তু বর্তমানে অবস্থাটা তেমন নয়। বাংলার তিনটি বড় ফুটবল ক্লাব-এর ময়দানের তিনটি ঘেরা মাঠ গত কয়েক বছর ধরে বেঙ্গল হকি অ্যাশোসিয়েশনের তত্ত্বাবধানে। কলকাতার হকি মরশুম মাত্র দু-মাসের, এক সময় এই রকমই দাঁড়িয়ে গিয়েছিল। বর্তমানে প্রসাসনের পক্ষ থেকে সময় কিছুটা বাড়িয়ে দেওয়া হয়েছে। এখন প্রথমে ক্রিকেট খেলা হয়, তারপর ১০ই জানুয়ারি থেকে হকির জন্য বরাদ্দ হয় মাঠ। কিন্তু দেখা যাচ্ছে সময় মতো হকির জন্য মাঠ পাওয়া যাচ্ছে না। উপরোক্ত আগে ক্রিকেটের জন্য মাঠ তৈরি করত বড় তিনটি ক্লাব। ক্রিকেটের পর হকি শুরু করতে কোনও অসুবিধা হত না। এখন ফুটবলের পর হকি হয়। ফুটবলের পর মাঠের যা অবস্থা হয়, মাঠ ঠিকঠাক তৈরি করা না হলে ওখানে হকি খেলা সম্ভব নয়। প্রাক্তন হকির খেলোয়াড় গুরুবকস সিং, ইন্দ্রজিত সিং, কেশব দত্ত, রাজীব মিশ্র, এদের সঙ্গে ইন্টালি হকি একাডেমির মাধ্যমে কথা বলেছি। আমাকে ওনারা অনুরোধ করেছেন এবং ওনাদের সঙ্গে সহমত পোষণ করে আপনার মাধ্যমে ক্রীড়া মন্ত্রীর নিকট যথাযথ গুরুত্ব দিয়ে জনস্বার্থের কথা বিবেচনা করে সমস্যা সমাধানের অনুরোধ করছি এবং এই ব্যাপারে একটা উত্তর দেওয়ার ব্যবস্থা করলে ভাল হয়।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রে দুটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। সেইগুলি না চলার মতো অবস্থায় আছে। মেডিসিন পাওয়া যায় না, ডাক্তার রেগুলার পাওয়া যায় না। স্বাভাবিক ভাবেই এলাকার মানুষ ভীষণ বিপদের মধ্যে পড়েছে। তা ছাড়া আমাদের সুকুমার দাস মারা যাওয়ার পর মানুষের মধ্যে ভয় ঢুকে গিয়েছে। যেখানে বিধানসভার সদস্য অ্যাম্বুলেন্স পায় না ডাক্তারের ভাল অ্যাডভাইস পায় না, স্বাভাবিকভাবেই গ্রামের মানুষ ডাক্তারের কাছ থেকে কি আশা করতে পারে? সঙ্গত কারণে মানুষ হাসপাতাল এবং ডাক্তারের প্রতি আস্থা হারিয়ে ফেলেছে। আমি বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করব অবিলম্বে যাতে সেখানে সুব্যবস্থা করা যায় তার ব্যবস্থা তিনি যেন করেন। শুধু বিল্ডিং রেখে, ফাঁকা মেডিসিনের বোতল রেখে একটা প্রাইমারি হেলথ সেন্টার চলতে পারে না। এটা মানুষের কাছে অত্যন্ত কষ্টকর। অনেক গ্রামের মানুষকে কলকাতায় আসতে অনেক দূরত্ব অতিক্রম করতে হয়, আশেপাশে যেখানে সরকারি হাসপাতাল আছে সেখানে যাতায়াত

করতে পারে না। অবিলম্বে যাতে সুরাহা হয় এবং ব্যবস্থা নেওয়া যায় তারজন্য আমি অনুরোধ করছি।

**শ্রী নিরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্রসেচ এবং কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেচমন্ত্রী এখানে উপস্থিত আছেন, দয়া করে তিনি যদি বলেন তাহলে আমি খুশি হব। প্রচন্ড খরা চলছে। আমার নির্বাচনী এলাকা সহ উত্তর চব্বিশ পরগনার বিভিন্ন অঞ্চলে প্রচন্ড খরা চলছে। ডিপ টিউবওয়েল, টিউবওয়েলের জল উঠছে না, মাঠে জলের অভাবে চাষ হচ্ছে না। মানুষ ইতস্তত বিক্ষিপ্ত ঘুরে বেড়াচ্ছে। জলাশয়গুলো শুকিয়ে গেছে, গবাদি পশু জল খেতে পাচ্ছে না। সিলিন্ডার টিউবওয়েল থেকে জল উঠছে না। এই রকম ভয়াবহ অবস্থার মধ্যে জনৈকা অরুণারানি ঘোষ শ্যালো টিউবওয়েল বসিয়েছিলেন এবং তা থেকে ৫০-৬০ বিঘা জমিতে জল দেওয়া হত। কিন্তু ঐ এলাকাতে জলস্তর এত নেমে গিয়েছে যার ফলে একটু দূরে গিয়ে তার টিউবওয়েলটি পুঁতে ছিলেন। এস. ই. বি.-র লোকেরা গিয়ে কানেকশনটা কেটে দিয়েছে। আজকে ৮-১০ দিন হল এই অবস্থা চলছে। ধানগাছ সব শুকিয়ে গেছে। এই রকম অসহনীয় অবস্থা চলছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে পানীয় জল সহ মাঠে চাষের জন্য যাতে জল পাওয়া যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সবাই অবগত আছেন যে সয়েল টেস্ট ল্যাবোরেটরি আজকের দিনে কৃষিক্ষেত্রে কৃষকদের জমি এবং তার উৎপাদনের ক্ষেত্রে একান্ত প্রয়োজন। আমি আপনার মাধ্যমে আমাদের দক্ষিণ সুন্দরবনে ডেল্টা আইল্যান্ডে সয়েল টেস্ট করার জন্য কাকদ্বীপে একটি সয়েল টেস্ট ল্যাবরেটরি করার অনুরোধ রাখছি। রাসায়নিক সার ব্যবহারের মধ্যে দিয়ে সারা পৃথিবীতে যে অধিক উৎপাদনের প্রচেষ্টা চলছে, আজকে আবার পরিবর্তন এসেছে, জৈবিক সার ব্যবহারের ফলে ভূমি পরীক্ষা একান্ত দরকার। তাই আমি আপনার মাধ্যমে প্রতিটি জেলায় এবং সম্ভব হলে প্রতিটি মহকুমায় একটি করে সয়েল টেস্ট ল্যাবরেটরি প্রতিষ্ঠার জন্য অনুরোধ রাখছি।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে একনাগাড়ে বেশ কয়েক মাস বৃষ্টি হচ্ছে না। এর ফলে মাটির ওপরে জলের অভাব দেখা দিয়েছে। তার ফলে চাষের জন্য মাটির নিচের জলের ওপরে অনেক বেশি চাপ পড়েছে। তার ফলে জল স্তর অনেক নিচে নেমে গেছে। এরফলে সাধারণ যে নলকূপগুলো আছে সেগুলো শুধু অকেজো হয়ে যাচ্ছে তাই নয়, এমনকি অনেক গভীর নলকূপ, সাবমার্সিবল ফিড যে সমস্ত মিনি ডিপ টিউবওয়েল আছে, সেগুলোর কিছু কিছু বন্ধ হয়ে যাচ্ছে এবং ডিসচার্জ অনেক কমে যাচ্ছে। তার ফলে সেচের জলের সঙ্গে সঙ্গে পানীয় জলেরও

সংকট দেখা দিচ্ছে। তার সঙ্গে পাল্লা দিয়ে গোদের ওপরে বিষ ফোঁড়ার মতো বিদ্যুৎ ঘাটতি থাকছে। লো ভোল্টেজের ফলে ঘন্টার পর ঘন্টা ধরে লোডশেডিংয়ের ফলে এলাকার মানুষ খুব বিপর্যস্ত হচ্ছে। সারা মেদিনীপুরে এই একই অবস্থা। পাঁশকুড়া ১নং ব্লকে পানীয় জলের একটি প্রকল্প আছে। ২১টি মৌজার ৪৪ হাজার মানুষ এর দ্বারা উপকৃত। সাধারণ ভাবে এই জেলায় নলকূপের সংখ্যা অত্যন্ত কম। এখন দেখা যাচ্ছে যে, জলের স্তর নিচে নেমে যাওয়ার জন্যে এই প্রকল্পে জলের ডিসচার্জ অর্দ্ধেকেরও বেশি কমে গেছে। ফলে ৪৪ হাজার মানুষ খুব বিপদে পড়েছে। এর একটা প্রতিকার হওয়া দরকার। এর প্রতিকার হতে পারে যদি ওই দুটো যে পাম্প হাউস আছে, সেই পাম্প হাউসের মোটরগুলোকে আরও গভীরে নামিয়ে দিতে হবে। কারণ জলের ডিসচার্জ বাড়ানোর দরকার হয়ে পড়েছে। সেই কারণে বিষয়টির জন্যে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, অত্যন্ত করুণ অবস্থার কথা বলছি। আমাদের রাজ্যে যে সমস্ত কলেজ এবং বিশ্ববিদ্যালয় রয়েছে সেখানে প্রায় ৫ হাজারের মতো পার্ট টাইম টিচার রয়েছে। তাদের অবস্থা অত্যন্ত করুণ। তাদের ওয়ার্ক লোড ভীষণ পার উইকে ২৬টি, ২৭টি ৩০টি করে ক্লাস নিতে হয়। বিভিন্ন কাজ তাদের দিয়ে করানো হচ্ছে অথচ বেতনের ক্ষেত্রে অতি ন্যূনতম বেতন তাদের দেওয়া হয়। বিভিন্ন রাজ্যের একটা স্টেট ওয়াইজ সার্ভে রিপোর্ট বেরিয়েছে, তাতে দেখা গেছে যে, পাঞ্জাবের মতো জায়গায় কনসোলিডেটেড পে তারা দিচ্ছে ৪ হাজারে মতো, হরিয়ানাতে ৩ হাজারের মতো, তামিলনাড়ুতে সাড়ে তিন হাজারের মতো আর রাজস্থানে তিন হাজার। সেখানে ওয়েস্ট বেঙ্গল ১২৫ থেকে ৪০০ টাকার মতো দেওয়া হয় পার্ট টাইম টিচারদের। যেখানে ডেলি ওয়েজে লেবার যারা কাজ করে, তাদের ন্যূনতম বেতন ৪৮ টাকা। সেখানে পার্ট টাইম টিচারদের উপরে নিষ্পেশন করা ছাড়া আর কিছু নয়। সেই কারণে আমি আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে আবেদন রাখছি যে, বিভিন্ন রাজ্যের সঙ্গে সমতা রেখে কাজের অনুপাতে বেতন বৃদ্ধি করা হোক। আবেদন রাখছি যে, বিভিন্ন রাজ্যের সঙ্গে সমতা রেখে কাজের অনুপাতে বেতন বৃদ্ধি করা হোক। এই প্রসঙ্গে আমি দাবি রাখছি যে, আপনারা রাজতোগির কমিটির সুপারিশকে বঞ্চনা করেছেন এবং এই বঞ্চনার বিরুদ্ধে আশা করি প্রতিটি সদস্য এগিয়ে আসবেন। এছাড়া ওই পার্ট টাইম টিচারদের যাতে বেতন বৃদ্ধি এবং পার্মানেন্ট করা হয় তার আবেদন রাখছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আইনমন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা হাইকোর্ট এবং রাজ্য সরকারের প্রশাসনিক ট্রাইব্যুনালে বিভিন্ন মামলায় যাতে রাজ্য সরকারের বিরুদ্ধে এক তরফা শুনানি না হয় সেই বিষয়ে মন্ত্রী পর্যন্ত ব্যবস্থা গ্রহণ করেছেন। এবং রাজ্যের অ্যাডভোকেটদের উপরে দায়িত্ব অর্পণ করেছেন। তবে এরই পাশাপাশি আই ও বা ইনভেস্টিগেটিং অফিসাররা আসামীদের বিরুদ্ধে চার্জশিট করতে দেরি করেন। অবশ্য তার অন্যতম কারণ হচ্ছে মাননীয় বিচারকদের নির্দেশ নামা অহেতুক বিলম্বে পাঠানো হয়। কোর্ট অর্ডার দেরিতে আসাই হচ্ছে এর অন্যতম কারণ। সেই কারণে মাননীয় মন্ত্রীর কাছে আবেদন যে, কোর্ট অফিসগুলো যাতে বিলম্ব না করে ইনস্ট্যান্ট কপিজ অফ কোর্ট অর্ডার পাঠিয়ে দেন। তাহলে পরে চার্জশিট ফাইল করতে সুরাহা হবে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পৌরমন্ত্রী তথা নগর উন্নয়ন মন্ত্রী ও কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। চন্দননগর বিধানসভা এলাকার মধ্যে বিঘাটি কে. এম. হাইস্কুল থেকে লাহা রোড, জে. সি. খান রোড থেকে দিল্লি রোড হয়ে গর্জি, ফেরিঘাট স্ট্রিট, ডুপ্লেক্স পট্টি রোড ও চন্দননগর রেলওয়ে স্টেশন থেকে দিল্লি রোড পর্যন্ত রাস্তাগুলি সংস্কারের প্রয়োজন এবং অ্যাডেড এরিয়া যেগুলি চন্দননগর পৌরসভার অন্তর্ভূক্ত হয়েছে, এবং সঙ্গে সঙ্গে ভদ্রেশ্বর পৌরসভার অ্যাডেড এরিয়া এবং ১ ও ২ নম্বর ওয়ার্ডের রাস্তার অবস্থা খুবই খারাপ। এর আগেও এই ব্যাপারে আমি দৃষ্টি আকর্ষণ করেছিলাম, আবারও দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে কৃষি বিপণন মন্ত্রী এবং পৌর এবং পৌর ও নগর উন্নয়ন মন্ত্রী যাতে এই কাজগুলি শুরু করেন, তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রীর একটি মন্তব্যর প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এবং তার নিন্দা করছি। সেদিন কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী কলকাতায় এসে বলেছেন, মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর জীবনীকার যিনি লিখেছেন সেই সুরভি ব্যানার্জিকে সহ উপাচার্যর মতো একটি পদ দেওয়া হল, এটা চাটুকারিতা। আমার মনে হয় কেন্দ্রীয় শিক্ষামন্ত্রীর এটা বলা উচিত হয়নি। তিনি বাবরি মসজিদ ভাঙার ব্যাপারে যুক্ত ছিলেন, তিনি ইন্ডিয়ান কাউন্সিল অফ হিস্টরিয়াল রিসার্চ-এ আর. এস. এস.-এর লোকেদের অবাধে বসিয়ে দিয়েছেন। আবার পাঠ্য পুস্তকের মধ্যে সাম্প্রদায়িকতাকে ঢোকাবার চেষ্টা করেছেন। এ হেন মূরলীমনোহর যোশী এই মন্তব্য করবেন, এটা আশা করা যায় না। আজকে উনি যেটা বলেছেন, ঠিকই বলেছেন, আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব, এই সুরভি ব্যানার্জির নিয়োগের সিদ্ধান্তর ব্যাপারটি পরিবর্তন করুন। যদি এটা পরিবর্তন না করেন তাহলে আমাদের এই কথাগুলি শুনতে হবে। তাই অবিলম্বে এই বিষয়টি পুনর্বিবেচনা করার জন্য আবেদন জানাচ্ছি। এবং

যাতে তাকে সরিয়ে দেওয়া হয় তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মারফৎ মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা এলাকায় বিবেকানন্দ রোড একটি সম্ভ্রান্ত এলাকা। সেখানে ভদ্রলোকেরা বসবাস করেন। ঐ বিবেকানন্দ রোডে গত কয়েক মাস ধরে সকাল থেকে রাত পর্যন্ত যারা দেহ ব্যবসা করেন সেই সমস্ত মেয়েরা সকাল থেকে সেখানে রাস্তায় দাঁড়িয়ে থাকেন। চিৎপুর বিবেকানন্দ ক্রসিং থেকে বলরাম দে স্ট্রিট পর্যন্ত দেহ ব্যবসায়ী মেয়েরা দাঁড়িয়ে থাকেন। ভোর থেকে রাত্রি পর্যন্ত তারা দাঁড়িয়ে থাকেন। পুলিশকে অনেকবার জানানো হয়েছে, উচ্চ পদস্থ আধিকারিকদের জানানো হয়েছে, তা সত্ত্বেও পুলিশের কনসিভেন্স-এ দিনের পর দিন দেহ ব্যবসা বেড়ে যাচ্ছে। ওখানে ইললিগ্যাল ভাবে অটো রিকসা দাঁড়িয়ে থাকে, বেআইনিভাবে তারা ওদের শেল্টার দেয়। এতে ক্রিমিনাল অ্যাক্টিভিটিস দিনের পর দিন বেড়ে যাচ্ছে। এলাকার মানুষ এতে সন্ত্রস্ত। বাচ্ছা মেয়েরা সম্ভ্রান্ত বাড়ির মেয়েরা রাস্তায় বেরুতে পারছে না। এই যদি সম্ভ্রান্ত এলাকার অবস্থা হয় তাহলে কলকাতার অন্যান্য জায়গায় কি হবে? আমি অবিলম্বে আপনার মাধ্যমে বলতে চাই, এই দেহ ব্যবসা যেন ঐ সম্ভ্রান্ত এলাকা থেকে দূর করবার ব্যবস্থা করা হয়। এবং পুলিশ যেন এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করেন। এই ব্যাপারটি আমি মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিচার ও আইনমন্ত্রী ও অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় কোনও সাব-রেজিস্ট্রি অফিস না থাকায় এলাকায় মানুষকে কৃষ্ণনগর বেথুয়াডহরিতে যেতে হয়। তাদের জমি জমা বিক্রি করতে এতে অসুবিধা হয়। তাদের জমি কেনাবেচা করতে অসুবিধা হয়, দলিল পেতে অসুবিধা হয়। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমার নির্বাচনী কেন্দ্র কালিয়াগঞ্জের দেবগ্রামে অবিলম্বে একটি সাব-রেজিস্ট্রি অফিস স্থাপন করা হোক।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি ও সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি মহকুমার উড়িষ্যার পোস্ট ক্যানেল ভোগড়াই ও আমাদের রাজ্যের সিরপাই, এই পঞ্চাশ কিলোমিটার দীর্ঘ ক্যানেলের দুপাশে সাড়ে ছয় হাজার হেক্টর জমিতে উচ্চ ফলনশীল ধানের চাষ হয়। কিন্তু সুবর্ণ রেখা নদী থেকে লক গেটের মাধ্যমে যে জলটা আসে সেটা আসছে না। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, উড়িষ্যার সরকারের সাথে যোগাযোগ

করে হোগড়াইয়ের মিষ্টি জল যাতে ক্যানেল দিয়ে নিয়ে আসা সম্ভব হয় সেটা দেখবেন। আপনি এমন পরিস্থিতির সৃষ্টি করবেন না, যাতে আগামী দিনে কৃষকরা আত্মহত্যার পথ বেছে নিতে বাধ্য হন। এই রকম একটা ভয়াবহ অবস্থা থেকে কৃষকদের বাঁচাবার জন্য আপনি ব্যাপারটি গুরুত্ব দিয়ে দেখুন।

**শ্রী রামজনম মাঝি ঃ** মিঃ স্পিকার স্যার, হাওড়া জেলার কয়েকটি অঞ্চলে জলের অভাবে আজকে চাষ শুকনো হয়ে গেছে, এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজাপুর ক্যানেল দিয়ে ফুলেশ্বর, শিষবেড়িয়ায় জল না যাওয়ার ফলে পঞ্চাশ হাজার বিঘা জমিতে, পঞ্চাশ হাজার চাষীর চাষ শুকনো হয়ে গেছে। সেই জন্য আমি মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করছি ঐ সমস্ত অঞ্চলে যাতে তাড়াতাড়ি জল সরবরাহের ব্যবস্থা করেন এবং চাষীরা চাষ করতে পারেন। যেমন—বানীবন, জোয়ারগড়, কাটাবেড়িয়া এক নম্বর, দুই নম্বর অঞ্চলে, তেহট্ট এইসব জায়গাতে আজকে চাষ শুকনো হয়ে যাচ্ছে। অবিলম্বে সেখানে যাতে জল যায় তার ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি ও উদ্যান পালন বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে মাশরুম চাষ বা খড়ের ছাতুর চাষ যাতে আরও বাড়ানো যায় তারজন্য সরকার যাতে দৃষ্টি দেন তার জন্য অনুরোধ করছি। আমাদের দেশে যারা দারিদ্র্য সীমার নিচে বাস করে তারা অপুষ্টি জনিত খাদ্য ঘাটতিতে ভোগে, এই মাশরুম বা খড়ের ছাতু তাদের পক্ষে খুবই উপকারী। ইউনিসেকের রিপোর্ট থেকে জানা যায়, পৃথিবীতে প্রতি এক হাজার শিশুর মধ্যে প্রায় একশ শিশু পাঁচ বছর বয়সের আগেই মারা যাচ্ছে শুধু অপুষ্টিজনিত কারণে। সেদিক থেকে আমাদের পশ্চিমবঙ্গ সরকার যে বিকল্প অর্থনীতি তৈরি করেছেন তার উপরে ভিত্তি করে আমরা অভাবি মানুষদের জন্য এই খড়ের ছাতুর চাষ এবং মাশরম চাষের প্রচলন যাতে আরও বাড়াতে পারি তাহলে অনেক ভাল হয়। এই মাশরুম মাংসের মতো সুস্বাদু এবং এতে প্রচুর ভিটামিন রয়েছে।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া শহর থেকে বেরিয়ে যাওয়ার তিনটি প্রধান পথ হচ্ছে—কাটোয়া-বর্ধমান রোড, এস. টি.-কে কে. রোড এবং কাটোয়া থেকে বহরমপুর হয়ে উত্তরবঙ্গে যাওয়ার রাস্তা। এই তিনটি রাস্তার সবগুলোই বেহাল অবস্থায় আছে। ফলে, প্রতিনিয়ত দুর্ঘটনা ঘটছে, মানুষের প্রাণহানী ঘটছে। বারবার অনুরোধ করা সত্ত্বেও কিছুই হয়নি। মাননীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে ঐ তিনটি রাস্তা মেরামত করা হোক, না হলে যান চলাচল এবং নাগরিক জীবন বিপর্যস্ত হবে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনারা মাধ্যমে পরিবহন মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যের নিত্য-রেলযাত্রীদের যে-সমস্যা, সেই সমস্যা সমাধানের দিকে কেন্দ্রের রেল দপ্তর দৃষ্টি দিচ্ছে না। বিষয়টি আমাদের রাজ্য-দপ্তরের থেকে কেন্দ্রের কাছে তুলে ধরা হোক। হাওড়া স্টেশন হয়ে যারা যাওয়া-আসা করেন, তারা ভয়ানক অসুবিধার সম্মুখীন হন। ট্রেনের সময়ের ঠিক নেই, যাত্রী সংখ্যা যে হারে বেড়েছে, সেই অনুপাতে ট্রেনের সংখ্যা বাড়েনি, কম বগির ট্রেন দিচ্ছে, ফলে অসংখ্য মানুষকে প্ল্যাটফর্মেই দাঁড়িয়ে থাকতে হচ্ছে, ট্রেনে উঠতে পারছে না। তার উপর প্ল্যাটফর্মগুলো হকাররা দখল করে আছে। ট্রেন থেকে নেমে বাস স্ট্যান্ড বা লঞ্চঘাটে যেতে অন্তত ১০ মিনিট সময় লেগে যাচ্ছে। যাত্রী সমিতি এবং রাজনৈতিক দলগুলো অনেক প্রতিবাদ জানানো সত্ত্বেও নিত্যযাত্রীদের এই অসহনীয় অবস্থায় রেল দপ্তর উদাসীন। রাজ্য দপ্তরের পক্ষ থেকে দিল্লির রেল দপ্তরের কাছে এটা জানানো হোক।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য-সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রীর ও সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্রোহী কবি নজরুল ইসলামের জন্ম-শতবর্ষ সম্পর্কে কয়েকটি প্রস্তাব আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে রাখতে চাই। নজরুল জন্ম শতবর্ষ উদযাপনে বিধানসভায় বিশেষ প্রস্তাব নেওয়া হোক। বিধানসভা ভবনে নজরুলের প্রতিকৃতি স্থাপন করা হোক এবং মহানগরীতে কবির পূর্ণাবয়ব মূর্তি স্থাপন করা হোক। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের নাম পরিবর্তন করে নজরুল বিশ্ববিদ্যালয় করা হোক। আপনি জানেন স্যার, নজরুল ইসলাম অ্যাভিনিউতে রাজ্য সরকার প্রদত্ত জমিখন্ড অংশত বেদখল হয়ে গেছে। এই জমি দখলমুক্ত করে নজরুল সংগ্রহশালা এবং মহাফেজখানা করার দাবি জানাচ্ছি। রাজ্য সরকার যাতে কেন্দ্রের কাছে ডাক টিকিট এবং মুদ্রা প্রকাশের দাবি জানান, সেই অনুরোধও করছি। আরও দাবি জানাই, কলকাতা, হুগলি, কৃষ্ণনগরকে নজরুল আবাস বলে চিহ্নিত করা হোক।

## ZERO HOUR

**মিঃ স্পিকার ঃ** এখন জিরো আওয়ার।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, পশ্চিমবাংলায় ব্যাপক বোরো চাষ হয়েছে এবারে। প্রায় ৫০ লক্ষ একরের বেশি জমিতে বোরো চাষ হয়েছে। স্যার, আপনি জানেন যে, বোরো ধান হাই-ইল্ডিং ভ্যারাইটি। এর চাষের জন্য প্রচুর জলের প্রয়োজন। আপনি জানেন, পশ্চিমবাংলার প্রায় অধিকাংশ জেলাতেই গত ৫ মাস ধরে কোনও বৃষ্টিপাত হয়নি, প্রচন্ড খরা, চলছে বিভিন্ন জেলাতে। কোনও কোনও

সদস্য এখানে মেনশন করেছেন—জল স্তর হুহু করে নেমে যাচ্ছে, শ্যালোগুলো অকেজো হয়ে যাচ্ছে, মিনি-ডিপও জল পাচ্ছে না, জল ডিসচার্জ না হওয়ার ফলে। তারপর বিদ্যুতের ঘাটতি দেখা দিয়েছে। যেখানে বিদ্যুৎ পৌঁছেছে, যেখানে এনারজাইজেশন অফ ডিপটিউবওয়েল, মিনি ডিপ টিউবওয়েল হয়েছে, সেখানে চাষীরা এখনও জল তুলতে পারছে না। এই রকম একটা অবস্থা গোটা পশ্চিমবাংলায় হয়েছে। কোনও জায়গায় হয়ত বিদ্যুৎ রইল, কিন্তু তার ভোল্টেজ এত কম যে সেটা থাকা, না থাকা একই অবস্থায় পৌঁছেছে। আজকে আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছি এবং আপনারও দৃষ্টি আকর্ষণ করছি এবং গোটা হাউসেরও দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ব্যাপারে যারা সম্পর্কিত, তাদের আমি অনুরোধ করব যে, এই ব্যাপারে যুদ্ধকালীন তৎপরতার সঙ্গে যেন ব্যবস্থা গ্রহণ করা হয়। বিদ্যুৎ সরবরাহ যাতে গ্রামে গঞ্জে নিয়মিত থাকে, সেই ব্যাপারে নজর দেওয়া দরকার। কারণ গ্রামে-গঞ্জে চাষ হচ্ছে, সেখানে বিদ্যুতের প্রচন্ড অভাব। সেচের জন্য সেখানে বিদ্যুতের অত্যন্ত প্রয়োজন। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী যেন যুদ্ধকালীন তৎপরতায় ব্যবস্থা গ্রহণ করেন, তারজন্য অনুরোধ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** গত বিধানসভা অধিবেশনে আমরা নেতাজীর অন্তর্ধান রহস্য সম্পর্কে একটা সর্বসম্মতিক্রমে সর্বদলীয়ভাবে প্রস্তাবের ব্যবস্থা করেছিলাম এবং শুধু তাই নয় ভারতের বেশ কয়েকটি রাজ্য এই জাতীয় প্রস্তাব পাস করিয়েছে। ফরোয়ার্ড ব্লকের পক্ষ থেকে ২ মাস ব্যাপী আমরা জাঠ চেতনা যাত্রা বিভিন্ন প্রান্ত থেকে শুরু করেছি। আপনারা সবাই জানেন যে, মৈনান থেকে, কটক থেকে, কন্যাকুমারী থেকে, বোম্বাই থেকে এবং জম্মু থেকে প্রায় ১২ হাজার কিলোমিটার পথ সুসজ্জিত চেতনা ট্যাবলো তারা বিভিন্ন রাজ্যের ভিতর দিয়ে আজকে নয়া-দিল্লির রামলীলা ময়দানে উপস্থিত হয়েছেন। আজকে সেখানে তারা নতুন করে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, অবিলম্বে নেতাজীর মৃত্যুর রহস্যের সম্পর্কে নতুন করে তদন্ত কমিটি গঠন করতে হবে। তার কারণ এর আগে যে দুটো কমিশন গঠন করা হয়েছে, তারা কোনও মতেই এক হতে পারেনি। সেইজন্য আজকে তারা সেখানে জমায়েত হয়েছে। আজকে নতুন করে এই ব্যাপারে তদন্ত কমিশন গঠন করা হোক।

[1-40 — 2-20 p.m.] (Including adjournment)

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সঙ্গে রাজনৈতিক বিরোধিতা আছে এবং মুখ্যমন্ত্রীর সঙ্গেও রাজনৈতিক বিরোধিতা আছে। কিন্তু যেখানে মুখ্যমন্ত্রীর সম্মানের সঙ্গে রাজ্যের সম্মানও জড়িত, সেইজন্য গত কয়েকদিন আগে শনিবার দিন ভারতের প্রধানমন্ত্রী এখানে এসেছিলেন, স্বাভাবিক কারণেই মুখ্যমন্ত্রী তাকে রিসিভ করতে যান দমদমে। কিন্তু তারপর মুখ্যমন্ত্রীর সঙ্গে প্রধানমন্ত্রীর বৈঠক নিয়ে সংবাদপত্রে নানা

রকম কথা বেরোচ্ছে, নানা রকম কুৎসামূলক বক্তব্য বেরোচ্ছে। তাই সঠিক কি হচ্ছে, তা জানতে চাইছি। কারণ সংবাদপত্রে বেরিয়েছে যে, মুখ্যমন্ত্রীর দলের বা তার আত্মীয়-স্বজনের নামে দুর্নীতির অভিযোগ হয়েছে। সেই ব্যাপারে যাতে তদন্ত না হয়, সেটা যাতে চাপা দেওয়া হয়, তারজন্যই নাকি মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর শরণাপন্ন হয়েছেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ উপাচার্য নিয়োগ নিয়ে যে কলঙ্ক হয়েছে, সেটা ধামাচাপা দেওয়ার জন্য প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনায় বসেছিলেন মুখ্যমন্ত্রী। আমরা দেখেছি অতীতে যখন মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করেন, তখন রাজ্যের অর্থমন্ত্রীকে নিয়ে যান, এমনকি বুদ্ধদেব বাবুকেও নিয়ে গেছেন। কিন্তু এবার বুদ্ধদেববাবু বলছেন যে, তিনি কিছুই জানেন না—কি আলোচনা হয়েছে। প্রধানমন্ত্রী বিরোধী রাজনীতির দলের লোক, যে রাজনীতিকে আমরা ঘৃণা করি, সেই প্রধানমন্ত্রীর সঙ্গে মুখ্যমন্ত্রীর কি আলোচনা হয়েছে, সেটা হাউসকে জানান। **(এই সময় মাইক অফ হয়ে যায়।)**

**শ্রী রাজদেও গোয়ালা ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি হাউসকে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে প্রায় সমস্ত দৈনিক কাগজে একটা খবর বেরিয়েছে। তৃণমূল কংগ্রেসের কাউন্সিলার পবিত্র সরকার, তার আরও নাম আছে—আলমারি খোকন, যার উদ্যোগে দু নম্বর বরোতে ভাঙচুর হয়েছে। প্রচুর গুন্ডা নিয়ে গিয়ে সেখানে ভাঙচুর করা হয়েছে। দুজন ইঞ্জিনিয়ার ভীষণভাবে জখম হয়েছে। সেখানে ৩০ লক্ষ টাকা লুঠ করা হয়েছে। তারপর সেখান থেকে তারা গেছে। অনেক কাগজপত্র পাওয়া যাচ্ছে না। ওখানকার মানুষ, শ্রমিক কর্মচারিরা অবস্থান করছেন, বিক্ষোভ দেখাচ্ছেন। সি. এম. সি.-র বিরোধী নেতা কংগ্রেসের প্রদীপ ঘোষ, তিনি সেখানে মেয়রের সঙ্গে গেছিলেন। তিনি এই কাজের নিন্দা করেছেন। পুলিশ তাকে অবিলম্বে গ্রেপ্তার করুক। যাতে কি গ্রাম, কি শহর সব জায়গায় যাতে সঠিকভাবে কাজ করতে না পারা যায় তার জন্য তৃণমূল তারা শুধু এই সমস্ত কাজ করে বেড়াচ্ছে। আমি আপনার মাধ্যমে আবেদন করছি যে হাউস থেকে এই ধরনের কাজের নিন্দা করা উচিত।

(At this Stage the House was adjourned till 2.15 p.m.)

[2-15 — 2-20 p.m.]

**(After recess)**

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত ১৯৯৯-২০০০ সালের যে বাজেট পেস করেছেন আমি সেই

বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। ডঃ অসীম দাশগুপ্ত ব্যক্তিগত ভাবে খুবই ভদ্রলোক, আমি তাকে ব্যক্তিগতভাবে আক্রমণ করতে চাই না। তিনি এটা নিয়ে ১৩ বার বাজেট পেশ করছেন, এর আগে ১২ বার পেশ করেছেন। নতুন কোনও কথা আমরা তার কাছে আশা করিনি এবং তা শুনতেও পাইনি। রবীন্দ্রনাথের একটা কবিতা অসীমবাবু জানেন, রোজ সকালে সূর্য উঠলে পৃথিবী আলোকিত হয় এই কথা মনে রেখে রবীন্দ্রনাথ 'লিপি' নামে একটা কবিতা লেখেন তাতে বলেছেন, "হে ধরণী, কেন প্রতিদিন তৃপ্তিহীন একই লিপি পড় ফিরে ফিরে'। আমি তাই বলছি অসীমবাবু এখানে ১৩ বার বাজেট পেশ করছেন একই রকমভাবে, একই কথা বারে বারে বলছেন। উনি প্রথম যখন এলেন তখন শুধু আমাদের সাথেই নয় ওনার মন্ত্রিসভার মাননীয় সদস্যদের সঙ্গেও তাদের কাছে সত্য গোপন করলেন, তঞ্চকতায় ভরা প্রথম বাজেট পেশ করলেন। উনি প্রথমে এসেই সারা ভারতবর্ষে একটা আলোড়ন সৃষ্টি করলেন 'জিরো ডেফিসিট বাজেট পেশ করে। উনি পরপর তিনটি বছরের বাজেট পেশ করলেন এবং বললেন জিরো ডেফিসিট বাজেট। আমি তথ্য দিয়ে দেখাব যে ওনার দাবি কতটা ভিত্তিহীন এবং ওনার অনুমানও সঠিক ছিল না। উনি প্রথম বাজেট পেশ করলেন ১৯৮৭-৮৮ সালে, এবং বললেন জিরো ডেফিসিট বাজেট এবং সেটাতে ঘাটতি হল ২৬ কোটি ৩ লক্ষ ৩৬ হাজার টাকা। তিনি ঘাটতি শূণ্য বাজেট পেশ করে যে কৃতিত্ব দেখালেন সেটা ধরে রাখতে পারলেন না। পরের বছরে আবার ঘাটতি শূণ্য বাজেট পেশ করলেন, কিন্তু ঘাটতি দাঁড়ালো ১০ কোটি ৫৮ লক্ষ ৩৮ হাজার টাকা। তার পরের ঘাটতি শূণ্য বাজেট পেশ করলেন কিন্তু ঘাটতি দাঁড়ালো ৯৬ কোটি ২৬ লক্ষ ৬৩ হাজার টাকা। এই পরপর তিন বছর তিনি ঘাটতি শূণ্য রাজেট পেশ করলেন এবং মন্ত্রিসভার বাহবা পেলেন এই বাজেট পেশ করে। তিনি ঘাটতি শূন্য বাজেট পেশ করে ঘাটতি বাড়িয়েই চললেন। একটা উন্নয়নশীল দেশে যে পরিকল্পনা নিতে হয় যেখানে বেকার আছে সেখানে তিনি ঘাটতি বাজেট পেশ করলেন।

[2-20 — 2-30 p.m.]

ঘাটতি থাকতে পারে কিন্তু তা পূরণের জন্য সম্পদ সংগ্রহ করতে হবে। আমরা আপনাকে একজন এবল ফিন্যান্স মিনিস্টার ভেবেছিলাম। এবং আরও ভেবেছিলাম স্বার্থক অর্থমন্ত্রী হিসাবে আপনি রাজস্ব ঘাটতি কমাবেন, রাজস্ব আয় বাড়াবেন। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি। আমরা দেখতে পাচ্ছি ওনার আমলে রাজস্ব ঘাটতি দিনের পর দিন বেড়ে যাচ্ছে কিন্তু রাজস্ব আয় বাড়ছে না। আমি স্যার এ বিষয়ে দু বছরের তথ্য দিচ্ছি ওনার বাজেট অ্যাট এ গ্লান্স থেকে। ১৯৯৮/৯৯ সালে উনি ঘাটতি অনুমান করেছিলেন কত? না, ১৬৯১ কোটি ৩৮ লক্ষ ৪৭ হাজার টাকা। কিন্তু কার্যক্ষেত্রে ঘাটতি দাঁড়াচ্ছে

৫,৮৬৬ কোটি ৫১ লক্ষ ৬১ হাজার টাকা। অর্থাৎ ঘাটতির পরিমাণ বেড়ে দাঁড়ালো ৪,১৭৫ কোটি ১৩ লক্ষ ১৪ হাজার টাকা। আর, ৩১-শে মার্চে এটা সাড়ে ৭ হাজারে গিয়ে দাঁড়াতে পারে। আপনি রাজস্ব খাতে আয় করবেন বলেছেন ১১,৫৮২ কোটি ৭০ লক্ষ ১৪ হাজার টাকা। কিন্তু করলেন ১০,০১১ কোটি ৯৯ লক্ষ ৯ হাজার টাকা। কম হ'ল ১,৫৭০ কোটি ৭১ লক্ষ ৫ হাজার টাকা।

১৯৯৭/৯৮ সালেরও একই অবস্থা। ঘাটতি অনুমান করেছিলেন ১,৭৭৪ কোটি ৬২ লক্ষ ৪১ হাজার টাকা। কিন্তু প্রকৃত ঘাটতি হ'ল ২,৯৩৪ কোটি ৬৯ লক্ষ ৩৩ হাজার টাকা। ঘাটতি বাড়ল ১,১৬০ কোটি ৬ লক্ষ ৯২ হাজার টাকায়। অর্থাৎ আয়ও কমে যাচ্ছে। টার্গেট ছিল ১০,২৫৮ কোটি ২৮ লক্ষ ৪৭ হাজার টাকা। কিন্তু হ'ল ৯,৭৬৪ কোটি ৩৬ লক্ষ ১৮ হাজার টাকা। তার মানে কম হ'ল ৪৯৩ কোটি ৯২ লক্ষ ২৯ হাজার টাকা। আর, এবারে আপনি বলেছেন, রাজস্ব ঘাটতি হবে ৭,৬০৩ কোটি ৭৫ লক্ষ ৭৯ হাজার টাকা। প্রতি বছরই অনুমিত ঘাটতি বেড়ে চলেছে এবং রাজস্ব আয় দিনের পর দিন কমে যাচ্ছে। এটাকে যদি অন্য রাজ্যের সঙ্গে তুলনা করা হয় তাহলে দেখা যাবে আমরা পেছিয়েই নেই, ভয়াবহ অবস্থায় রয়েছি। উনি ওনার বক্তৃতার সময় নানা রাজ্যের সঙ্গে তুলনা দিয়ে থাকেন এবং সর্বভারতীয় পর্যায়ে এই রাজ্য কত এগিয়ে আছে তার অনেক কাল্পনিক তথ্যও দিয়ে থাকেন। কিন্তু রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার বুলেটিন, ফেব্রুয়ারি '৯৯, পেজ ২৫-এ যে গ্রস ফিসক্যাল ডেফিসিট কন্ট্রিবিউট করছেন তাতে এক্সপেন্ডিচারে দেখা যাচ্ছে ১৯৯৬/৯৭ সালে আপনাদের ২০.২ পারসেন্ট এবং অল ইন্ডিয়া অ্যাভারেজ ১৯.৬ পারসেন্ট ছিল। ১৯৯৫/৯৬ সালে এটা হয়েছিল ২১.৭ শতাংশ এবং অল ইন্ডিয়া অ্যাভারেজ ছিল ১৯.০ শতাংশ।

১৯৯৬-৯৭ সালে হয়েছে ২৯.২ পারসেন্ট, ১৯৯৭-৯৮ সালে দেখব ৩৩.৮ পারসেন্ট যেখানে অল ইন্ডিয়া অ্যাভারেজ ৫২.৩ পারসেন্ট, ১৯৯৮-৯৯-তে দেখব ২৭.৩ পারসেন্ট যেখানে অল ইন্ডিয়া অ্যাভারেজ হল ২২.৭ পারসেন্ট। অল ইন্ডিয়া অ্যাভারেজ থেকে পশ্চিমবঙ্গের গ্রস ফিসকাল ডেফিসিটের যে এক্সপেন্ডিচার—গ্রস ফিসকাল ডেফিসিয়েন্সি কন্ট্রিবিউট করছে, সেটার পারসেন্টেজ এত কম হচ্ছে কেন? আজকে অন্যান্য রাজ্যের সঙ্গে আমাদের রাজ্যের তুলনা করলে দেখা যাবে যে বিহারের রাজস্ব ঘাটতি আমাদের থেকে কম। এছাড়া অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্র ইত্যাদি রাজ্যের রাজস্ব ঘাটতি আমাদের থেকে কম। এগুলো তথ্য দিলে বোঝা যাবে। আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রীর অর্থ মন্ত্রিত্বে পরিকল্পনার অভাব রয়েছে। ফিফথ ফাইভ ইয়ার প্ল্যান, সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যান এবং সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান নিয়ে অনেকবার আলোচনা হয়েছে। মাননীয় মন্ত্রী উত্তর দিয়েছেন। আমি সেগুলো আর রিপিট করছি না। কিন্তু এইটথ ফাইভ ইয়ার প্ল্যানে

আপনারা খরচা করেছেন কত, আর বরাদ্দ হল কত? এর প্রথম দুটো বছর কিছু করা গেল না। অর্থনীতির ভাষায় একে প্ল্যান হলিডে বলে। প্রথম দুটো বছর প্ল্যান হলিডে হোল। কিন্তু শেষের দিকে পেলেন ৯ হাজার ৭৬০ কোটি টাকা, আপনারা যদি ঠিকমতো কাজ করতেন তাহলে ১৪ হাজার কোটি টাকা পাওয়া যেত। আপনাদের সরকারের পরিকল্পনার অভাব, আর্থিক নীতি প্রয়োগ করার অভাবের জন্য আপনারা সেখানে ৪ হাজার ২৪০ কোটি টাকা কম খরচা করলেন। আপনাদের মাননীয় অর্থমন্ত্রী বিভিন্ন শতাংশের হার তুলে ধরে অন্য রাজ্যের তুলনায় আমাদের অবস্থা কত ভাল সেটা ব্যাখ্যা করেন। এইটথ প্ল্যানে আমাদের রাজ্যের সঙ্গে অন্য রাজ্যের তুলনা করলে দেখা যাবে পরিকল্পনা খাতে পশ্চিমবঙ্গের জন্য ৯ হাজার ৭৬৯ কোটি টাকা, অন্ধ্রপ্রদেশের জন্য ১০ হাজার ৫০০ কোটি টাকা, তামিলনাড়ুর জন্য ১০ হাজার ২০০ কোটি টাকা, রাজস্থানের জন্য ১১ হাজার ৫০০ কোটি টাকা, ওড়িষ্যার জন্য ১০ হাজার কোটি টাকা, কর্ণাটকের জন্য ১২ হাজার ৩০০ কোটি টাকা, মহারাষ্ট্রের জন্য ১৮ হাজার ৫২০ কোটি টাকা ধরা আছে। এগুলো প্ল্যানিং কমিশনের রিপোর্ট থেকে দেখছি। এইটথ ফাইভ ইয়ার প্ল্যানে পরিকল্পনা খাতে মাথা পিছু বরাদ্দ হয়েছে পশ্চিমবঙ্গের জন্য ১,৪৩৬ টাকা, অন্ধ্রপ্রদেশের জন্য ১,৫৮২ টাকা, তামিলনাড়ুর জন্য ১,৮৩৩ টাকা, রাজস্থানের জন্য ২,৬২০ টাকা, ওড়িষ্যা যেখানে কংগ্রেস সরকার রয়েছে সেখানে ৩,১৭৩ টাকা, মহারাষ্ট্রের জন্য ২,৩৫২ টাকা, কর্ণাটকের জন্য ২,৭৪৫ টাকা। আমরা দেখছি অন্যান্য রাজ্যে পরিকল্পনা খাতে মাথা-পিছু বরাদ্দ বেশি। সেখানে আমাদের রাজ্যে পরিকল্পনা খাতে মাথাপিছু বরাদ্দ অনেক কম। এমন কি ওড়িষ্যা রাজ্যের থেকেও আমাদের মাথা-পিছু বরাদ্দ কম। এই তথ্যগুলো প্ল্যানিং কমিশনের রিপোর্ট থেকে দিয়েছি। আমরা অনেক পিছিয়ে আছি। একদিকে প্ল্যানিং কমিশনের টাকায় আমরা প্ল্যানিং করতে ব্যর্থ হয়েছি। আমরা পরিকল্পনা খাতে টাকা খরচা করতে পারছি না। এইটথ প্ল্যানে আমরা পিছিয়ে আছি। বাজেটে যে পরিমাণ টাকা বরাদ্দ করা হয় তার বেশিরভাগ অংশ চলে যাচ্ছে নন-প্ল্যানে খরচা করার জন্য। পরিকল্পনা বহির্ভূত খাতে বিশেষ করে কর্মচারিদের মাইনে দিতে ম্যাক্সিমাম খরচা হচ্ছে।

[2-30 — 2-40 p.m.]

স্যার, আমি মাননীয় অর্থমন্ত্রীর কয়েকটা গুরুত্বপূর্ণ দপ্তরের প্রতি দৃষ্টি আকর্ষণ করব। মাননীয় অর্থমন্ত্রী. বিভিন্ন বছরের আপনার বাজেট বক্তৃতার কপিগুলিতে যা দেখতে পাচ্ছি তাই আমি আপনাকে জানাচ্ছি। প্রথমে আমি আপনাকে হেলথ ডিপার্টমেন্টের দু বছরের হিসাব দিচ্ছি—১৯৯৮-৯৯ সালে টোটাল বাজেট ছিল ৯৭২ কোটি ৭১ লক্ষ টাকার। এর মধ্যে প্ল্যান এক্সপেন্ডিচার ছিল ২৬৮ কোটি ৫৬ লক্ষ টাকা, আর নন-প্ল্যানে

ছিল ৭০৫ কোটি ১৫ লক্ষ টাকা। তারপর আপনার বাজেটের টোটাল অ্যামাউন্ট বেড়ে যায় এবং বেড়ে কত হয়, না ১,৩০৮ কোটি ৫৭ লক্ষ টাকা। খুবই স্বাভাবিকভাবে আমরা ভেবেছিলাম প্ল্যান বাজেট বোধ হয় বেড়েছে। কিন্তু বাস্তবে দেখা গেল আপনার প্ল্যান বাজেট কমে গেছে। টোটাল বাজেট ৩৫% মতো বাড়া সত্ত্বেও প্ল্যান বাজেট কমে হ'ল ২২১ কোটি ৪১ লক্ষ টাকা। ১৯৯৮-৯৯ সালের স্বাস্থ্য খাতের প্ল্যান বাজেট ধার্য হয়েছিল ২৬৮ কোটি ৫৬ লক্ষ টাকা, কিন্তু সেখান থেকেও তা কমিয়ে খরচ করা হ'ল ২২১ কোটি ৪১ লক্ষ টাকা। অথচ নন-প্ল্যানে ১,০৮৭ কোটি ১৬ লক্ষ টাকা করা হল ৭০৫ কোটি ১৮ লক্ষ টাকাকে বাড়িয়ে। ৫৫% বেড়ে গেল। কি করে রাজ্যের উন্নয়ন হবে? আপনার লজ্জা পাওয়া উচিত। মাননীয় অর্থমন্ত্রী, আপনি ১৩ বছর ধরে ১৩-বার বাজেট পেশ করেছেন। আমাদের যেটা কলকাতার গর্ব, পশ্চিমবঙ্গের গর্ব, ভারতবর্ষের গর্ব 'কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতাল', সেখানে ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল কলেজের ৫৫-টা সিট কমিয়ে দিয়েছে, কারণ ইনফ্রাস্ট্রাকচার নেই। ৪০-টা মেডিক্যাল টিচারের পদ খালি। এত দিন যেখানে ১৫৫-টা সিট ছিল, সেখানে এখন ১০০-টা সিট হয়েছে। আপনারা নতুন মেডিক্যাল কলেজ করতে পারছেন না, নতুন হাসপাতাল তৈরি করতে পারছেন না। তারপরে ডাক্তারি পনার যেটুকু সুযোগ এখানে ছিল তাও কমে গেল। রাজ্যের সমস্ত হাসপাতাল মিলিয়ে গত বছর মাত্র ৫০-টা শয্যা বাড়াতে সক্ষম হয়েছেন। এমন কি কংগ্রেস আমলে যা হয়েছিল তাও কমে যাচ্ছে। ১৬৫ বছরের পুরোনো কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে সিট কমে যাচ্ছে। ফলে আগামী দিনে রাজ্যে ডাক্তার কম তৈরি হবে। ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল ১৫৫-টির জায়গায় ১০০-টি সিট করে দিয়েছে। এর জন্য আপনাদের লজ্জা পাওয়া উচিত। আমরা দেখছি ১৯৯৭-৯৮ সালে স্বাস্থ্য খাতের প্ল্যান বাজেট ছিল ৩১৭ কোটি টাকার মতো, কিন্তু পরবর্তীকালে সেটা কমে হয়েছিল ১৮২ কোটি ৮৫ লক্ষ টাকা। ৩১৭ কোটি ৭৯ লক্ষ টাকার যে প্ল্যান এক্সপেন্ডিচার ধার্য হয়েছিল, তাকে কমিয়ে প্রায় অর্ধেক করেছিলেন—১৮২ কোটি ৮৫ লক্ষ টাকা। আর নন-প্ল্যানে যেখানে প্রথমে ঠিক হয়েছিল ৬৪৭ কোটি ১৯ লক্ষ টাকা, সেখানে তা বেড়ে হয়েছিল ৬৮৯ কোটি ৮৪ লক্ষ টাকা। এক দিকে আপনারা হাসপাতাল তৈরি করতে পারছেন না, বেডের সংখ্যা বাড়াতে পারছেন না, মেডিক্যাল কলেজ করতে পারছেন না, অপর দিকে বাজেটে টাকার পরিমাণ বেড়ে যাচ্ছে। কিন্তু প্ল্যান এক্সপেন্ডিচার বাড়ছে না, নন-প্ল্যান অনেক বেড়ে যাচ্ছে। শুধু মাইনে দিতেই সব টাকা চলে যাচ্ছে। তাহলে আর কি উন্নতি করবেন? চিকিৎসা ব্যবস্থার কি উন্নতি হবে। একটা সরকারের যদি দিনের পর দিন প্ল্যান এক্সপেন্ডিচার কমে যায় তাহলে দেশের তথা রাজ্যের উন্নয়ন কি করে হবে। এরপর আমি ইরিগেশন ডিপার্টমেন্টের চিত্রটা আপনার সামনে তুলে ধরতে চাই। সেচ এবং বন্যা নিয়ন্ত্রণের সমস্যা আমাদের রাজ্যের একটা

বড় সমস্যা। সেখানেও প্ল্যান এক্সপেন্ডিচার কমছে, নন-প্ল্যান বাড়ছে। ১৯৯৮-৯৯ সালের প্ল্যান এক্সপেন্ডিচার ধরা হয়েছিল ৩০১ কোটি ৩৮ লক্ষ টাকা, বাস্তবে তা কমে হল ২২৭ কোটি টাকা ০৯ লক্ষ টাকা। ১/৩ ভাগ কমে গেল। অথচ নন-প্ল্যান বেড়ে গেল। নন-প্ল্যানে ধার্য হয়েছিল ৩১৯ কোটি ৬৩ লক্ষ টাকা, বেড়ে তা হয়েছিল ৪৫১ কোটি ৬১ লক্ষ টাকা। অনুরূপভাবে ১৯৯৭-৯৮ সালের প্ল্যান এক্সপেন্ডিচার ছিল ৩২৮ কোটি ৩৯ লক্ষ টাকা, সেখান থেকে তা কমে হয়েছিল ১৯৯.৭৬ লক্ষ টাকা। প্রায় ৪০% কমে গিয়েছিল। আর নন-প্ল্যানের ক্ষেত্রে কি হয়েছিল? ২৬৫ কোটি ৭৬ লক্ষ টাকা থেকে বেড়ে ৩১৪ কোটি ০১ লক্ষ টাকা। এই যদি অবস্থা হয়, তাহলে বন্যা নিয়ন্ত্রণ হবে কি করে! সেচের জলের ব্যবস্থা হবে কি করে? সেচ মন্ত্রী বলছেন, টাকার অভাবে কাজ করতে পারছেন না। কি করে পারবেন, সেচ দপ্তরের মত গুরুত্বপূর্ণ দপ্তরে যদি প্ল্যান বাজেট কার্টেল করেন? এই একই অবস্থার সৃষ্টি হয়েছে পরিবহনের ক্ষেত্রে। পরিবহন সমস্যা এমন জায়গায় গেছে যে, গোটা রাজ্যে পরিবহন ব্যবস্থা ভেঙে পড়েছে।

সেখানে একই অবস্থা—প্ল্যান এক্সপেন্ডিচার থেকে নন-প্ল্যান এক্সপেন্ডিচারে খরচ বেশি। আমি জানি না মেরুকরণ হবে কিনা আপনার দপ্তরের সঙ্গে সুভাষবাবুর দপ্তরের। প্ল্যান এক্সপেন্ডিচারে ৩৩৯.১৩ কোটি টাকা ১৯৯৮-৯৯ সালে যেখানে দেখানো হচ্ছে সেখানে হচ্ছে ৩০৬.৫১ কোটি টাকা। একটা সরকার দিনের পরি দিন তার প্ল্যান—এক্সপেন্ডিচার কমিয়ে দিয়ে নন-প্ল্যান এক্সপেন্ডিচার বাড়িয়ে দিচ্ছে পরিকল্পনার অভাবে, সরকারের দৃষ্টিভঙ্গির অভাবে। আর আপনার সর্ব রোগ প্রতিষেধক বিকল্প অর্থনীতি—এমন শব্দ ব্যবহার করেছেন যথার্থ বিকল্প অর্থনীতি সেই যথার্থ বিকল্প অর্থনীতি ২২ বছর ধরে যে সরকার ক্ষমতায় আছে সেই ২২ বছরের মধ্যে ১৩ বার যে অর্থ দপ্তরের বাজেট পেশ করেছেন তার আমলেই দেখা যাচ্ছে দারিদ্র্যসীমার উপরে মানুষকে কতটা তুলেছেন? ১৯৭৭ সালে আপনারা ক্ষমতায় আসেন। তখন আপনাদের সময়ে দারিদ্র্যসীমার নিচে মানুষের সংখ্যা ছিল ৫২ পারসেন্ট। ১৯৮৩ সালে আপনারা সার্ভে করে বললেন ২৯ পারসেন্ট আর ১৯৮৭ সালে ২৭ পারসেন্ট। ১৯৯৩ সালে প্ল্যানিং কমিশন এবং ল্যাকড়াওয়ালা কমিটি যে সার্ভে করলেন সেই সার্ভে রিপোর্টে দেখা গেল ৩৫.৩৬ অর্থাৎ নাইনথ পজিশন বিলো দি প্রভার্টি লাইন। কিন্তু গত বাজেট অধিবেশনে আপনাদের খাদ্যমন্ত্রী এই হাউসে দাঁড়িয়ে বলেছিলেন বি.পি. এলের সংখ্যা মোট ৭৩ পারসেন্ট। এই ৭৩ পারসেন্ট বি. পি. এলকে রেশন দিতে হচ্ছে। এই যে ৭৩ পারসেন্ট যেটা উনি বলেছিলেন সেটা পঞ্চায়েত, পৌরসভার কাউন্সিলার এবং অ্যাডমিনিস্ট্রেশন যৌথভাবে মিলে এই ৭৩ পারসেন্ট তালিকা তৈরি করেছিলেন। সুতরাং এটাকেই সত্য বলে আমাদের ধরে নিতে হবে। কারণ পঞ্চায়েত গ্রাস-রুটে আছে, পৌরসভার কাউন্সিলাররাও গ্রাস-রুট লেভেলে অ্যাডমিনিস্ট্রেশন চালাচ্ছে। ডঃ আবুসালেফ সরিফ যিনি

হিউম্যান রিসোর্স ডেভেলপমেন্টের প্রধান এবং ন্যাশনাল কাউন্সিল ফর অ্যাপলায়েড ইকনমিক্স রিসার্চের প্রিন্সিপাল ইকনমিস্ট তিনি ৩০ নভেম্বর একটা রিপোর্ট পেশ করলেন। তাতে তিনি বললেন, ওয়েস্ট বেঙ্গলে বিলো দি পভার্টি লাইনের সংখ্যা ৫২ পারসেন্ট, বিহারে ৫৯ পারসেন্ট আর উড়িষ্যায় ৫৩ পারসেন্ট। তার মানে ১৯৭৭ সালে যেখানে বি. পি. এল ৫২ পারসেন্ট ছিল, সেখানে ১৯৯৬ সালে আপনার সফল অর্থ মন্ত্রীকালে সেই ৫২ পারসেন্ট হয়ে গেল। এই যে হাজার-হাজার কোটি টাকা খরচ করলেন সেইসব টাকা কোথায় গেল? লুঠ হয়েছে। পি. এল অ্যাকাউন্ট নিয়ে আমি আলোচনা করতে চাই না, কারণ ওটা সাব-জুডিস ম্যাটার, এটাকে নিয়ে অনেকবার আলোচনা হয়েছে। লোকাল ফাণ্ড অ্যাকাউন্ট করার ব্যাপারে আমাদের কাছে একটা রিপোর্ট আছে। শুধু ১৯৯৩ থেকে ১৯৯৭ সাল পর্যন্ত—যে সরকারের আর্থিক সংকট আছেন, যে সরকারকে রিজার্ভ ব্যাঙ্ক থেকে ওভারড্রাফ্ট নিয়ে মাহিনা দিতে হয়—সেই সরকার ১৯৯৩ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত ৯৩ কোটি টাকা ইন্টারেস্ট মার খেয়েছে ৫টি জেলার জন্য। এই ৫টি জেলা হচ্ছে, উত্তর-২৪ পরগণা, দক্ষিণ-২৪ পরগনা, নদীয়া, বর্ধমান এবং মেদিনীপুর। স্যাম্পেল সার্ভে করে দেখা হয়েছিল ঐ ৫টি জেলার ৬০টি পঞ্চায়েত সমিতিতে ১৩৯ কোটি টাকা রাখা হয়েছে লোকাল ফান্ড অ্যাকাউন্টে। এইভাবে বে-আইনিভাবে টাকা রেখেছে সমস্ত স্কীমের টাকা, যেমন, মিলিয়ন ওয়েল স্কীম, জহর রোজগার যোজনা, এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম এই সমস্ত কেন্দ্রীয় প্রকল্পগুলির টাকাগুলিকে নিয়ে নয়-ছয় করেছেন। এইভাবে টাকা নয়-ছয় করলে কোন উন্নয়ন হবে? উন্নয়ন হবে না। উন্নয়ন হওয়া সম্ভব নয়। এ ব্যাপারে আপনি কোন ব্যবস্থা নিতে পারেননি। যারা এই ব্যাপারে জড়িত তারা আপনাদের দলের পঞ্চায়েত, আপনাদের দলের লোক। তাদের বিরুদ্ধে আর্থিক শৃঙ্খলাভঙ্গের দায়ে কোনও ব্যবস্থা নিতে পারেননি। আপনার সরকার তো বারবার গলা জোর করে বলেন, আমরা এমন ব্যবস্থা নিয়েছি যার মাধ্যমে গ্রামোন্নয়ন হবে, দরিদ্র মানুষের উন্নয়ন হবে। এইভাবে আপনারা উন্নয়ন করবেন? টাকা খরচ করতে পারলে তবে তো উন্নয়ন হবে। জহর রোজগার যোজনায় ক্ষেত্রে ১৯৯৭-৯৮ সালে শুধু যদি দেখি তাহলে দেখব আপনারা পেয়েছেন ১৭৩ কোটি ৩৪ লক্ষ ২৪ হাজার টাকা।

নির্ধারিত সময়ে খরচ করতে পেরেছেন ১২৪ কোটি ৪ লক্ষ ৯৯ হাজার টাকা। জওহর রোজগার যোজনায় খরচ করতে পারেন নি ৪৯ কোটি ২৯ লক্ষ ২৫ হাজার। এ ক্ষেত্রে শ্রমদিবস নষ্ট হয়েছে ১ কোটি ২৩ লক্ষ ২৩ হাজার এবং রাজ্যগুলির মধ্যে আমাদের অবস্থান ৯৬ তম। আপনি বলবেন পরে টাকা পেয়েছি। কিন্তু অন্য রাজ্যগুলিতেও তো একই সিস্টেম চলছে। অন্য রাজ্যগুলি খরচ করতে পারলে আর আপনি পারলেন না কেন? তারপর এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম। সেখাতে ১৯৯৭/৯৮ সালে বরাদ্দ হয়েছিল ১৬০ কোটি ৩২ লক্ষ ৬১ হাজার টাকা। খরচ হল কত? পঞ্চায়েতের মাধ্যমে

খরচ হল ৭৩ কোটি ৯৬ লক্ষ ৫২ হাজার টাকা। অর্ধেকেরও কম খরচ করলেন। এই যদি অবস্থা হয় তাহলে আপনি গ্রামোন্নয়ন করবেন কি করে? যেখানে আপনি জওহর রোজগার যোজনার টাকা খরচ করতে পারেন না, এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীমের টাকা খরচ করতে পারেন না, শ্রম দিবস নষ্ট করলেন ২ কোটি ১৫ লক্ষ ৮৪ হাজার সেখানে আপনি গ্রামোন্নয়ন করবেন কি করে? তারপর গরিব তফসিল ও আদিবাসী সম্প্রদায়ের মানুষদের আবাসন তৈরির জন্য— 'ইন্দিরা আবাস যোজনায়' যেখানে ১৯৯৭/৯৮ সালে বরাদ্দ হল ১১৪ কোটি ৩০ লক্ষ ৬ হাজার টাকা সেখানে আপনি খরচ করলেন মাত্র ৭৮ কোটি ৩২ লক্ষ ৫৭ হাজার টাকা। অর্থাৎ খরচ হল না ৩৫ কোটি ৬৭ লক্ষ ৬৯ হাজার টাকা। এর ফলে ২৮ হাজার ৪শো জন গরিব লোকের বাড়ি হল না। তারপর আই. আর. ডি. পি-র ক্ষেত্রেও একই অবস্থা। ১৯৯৭/৯৮ সালে এ ক্ষেত্রে বরাদ্দ হল ৭৭ কোটি ১৯ লক্ষ ৪১ হাজার টাকা। ১।। লক্ষ পরিবারকে স্বনির্ভর করার জন্য ঐ টাকা বরাদ্দ করা হল কিন্তু সেখানে আপনি বরাদ্দকৃত অর্থের মাত্র ৩৯ পারসেন্ট খরচ করলেন, তাতে নাম্বার অব বেনিফিসিয়ারিস হল মাত্র ৫৪ হাজার ৪৬৮। ১।। লক্ষের জায়গায় বেনিফিসিয়ারি হল মাত্র ৫৪ হাজার ৪৬৮। ঠিক একই অবস্থা শহর ও পুরসভার উন্নয়নের ক্ষেত্রে। সেখানে আই. ডি. এস. এম. টি.-তে আজ অবধি মাত্র ৬০টি পৌরসভার অন্তর্গত শহরকে এর আওতায় আনা হয়েছে, বাকিগুলিতে ইনক্লুড করতে পারেননি সঠিক পরিকল্পনার ও দৃষ্টিভঙ্গির অভাবে অন্যান্য শহরগুলিকে এই প্রকল্পের আওতায় আনা গেল না। স্যার, আমরা যখনই মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলি যে তিনি সঠিক ও বাস্তব দৃষ্টিভঙ্গির অভাবে ও পরিকল্পনার অভাবে টাকা খরচ করতে পারছেন না, আর্থিক শৃঙ্খলা ফিরিয়ে আনতে পারছেন না তখন উনি বলেন যে মার্চ মাসের শেষের দিকে টাকাটা আসে সেইজন্য খরচ হয়না। তাই যদি হয় তাহলে এম. পি.-দের কোটার টাকায় যে লোকাল এরিয়া ডেভেলপমেন্ট স্কীম চলে সেই বাবদ ১৯৯৩ থেকে ১৯৯৭ পর্যন্ত যে টাকা কেন্দ্রীয় সরকার থেকে পেয়েছেন, গভর্নমেন্ট অব ইণ্ডিয়া যে ১২৪.৫১ কোটি টাক রিলিজ করেছেন এবং যা বিভিন্ন ডিস্ট্রিক্টের ডি. এম ও ডিস্ট্রিক্ট প্ল্যানিং অফিসারদের কাছে জমা আছে তার থেকে মার্চ '৯৭ পর্যন্ত খরচ করেছেন কত? ১৫ কোটি ৯৬ লক্ষ টাকা। সেখানে ১০৮ কোটি ৫৫ লক্ষ টাকা খরচ করতে পারেননি। এই টাকা তো হঠাৎ করে আসেনি, ৩১শে মার্চও আসেনি, ৪ বছর আগেই দেওয়া হয়েছে সেই টাকা খরচ করতে পারেননি ফলে রাজ্যের সাংসদরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তাদের কোটার টাকা পাচ্ছেন না। আপনাদের সরকার টাকা ইউটিলাইজ করতে পারছে না সময়ের অভাবের জন্য নয়, আপনাদের সীমিত ক্ষমতার জন্যও নয়, খরচা করতে পারছে না বাস্তব দৃষ্টিভঙ্গি ও পরিকল্পনার অভাবের জন্য। এরজন্য আপনাদের লজ্জা করা উচিত। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনারা রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের জন্য খুব গর্ববোধ

করেন। ২২ বছর আপনারা ক্ষমতায় আছেন, আমাদের ৩৮ হাজার ৬শো গ্রাম আছে কিন্তু এখনও ১০ হাজারের ও বেশি গ্রামে বিদ্যুৎ পৌঁছায়নি। গ্রামের চাষীরা ব্যক্তিগত মালিকানায় ৩ লক্ষের বেশি অগভীর নলকূপ করেছেন কিন্তু তারমধ্যে মাত্র এক লক্ষ বিদ্যুতের কানেকশন পেয়েছে। মাত্র এক লক্ষের মতো বিদ্যুতে কানেকশন পৌঁছেছে। ব্যক্তিগত মালিকানায় গভীর নলকূপের সাহায্যে চাষীরা চাষ করবে কিন্তু বিদ্যুতের অভাবে সেগুলি চালানো যাচ্ছে না। পঞ্চায়েতগুলিতে সরকারি অর্থে বসানো ৩,৫৯০টি অগভীর নলকূপেও বিদ্যুৎ কানেকশন দিতে পারেননি। আজকে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের অবস্থা এই রকম একটা জায়গায় এসে দাঁড়িয়েছে। প্রত্যেক জায়গায় মানুষ বিদ্যুতের কানেকশন চেয়ে বিদ্যুৎ সংযোগ করতে পারছে না, কারণ আপনাদের ইনফ্রাস্ট্রাকচারের অভাব রয়েছে। আজকে গ্রামীণ বৈদ্যুতিকরণ পশ্চিমবাংলায় একটা ফাঁস হয়ে দাঁড়িয়েছে। পিছিয়ে পড়া মানুষের জন্য যে লোকদীপ প্রকল্প, কুটির জ্যোতি প্রকল্প, তার কাজ কিছু দিন হবার পরে বন্ধ হয়ে গেছে। রাজ্যের বিদ্যুৎ ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। বিদ্যুৎ দপ্তরের কোনও স্বাধীনতা নেই। আজকে বিদ্যুৎ দপ্তরের তাদের নিজস্ব পরিকল্পনা মতো কাজ করতে পারছে না। সি. ই. এস. সি. থেকে আপনারা কোনও টাকা আদায় করতে পারছেন না। আপনারা ট্যাক্স কালেকশনে যথেষ্ট সচেষ্ট, আপনারা অনেক প্রচেষ্টা চালান। আপনারা তাহলে সি. ই. এস. সি.-র কাছ থেকে কেন ২ শত কোটি টাকা আদায় করতে পারছেন না? মানুষের কাছ থেকে ওরা আদায় করে নিচ্ছে, অথচ আপনারা ওদের কাছ থেকে আদায় করতে পারছেন না। সি. ই. এস. সি.-কে আপনাদের এত ভয় কেন, গোয়েঙ্কাকে আপনাদের এত ভয় কেন যে তাদের কাছ থেকে কোনও টাকা আদায় করতে পারছেন না। স্যার, আমি একজন অঙ্কের ছাত্র এবং উনিও একজন অর্থনীতিবিদ। আমরা যখন কোনও রাউন্ড ফিগার বলি তখন প্রায় কথাটা ব্যবহার করি। যেমন—প্রায় ৪০০ বা প্রায় ৪২৫ ইত্যাদি। কিন্তু যখন স্পেসিফিক ভাবে কোনও ফিগার বলি যেমন ৫২১, তখন আর প্রায় কথাটা ব্যবহার করি না। আপনার বাজেট ভাষণে আপনি বলেছেন যে প্রাইমারি স্কুল তৈরি হয়েছে প্রায় ৫১ হাজার ৫২১টি। একটা বাজেট বিবৃতিতে মাননীয় অর্থমন্ত্রী যখন স্পেসিফিক ডিজিট দিয়ে বললেন যে ৫১ হাজার ৫২১টি স্কুল তৈরি হয়েছে, তখন তিনি এই প্রায় কথাটা ব্যবহার করলেন কেন আমি বুঝতে পারছি না। সুতরাং আমার মনে হচ্ছে এই সংখ্যার ব্যাপারে কিছু তঞ্চকতা আছে, কিছু গরমিল রয়েছে। ১৯৯৭-৯৮ সালের স্কুল এডুকেশন-এর রিপোর্ট যেটা বেরিয়েছে তার ১৮ পাতায় গতবার বলেছেন যে, প্রাইমারি স্কুল তৈরি হয়েছে ৫১ হাজার ২১টি। আবার সেই সালে বলা হয়েছে যে এক হাজার নুতন স্কুল তৈরি করা হবে। তারপরে আবার বলা হয়েছে যে আইনের জটিলতার জন্য আমরা নুতন স্কুল তৈরি করতে পারছি না। এবারে আপনি ৮ হাজার স্কুল তৈরি করবেন। আবার স্কুলের

সংখ্যা দেখিয়ে দিলেন ৫১ হাজার ৫২১টি। এই যে সংখ্যাটা বাড়ালেন, আপনি কোথায় কোথায় স্কুল করেছেন? যে তথ্য দিয়েছেন তার সঙ্গে বাস্তবের মিল কোথায়? আবার আপনি একথা বলেছেন যে আইনের জটিলতার জন্য স্কুল করা যাচ্ছে না আবার বলছেন যে ৮ হাজার নুতন প্রাইমারি স্কুল করব। আপনার এই সংখ্যার মধ্যে কোনও মিল নেই। বাস্তব হচ্ছে আপনি প্রাইমারি স্কুল তৈরি করতে পারছেন না। যে প্রাইমারি স্কুলগুলি ছিল সেগুলি কোথাও ভেঙ্গে গেছে, কোথাও গাছের তলায় স্কুল আছে, কোথাও শিক্ষক নেই, কোথাও শিক্ষক রিটায়ার করেছেন, সেখানে নুতন শিক্ষক নিয়োগ হয়নি। বিদ্যালয়হীন, শিক্ষকহীন স্কুল এই রাজ্যে অনেক আছে।

[2-50 — 3-00 p.m.]

সেটা এক হাজারের বেশি হলেও অস্বাভাবিক কিছু নয়। সেগুলোর কোনও ব্যবস্থা করতে পারেননি, নতুন স্কুল তো দূরের কথা। আজকে এই অবস্থা সৃষ্টি হয়েছে। বন্ধ কল-কারখানার শ্রমিকদের জন্য ৫০ কোটি টাকা বাজেটে বরাদ্দ করেছেন বলে বলেছেন। আপনি ২৮,৫০০ শ্রমিককে ৫০০ টাকা হারে মাসিক অনুদান দেবেন। আজকে প্রায় ২০ লক্ষ শ্রমিক বেকার এবং তারা রেজিস্টার্ড হননি। স্ট্রাইক হচ্ছে, কিন্তু তা রেজিস্ট্রেশন হয় না। এরকম কয়েক লক্ষ শ্রমিকের মধ্যে মাত্র ২৮,৫০০ শ্রমিকের জন্য বাজেটে ৫০ কোটি টাকা রেখেছেন। আপনার উদ্দেশ্যকে সাধুবাদ জানাই। বেকারদের আপনি বেকার-ভাতা দিয়েছিলেন, কিন্তু বেকারদের দাদন দিয়ে কি আপনি বেকার সমস্যার সমাধান করতে পেরেছেন? একটা স্টান্ট দিলেন ডানলপ ফ্যাক্টরি নিয়ে ; অধিগ্রহণ করবেন বলেছিলেন। তারজন্য ১০০ কোটি টাকাও বোধ হয় ব্যবস্থা করেছিলেন। আপনি সমস্ত নিয়ম-কানুন জানতেন। জানতেন যে, এই পরিকাঠামোর মধ্যে একটা কারখানাকে নিয়ে নেওয়া অসুবিধাজনক। কিন্তু স্টান্ট দেবার জন্য পঞ্চায়েত নির্বাচনের আগে ডানলপ কারখানা অধিগ্রহণ করবেন বলে ঘোষণা করলেন এবং আপনাদের দলের এম. পি.-সহ 'সিটু' নেতারা সেখানে গিয়ে বিজয়-উৎসব করলেন। আজকে সেই ব্যর্থতা ঢাকবার চেষ্টা করছেন ; বন্ধ কারখানা খুলবার জন্য কোনও ব্যবস্থা নেননি। আপনার সহকর্মী লেবার মিনিস্টারকে জিজ্ঞাসা করুন, একটা কারখানা যখন বন্ধ হয়ে যায় তখন ট্রাইপার্টাইট মিটিং করতে হয়, মালিক পক্ষকে ডেকে সেই ট্রাইপার্টাইট মিটিং করেছেন কি? এক একটা কারখানা দুই-তিন-পাঁচ বছর ধরে বন্ধ, অথচ শ্রমমন্ত্রীর সময় হয় না, ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন মন্ত্রীর সময় হয় না একটা সিটিং করে কি করে বন্ধ কারখানা খোলা যায় তার। আপনি শ্রমিকদের ৫০০ টাকা করে অনুদান দেবার কথা বলছেন, কিন্তু কথা বলে বন্ধ কারখানা খোলার ব্যবস্থা করতে পারছেন না। আজকে সরকারের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ আসছে। ইট ইজ জাস্ট অ্যাবাভ সাসপিসিয়ান্স। আমি বলছি না, আপনি সমস্ত

দুর্নীতির সঙ্গে জড়িত রয়েছেন, কিন্তু ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশন আপনার নিয়ন্ত্রণে। সেখান থেকে কেউ কেউ কয়েক কোটি টাকা করে লোন নিয়েছেন, কিন্তু সেই লোন তারা শোধ দেননি। যে কারখানার নামে লোন নিয়েছিলেন সেই কারখানা উঠে গেছে, অথচ লোন শোধ দেননি। সেই লোন শোধ না দেবার জন্য তার বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন? কোনও মামলা করেছেন? চ্যালেঞ্জ করে বলতে পারবেন, রাজ্যের মুখ্যমন্ত্রী এবং তার আত্মীয়-স্বজন ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশন থেকে কেনও লোন নেননি? বলতে পারবেন? পারবেন না। এখানে দাঁড়িয়ে বলুন, তারা কত টাকা লোন নিয়েছিলেন এবং তার মধ্যে কত শোধ দিয়েছেন। কোনও কোনও জায়গা থেকে লোন নিয়েছিলেন সেটা আমাদের কাছে আছে। আপনার নিয়ন্ত্রণে ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন। বলুন, সেই সংস্থা থেকে মুখ্যমন্ত্রীর আত্মীয়-স্বজন বা অন্যান্য কেউ কেউ কোনও লোন নিয়েছেন কি না? সেই লোন শোধ দিয়েছেন কিনা, না দিয়ে থাকলে আপনার সেই সাহস নেই, কারণ আপনি যদি ব্যবস্থা নিয়ে যান তাহলে আপনার অর্থমন্ত্রিত্ব চলে যেতে পারে এবং তারই জন্য আপনার কোনও ব্যবস্থা নেবার ক্ষমতা নেই।

মিঃ চেয়ারম্যান, আজকে কলকাতা বিশ্ববিদ্যালয় নিয়ে গোটা ভারতবর্ষে একটা শোরগোল হচ্ছে। কেন্দ্রীয় সরকারের শিক্ষা মন্ত্রী বলেছেন, কেন্দ্রীয় মানবসম্পদ মন্ত্রী বলেছেন বলেই কিন্তু এটা বলছি না। আমরা বহুদিন ধরে বলছি, সেই সন্তোষ ভট্টাচার্যের সময় থেকে বলে আসছি যে, বিশ্ববিদ্যালয়ে রাজনীতি প্রবেশ করেছে। একটি দলের লোক, একজন হেজিওগ্রাফার, চাটুকার সেখানে ঢুকে যাচ্ছে। মুখ্যমন্ত্রীর জীবনী লিখলেই সে যোগ্য হয়ে যায়? আপনিও এই বিশৃঙ্খলার মধ্যে জড়িত। আপনি তো শিক্ষিত মানুষ, আপনি তো অধ্যাপক, প্রোভিসি নিয়োগ করার সময় এক্সপার্টদের সরিয়ে দেওয়া হয়েছিল। এই ভাবে প্রোভিসি অ্যাপয়েন্টমেন্ট দিয়ে দিলেন। এই ভাবে যদি শিক্ষার ক্ষেত্রে নৈরাজ্যকরণ হয় তাহলে কি ভাবে আপনাদের বাজেটকে সমর্থন করব? বিরোধী দলের একজন দায়িত্বশীল সদস্য হিসাবে যদি দায়িত্ব পালন করতে হয় তাহলে এর প্রতিবাদ করা উচিত। আপনিও প্রতিবাদ করুন। আপনার মতো একজন রুচি সম্পন্ন মানুষের এই রকম রাজনৈতিক বেড়াজালের মধ্যে না থেকে স্বচ্ছ মন নিয়ে এগিয়ে আসুন। আপনি মাননীয় স্পিকারকে অনুরোধ করুন যে একটা পরিষদীয় কমিটি করে দিন এবং এই বিষয়টা দেখা হোক। পার্লামেন্টে তো অনেক জয়েন্ট পার্লামেন্টারি কমিটি হয়েছে। এখানেও একটা করা হোক না। মুখ্যমন্ত্রী এবং তার আত্মীয়-স্বজন সরকারের কাছ থেকে কি সহযোগিতা নিয়েছে সেই ব্যাপারে দেখার জন্য একটা পরিষদীয় কমিটি করা হোক। এই বাজেট পশ্চিমবাংলার মানুষকে নূতন কোনও পথ দেখাতে পারেনি। আমি সর্বশেষে এডওয়ার্ড থমশনের একটা কথা বলে শেষ করব। It is full of guesses, some of which have already proved untrue and others of which may prove

untrue thereafter. আপনি যেগুলি বলে যাচ্ছেন ভবিষ্যতে এইগুলি সব ভিত্তিহীন বলে পরিণত হবে, আপনি যে আশা-আকাঙ্খার কথা বলছেন সেই আশা আপনার ফলপ্রসূ হবে না। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মুস্তাফা বিন কাসেম ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, বর্তমান আলোচনায় সুযোগ দেওয়ার জন্য প্রথমেই আমি ধন্যবাদ জানাচ্ছি এবং বলতে গিয়ে প্রথমেই বলছি ১৯৯৯-২০০০ সালের আর্থিক বছরের জন্য পশ্চিমবাংলার রাজ্য সরকারের যে বাজেট বরাদ্দ মাননীয় অর্থমন্ত্রী অসীমকুমার দাসগুপ্ত মহাশয় উত্থাপন করেছেন আমি তাকে পরিপূর্ণভাবে সমর্থন করছি। কেন করছি সেটাই আমি একটু পরে বলছি। একটা দুরুহ কাজ অত্যন্ত সাফল্যের সঙ্গে সরকারের হয়ে মাননীয় অর্থমন্ত্রী সম্পন্ন করে চলেছেন। এই কথা বলতে হয় এই পক্ষে বসে এবং ওপক্ষে বসে আমাদের উপলব্ধির মধ্যে আছে এবং থাকা উচিতও যে, কোনও যুক্তরাষ্ট্রীয় দেশে তার একটা অঙ্গ রাজ্য হিসাবে তার অর্থনৈতিক কর্মকাণ্ড পরিচালনা করা, অর্থনীতি নির্ধারণ করা এবং তাকে বাস্তবে রূপ দেওয়া আর তার হাতিয়ার হিসাবে বাজেট প্রণয়ন করা সহজ কাজ নয়। আপনারা যেখানে রাজ্য চালান, তাঁদের পক্ষেও সম্ভব নয়। এটা একটা দুরূহ কাজ। এই যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থার মধ্যে, প্রতিবন্ধকতা বলুন আর বাধাই বলুন তার মধ্যে দাঁড়িয়ে এই কাজের অনেক অসুবিধা আছে। আমরা সবাই জানি গোটা ভারতবর্ষে একটা রাষ্ট্রে পাশাপাশি দুই ধরনের সরকার কাজ করে চলেছে এবং ক্ষমতার মধ্যে একটা সাংবিধানিক বিভাজন একটা যুক্তরাষ্ট্রীয় দেশে আছে।

(এ ভয়েস—জ্ঞান না দিয়ে বাজেট সম্পর্কে বলুন)

আপনি যখন বলবেন সেটা আমি বোঝার চেষ্টা করব আমি যখন বলছি আপনি চেষ্টা করুন সেটা শোনার। একই দেশে একই রাষ্ট্রে দুই ধরনের সরকার একসঙ্গে কাজ করে চলেছে এই সাংবিধানিক ক্ষমতার বিভাজনে থেকে। কেন্দ্রীয় সরকার, গোটা দেশের সরকার, সে যে কাজ করুক না কেন এই সাংবিধানিক পরিকাঠামোর মধ্যে থেকে গোটা দেশকে তা স্পর্শ করতে বাধ্য। এটাই স্বাভাবিক। গোটা বিশ্বে যে কোনও দেশের ক্ষেত্রে এটা প্রযোজ্য। রাজ্যের একটা সীমা আছে, সেই সীমার মধ্যে রাজ্য চালান। যে কোনও রাজ্যকে তা স্পর্শ করে। সুতরাং কেন্দ্রীয় সরকারের সার্বিক অর্থনীতির মধ্যে দাঁড়িয়ে, তার অর্থনৈতিক কর্মকাণ্ডের আওতার মধ্যে দাঁড়িয়ে কোনও রাজ্যের পক্ষে—সে যে দল শাসন করুক না কেন—তার সম্পূর্ণ নিজের দৃষ্টিভঙ্গি পরিচালনা করে অর্থনীতি নির্ধারণ করে বাজেট রচনা করা সম্ভব নয়।

[3-00 — 3-10 p.m.]

এই কাজটা আরও দুরূহ হয়, এটাও বাস্তবতা, ভারতবর্ষের রাজনীতিতে যদি জাতীয়স্তরে বা কেন্দ্রে এমন একটা সরকার থাকে তার লক্ষ্য আলাদা, আদর্শ আলাদা, শ্রেণী দৃষ্টিভঙ্গি আলাদা, আর যদি কোনও একটা রাজ্যে অন্য মতের, অন্য দৃষ্টিভঙ্গির, অন্য শ্রেণীর সরকার থাকে, তাহলে তাদের পক্ষে আরও কঠিন হয়, যে অভিজ্ঞতার মধ্যে দিয়ে অনেকদিন ধরে পশ্চিমবাংলাকে যেতে হয়েছে। সুতরাং এই প্রতিকূলতার মধ্যে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারকে তার জনমুখী, উন্নয়নমুখী বাজেট রচনায় যে অঙ্গীকার, তাকে মাথায় রেখে মাননীয় অর্থমন্ত্রী যেভাবে তার প্রতিফলন ঘটিয়ে বাজেট রচনা করে চলেছেন, তাঁর প্রতি আমার অভিনন্দন এই কারণে। অন্য কারণে নয়। মান্নান সাহেবের খানিকটা সমালোচনা করেছেন। বিরোধী পক্ষের এটা অধিকার। আমরা প্রত্যাশা করি সমালোচনাটা হোক। তিনি নিজের মুখেই বলেছেন, দায়িত্বশীল বিরোধী হিসাবে আপনার বাজেটকে আমরা সমর্থন করতে পারছি না। কিন্তু দায়িত্বশীল বিরোধী দলের অন্যতম শর্ত হচ্ছে সমালোচনাটা গঠনমূলক হোক—সেটা এবার ভাবতে হবে। একবার ভাবতে হবে যে গোটা ভারতবর্ষ কোন্ সর্বনাশা পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে এবং রাজ্যগুলিকে তাদের অর্থনীতি স্থির করতে হচ্ছে, গ্রামগঞ্জ পরিচালনা করতে হচ্ছে? এই পার্সপেকটিভটা বাদ দিয়ে খানিকটা পিসমিল কিছু করে খুব করে দিলাম, এতে কেউ আত্মতুষ্ট হতে পারেন। আমার ভুল হলে সংশোধন করব যে, এটা সঠিক। গোটা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন, কি ভয়ংকর অবস্থা। দ্রব্যমূল্য বৃদ্ধির সমস্যা ভারতবর্ষের একপ্রান্ত থেকে অপর প্রান্তের মানুষকে জর্জরিত করছে। গোটা দেশের মানুষ আষ্টেপৃষ্টে আবদ্ধ হয়ে পড়েছে বিদেশী ঋণের ফাঁদে। সাড়ে চার লক্ষ কলকারখানা বন্ধ। কৃষিক্ষেত্রে উৎপাদন হ্রাস হচ্ছে। শিল্পে মন্দা। ভারতবর্ষ আজকে এই অবস্থায় দাঁড়িয়ে আছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা প্রত্যাশা করব একটা রাজ্য গড়গড় করে এগিয়ে যাবে। বর্তমানে এই অবস্থায় আমার গ্রীক দার্শনিক প্লেটোর কথা মনে পড়ছে, গোটা দেশের এই অবস্থার মধ্যে একটা স্বর্গীয় পরিবেশ বিরাজ করবে। বিরোধীরা কি ভাবেন তা চিন্তা করে বিস্মিত হতে হয়। ভারতবর্ষের এই অবস্থা কিন্তু আপনা থেকে হয়নি। একটা আইডিয়াল টেস্টে ফরমান এসে গেল, তাই ভারতবর্ষের মানুষ বাধ্য, এই অবস্থার মধ্যে গিয়ে পড়বেন। মাননীয় অর্থমন্ত্রী যথার্থভাবেই বলেছেন সেই সালের কথা। ১৯৯১ সাল থেকে সাম্রাজ্যবাদীদের চাপে পড়ে, আন্তর্জাতিক অর্থ-ভাণ্ডারের শর্ত হিসাবে আপনাদের দলের সরকার যখন কেন্দ্রে ছিলেন, আপনারা উদার অর্থনীতি, আর্থিক সংস্কারের কর্মসূচি চালু করেছিলেন। আজকে সেটি অধিকতর আগ্রহের সঙ্গে বি. জে. পি. জোটের সরকার তারা কার্যকর করে চলেছে। উদার অর্থনীতি, আর্থিক সংস্কারের কর্মসূচি বলুন, আর মূল ডাইরেকশন হিসাবে আপনারা

বলতে চান বিশ্বায়ন, তার কি বিষময় পরিণতি হয়েছে, এইসব তথ্য আপনাদের জানা আছে। এটা আমাদের তৈরি করা কোনও তথ্য নয়, এইসব সরকারি তথ্য আছে বিদেশি ঋণের জালে আজকে তিনশো কোটির বেশি ঋণ ভারতবর্ষের মানুষের ঘাড়ে চেপে আছে। আমি একটি পরিসংখ্যান দিয়ে বলতে চাই, আমি যদি কোথাও ভুল করি তাহলে, আই উইল স্ট্যান্ড কারেকটেড। আমাদের ৮৮ হাজার কোটি টাকা ঋণের সুদ দিতে গিয়ে খরচ হয়ে যাবে। দেশের স্বাধীনতা আজকে বিপন্ন। আজকে সাড়ে চার লক্ষ শিল্প কল-কারখানা হয় বন্ধ, না হয় ধুঁকছে। আজকে হিসাব হচ্ছে, যখন এই অর্থনীতি চালু হয়নি, ১৯৯১ সালের আগে শিল্পের বার্ষিক উৎপাদন বৃদ্ধির হার যেখানে ছিল ৮.৫ শতাংশ, এই অর্থনীতি চালু হবার পর সেটি গিয়ে দাঁড়াল ৫.৯ শতাংশ।

কেন্দ্রীয় সরকারের যে প্রতিবেদন সম্প্রতি বেরিয়েছে তাতে এই চলতি আর্থিক বছরে শিল্পোৎপাদনে বৃদ্ধির বার্ষিক হার গড়ে এসে ৩.৫ শতাংশ দাঁড়িয়েছে। কৃষিতেও তার ব্যতিক্রম নেই। কৃষিতে বার্ষিক গড়ের হার ছিল ২.৫ শতাংশ। আজকে এই বছরগুলোতে সেটা এসে দাঁড়িয়েছে ১.৪ শতাংশ। সুতরাং এই হচ্ছে অবস্থা, বি. জে. পি. আপনাদেরই পথ অনুসরণ করছে। মাননীয় অধ্যক্ষ-মহাশয়, সাম্প্রদায়িকতাকে রাজনীতিতে হাতিয়ার করার ব্যাপারে বি. জে. পি.-র সঙ্গে কংগ্রেস দলের নিশ্চিতভাবে পার্থক্য আছে, আমি অন্তত মনে করি। যে সমস্ত নিন্দুকের দলে সমালোচনা করে বলতে চান যে, সাম্প্রদায়িকতার ব্যাপারে বি জে পি এবং কংগ্রেসের মধ্যে পার্থক্য শুধু মাত্রার তারতম্য, আমি তাদের সঙ্গে একমত নই। আমি বরং বলি যে, পার্থক্য খানিকটা স্পষ্ট, কিন্তু অর্থনীতিকে অনুসরণ করার ব্যাপারে দুটি দল একই পথ অবলম্বনকারী। দেশকে বিপদের মুখে ঠেলে দেওয়ার ক্ষেত্রে, দেশকে সর্বনাশের পথে ঠেলে দেওয়ার ক্ষেত্রে এবং দেশের অর্থনীতিকে সর্বনাশের পথে ঠেলে দেওয়ার ব্যাপারে কংগ্রেস দল এবং বি জে পির মধ্যে কোন ফারাক নেই। সেই ব্যাপারে বি জে পি কংগ্রেসের যোগ্য উত্তরসুরী হিসাবে কাজ করছে। এবং একই নীতি অনুসরণ করে চলেছে। বলতে গেলে বি জে পি যে অর্থনীতির পথ অনুসরণ করে চলেছে তার পিতৃত্বের দাবিদার একটি দলই এবং তা হল কংগ্রেস দল। কংগ্রেস এবং বি জে পি মিলে গোটা দেশকে যে জায়গায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছে সেই পরিপ্রেক্ষিতে রাজ্যের বাজেট আলোচনা বিচ্ছিন্নভাবে কোনও আলোচনা নয়, এবং এইভাবে চলেও না। আমরা দেখতে পাচ্ছি নতুন যে অর্থনীতি চালু হয়েছে তার দুটো দিক। প্রধান বিষয় হচ্ছে নির্বিচারে আমদানি করা। যে সমস্ত জিনিস ভারতবর্ষে তৈরি হয় সেই সমস্ত জিনিস অঢেলভাবে বিদেশ থেকে ভারতবর্ষে চলে আসছে। ফলে আমাদের কলকারখানার তৈরি জিনিস বিক্রি না হয়ে দেশের মধ্যে ঢালাউভাবে বিক্রি হচ্ছে। এর ফলে দেশের অর্থনীতিকে ভেঙ্গে চুরমার করে দেওয়া হচ্ছে। ফলে কি

হচ্ছে—আমাদের দেশের তৈরি কলকারখানার জিনিস আর যাবে কোথায়—তার বিক্রি নেই, দেশে তাই শিল্পে মন্দা, কৃষিতেও মন্দা। দেশের অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহের প্রথম পদক্ষেপ হওয়া উচিত অভ্যন্তরীণ সঞ্চয়ের উপরে জোর দেওয়া। অভ্যন্তরীণ সঞ্চয় যাতে বৃদ্ধি পায়, যাতে এক্সপ্লোর করে তার দিকে নজর দিতে হবে। সেইদিকে নজর না দিয়ে একেবারে সহজ সরলভাবে বিদেশি পুঁজিতে লগ্নি করা, বিদেশি ঋণের উপরে নির্ভরশীলতা বিগত ৭-৮ বছরে অবশ্যম্ভাবীভাবে বেড়েছে। আমাদের বিদেশি পুঁজির দরকার অবশ্য আছে, দেশকে পরিচালনার ক্ষেত্রে বিদেশি পুঁজির দরকার এবং আমরা তা নেব। কিন্তু দেশের স্বার্থের কথা ভুলে গিয়ে আন্তর্জাতিক চুক্তির স্বার্থে তাদের সব শর্ত মেনে নিয়ে দেশের স্বার্থ জলাঞ্জলি দেব এটা ঠিক নয়। আজকে দেশের অবস্থা সেইখানে এসে দাঁড়িয়েছে। সুতরাং এই অর্থনৈতিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্যকে চলতে হচ্ছে। এই পরিস্থিতির মধ্যে একটা অঙ্গ রাজ্য বিশেষ কিছু করতে পারে না। আমি একটা পরিসংখ্যান দিচ্ছি। আমি অঙ্কে চিরকালই দুর্বল বলে খুব একটা গর্ববোধ করি না। আমি একটা বাস্তব ফলাফল কি হচ্ছে তার একটা হিসাব দিচ্ছি। শিল্পোৎপাদনে বৃদ্ধি বার্ষিক হার এখন ৮.৫ শতাংশ থেকে কমে ৫.৯ শতাংশে নেমে এসেছে। শিল্পে মন্দা, কৃষিতেও মন্দা চলছে। আর আপনারা দ্রুত গতিতে কর্মসংস্থান হয়ে যাবে এ কোনও কল্পনায় হতে পারে আমার জানা নেই। এই জিনিস কল্পনাতে হতে পারে কিন্তু বাস্তবে কখনওই তা সম্ভব নয়। সুতরাং এই অবস্থাতে দাঁড়িয়ে ১৯৯৭ সালে যেখানে রেজিস্ট্রিতে বেকারের সংখ্যা দাঁড়িয়েছে ৫ কোটি ৮০ লক্ষতে, এই দু বছরে সেটা কোথায় দাঁড়িয়েছে দেখুন—সেখানে লিখিত বেকারের সংখ্যা বেড়ে এসে দাঁড়িয়েছে সম্ভবত ৬ কোটিতে।

[3-10 — 3-20 p.m.]

যারা নাম লিখিতে পারে না গ্রামে গঞ্জে সেই বেকারির সংখ্যা এনিবডি গেজ। ১৫ কোটি না ২০ কোটি এর মধ্যে যে কোনও জায়গায় আপনারা দাঁড় করিয়ে দিতে পারেন। কারণ সেইভাবে সঠিকভাবে হিসাব আমাদের কাছে আসে না। সঙ্গে সঙ্গে বলা দরকার, মানুষের এসেন্সিয়াল কমোডিটিজ নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বাড়তে বাড়তে ধরা ছোঁয়ার বাইরে। চলতি আর্থিক বছরে খুচরো বাজারে মূল্যবৃদ্ধি হয়েছে ১৮.৬ শতাংশ হারে। বিগত ৫০ বছরে ভারতবর্ষের ইতিহাসে এই জিনিস ঘটেনি। পিঁয়াজের কথা বললামই না, বলবেন অস্বাভাবিক পরিস্থিতি। ৪৬৬ শতাংশ মূল্যবৃদ্ধি হয়েছিল এই কৃষিজ দ্রব্যটির। বিশেষ পরিস্থিতিতে, তাই হিসাবটা ছেড়ে দিলাম। আর বি. জে. পি. এসে আরও কি করছে, উৎসাহিত হয়েছে একই শ্রেণী দৃষ্টিভঙ্গি থেকে, এটা নীতির অভিন্নতা, এটা তো আপনা আপনি নয়। দুই দলের পার্থক্য তো একটা জায়গা আছে। এটা আমাদের রাজ্যের রাজনীতিতে যা শিখি সেটা হচ্ছে শ্রেণী দৃষ্টিভঙ্গির অভিন্নতা থেকে

নীতির অভিন্নতা কংগ্রেসের এবং বি. জে. পি.-র এই অর্থনীতির ক্ষেত্রে। এই সরকার বি. জে. পি. জোটের সরকার। সরকার সিদ্ধান্ত নিয়েছে যে ৮টি রাষ্ট্রায়ত্ত ইঞ্জিনিয়ারিং সংস্থা বন্ধ করে দেবেন। ভাবতে পারেন এই জিনিস যদি রাখা না যায় আর তারপরে বলেছেন ৬৪টি রাষ্ট্রায়ত্ত্ব কয়লাখনি—সেও তো পশ্চিমবাংলাতেই আছে, আলাদা করে হিসাব করুন, পশ্চিমবাংলায় বেকার হচ্ছে, কেন পশ্চিমবাংলায় কলকারখানা বন্ধ হচ্ছে কেন, কেন্দ্রীয় সরকারের কয়লাখনি তাই বন্ধ করবে কেন্দ্রীয় সরকারের কি আলাদা সাম্রাজ্য আছে, সেখানে বন্ধ করবে, বেশিরভাগ কয়লাখনি হচ্ছে পশ্চিমবাংলায়। ফলে সেখানকার কয়লাখনি বন্ধ হলে সেই দেশের অর্থাৎ এই পশ্চিমবাংলারই মানুষ বেকার হবে। অথচ তার জন্য কেন্দ্রীয় সরকারের কোনও একটা নীতি, কোনও এক সেকেন্ড এর জন্যও দায়ী নয়। এইগুলি বিচার বিবেচনার মধ্যে আনবেন না। এবং এ যদি রোখা না যায়, বি. জে. পি. যদি এই কাজ করতে পারে, জোট সরকার এটা করতে পারে, তাহলেই ভয়ঙ্কর পরিণতি। ৮৩ হাজার শ্রমিক কর্মচারী বেকার আছেন। সার কারখানা বন্ধ করে দিচ্ছে, বলুন গল্প কথা। পুরনো কথা। সারা দেশে আর উৎপাদন হবে না। আপনি তো অধীরবাবু—বোধ হয়? বলুন কি জ্ঞানের কথা বলছি? ১১টি সার কারখানা বন্ধ হয়ে গেছে এবং সরকারি নীতি হচ্ছে যে কৃষকরা বিদেশ থেকে আমদানি করা সার যদি কিনতে পারে চাষ করবে আর যদি না কিনতে পারে তাহলে চাষ বন্ধ করে দিয়ে বাড়িতে গিয়ে বসে থাকুক এই হচ্ছে আপনাদের নীতি। এবং তার যোগ্য উত্তরসূরি বি. জে. পি. জোট যে নীতি অনুসরণ করেছেন আর এই সর্বনাশা নীতি চালু হওয়ার ফলে সারা দেশ জুড়ে—তার মধ্যে পশ্চিমবাংলাও আছে, বাইরে নয়, সারা দেশে ইতিমধ্যে ৯১ সালের পর থেকে বিশ্বায়নের নামে ১৫ লক্ষ শ্রমিক কর্মচারী বেকার হয়েছে। এটা আষাঢ়ের গল্প নয়। রাষ্ট্রায়ত্ত্ব শিল্পে ইতিমধ্যে ১ লক্ষ কর্মচারী যারা কাজ করছেন তারা বেকারের খাতায় নাম লিখিয়াছে আর পশ্চিমবাংলা স্বর্গরাজ্য আছে, এই সমালোচনা করার জন্য এই কথা বলে যাবেন আপনারা, আর আমরা চুপ করে শুনব। পরিষদীয় শালীনতায় কিছু বলা যাবে না বলে, যেভাবে বলা যায়, সেইভাবে বলছি, এতে ক্ষুব্ধ হওয়ার কোনও কারণ নেই। আর আপনাদের বিশ্বায়নের নীতি যদি সম্পূর্ণ হয়, ভারতবর্ষের মানুষ রুখে দাঁড়াবার চেষ্টা করছেন তাদের স্বার্থে, এই কারণেই মোট ৭৫ লক্ষ শ্রমিক কর্মচারী আজকে আমাদের দেশে বেকার আছে। সুতরাং প্রশ্ন এটা নয়। আজকে জিনিসের দাম বাড়ার জন্য আপনাদের কাছে বিনীতভাবে একটা প্রশ্ন করি, আপনারা এই কথা বলেন, এই প্লোরে বলবেন, বিরোধীদলে থাকলে বলার প্রবণতা আমাদের মধ্যেও হত, কিন্তু যুক্তি দ্বারা পরিচালিত হতে গিয়ে সম্ভবত বলতাম না। পশ্চিমবাংলায় কবে কোন দিন আমরা বিরোধী দলে যাব আদৌ মানুষ আমাদের যেতে দেবেন কিনা, এ আমরা আশাও করি না আর জানিও না। আমি শুধু আপনাদের জিজ্ঞাসা করছি, আপনারা বলুন

সারা ভারতবর্ষ জুড়ে জিনিসের দাম যা বেড়েছে তার জন্য কোনও একটা রাজ্যে।, যে রাজ্যে কংগ্রেস সরকার চালায়, তারা দায়ী? কোনও রাজ্য সরকার দায়ী? মূল মূল কারণে, যে কারণগুলি গোটা দেশ জুড়ে জিনিসের দাম বাড়িয়েছে তার জন্য কোনও রাজ্য সরকার দায়ী নয়, সেই কারণে আমরা বলি, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারও দায়ী নয়। কারণ সারা দেশ জুড়ে জিনিসের দাম বাড়ার পিছনে মূল যেসব কারণ চিহ্নিত হয়ে গেছে, অর্থনীতিবিদরা চিহ্নিত করেছেন বছরের পর বছর সেইগুলি বলছি।

যেটাকে অর্থনীতিবিদরা চিহ্নিত করেছেন সীমাহীন ঘাটতি বাজেট। বছরের পর বছর ধরে এই বাজেট ডেফিসিট চলছে এবং চলতি আর্থিক বছরে এটা ১২ হাজার কোটিতে এসে পৌঁছেছে। ফিসকাল ডেফিসিট, ১৯৯৮-৯৯ সালের বাজেট প্রোপোজালে ছিল ৫১ হাজার ২৫ কোটি টাকাতে রাখতে পারবেন, কিন্তু সেটা এক বছরে বেড়ে ১ লক্ষ ৩ হাজার ৭৩৫ কোটি টাকাতে দাঁড়িয়েছে এবং ১৯৯৯-২০০০ সালের জন্য যে বাজেট উপস্থিতি হয়েছে তাতে যশবন্ত সিন্‌হা ৮৯,৯০৫ কোটি টাকা বাজেট ঘাটতি দেখিয়েছেন। কেউ বলতে পারে না সেটা কোথায় গিয়ে দাঁড়াবে। কোনও যাদুবলেই এর সমাধান করা সম্ভব নয়। আরেকটা ব্যাপার হচ্ছে যে শ্রেণীর সেবা করে এই দুটি দল—কংগ্রেস এবং বি. জে. পি., ব্যক্তি হিসাবে আমি কাউকে বলছি না—বড়লোকদের যতটা পার ট্যাক্স ছাড় দাও। ডাইরেক্ট ট্যাক্স যতটা পার বড়লোকদের উপরে কম বসাও, আর সেই বোঝাটা আপনারা চাপাচ্ছেন অগণিত সাধারণ মানুষের উপরে। আজকে আপনারা মুখে গরিব মানুষের কথা বলেন, কিন্তু কার্যক্ষেত্রে উল্টোটা করেন। স্বাধীনতার পরে সরকার যে ট্যাক্স ধার্য করত তাতে ডাইরেক্ট এবং ইন্ডাইরেক্ট ট্যাক্সের অনুপাত ছিল ৫০ঃ৫০। তখন ট্যাক্সের ব্যাপারে গরিব এবং বড়লোকদের মধ্যে কোনও পার্থক্য ছিল না। কিন্তু এখন সেই অনুপাত ১৫ঃ৮৫ করে দেওয়া হয়েছে। এতে গরিব মানুষের উপরে আরও বোঝা চাপানো হচ্ছে। এটাই আজকে রিয়ালিটি, এটাই আজকে বাস্তব হয়ে দাঁড়িয়েছে। আপনাদের আরেকটা নতুন ফন্দি হচ্ছে—ইন্দিরা গান্ধী যখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছিলেন তখন তার পরামর্শ দাতারা তাকে পরামর্শ দিয়েছিলেন—রাজ্যকে বঞ্চিত করার সবচেয়ে ভাল ব্যবস্থা হচ্ছে বাজেটারি পদ্ধতির মধ্যে না গিয়ে অ্যাডমিনিস্ট্রেটিভ প্রাইস রাইস করা। অর্থাৎ প্রশাসনিক আদেশবলে জিনিসপত্রের দাম বাড়িয়ে দেওয়া। এতে সাপও মরবে, আর লাঠিও ভাঙ্গবে না। প্রশাসনিক জিনিসপত্রের দাম বাড়িয়ে যে করটা আদায় হবে তার ভাগটা রাজ্যকে দিতে হবে। সংবিধান অনুযায়ী ডিভিজিবল পুলে ট্যাক্স বাড়লে তার একটা ভাগ রাজ্যগুলিতে কেন্দ্রীয় সরকার দিতে বাধ্য থাকবে। কিন্তু প্রশাসনিক আদেশবলে জিনিসপত্রের দাম বাড়লে তার এক পয়সাও রাজ্যগুলিকে দিতে হয় না। এই পদ্ধতির মধ্যে দিয়ে আপনারা চলবার চেষ্টা করেছিলেন এবং বাজেটের আগেই অ্যাডমিনিস্ট্রেটিভ প্রাইস রাইস করে যশবন্তজি সেই

পথেই চলবার চেষ্টা করছেন। আমরা দেখলাম বাজেট প্লেস হওয়ার আগেই কেন্দ্রীয় সরকার ইউরিয়া সারের দাম ১১ পারসেন্ট বাড়িয়ে দিল। সেই পুরোনো নীতির বি. জি. পি. সরকার ব্যবহার করছে। আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রী, তিনি বিচক্ষণ মানুষ তিনি কিন্তু এই রকম ধরনের কোনও ব্যবস্থা করেননি। তিনি এই বাস্তবটাই দেখছেন, কোনও দিবাস্বপ্ন দেখছেন। না। একটা রাজ্যের হাতে যতটা ক্ষমতা আছে এবং তার দ্বারা যতটা এগোনো যায়, সেই চেষ্টায় বামফ্রন্ট সরকার বাইশ বছর ধরে করছে এবং আজকে সেখানেই বামফ্রন্ট সরকারের প্রয়াস ও সাফল্য। আপনাদের শুকনো সমালোচনায় সেই সাফল্যকে নস্যাৎ করা যাবে না। পশ্চিমবাংলার অধিকাংশ মানুষের স্মৃতিপট থেকে এই বাস্তব অভিজ্ঞতা আপনারা সরাতে পারবেন না এবং তারই বহিঃপ্রকাশ ঘটে নির্বাচনী ফলাফলে। যার জন্যই এই বামফ্রন্ট সরকার পাঁচ পাঁচবার প্রত্যাবর্তন করেছেন। আপনারা বুঝতে পারছেন না এই ইতিহাসের লেখন।

[3-20 — 3-30 p.m.]

সুতরাং কতটা এগোতে পারে? সেখানে রাজ্য সরকার সেই চেষ্টা করছে। ম্যানুভারিং স্পেস যেখানে যতটুকু আছে, একটু নড়াচড়া করে রাজ্যের অর্থনীতিকে চাঙ্গা করা যায়, সেটা হচ্ছে ভূমি সংস্কার। তাই ভূমি সংস্কারের উপর গুরুত্ব দিয়ে পশ্চিমবাংলা যে সাফল্য লাভ করেছে—দেশি-বিদেশি সমীক্ষক, অর্থনীতিবিদরা তা স্বীকার করেছেন। পশ্চিমবাংলার মানুষ হিসাবে কি এখানে আপনারা ঈর্ষা করবেন? প্রাদেশিকতার কথা আমি অবশ্য বলছি না। আর, এই ভূমি সংস্কারের সাফল্যের জন্যই অনেকগুলো ইতিবাচক ফলাফল সৃষ্টি হয়েছে—আমাদের শিল্পায়নের সম্ভাবনা সৃষ্টি হয়েছে। কিন্তু তা নিয়ে আপনারা ব্যাঙ্গ করেন—অবশ্য আজকে মান্নান সাহেব বললেন না। কিন্তু যখন আপনারা বলেন, তখন ব্যাঙ্গাত্মক সুরই শোনা যায়। এখানে শিল্পায়নে বাস্তব সম্ভাবনা সৃষ্টি হয়েছে ভূমি সংস্কারের সার্থক রূপায়ণের ফলেই। গ্রামীণ জনতার সুখের বিষয়—১০,৯৯৬ কোটি টাকা এই বছরে তারা খরচ করতে চাইছেন নিত্য-প্রয়োজনীয় শিল্প-পণ্যের জন্য। তথ্য হচ্ছে—প্রতি বছরে শিল্প-পণ্যের জন্য টাকা খরচ করার সঙ্গতি এবং সেই কারণে চাহিদা শতকরা ১০ পারসেন্ট হারে বেড়ে চলেছে অভ্যন্তরীণ বাজারে। শিল্প শুধু কারখানা নয়, শিল্পে পণ্য তৈরি করে শুধু টাল করে রেখে দেওয়া নয়, বিক্রির জন্য বাজার চাই, না হলে বিক্রি হবে না। পশ্চিমবাংলা একটি দেশ নয়, একটি রাজ্য, তার মানুষ আছে, অন্য প্রদেশের মানুষও এখানে আছে, তারাও এই শিল্প-পণ্যের নিত্য ক্রেতা। সুতরাং, তৈরি হলে বিক্রি হবে। এখানে দক্ষ ইঞ্জিনিয়ার আছে, কারিগর আছে, মাসুল সমীকরণের ফলে সুবিধা হয়েছে, ভৌগোলিক অবস্থানের সুবিধা আছে, চাপে পড়ে লাইসেন্স প্রথা তুলে দিয়েছেন, ফলে সুবিধা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের স্বচ্ছ দৃষ্টি এবং ভৌগোলিক অবস্থানের

জন্য পূর্ব ভারত এবং দক্ষিণ-পূর্ব এশিয়ায় ভাল পরিবেশ সৃষ্টি হয়েছে, ফলে শিল্প সম্ভাবনা দেখা দিয়েছে। এটা পশ্চিমবাংলার মানুষের কাছে সুখের কথা। আপনাদের নয়—শত্রুদের মুখে ছাই দিয়ে পশ্চিমবাংলার দুটো বৃহৎ শিল্প হলদিয়া পেট্রোকেমিক্যালস এবং বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প আগামী বছরে উৎপাদনে যাচ্ছে।

মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাই—বাজেটের একটি দিক—ব্যয় সঙ্কোচ করে সম্পদ সংগ্রহের ক্ষেত্রে অগ্রাধিকার দিয়েছেন—সীমাবদ্ধ ক্ষমতা সত্ত্বেও। আপনাকে কর বসাতে হয়। এবারে অত্যন্ত বিচক্ষণতার মধ্যে দিয়ে কর বসাতে হয়েছে আপনাকে। আপনাকে অভিনন্দন সরকারের অর্থমন্ত্রী হিসাবে সরকারি নীতির প্রতিফলন হিসাবে যে, আপনি অতিরিক্ত ৯৪ কোটি টাকা কর আদায়ের প্রস্তাব দিয়েছেন—কিন্তু সাধারণ মানুষের ঘাড়ে একটিও নতুন কর বসছে না। মান্নান সাহেব নেই, থাকলে বলতাম, অঙ্কে অঙ্কে পন্ডিতের তুলনা করলেন, তার জন্য শুধুমাত্র কর-কাঠামোর হারের পুনর্বিন্যাস করে সাধারণ মানুষের উপর কোনও বোঝা না চাপিয়ে এই ব্যবস্থা করেছেন। এর থেকে আর কোনও কর নীতি প্রগতিশীল হতে পারে? অনেক ক্ষেত্রে তিনি কর বাড়িয়েছেন, আবার অনেক ক্ষেত্রে ছাড় দিয়েছেন। মোটর গাড়ি, স্কুটরি, বিদেশি মদ, বিদেশি সিগারেটের উপর ট্যাক্স বাড়িয়েছেন এবং ৬ লক্ষ টাকার বেশি দামের গাড়ির উপর বিলা্সকর বাড়িয়েছেন। আশা করি আপনারা এর বিরোধিতা করবেন না। ধনতান্ত্রিক অর্থনীতিতেও এরকম ট্যাক্সেশনের নর্মস আছে। যাদের ক্ষমতা বেশি, তারা বেশি ট্যাক্স দেবেন। সেই নীতি মেনেই মাননীয় অর্থমন্ত্রী এটা করেছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাই যে, তিনি সম্পদ সংগ্রহের নতুন ক্ষেত্র হিসাবে সেচ এলাকায় চার একর এবং অসেচ এলাকায় ৬ একরের বেশি জমি আছে যাদের, তারা পশ্চিমবাংলার গ্রামীণ জনগণের মাত্র ৬ ভাগ—তাদের জমির উপর রাজস্ব একর প্রতি ২০ টাকা বাড়িয়েছেন। আপনি তো আপনার বাজেটের বিবৃতিতে স্পষ্টভাবে যুক্তি দিয়ে বলেছেন যে, মুদ্রাস্ফীতির নিরীখে এবং যেভাবে ২২ বছর ধরে কৃষি যোগ্য জমিতে উৎপাদনের পরিমাণ অনুরোধ করব, অর্থ বিলের উপর আলোচনার সময় যদি কোনও সদস্য এটাকে ২৫ টাকা করার জন্য সংশোধনী আনেন, তাহলে আপনি যেন এটা বিচার বিবেচনা করেন। এই রকম আরও কিছু অচিরাচরিত আয়ের উৎস আনএক্সপ্লোরড আছে কিনা, এই ব্যাপারে অন্তত একটা সমীক্ষা হওয়া দরকার। এখানে অগুন্তি ট্রেকার চলে রাস্তায়। তারা সরকারকে কি দেন আমি জানি না। এখানে মানুষের রোজগার হয়, কর্মসংস্থান হয় কিন্তু সরকার কিছু পাচ্ছে না। তাদের ইকনমিতে ফুলফিল করার কথা ভাববেন, এটা আপনার কাছে আমার অনুরোধ। এখানে অনেক ইঁট ভাঁটা এখানে গড়ে উঠেছে। তাদের রয়্যালটি হয় অনেক মান্ধাতা আমলের। আমি আমার গ্রামের অভিজ্ঞতা থেকে বলছি যে, এই রয়্যালটির্ হার র‍্যাশনালাইজের সুযোগ আছে কিনা বলবেন। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে বাজেট

পেশ করেছেন এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এটা দুটো শতাব্দীকে স্পর্শ করেছে। একটা বিংশ শতাব্দীর শেষ কাল এবং আর একটা একবিংশ শতাব্দীতে প্রবেশ করছে। লাগাতার ২২ বছর ধরে পশ্চিমবঙ্গের মানুষ এই বামফ্রন্ট সরকারকে যেমন সমর্থন করে এসেছেন, আশা করি একবিংশ শতাব্দীতেও এখানকার মানুষ একইভাবে এই সরকারকে সমর্থন করবেন। এই কথা বলে আর একবার এই বাজেটকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৯-২০০০ সালের যে বাজেট উপস্থিত করেছেন, আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় কাশেম সাহেব পন্ডিত মানুষ। আমি আশা করেছিলাম যে, তিনি অন্তত তার রাজনৈতিক মতাদর্শের ঊর্ধ্বে উঠে পশ্চিমবঙ্গের স্বার্থে কিছু কথা বলবেন। প্রথমে বলি যে, চিরাচরিত প্রথা অনুযায়ী গত ২২ বছর ধরে যেভাবে অর্থমন্ত্রীরা বাজেট পেশ করেছেন, অর্থমন্ত্রী আপনি তার বাইরে যেতে পারেননি। কেন্দ্রের বঞ্চনা এবং সেই সঙ্গে সঙ্গে লিবারালাইজেশন পলিসির সমস্ত রকম সুযোগ সুবিধা আপনারা নিচ্ছেন। আবার অন্যদিকে ভারতের অর্থনীতির বিরুদ্ধে বারবার বলছেন। বারবার আমাদের মুখ্যমন্ত্রী, সোমনাথ চ্যাটার্জির মতো মানুষ দেশে বিদেশে ঘুরে বেড়াচ্ছেন এবং কোটি কোটি টাকা খরচ করছেন। সেখানকার পুঁজি এখানে নিয়ে আসবার জন্য ঘুরে বেড়াচ্ছেন, পারছেন না বলে কান্নাকাটি করছেন সেই সঙ্গে সঙ্গে আবার কেন বিদেশি পুঁজি এখানে আসছে, কেন ওই সমস্ত কোম্পানিগুলো এখানে আসছে বলে বিরোধিতা করছেন এই বিধানসভার ভেতরে বসে। আমরা জানতে চাই যে ভারতবর্ষের অর্থনীতির সঙ্গে পশ্চিমবঙ্গের অর্থনীতি কি সেটা ঘোষণা করুন। আমরা জানতে পারব। কেন্দ্রের বঞ্চনার কথা মাননীয় সদস্য বিন কাশিম বারবার করে বলে গেলেন। একই কথা আপনারা বলেন। কিন্তু আজকে রাজ্য সরকারের যে বাজেট সেই বাজেটের পরিপ্রেক্ষিতে বিশেষ কিছুই বললেন না। আপনি ঠিকমতোই শুরু করেছেন। কৃষির উন্নতি কল্পে, আমি আপনার সঙ্গে একমত। ভারতবর্ষ তথা পশ্চিমবঙ্গে বেশিরভাগ মানুষ গ্রামে বাস করে এবং কৃষিই তাদের প্রধান জায়গা। সেই কারণেই কৃষির উপর জোর দেওয়া উচিত। কৃষির ক্ষেত্রে যেমন, ঠিক তেমনই ইন্ডাস্ট্রি, শিক্ষা, স্বাস্থ্য প্রত্যেক ক্ষেত্রে একটা ইনফ্রাস্ট্রাকচার থাকা দরকার। আপনার বাজেট বক্তৃতার মধ্যে আপনারা জমির বন্টনের কথা বলেছেন। এই নিয়ে আপনাদের সাফল্যের কথাও আপনারা বারবার বলেন। আপনাদের সব সদস্যরাই বলে থাকেন। সেই সঙ্গে আমি আপনাদের বলি আমরা যখন ছিলাম ৭২ থেকে ৭৭ তখন ১ লক্ষ ২০ হাজার একর জমি বিলি হয়েছিল। পরবর্তীকালে, ২২ বছরে হয়েছে

২ লক্ষ ৫০ হাজার একর। এর চেয়ে বেশি জমি আপনারা ২২ বছরে বিলি করতে পারলেন না। আমরা জানি না কোথায় আপনাদের সাফল্য। আমরা হিসেব করে দেখেছি যে একজন কৃষক ১৫ কাঠার বেশি জমি পাননি। কৃষকের উন্নতি হবে? আমি আপনাকে বলি গত সপ্তাহে জলপাইগুড়িতে যাচ্ছিলাম, একটা ছোট জায়গা হলদিবাড়ি সেখানে মেন ক্রপ ছিল টোমাটো, লঙ্কা, আলু, কপি। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যখন আমরা যাচ্ছিলাম তখন কত দামে একটা কপি বিক্রি হচ্ছিল। একটা কপি আট আনা করে বিক্রি হচ্ছিল। যে বিক্রি করছিল সে বলল বাবু আট আনা করে নিয়ে, আমার রিক্সা ভাড়াটা দিয়ে যান। আমি এতটুকুও অতিরঞ্জিত করে বলছি না। সেখানে ৫০ কেজি টোমাটো বিক্রি হচ্ছে পাঁচ টাকা করে। আলু বিক্রি হচ্ছে ন্যূনতম দামে। ইনফ্রাস্ট্রাকচারের কথা বারবার বলা হচ্ছে। নথ বেঙ্গলের মতো জায়গা যদি একটা ফুড প্রসেসিং করা হত তাহলে এইরকম অবস্থা হত না। নর্থ বেঙ্গলে একটা কোল্ড স্টোরেজ তৈরি করুন। সরকারকে সাহায্য করতে হবে না, কো-অপারেটিভ বেসিসে তৈরি করে সরকার কিছু সাহায্য করতে পারে। একটা ইনফ্রাস্ট্রাকচার করে একটা ফুড প্রসেসিং যদি করা যায় তাহলে এই যে ডিস্ট্রেস সেল থেকে কৃষকরা মুক্তি পেতে পারে, কৃষকরা তাহলে মার খাবে না। আপনারা তো কৃষকের জন্য চেষ্টাই করেন না, শুধু বাজেটের মধ্যে চোখের জল ফেলেন। আজকে আলু দশ টাকাতে বিক্রি হয়েছে সেখানে আলু বিক্রি হচ্ছে এক টাকা, দু টাকা।

সাধারণ মানুষের তার কষ্ট পোসাচ্ছে না। আমি আশা করি আপনি তাদের জন্য কিছু টাকা ধার্য করবেন, তাদের ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে দেবেন তাহলেই সাধারণ চাষীরা উপকৃত হবে। এখানে আপনি লিখেছেন ৬ একর অসেচ জমিতে এবং ৪ একর সেচ জমির উপর ২০ টাকা কর ধার্য করেছেন। এটা কি কৃষকদের সাহায্য করা হল? এই যে ২০ টাকা একর প্রতি ধার্য করলেন এটা আগে ছিল না। এটা করে আপনি কি কৃষকদের প্রতি সহানুভূতি দেখালেন? আমার সময় অল্প, আমি শিল্পের কথা বলছি। একই জায়গায় আপনারা দাঁড়িয়ে আছেন, ইনফ্রাস্ট্রাকচার নেই। আপনারা বাইরে যাচ্ছেন, মাননীয় মুখ্যমন্ত্রী বাইরে যাচ্ছেন, আমরাও উৎসাহ দিচ্ছি যে আমাদের এখানে ক্যাপিটাল নেই, ক্যাপিটাল নিয়ে আসুন। কিন্তু আপনারা প্রত্যেকটি জায়গায় যাচ্ছেন আর ফিরে আসছেন। কেউ এখানে আসছে না, তারা উড়িষ্যায় চলে যাচ্ছে, মহারাষ্ট্র, গুজরাটের কথা ছেড়েই দিলাম—এখানে ভাল রাস্তা নেই—আমি হাওড়ার কথা বলছি, সেখানে স্মল স্কেল ইন্ডাস্ট্রির অবস্থা খুবই খারাপ। আবার স্মল স্কেল ইন্ডাস্ট্রি যদি না থাকে তাহলে লার্জ স্কেল ইন্ডাস্ট্রি চলবে না। স্মল স্কেল ইন্ডাস্ট্রির ইনফ্রাস্ট্রাকচার নেই। যেখানে রাস্তা আছে সেখানে রাস্তা চওড়া নেই। আপনি উলুবেড়িয়ায় ভাল ইনফ্রাস্ট্রাকচার তৈরি করেছেন, ওখানে কয়েকটা গ্রোথ সেন্টার হয়েছে। আপনি কটা গ্রোথ সেন্টার করতে

পেরেছেন? কলকাতা থেকে সেখানে যদি ইন্ডাস্ট্রিলিস্টদের নিয়ে যেতে হয় তাহলে ২ ঘন্টা সময় লেগে যায়। সেখানে যদি রাস্তা ভাল না করা হয়, তাহলে কেন ইন্ডাস্ট্রিয়ালিস্টরা সেখানে যাবে? এখানে মাননীয় মন্ত্রী মুখার্জিবাবু বসে আছেন—সেখানে জলের ভাল ব্যবস্থা নেই, সেখানে বিদ্যুৎ পেতে গেলে বছরের পর বছর সময় লাগে। একটা ছোট ইন্ডাস্ট্রি করতে গেলে যে হ্যাজার্ডের ভিতর দিয়ে যেতে হয় সেগুলি বন্ধ করার কোনও ব্যবস্থা করেছেন? শিল্প করতে গেলে যে ইনফ্রাস্ট্রাকচার দরকার সেটা আপনারা করতে পারেননি। একটা ছোটখাটো ইন্ডাস্ট্রি স্থাপন করতে গেলে ২ বছর সময় লেগে যায় সেটা পাঁচিল দিয়ে ঘিরতে। আপনারা ইন্ডাস্ট্রিয়ালিস্টদের উৎসাহ দিচ্ছেন বলছেন, কিন্তু একটা ছোট-খাটো শিল্প করতে নো-অবজেকশন পেতে গেলে পরিবেশ দপ্তর থেকে মাসের পর মাস সময় লেগে যায়, মন্ত্রীকে ধরতে হয়। একটা ছোটখাটো ইন্ডাস্ট্রি করতে যদি এত সময় লাগে, তাহলে বড় বড় ইন্ডাস্ট্রি করতে কত সময় লাগবে বলুন তো? আমরা কমিটির সাথে ইউ. পি. নাগপুরে গিয়েছিলাম। সেখানে একটা মিটিংয়ে জিজ্ঞাসা করেছিলাম একটা মিনি স্টিল প্ল্যান্টে পাওয়ার দিতে কত সময় লাগবে? তারা বলেছিলেন যে সেখানে পাঁচিল দিয়ে ঘিরতে যে সময় লাগবে, আমরা সেই সময়ের মধ্যেই পাওয়ার দিয়ে দেব। এ কথা এখানকার মন্ত্রী মহাশয় বলতে পারবেন? এখানে হাওড়াতে যান, সেখানে একটা এক হর্স পাওয়ারের মেশিন বসাতে মাসের পর মাস সময় লাগবে। ছোটখাটো ইন্ডাস্ট্রিগুলি নির্ভর করছে বড় বড় ইন্ডাস্ট্রির উপর। মাননীয় মন্ত্রীর সাথে আমি এক মত যে নির্বিচারে লাইসেন্স দেওয়া হচ্ছে ইমপোর্ট করার জন্য।

কিন্তু বেশির ভাগ ক্ষেত্রেই, আপনিও বলেছেন সে কথা, যে, কমপিটিশনের দরকার আছে। আজকে একচেটিয়া পুঁজিপতিরা তাদের ইন্ডাস্ট্রি বাড়িয়ে চলেছে। তাদের হাজার হাজার কোটি কালো টাকার কথা আপনিও বলেছেন। কিন্তু ঐ কালো টাকার একটা অংশও রাজ্য সরকার রিয়ালাইজ করতে পারেননি। সেই টাকা কিভাবে খাটছে সেটা দেখতে পারেননি। এটা তো ঠিক কথা, আমরা সকলে চাই কালো টাকা ধরা হোক। আপনি সম্প্রতি রায়গঞ্জে শিল্পপতিদের নিয়ে 'ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল' করেছেন। তাকে আমরা স্বাগত জানিয়েছি। তবে আমি আগেও বলেছি, বাইরে থেকে শিল্পপতি নিয়ে আসার আগে এখানকার ইন্ডাস্ট্রিয়ালিস্টদের এনকারেজ করুন। তারা যেন তাদের কালো টাকা এখানে কাজে লাগায়। আপনি নানা কেন্দ্রীয় সংস্থা বন্ধ হয়ে যাওয়া, লোকসানে চলার কথা বলে থাকেন। কিন্তু এখানে আপনাদের নিজেদের ৬৮-টা সংস্থা কোটি কোটি টাকা লোকসান করছে। ৬০০ কোটি টাকা পশ্চিমবঙ্গ সরকার লোকসান করেছেন। আপনারা তার কি জবাব দেবেন? কোনও জবাব দিতে পারবেন না। আপনারা বিদেশ থেকে পুঁজিপতি এনে সল্টলেক কমপ্লেক্সে শিল্প করবার জন্য যখন 'গেটওয়ে '৯৫' করেছিলেন আমরা তাতে উৎসাহ দিয়েছিলাম, আমাদের সম্মতি জানিয়েছিলাম। এবারে আবার 'গেটওয়ে

'৯৯' করার কথা ছিল, কিন্তু করতে পারনেনি। কেন? মাননীয় মুখ্যমন্ত্রী 'ওয়েবল'-কে নিয়ে যে স্বপ্ন দেখেছিলেন তা শুকিয়ে গেল। 'ওয়েবেলে'-র ম্যানেজিং ডাইরেক্টরকে আনসেরিমনাসলি সরিয়ে দেওয়া হ'ল। এবং আজকে তার পর এত বড় একটা প্রোজেক্ট নষ্ট হয়ে যেতে চলেছে। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি ঐ শিল্প যখন একটা আশার জায়গায় ছিল সেই সময় তার বাঁধন ভেঙ্গে দিলেন। এর কৈফিয়ৎ আপনাদের দিতে হবে। এখানে আলো জ্বলে উঠেছে, অর্থাৎ আমার বলার সময় শেষ হয়ে এসেছে। তাই একটা বিষয় বলে আমার বক্তব্য শেষ করব। আপনারা শিল্পে পশ্চিমবাংলাকে এক নম্বরে নিয়ে যাবেন রললেও এখনও পর্যন্ত উড়িষ্যার পরে আমাদের স্থান রয়েছে। তাই আজকে আমি আপনাদের দৃষ্টি শক্তি পাল্টাবার অনুরোধ করছি। যাইহোক, আপনাদের বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** স্যার, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় ১৯৯৯/২০০০ সালের জন্য যে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করে দু-চারটা কথা বলছি। বাজেট বরাদ্দের যে মূলনীতি বলা হচ্ছে তাতে বাজেটের উদ্দেশ্য হচ্ছে কর্মসংস্থান সৃষ্টি করা। বাজেটের ব্যয় এবং সম্পদ সংগ্রহের প্রতিটি স্তরের লক্ষ্য হচ্ছে কর্মসংস্থান সৃষ্টি করা। মানুষের কাজের অধিকার সৃষ্টি করা, কাজের ক্ষেত্র সৃষ্টি করা। এবং এটা কাদের জন্য? শ্রমজীবী মানুষের জন্য। এই শ্রেণী বিভক্ত সমাজে পরিষ্কার দুটো শ্রেণীতে সমাজ বিভক্ত থাকে। একদিকে সমাজের অধিকাংশ মানুষ, যারা কলে-কারখানায়, ক্ষেতেখামারে কাজ করে ; অপরদিকে যারা শাসক শ্রেণী, যারা পুঁজিপতি গোষ্ঠী, তারা। এবারের বাজেট সেই বৃহত্তর অংশের মানুষের দিকে লক্ষ্য রেখে উপস্থাপন করা হয়েছে। ভারতবর্ষের যুক্তরাষ্ট্রীয় কাঠামো, যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থার মধ্যে দিয়ে ১৯৪৭ সালের পর থেকে আজ পর্যন্ত চলছে। একটা রাজ্য সরকার স্বাধীনভাবে, একটা দেশের বাইরে গিয়ে কোনও বাজেট উপস্থাপিত করতে পারেন না। গোটা দেশের যে অর্থনীতি, গোটা দেশের যে সমাজ নীতি তার দ্বারা প্রভাবিত হয়ে আমাদের দেশের ক্ষেত্রে ১৯৯০-৯১ সালে আন্তর্জাতিক অর্থ ভান্ডারের সাথে নানা চুক্তির মধ্যে দিয়ে দেশের স্বার্থকে বিসর্জন দেওয়া হয়েছিল। যদিও তখন মানুষ এটা ধরতে পারেনি, যদিও আমরা বার বার বলেছিলাম। কিন্তু পরে মানুষ সেটা বুঝতে পেরেছে। আজকে তার ফলেই আমাদের দেশে শিল্পে মন্দা দেখা দিয়েছে, দেশে দারিদ্র, বেকারি বেড়েছে। আমাদের দেশে কৃষিতে উৎপাদন বৃদ্ধির হার ১৯৯০-৯১-তে ছিল ২.৫ পারসেন্ট সেখানে ১৯৯৭-৯৮ সালে কৃষিতে উৎপাদন বৃদ্ধির হার হয় ১.৪ পারসেন্ট। এর ফলে বেকার সমস্যার

সৃষ্টি হচ্ছে। ভূমি-সংস্কারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করেছে। আপনাদের সময় গরিব মানুষ জমি পায়নি। আজকে এখানে ৭০ ভাগ মানুষ উদ্বৃত্ত জমি পেয়েছে। ১৩.৫৫ লক্ষ একর কৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছে। তার মধ্যে ১০.৩২ লক্ষ একর কৃষ জমি ২৫.৩২ লক্ষ দরিদ্র কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে। তার মধ্যে ৫৫ পারসেন্ট হচ্ছেন এস. সি. ও এস. টি. এবং বাকিদের সংখ্যা ১৪.৮৬ লক্ষ। মাননীয় কৃষিমন্ত্রীকে এ ব্যাপারে ভাবতে বলব যে, উত্তরবঙ্গে বৈধ ও অবৈধ ভাবে অনেক চা-বাগান গড়ে উঠেছে। এই চা-বাগানগুলোর বেশিরভাগই এস. টি.-দের জমি নিয়ে গড়ে উঠেছে। অনেক পাট্টা দেওয়া জমিও এই চা-বাগানের অন্তর্ভূক্ত হয়েছে। এ বিষয়ে আমি মাননীয় অর্থমন্ত্রীকে ভাবতে বলব, কারণ যেহেতু এগুলো অবৈধ চা-বাগান সেজন্য আপনি এগুলো থেকে রাজস্ব পাচ্ছেন না। সেচের ক্ষেত্রে কংগ্রেস আমলে মোট কৃষি জমির শতকরা ৩১ ভাগ সেচের আওতায় আসে। কিন্তু আজকে এখানে মোট কৃষি জমির শতকরা ৫৮ বাগ জমি সেচের আওতায় এসেছে। নবম যোজনায় মোট কৃষি জমির শতকরা ৬৬ ভাগ জমি সেচের আওতায় আনার প্রস্তাব মাননীয় অর্থমন্ত্রী রেখেছেন। খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধির হার ১৯৯৬-৯৭ সালে ভারতবর্ষে হয় ২.৬ পারসেন্ট সেখানে ১৯৯৬-৯৭ সালে পশ্চিমবঙ্গে খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধির হার ৪.৫ পারসেন্ট। চাল উৎপাদনে পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করেছে, আলু উৎপাদনে পশ্চিমবঙ্গ দ্বিতীয় স্থান অধিকার করেছে। পাট উৎপাদন পশ্চিমবঙ্গে বেড়েছে। কিন্তু তার সুফল কৃষক পাচ্ছে না। এখানে প্রসেসিং, ক্রপ ইন্টেন্সিটি বেড়েছে। কিন্তু তা সত্ত্বেও এখানে খাদ্য শস্য সংরক্ষণের ভাল ব্যবস্থা করতে হবে ও কৃষি পণ্যের বিপণন ব্যবস্থাকে আরও শক্তিশালী করতে হবে। এরজন্য সঠিক পরিকল্পনার দরকার। নতুবা কৃষকদের অর্থনৈতিক অবস্থা ভাল হবে না। পাঞ্জাব, হরিয়ানায় খাদ্যশস্য সংরক্ষণ ও কৃষিপণ্যের বিপণনের উপর জোর দেওয়া হয়েছে। এবং ঐ সব রাজ্যে বাজারগুলোতে খাদ্যশস্যগুলো স্টোরেজে রাখবার ব্যবস্থা আছে। কিন্তু আমাদের রাজ্যে এখনও সেই ব্যবস্থা নেই। যার ফলে কৃষকরা কৃষি পণ্যের বাজার পাচ্ছেন না। বনসৃজনে ও মৎস্যচাষে পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করেছে। মজুরি বৃদ্ধির ক্ষেত্রে ১৯৭৬-৭৭ সালে কৃষিক্ষেত্রে এখানে ক্ষেতমজুরদের মজুরি ছিল ৫ টাকা ৬৫ পয়সা, আর ১৯৯৭-৯৮ সালে এখানে কৃষিক্ষেত্রে ক্ষেতমজুরদের মজুরি হয়েছে ৪২ টাকা ৫৪ পয়সা। শিল্পের ক্ষেত্রে ১৮৪৩টি শিল্পে মোট ৪৮ হাজার ৬২৬ কোটি টাকার অনুমোদন পেয়েছে।

[3-50 — 4-00 p.m.]

৩০২টি প্রকল্পে ৭,৭৯৯ কোটি টাকা বিনিয়োগ হয়েছে এবং সেখানে উৎপাদন শুরু হয়েছে। ৮০টি প্রকল্পে ১০,০০০ কোটি টাকা বিনিয়োগের কাজ চলছে। আগামী ১/২

বছরের মধ্যে তাদের উৎপাদন শুরু হবে। হলদিয়া পেট্রো-কেমিক্যাল এবং বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ প্রকল্প থেকে আগামী আর্থিক বছরেই উৎপাদন পাব বলে মাননীয় অর্থমন্ত্রী আশা প্রকাশ করেছেন। এর মধ্যে দিয়ে একটা জিনিস পরিস্কার যে, শিল্প উৎপাদনের হার বৃদ্ধি পেয়েছে। এই বৃদ্ধির হার ১৯৯৩-৯৪ সালে ছিল ৪.৩৭%। ১৯৯৬-৯৭ সালে শিল্প উৎপাদন বৃদ্ধির হার হয়েছে ৯.২%। অথচ সারা ভারতবর্ষের ক্ষেত্রে শিল্প উৎপাদন বৃদ্ধির হার হচ্ছে ৮.৪%। শুধু তাই নয়, ১৯৯৭-৯৮ সালে সারা ভারতবর্ষের ক্ষেত্রে এই বৃদ্ধি পেয়েছে ৩.৬৭% সেখানে পশ্চিমবঙ্গে তা বৃদ্ধি পেয়েছে ৫.৪%। বর্তমান আর্থিক বছরের প্রথম ৬ মাসে সর্বভারতীয় ক্ষেত্রে শিল্পে উৎপাদন বৃদ্ধির হার ৩.৩%, অথচ পশ্চিমবাংলার ক্ষেত্রে তা ৫.৯%। এ রাজ্যে অসংগঠিত ক্ষুদ্র শিল্পে কর্মসংস্থানের সংখ্যা হচ্ছে ৪৩.৮ লক্ষ। সর্বভারতীয় ক্ষেত্রে এটা রেকর্ড সংখ্যা— সর্বভারতীয় ক্ষেত্রের ১৩ শতাংশ। এ ক্ষেত্রে আমরা দ্বিতীয় সংস্থানে অবস্থান করছি। সেচের ক্ষেত্রে আমরা মোট কৃষি জমির ৫৮ শতাংশকে সেচের আওতায় আনতে সক্ষম হয়েছি। নবম যোজনার শেষে এ ক্ষেত্রে আমাদের টার্গেট হচ্ছে ৬৬%। বর্তমান আর্থিক বছরে অতিরিক্ত ২ লক্ষ হেক্ট জমিকে সেচের আওতায় আনার কর্মসূচি রয়েছে। মাননীয় অর্থমন্ত্রী যেভাবে বাজেট বিবৃতি উপস্থিত করেছেন তাতে অনেক নতুন নতুন দিকের উল্লেখ করা হয়েছে। সেই পরিপ্রেক্ষিতে সরকার পক্ষের সদস্য মাননীয় মুস্তাফা বিন্ কাশেম সাহেব অন্তত ৯ বার মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ এবং অভিনন্দন জানিয়েছেন। আমি উত্তর বাংলার মানুষ হিসাবে খুব পরিষ্কারভাবে বলছি, অর্থমন্ত্রী রাজ্যের শ্রমজীবি মানুষের স্বার্থে, উন্নয়নের স্বার্থে বাজেট বরাদ্দ পেশ করেছেন ঠিকই, কিন্তু ৯-বার ধন্যবাদ এবং অভিনন্দন আমি জানাতে পারছি না। কুচবিহার এবং উত্তর-বাংলার মানুষ হিসাবে তা আমি পারছিনা। কারণ স্বাধীনতার পর ৫২-টা বছর চলে গেছে, কিন্তু এখন পর্যন্ত আমরা উত্তরবাংলায় একটা মাত্র বিশ্ববিদ্যালয় দেখছি। আমরা একটা মাত্র মেডিকেল কলেজ দেখছি এবং একটা মাত্র ইঞ্জিনিয়ারিং কলেজ দেখছি। অথচ ৫২-টা বছর চলে গেল। রাজ্যের মোট জনসংখ্যার শতকরা ১৮ ভাগ উত্তর বাংলায় বসবাস করে। গত ২০ বছর ধরে তিস্তা সেচ প্রকল্প খুড়িয়ে খুড়িয়ে চলছে। মাঠে চাষি সেচের জল পাচ্ছে না। গত বছর যখন মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট প্রস্তাব পেশ করেছিলেন তখন উত্তর বাংলার মানুষ হিসাবে তাঁকে আমি ধন্যবাদ জানিয়েছিলাম। কারণ তিনি ঘোষণা করেছিলেন উত্তর বাংলার জেলাগুলির জন্য এবং পশ্চিমাঞ্চলের জেলাগুলির জন্য উন্নয়ন পর্ষদ গড়া হবে। সেই ঘোষণার পরে আজ এক বছর চলে গেল, উন্নয়ন পর্ষদ করা হল না। উত্তর বাংলার জেলাগুলির জন্য কোনও সামগ্রিক উন্নয়ন পরিকল্পনাই গ্রহণ করা হয়নি। শুধু তাই নয় আজকে উত্তর বাংলায় বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি, প্যারোবিয়াল ফোর্স মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছে। গত ২২ বছর ধরে রাজ্যে যে সামগ্রিক উন্নয়ন প্রকল্পগুলি

কার্যকর হয়েছে তার বাইরে পিছিয়ে পড়া উত্তরবঙ্গের জন্য, বিশেষ করে কুচবিহার, জলপাইগুড়ি, দিনাজপুর জেলার জন্য বিশেষ কর্মসূচির প্রয়োজন আছে। সেই উদ্দেশ্যে উন্নয়ন পর্ষদের কথা ঘোষণা করার পরেও তা এখন পর্যন্ত কার্যকর না করার জন্য বিচ্ছিন্নতাবাদী শক্তি সুযোগ গ্রহণ করার চেষ্টা করছে। সেই উদ্দেশ্য নিয়েই কমলবাবু ২২শে মার্চ উত্তরবাংলায় হরতালের ডাক দিয়েছিলেন। তিনি যখন মন্ত্রী ছিলেন তখন তাঁর উত্তরবঙ্গের কথা মনে ছিল না। মন্ত্রিত্ব যাবার পরে এখন তিনি ধর্মঘটের ডাক দিচ্ছেন। কিন্তু তাঁর সেই ডাকে কমলাবাবুর নিজের এলাকা দিনহাটা ছাড়া আর কোথাও তিনি সাড়া পাননি। উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করার কথা গত বছর যখন ঘোষণা করা হয় তখন সেই ঘোষণা আরো সতর্কতার সঙ্গে করা উচিত ছিল। জেলা পরিকল্পনা কমিটির সঙ্গে যে উন্নয়ন পর্ষদের দ্বন্দ্ব বা সংঘাত দেখা দিতে পারে, এই দিকটা আগেই ভাবা উচিত ছিল। অবিলম্বে সঠিক ভাবনা চিন্তা করে আগামী আর্থিক বছরের প্রথম দিকেই যাতে উন্নয়ন পর্ষদের রূপরেখা তৈরি করে উন্নয়ন পর্ষদকে যাতে কার্যকর রূপ দেওয়া যায় তার জন্য এখনই অর্থ বরাদ্দ আরো বাড়ার প্রয়োজন। আজকে উত্তর বাংলার জেলাগুলিতে কৃষি উৎপাদন বৃদ্ধি পাচ্ছে। এই পরিপ্রেক্ষিতে কৃষিভিত্তিক কুটির শিল্পের প্রসার ঘটাবার ব্যবস্থা করা দরকার। এই প্রসঙ্গে মন্ত্রী মহাশয় অবশ্য বলেছেন যে, কমার্শিয়াল ব্যাংকগুলি ক্ষুদ্র শিল্প ইউনিটগুলিকে সঠিকভাবে লোন দিচ্ছে না। সেক্ষেত্রে সমবায় ব্যাঙ্কগুলির মাধ্যমে উত্তরবাংলার ব্যাপকতর মানুষের স্বার্থে ঋণ পরিষেবা ব্যবস্থা করার প্রয়োজন রয়েছে। আমাদের জেলায় কৃষিক্ষেত্রে দীর্ঘমেয়াদি দাদনের জন্য যে কোচবিহার এল. ডি. বি ব্যাঙ্ক রয়েছে সেই ব্যাঙ্কের মাধ্যমে কোচবিহারের কৃষকরা গত ৬ বছর ধরে কোনও দাদন পায়না। ঐ সি. এল. ডি. এফ ব্যাঙ্কে কোনওরকম ইনভেস্টমেন্ট হয়না। ঐ ব্যাঙ্কে যে ৩৯ জন কর্মচারী কাজ করেন গত ১ বছর ধরে তারা কোন বেতন পাচ্ছে না। এই অবস্থায় সমবায় ব্যাঙ্কের মাধ্যমে কৃষিক্ষেত্রে দাদনের যে পরিকল্পনা সরকার নিয়েছেন সেই পরিকল্পনা আশু কার্যকর হোক—এই অভিনন্দন জানাই। পাশাপাশি কোচবিহার সমবায় ব্যাঙ্কের ক্ষেত্রে যে প্রস্তাব কোচবিহারের সমস্ত বিধানসভার সদস্য, লোকসভার সদস্য দলমত-নির্বিশেষে আপনার কাছে যে প্রস্তাব বারবার পাঠিয়েছি সেটাকে কার্যকর করার ক্ষেত্রে বলিষ্ঠ পদক্ষেপ নেবেন পশ্চিমবাংলার কৃষি ও কৃষক এবং কৃষি ব্যবস্থার স্বার্থে। শিক্ষার ক্ষেত্রে প্রতিটি ব্লকে উচ্চ বিদ্যালয়ে বৃত্তিমূলক শিক্ষার যে প্রস্তাব রেখেছেন তা সময়োপযোগী এবং তার সাথে-সাথে শিল্পের ক্ষেত্রে যে নানা প্রস্তাব রয়েছে সেই প্রস্তাবে এক শতাংশও উত্তরবাংলার জেলাগুলির জন্য নেই। পশ্চিমবাংলা বলতে শুধু কলকাতা নয়, আবার উত্তরবাংলা বলতে শুধু শিলিগুড়ি নয়। তার বাইরেও উত্তরবাংলার বিস্তীর্ণ এলাকা পড়ে আছে—যা প্রকৃতি সম্পদে ভরা, বনজ সম্পদে ভরা, মানব সম্পদে ভরা। সেখানে অন্তত শতকরা ১৮ ভাগ মানুষ বসবাস করে। আপনি

আর্থিক সমীক্ষায় মূল্য যে তালিকা দিয়েছেন তাতে ১ পারসেন্টও উত্তরবাংলার জেলাগুলির জন্য বরাদ্দ হয়নি। উত্তরবাংলার মানুষ হিসাবে, কোচবিহারের মানুষ হিসাবে সেইজন্য ৯ বার অভিনন্দন জানানো সম্ভব হচ্ছে না, ২ বার অভিনন্দন জানানো যেতে পারে। এই অবস্থায় আপনি যে বাজেট উপস্থাপন করেছেন তাতে কৃষক এবং কৃষি ব্যবস্থার সঙ্গে যুক্ত মানুষ, খেটে-খাওয়া মানুষ এবং গ্রামীন উন্নয়নের যেসব রূপরেখা রয়েছে বিশেষ করে জনস্বাস্থ্য, কারিগরি, পানীয় জলের ব্যবস্থা—মাথা পিছু ৪০ লিটার পানীয় জল—প্রভৃতি যেসব বরাদ্দ রেখেছেন সেটা কার্যকর করার ক্ষেত্রে পশ্চিমবাংলার মানুষ বামফ্রন্ট সরকারকে আরও সহযোগিতা করবে—এ ব্যাপারে কোন দ্বিমত নেই। তার পাশাপাশি বামফ্রন্ট সরকার যে দৃষ্টিভঙ্গি নিয়ে বিগত ২২ বছর ধরে রাজ্য সরকারের সীমিত এবং সীমাবদ্ধ আর্থিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে, কৃষি, সেচ, শিল্প প্রভৃতি ক্ষেত্রে যেভাবে দলকে এগিয়ে নিয়ে চলেছে তা আপনার বাজেটের মধ্য দিয়ে তার বহিপ্রকাশ ঘটেছে। সেই সাথে সাথে আমি উত্তরবাংলার মানুষ হিসাবে উত্তরবাংলার কৃষি, সেচ এবং শিল্পের ক্ষেত্রে যথেষ্ট গুরুত্ব দেওয়ার জন্য দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সাথে উত্তরবাংলায় আর একটি ইঞ্জিনিয়ারিং কলেজ এবং মেডিক্যাল কলেজ স্থাপনের জন্য অনুরোধ করছি। উত্তরবাংলায় একটিমাত্র বিশ্ববিদ্যাল কাজ করছে। শিক্ষার সামগ্রিক স্বার্থে উত্তরবাংলায় বিশ্ববিদ্যালয় গড়ে তোলার কর্মসূচি থাকার প্রয়োজন ছিল। এ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেই সাথে সাথে অসংগঠিত শিল্প ক্ষেত্রে যে হাজার-হাজার শ্রমিক কাজ করে সেইসব শিল্পের পুনরুজ্জীবন করার জন্য যে কর্মসূচি এখানে রেখেছেন সেটা অত্যন্ত ইতিবাচক বলে মনে করি। সেই সাথে সাথে শতাব্দীর শেষে যে বাজেট আপনি উপস্থাতি করেছেন, সংশোধনী বিল যখন গৃহীত হবে তখন যেন উত্তরবাংলার উন্নয়ন পর্ষদের সঠিক পদক্ষেপ্রে ঘোষণা শুনতে পাই। উত্তরবাংলার জেলাগুলির স্বার্থে শিল্প, সেচ এবং কৃষির ক্ষেত্রে ইতিবাচক পদক্ষেপ গ্রহণ করবেন, এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার; আজকে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ এনেছেন তার বিরোধিতা করে আমি দু-চারটে কথা বলছি। স্যার, প্রতি বছর বাজেটে উনি নতুন নতুন কথা বলেন। এর মধ্যে আমরা দেখছি, দেশের সার্বভৌমত্ব নষ্ট হচ্ছে, কোনও সময়ে বলেন আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার থেকে ঋণ গ্রহণ করে বণিকদের কাছে স্বাধীনতা বিসর্জন দিচ্ছে।

উদার নীতির ফলে দেশীয় শিল্পের ক্ষতি হবে, বিকল্প আর্থ-সামাজিক নীতির ভিত্তিতে চলতে হবে ইত্যাদি। এবারে তিনি রাজ্যের শ্রমজীবী মানুষকে আহ্বান জানিয়েছেন, তার

বাজেট ভাষণের শেষের অংশে বলেছেন, তাই এই বাজেটের উদ্দিষ্ট জন হলেন—রাজ্যের সাধারণ, সংগ্রামী, শ্রমজীবী মানুষ। তাদের প্রতীক্ষার কথা মনে রেখে, তাদেরই সঙ্গে নিয়ে এই বাজেটের সফল রূপায়ণ করতেই হবে, সমস্ত বাধা অতিক্রম করে। কি করে বাধা অতিক্রম করবেন? আপনারা ২২ বছর ধরে ক্ষমতায় রয়েছেন, তার আগে এবং ২২ বছর ক্ষমতায় থেকে আপনারা সারা পশ্চিমবাংলার মানুষের কাছে কি রেখেছেন? মানুষকে আপনারা বারবার বলেছেন যে তোমরা কাজ করো না। ক্ষমতায় থাকার আগে একটা সময় পর্যন্ত আপনারা সেই ইলেকট্রনিক্স থেকে শুরু করে কম্পিউটার পর্যন্ত সমস্ত ক্ষেত্রে বাধার সৃষ্টি করেছেন এবং মানুষকে কাজ করতে বারণ করেছেন। আজকে যখন তাই মাননীয় মুখ্যমন্ত্রী বললেন, 'কাকে কাজ করতে বলব—চেয়ারকে?' তখন তা শুনে খুব আশ্চর্য লাগে। যে কর্মদক্ষতা পশ্চিমবঙ্গের মানুষের একটা গর্বের বস্তু ছিল তিলে তিলে তাকে আপনারা নষ্ট করে দিয়েছেন। যে সর্বনাশা নীতি নিয়ে বাংলার মানুষের আপনারা ক্ষতি করেছেন তার মূল্যায়ন আপনারা করেন নি তো। আপনারা তো বারবার পেছনের দিকে হেঁটেছেন। উদ্বাস্তুদের আন্দামানে যাওয়া আপনারা বন্ধ করেছেন। ওদের যেতে দিলে আজকে আন্দামান দ্বিতীয় বাংলা হতে পারত কিন্তু তার বিরোধিতা আপনারা করেছেন। একটা সময় ছিল যখন পশ্চিমবঙ্গে শিল্পের জোয়ার এসেছিল কিন্তু তারও আপনারা বিরোধিতা করেছেন আর এখন আপনারা শিল্পায়নের কথা ভাবছেন। আপনাদের জন্য পশ্চিমবাংলার মানুষের কর্মদক্ষতা নষ্ট হয়ে গিয়ে এখানে একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়েছে। তাই দেখে যে কেউ বাংলা বন্ধ ডাকলে বাংলা বন্ধ হয়ে যায়। তার কারণ এখানে মানুষের মধ্যে কাজের ব্যাপারে অনীহা এসে গিয়েছে। মানুষ মনে করছে কাজ না করলেই ভালো হয়। এই পরিবেশটা আপনারাই তৈরি করেছেন। সরকারপক্ষের একজন বক্তা বলেছেন যে ইনফ্রাস্ট্রাকচার কোথায় যে এখানে শিল্প হবে। আপনাদের আমি জিজ্ঞাসা করি, আপনারা যা কিছু করেন তার সময় সীমা বলে কিছু আছে কি? এই যে বড় গলায় বলছেন আগামী বছর হলদিয়া পেট্রো-কেমিক্যালস চালু করব, বক্রেশ্বর চালু করব, কিন্তু এগুলি করার ব্যাপারে আপনাদের সময়সীমা কি ছিল সেটা বলবেন কি? হলদিয়া পেট্রো-কেমিক্যালস, বক্রেশ্বর কত বছর ধরে শুনছি হচ্ছে, হবে কিন্তু এর সময় সীমা কি ছিল সেটা বলবেন কি? সরকার পক্ষের একজন বক্তা একটু আগেই বললেন যে তিস্তা প্রকল্পে ২০ বছর ধরে খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে। এই যদি আপনাদের কাজের নমুনা হয় তাহলে পশ্চিমবঙ্গে শিল্পায়ন হবে কি করে? পশ্চিমবঙ্গের অগ্রগতি হবে কি করে? এ ব্যাপারে কিন্তু আপনার বাজেট ভাষণে আপনি কোনও দিশা দেখাতে পারেননি। আপনি আপনার বাজেটে বলেছেন যে প্রত্যেক করের ব্যাপারে ব্যবসায়ীদের, উৎপাদকদের আরও বেশি সুবিধা আপনি দেবেন এবং তার ফলে ১১০ কোটি টাকার ঘাটতি হবে। পাশাপাশি প্রতি বছর যেমন করেন—এটা ধরছেন, ওটা

ছাড়ছেন—সেই ভাবে কথার জাগলারির মাধ্যমে বললেন যে প্রায় ৯৪ কোটি টাকা অদায় করবেন অতিরিক্ত। যেমন বৃত্তিকরের ব্যাপারে বলেছেন যে এ ক্ষেত্রে আগের থেকে অতিরিক্ত ৩০ কোটি টাকা নাকি আদায় করবেন। বৃত্তিকর যখন প্রথম নেওয়ার কথা হয়, বৃত্তিকর প্রথম দেবার কথা হয় বেকার ভাতাকে ভিত্তি করে। পশ্চিমবাংলায় বেকার সমস্যা ভয়াবহ। তাদের চাকুরি দেওয়া যাচ্ছে না তাদের কিছু আর্থিক উপশমের জন্য বেকার ভাতা দেওয়া হবে এবং সেই উদ্দেশ্যে বেকার ভাতাকে ভিত্তি করে বৃত্তি কর চালু হয়েছিল। বেকার ভাতা উঠে গেছে, কিন্তু বৃত্তি কর শুধু চালু নয়, ৩০ কোটি টাকা অতিরিক্ত বৃত্তি কর আদায় করা হচ্ছে দালাল, প্রোমোটার, চিট ফান্ড ইত্যাদি থেকে। সঞ্চয়িতা ইত্যাদি চিট ফান্ডগুলি পশ্চিমবাংলার মানুষের অর্থ চিট করেছে, বহু গরিব মানুষের অর্থ আত্মসাৎ করেছে। আমার এক প্রশ্নের উত্তরে এক সময়ে মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন যে পিয়ারলেসকে আমরা জাতীয়করণ করব, এদের বিরুদ্ধে আমাদের লড়াই থাকবে। সেই পিয়ারলেসকে জাতীয়করণ দূরের কথা, পিয়ারলেসের সঙ্গে এখন সরকারের দহরম-মহরম চলছে। আবাসন থেকে আরম্ভ করে নানা ব্যাপারে তদের সঙ্গে জড়িয়ে আছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি কোথাও বললেন না যে, নন-ব্যাঙ্কিং ফিনান্সিয়াল কোম্পানিগুলি যারা বছরের পর বছর মানুষকে সর্বশান্ত করছে, কোটি কোটি টাকা চুরি করছে এবং গত বছর প্রায় ১৬টি নন-ব্যাঙ্কিং ফিনান্সিয়াল কোম্পানি পশ্চিমবাংলা থেকে হাজার কোটি টাকার উপরে লুন্ঠন করেছে বহু মানুষ সর্বশান্ত হয়ে গেছে, তাদের ব্যাপারে আপনি কি করছেন? আপনার বাজেট বক্তৃতায় সেই সর্বশান্ত মানুষের জন্য আপনি কি ভাবনা-চিন্তা করছেন তার একটা কথাও বলেননি, একটা লাইনও লেখেননি। অথচ আপনি বলছেন যে চিট ফান্ডের কার্যকলাপ বন্ধ করতে হবে। এই যে ১৬টি নন-ব্যাঙ্কিং ফিনান্সিয়াল কোম্পানি গত বছর হাজার কোটি টাকার উপরে লুন্ঠন করেছে, আপনি তাদের সম্পর্কে কোনও ব্যবস্থা নেননি। আপনি কথার মারপ্যাঁচে প্রতি বছর নুতন নুতন কথা বলেন। আজকে পশ্চিমবঙ্গে ৬০ লক্ষ বেকার। এখানে ভয়াবহ বেকার সমস্যা দেখা দিয়েছে। এই সভায় দাঁড়িয়ে আপনি বাজেট বিবৃতি দিয়ে বলেছিলেন যে, স্বনির্ভরতা প্রকল্পের মাধ্যমে বছরে ৫ লক্ষ বেকারকে আপনি স্বনির্ভর করবেন। কোথায় গেছে আপনার সেই কথা? ৫ লক্ষ করে যদি স্বনির্ভর হয়ে থাকে তাহলে বিগত কয়েক বছরে কত লক্ষ বেকারকে আপনি স্বনির্ভর করতে পেরেছেন? আপনি যে এটা করতে পারেননি, সেটা আপনি নিজেই জানেন। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে তাদের কাগজ-পত্র যখন ব্যাঙ্কের কাছে গিয়ে পৌছায় তার ৫ শতাংশ কার্যকর হয় না। এবারেও এক নুতন জাগলারি কথা দিয়ে বলছেন যে, স্বনির্ভর প্রকল্প নিয়ে অনেক ভাবনা-চিন্তা করছেন, সমবায়ের মাধ্যমে উনি নাকি এবারে স্বনিভর করবেন। সেখানে উনি কি বলেছেন? উনি বলেছেন যে, রাজ্যের সমবায় ব্যাঙ্কগুলি নাকি ভাল ভাবে কাজ করছে

এবং তার মাধ্যমে তিনি স্বনির্ভর করবেন। এটা কি রকম? ক্ষুদ্র উদ্যোগীদের উৎসাহ দিয়ে গ্রাম এবং শহরে, বিশেষ করে বস্তি ও নিম্নবিত্ত এলাকায় ছোটছোট গোষ্ঠী স্থাপন করে। যারা কাজ করছে, ছোট ছোট স্বনির্ভর গোষ্ঠীই কাজ করছেন। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন, উনি একটা সংখ্যা দিয়েছেন যে, প্রায় ১ হাজার ৭৬টি স্বনির্ভর গোষ্ঠী ইতিমধ্যে কাজ করতে শুরু করেছে এবং এরা নাকি সমবায়ের মাধ্যমে লোন নিয়ে ব্যবসা করছে।

[4-10 — 4-20 p.m.]

আমার নিজের ধারণা আছে সমবায় ব্যাঙ্ক সম্বন্ধে। ঐ জাতীয় সমবায় ব্যাঙ্ক করতে গেলে ১০-১২ জন, তারা প্ল্যানিং দেবেন ; সমবায় ক্রেডিট সোসাইটি বা সমবায় ব্যাঙ্ক লোন দেবে। কিন্তু তারজন্য অনেক দায়বদ্ধতা রয়েছে। কাজেই সেটা সম্ভব নয়। উনি যে কথা বলেছেন, না জেনে বলেছেন যে, ১,০৭৬টি স্বনির্ভর গোষ্ঠী কাজ করতে শুরু করেছে। দয়া করে জানাবেন কি, ঐ ১,০৭৬টি স্বনির্ভর গোষ্ঠীকে সমবায় ব্যাঙ্ক কত টাকা লোন দিয়েছে? তাদের উৎপাদিত পণ্যের নাম কি? অথচ বেকারদের স্বপ্ন দেখাচ্ছেন যে, আরও দুই হাজার স্বনির্ভর গোষ্ঠী তৈরি করবেন। এরকম ছোট ছোট স্বনির্ভর গোষ্ঠী, তার মেম্বার যদি মিনিমাম ১২ জন করে হয়, তাহলে ম্যাক্সিমাম মেম্বার হবে ২৪,০০০। এরকম স্বনির্ভর গোষ্ঠী সমবায় ব্যাঙ্ক থেকে লোন পেয়ে স্বনির্ভর হবে। এসব অবাস্তব পরিকল্পনা। প্রতি বছর এরকম সব অবাস্তব পরিকল্পনা নিয়ে আসেন। এবারে সমবায়ের মাধ্যমে সে রকম একটা পরিকল্পনা নিয়ে এসেছেন। এটার বাস্তবায়ন পশ্চিমবঙ্গে সম্ভব নয়, কারণ সেই পরিকাঠামো পশ্চিমবঙ্গে তৈরি হয়নি। সমবায় ব্যাঙ্কে সেসব নিয়ম-কানুন নেই। আর সমবায় ব্যাঙ্কের জটিল নিয়ম-কানুনই হচ্ছে সমবায়ের ক্ষেত্রে মূল প্রতিবন্ধকতা। আজকে প্রতিটি ক্ষেত্রে আপনি যে উন্নয়নের দিশা রেখেছেন, কোথায় সেটা? বিদ্যুৎ থেকে শুরু করে শিল্প, স্বাস্থ্য ; কোথায় সেটা? একটা সময় আপনারা বলতেন যে, ঠিকাদারি আমদানি করে ফেলেছেন। বলছেন, প্রতিটি ব্লকে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় প্রতিষ্ঠা করবেন। কিন্তু সেসব চালাবেন কাদের দিয়ে? সেক্ষেত্রেও ঠিকাদারি। আপনারা এর দ্বারা শিক্ষকতায় নিযুক্ত মানুষদের অসম্মান করছেন। সেখানে পার্ট-টাইম কাজ করবেন তারা, কোনও দায়বদ্ধতা থাকবে না। বলেছেন, 'প্রাথমিক স্কুল আমরা করব, শিক্ষাকে সর্বস্তরে আমরা পৌঁছে দেব।' সেখানে মাধ্যমটা কি? মাধ্যমটা হবে সেই ঠিকাদারি প্রথা ; চুক্তির ভিত্তিতে সেখানে কাজ করবেন শিক্ষকরা। বলেছেন, প্রত্যেক ব্লকে একটি করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হবে, কিন্তু সেখানে ডাক্তার বেং স্বাস্থ্যকর্মী নিযুক্ত হবেন চুক্তির ভিত্তিতে। যে ঠিকাদারি প্রথার বিরুদ্ধে আপনারা সোচ্চার ছিলেন সেই আপনারা আজকে সমস্ত রাজ্যটাকে ঠিকাদারদের হাতে তুলে দেবার চেষ্টা করছেন। এসব আপনাদের অপরিনামদর্শী পরিকল্পনা।

বাস্তবভিত্তিক কোনও পরিকল্পনা আপনারা করেননি। শিল্পায়ন সম্বন্ধে বলেছেন যে, ৪১ হাজার কোটি টাকা মূলধন বিনিয়োগের সম্ভাবনা রয়েছে পশ্চিমবঙ্গে। উৎপাদন যা করছেন মূলধনের বিচারে তার পরিমাণ ২৭ হাজার কোটি টাকা, অথচ আট বছরে ৪১ হাজার কোটি টাকার মূলধন বিনিয়োগের কথা বলছেন। এ যেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মতো। যেখানে ৬০ লক্ষ রেজিস্ট্রিকৃত বেকার, সেখানে বছরে ৮-৯ হাজারের বেশি চাকরি দিতে পারছেন না। এই হারে চলছে ৬০ লক্ষকে চাকরি দিতে ১০০ বছর কেটে যাবে। তারজন্য আপনার এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী মহম্মদ সোহোরাব ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। স্যার, আপনি জানেন যে পশ্চিমবাংলার প্রতিটি গ্রামেগঞ্জে একটা নূতন ধরনের মানুষ আছে যাদেরকে বলে কমিউনিটি হেলথ গাইড। এর আগে প্রথমে তারা অ্যাপয়েনটেড হয়েছিল কমিউনিটি হেলথ ভলেন্টিয়ার হিসাবে, তারপর এদের নাম হল ভলেন্টিয়ার হেলথ ওয়ার্কার এখন তাদের নাম হয়েছে ভলেন্টিয়ার হেলথ গাইড। কয়েক হাজার কমিউনিটি হেলথ গাইড রাণী রাসমনি রোডে জমায়েত হয়েছে। তাদের মাসে মাত্র ৫০ টাকা করে রেমুনারেশন দেওয়া হয়। সেই মান্ধাতা আমল থেকে এই টাকাই দেওয়া হচ্ছে। তাদের যাতে যোগ্য মর্যাদা দেওয়া হয় তার জন্য আমি অর্থমন্ত্রীর কাছে আবদেন জানাচ্ছি। কয়েক হাজার মানুষ জড়ো হয়েছে ; তারা ৭২ ঘন্টা অনশন করবে বলে ঠিক করেছেন। মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন, তাদের ব্যাপারে বিবেচনা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়, এই সভায় মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৯-২০০০ সালের জন্য যে বাজেট উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। আমরা জানি পশ্চিমবাংলার মতো একটা সমস্যাকীর্ণ রাজ্যে একটা প্রতিকূল পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে অর্থনৈতিক স্টেবিলিটি বজায় রাখা কি দুরূহ কাজ এবং তাকে এগিয়ে নিয়ে যাওয়ার ক্ষেত্রে কি সমস্যা আছে। তার মধ্যে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রী যথাযোগ্য ভূমিকা নিয়ে তার কাজ চালিয়ে নিয়ে যাচ্ছেন। আমরা দেখেছি শুধু রাইটার্স বিল্ডিং-এ বসে তিনি তার এই কাজ সম্পন্ন করেন না। তিনি রাজ্য স্তরে যেমন বিভিন্ন দপ্তরের অফিসার এবং মন্ত্রীদের সঙ্গে দফায় দফায় আলোচনা করেন তেমনি জেলায় জেলায় গিয়ে জেলার সভাধিপতি এবং প্রশাসনিক স্তরে যারা রয়েছেন তাদের সঙ্গে, পঞ্চায়েত এবং পৌর প্রতিনিধিদের সঙ্গে বিভিন্ন সময় আলোচনা করেন। এই রাজ্যের বিভিন্ন সমস্যা সম্বন্ধে তিনি যথেষ্ট সচেতন এবং সেই সমস্যা সমাধানে তিনি আন্তরিকভাবে প্রয়াসী এবং যত্নবান। সেই কথাই তার বাজেট ভাষণে ছত্রে ছত্রে প্রতিফলিত হয়েছে। আমরা জানি কি পরিস্থিতির মধ্যে এই রাজ্য হেঁটে চলেছে। বিরোধীরা তাই আশা করেছিল যে এই

রাজ্যের অর্থনৈতিক ব্যবস্থা ভেঙে পড়বে, তারপর তাদের সুদিন ফিরে আসবে। কিন্তু সেটা হয়নি। আমরা সেই দুরবস্থা কাটিয়ে উঠেছি, আমরা আমাদের সম্মুখ যাত্রা অব্যাহত রেখেছি। আমরা লক্ষ্য করেছি যে গ্রামাঞ্চলে ইতিমধ্যে বিরাট পরিবর্তন ঘটে গিয়েছে। গরিব মানুষের জীবন-জীবিকার ক্ষেত্রে তাদের অনেকখানি নিশ্চিত জায়গায় আনা গিয়েছে, তাদের কাজের সুযোগ অনেকখানি সম্প্রসারিত হয়েছে, তাদের অর্থনৈতিক অবস্থা যে খানিকটা উন্নতি হয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু তবুও আমরা প্রত্যাশিত জায়গায় পৌঁছাতে পারিনি। আমাদের মাননীয় অর্থমন্ত্রী সদিচ্ছা নিয়ে যে সমস্ত কর্মকান্ড গ্রহণ করেছিলেন তার সবগুলোর প্রত্যাশিত ফল মেলেনি। বিভিন্ন সময় এই সভাতে আমাদের অর্থমন্ত্রী কতকগুলি কল্যাণকর প্রকল্পের কথা ঘোষণা করেছিলেন। তার মূল্যায়ন কি হল তার সাফল্য কত খানি সেটা জানতে পারলাম না। এই সভাতে ঘোষণা করা হয়েছিল রাজ্যের শিল্পহীন জেলাগুলিতে শিল্প স্থাপনের জন্য বেশ কিছু ইন্সেন্টিভ ঘোষণা করা হবে।

[4-20 — 4-30 p.m.]

রাজ্যের রুগ্ন এবং বন্ধ হয়ে যাওয়া কলকারখানা পুনরুজ্জীবনের ক্ষেত্রে তেমনি কিছু প্যাকেজের ঘোষণা করা হয়েছিল। ক্ষেতমজুরদের কথা চিন্তা করা হয়েছিল। তাদের জন্য প্রভিডেন্ট ফান্ড চালু করার কথা ঘোষণা করা হয়েছিল। এমনি করে আরও কিছু যেমন, তফসিল জাতি ও তফসিল উপজাতি ও ব্যাকওয়ার্ড এরিয়ার উন্নয়নের জন্য ঘোষণা করা হয়েছিল। কিন্তু সেই কর্মসূচি বাস্তবায়িত হয়ে তার সুযোগ কতখানি বাস্তবে প্রতিফলিত হয়েছে, এগুলো আমাদের বোঝার উপায় থাকছে না। মাননীয় অর্থমন্ত্রীর ৪৮ পৃষ্ঠার বাজেট ভাষণ আছে। যদি আরও কিছু পৃষ্ঠা বাড়ে, আমরা যদি জানতে পারি যে আমাদের কর্মসূচি কতখানি সফল হয়েছে—হয়ত অন্যান্য পুস্তকে তা পাওয়া যাবে, তবে বাজেট ভাষণের মধ্যে আমরা এক জায়গায় তা পাচ্ছি না। ভবিষ্যতে তার বাজেট রচনার সময়ে আশা করি তিনি এটি লক্ষ্য রাখবেন। রাজ্যের মানুষ জানেন যে বিগত বছরে রাজ্যের বেশ কিছু জেলায়, বিশেষ করে পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় খরার ফলে চাষবাস বিঘ্নিত হয়েছিল। বাঁকুড়া জেলায় শতকরা ৬০-৭০ ভাগের বেশি জমিতে চাষবাস হয়নি। পুরুলিয়া জেলার অবস্থাও একই রকম। সেখানে জেলা ম্যাজিস্ট্রেটদের ক্ষমতা দেওয়া হয়েছিল যে, জেলা ভিত্তিক নয়, মৌজা ভিত্তিক সার্ভে করে তারা মৌজা ভিত্তিক খরা কবলিত এলাকা বলে ঘোষণা করবেন। সেই ভাবে কয়েকটি মৌজাকে খরা কবলিত বলে ঘোষণাও করেছিলেন। চাষীরা আশা করেছিল যে সরকারের কাছ থেকে তারা কিছু সুযোগ সুবিধা পাবে, তাদের কৃষিঋণ মুকুব হবে। পরবর্তী সময়ে তারা মিনিকিটের সুযোগ পাবে। কিন্তু আমরা দেখলাম শুধু খরা বলে ঘোষণা করা ছাড়া

কাজের কাজ কিছুই হল না। এখানে কৃষিমন্ত্রী এক প্রশ্নের উত্তরে জানিয়ে দিলেন যে কৃষিঋণ মুকুব হবে না। আমার এক অতিরিক্ত প্রশ্নের উত্তরে তিনি জানিয়েছিলেন—আমি জানতে চেয়েছিলাম, সুদের বিষয়ে তিনি কিছু ভাবছেন কিনা—এই বিষয়ে তিনি জানালেন অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা করে দেখবেন। গত বছর খরা গেছে। এই বছর এখনও বৃষ্টি হয়নি। অনেকে ফসল মার খাওয়ার কথা ভাবছেন। আমরা ভাবছি পানীয় জল পাব কিনা। ইতিমধ্যে জলাশয়গুলো প্রায় সব শুকিয়ে গেছে। হাজার হাজার কৃষিমজুর যাযাবরের মতো হুগলিতে বর্ধমানে চলে যাচ্ছে। এসব বন্ধ হয়ে গিয়েছিল। তাদের কাজের জন্য অন্য জেলায় যেতে হত না। এই বছরে ক্ষেতমজুর যারা তাদের কাজের সন্ধানে অন্যত্র যেতে হচ্ছে। আমাদের ভাবতে হবে তাদের কি করে কাজ দেওয়া যায়। তাদের কোনও কাজ নেই। পঞ্চায়েতের উন্নয়নমূলক যে সব টাকা তাতে এইসব মানুষের খুববেশি কাজ হয় না, বেশিরভাগটা ইস্পাত, রড, সিমেন্ট ইত্যাদিতে খরচ হয়ে যায়। আজকে গরিব মানুষ কাজ পাচ্ছে না। আমরা পানীয় জলের ক্ষেত্রে বহু গ্রামে সাফল্যলাভ করেছিলাম। পানীয় জলের সংকট যেখানে ক্রনিক হয়ে গিয়েছিল, আমরা রিগ টিউবওয়েল স্থাপন করে বহুলাংশে সাফল্যলাভ করেছিলাম। সেই টিউবওয়েলগুলো বহু অকেজো হয়ে পড়েছে। নতুন জলের উৎস খোঁজা দরকার হয়ে পড়েছে। পাইপ ওয়াটার প্রোজেক্ট কোনও জায়গায় সফল হয়েছে, কোনও জায়গায় হয়নি। এগুলো ত্বরান্বিত করা দরকার।

আমরা ভয়ঙ্কর অসুখের এবং রোগের শিকার হয়ে যাব। মাননীয় মন্ত্রী এই বারের বাজেট উল্লেখ করলেন এবং আগের আলোচনাকালেও ঝাড়গ্রাম ডেভেলপমেন্ট অথরিটি যেটা আছে তার এলাকা সম্প্রসারিত করে বাঁকুড়া, পুরুলিয়াকে তার মধ্যে আনবেন বলেছিলেন। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি সেটা আনা যায়নি। বিভিন্ন অহেতুক জটিলতার কারণে কিছু কিছু সমস্যার কথা আগেই চিন্তা করার দরকার। আমরা শিল্প শিল্প করে যতই চিৎকার করি না কেন, শিল্প গড়ে উঠবে না। শিল্পের জন্য যে প্রি-কন্ডিশন, একটা উপযুক্ত পরিকাঠামো দরকার, সেই সমস্ত পরিকাঠামো নেই। সেখানে র-মেটিরিয়াল নেই, যোগাযোগ ব্যবস্থা নেই, এসবের কিছু ব্যবস্থা সেখানে শিল্প গড়ে উঠবে না। তবে কিছু কিছু ক্ষেত্রে শিল্প গড়ে ওঠার সম্ভাবনা আছে। এই প্রসঙ্গে আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই যে, শিল্পহীন এলাকাগুলোতে কি রিসোর্স আছে তারজন্য মাটির নিচে এবং উপরে, সমুদ্রের তলদেশে এবং সমুদ্র পৃষ্ঠের উপরে একটা অন্তত সমীক্ষা করে দেখা হোক। সমীক্ষা লব্ধ তথ্যের ভিত্তিতে যেখানে সরকারের দিক থেকে শিল্প গড়ে তোলা সম্ভব সেখানে সরকারি উদ্যোগে তা হবে এবং অন্যত্র নয়, অনেক ব্যক্তিগত উদ্যোগে শিল্প গড়ে তুলতে পারেন এবং শিল্পে আকৃষ্ট হয়ে অনেকে বিনিয়োগও করতে পারেন। সুতরাং এর একটা সমীক্ষা করার দরকার আছে। বিশেষ করে শিল্পহীন যে সমস্ত এলাকা, সেই সমস্ত এলাকায় যেমন নর্থ বেঙ্গলের বিধায়করা সর্বদা বলে থাকেন

যে, ওখানে কোথাও ডলোমাইট, কোথাও মিনারালস ইত্যাদি পাওয়া যাচ্ছে। সুতরাং এই সমস্ত খতিয়ে দেখে রিপোর্ট বার করলে অনেক সুবিধা হবে। একটা পরিসংখ্যান হিসাবে দেখা গেছে যে, আমাদের বাঁকুড়া জেলাতে ১৯৯৬-৯৭ সালে ১৫,০০০ বায়ো গ্যাস প্ল্যান্ট স্থাপন করা হয়েছে। সেটা এখন ২ হাজারে দাঁড়িয়েছে। ভারতবর্ষের মধ্যে এই ব্যাপারে প্রথম স্থানাধিকার করেছে। এটা যে বেশি হেল্পফুল হয়েছে তা কারুর অজানা নয়। যেখানে শিল্পে মন্দা চলছে সেখানে ওই ব্যাপক হারে বায়ো গ্যাস প্ল্যান্ট স্থাপন করে বহু সমস্যার সমাধান হয়েছে। তবে এটা করতে খুব বেশি খরচ লাগে না। আগে বায়ো গ্যাস প্ল্যান্ট স্থাপনের ক্ষেত্রে জেনারেল সাবসিডির উপরে অ্যাডিশনাল সাবসিডি দেওয়া হত। কিন্তু প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট জানিয়ে দিয়েছে যে অ্যাডিশনাল সাবসিডি আর দেওয়া যাবে না। এই ব্যাপারে আমি মাননীয় অর্থমন্ত্রীর চিঠি দিয়ে জানিয়েছি এটাকে কন্টিনিউ করার জন্য। বিশেষ করে ওই সমস্ত এলাকাতে, যেখানে ব্যাকওয়ার্ড এরিয়া এবং আই. টি. ডি. পি. এরিয়া ও ডি. পি. ই. পি. এরিয়া, আদিবাসীদের বাস, সেখানে অ্যাডিশনাল সাবসিডি কন্টিনিউ করা হোক। বায়ো গ্যাস স্থাপনের ক্ষেত্রে আপনি দেখবেন যে, সামগ্রিকভাবে আমাদের রাজ্যের যে আর্থিক বুনিয়াদ আছে। সেই বুনিয়াদকে দৃঢ় করতে আমাদের বিরাট পরিকল্পনা রচনা করতে হবে। তারজন্য উপযুক্ত বিশেষজ্ঞদের কাছ থেকে বাস্তব অভিজ্ঞতা সঞ্চয় করতে হবে। এই ব্যাপারে বিস্তৃত আলোচনা এবং ব্রড বেসড চিন্তাভাবনা করা দরকার। আমাদের কাজ যেভাবে এগোচ্ছে তাতে আমাদের সর্বদা বিশেষজ্ঞদের পরামর্শ নিয়ে কাজ করতে হবে, তা না হলে পদে পদে হোঁচট খেতে হবে। বিদেশি শিল্পপতিদের নানাভাবে এখানে শিল্প গড়ার জন্য আকৃষ্ট করতে হবে। এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, তার বিরোধিতা করে আমি এখানে বক্তব্য রাখছি। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় জগণকে যে বোকা বানিয়েছেন এবং অসমানঞ্জস্য ও ভারসাম্যহীন যে বাজেট উনি জনগণের সামনে রেখেছেন এবং এটা পুরোপুরি আমার মনে হয়েছে নির্বাচনী চমক ছাড়া আর রাজনৈতিক চমক ছাড়া কিছু নয়। এটাই আমি মনে করি। আমি পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামে ঘুরে দেখেছি—অর্থমন্ত্রীকেও শুনতে বলছি—শহর ও গ্রামে আমরা যারা সদস্য এখানে আছি, যারা দরিদ্র্য এলাকায় যায়, নিপীড়িত এলাকায় যায় আমরা সেখানে লক্ষ্য করছি প্রচন্ড পানীয় জলের সংকট দেখা দিয়েছে। এবারে গ্রীষ্মের সময় টানা তিন মাস প্রাকৃতিক বৃষ্টি হয়নি, তার ফলে গ্রামের কোনও টিউবওয়েলই

সচল নেই। সরকারের পরিকল্পনাহীন ব্যবস্থার জন্য গ্রামে আজকে পুকুর খনন বলুন কিংবা বৃষ্টির জলকে ধরে রাখার জন্য যে ব্যবস্থা থাকা দরকার, বড় বড় শহর এলাকাতে বড় বড় জলাধার তৈরি করবার জন্য যে পরিকল্পনা তা না থাকার জন্য গ্রামে পানীয় জলের সংকট দেখা দিয়েছে। চাতক পাখি যেমন জল দাও, জল দাও বলে চিৎকার করে—আমি সকলকে সর্তক করছি, অর্থমন্ত্রীকেও সর্তক করছি, তেমনি আজকে গ্রামে গ্রামে ঘুরে যদি দেখেন দেখবেন প্রত্যেকটি গ্রামে শতকরা ৮০ শতাংশ টিউবওয়েল-এ জল পাওয়া যাচ্ছে না। পানীয় জলের সংকট দেখা দিয়েছে। আজকে সারা পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে, বিশেষত শহরাঞ্চলে এই সমস্যা দেখা দেবে। এর জন্য পানীয় জলের ব্যবস্থা করা দরকার। কৃষকদের বোরো চাষের জন্য জল পৌঁছে দেওয়ারও কোনও পরিকল্পনা নেই। আমি আজকে যে জেলা থেকে নির্বাচিত হয়ে এসেছি, সেই এলাকায় চাষের জল এর জন্য যে সমস্ত নালা কাটা আছে, সেই সমস্ত নালায় আজ জল নেই, ডি. ভি. সি. যে ক্যানেল আছে, যে সমস্ত নদী গর্ভ আছে, সেই সমস্ত জায়গায় শুকিয়ে গিয়েছে। পুকুরগুলি শুকিয়ে গিয়েছে। এবং একটা ভয়াবহ অবস্থার মধ্যে রয়েছে। গ্রামের কৃষকরা ক্ষেত মজুররা জলের জন্য 'হাহাকার করছে সঠিক সময়ে যদি অর্থমন্ত্রী ব্যবস্থা করতেন তাহলে গ্রামবাংলায় পানীয় জলের এবং বোরো চাষের জন্য জলের সমস্যা দেখা দিত না। আমি এই ব্যাপারে বহুবার হাউসে বলেছি, কৃষিমন্ত্রীকে বলেছি, হুগলি জেলার বর্ডারে বেদুঁয়াতে যে বাঁধ আছে, সেই বাঁধ কেটে দেওয়া হয়েছে। তার পালে মুন্ডেশ্বরীতে জল নেই। খানাকুল ১ ও ২, আরামবাগ, পুরশুড়া সর্বত্র চাষীরা বোরো চাষের জন্য জল পাচ্ছে না। তারফলে দেশের আইনশৃঙ্খলা একটা ভয়াবহ আকার ধারণ করছে। এই ব্যাপারে অর্থমন্ত্রীকে আমি সতর্ক করছি। আমি রাজ্য সরকারকে চিঠি দিয়েছিলাম, আপনারা বিহার সরকারকে বলুন, কয়েকদিন আগে মুখ্যমন্ত্রী এখানে দাঁড়িয়ে বললেন, আবার উনি লিখবেন, উনি নাকি রাবড়ি দেবির সঙ্গে কথা বলেছেন, রোরো চাষ কয়েকদিন হয়ে গেল, উনি এখনও কথা বলছেন, তেলেঙ্গানা থেকে চাষীদের জন্য জল আনবেন, কিন্তু এর জন্য তাদের যে পাওনা টাকা আছে, যেটা দেওয়া উচিত ছিল, বিহার সরকারকে জল আনার জন্য, সেই টাকা এখনও অর্থমন্ত্রী সেচ দপ্তরকে দেননি, আর তার জন্যই আমাদের বোরো চাষ আরামবাগ এলাকায় মার খেয়ে গেল। আজকে অর্থমন্ত্রীর ব্যর্থতার জন্য চাষাবাদ হল না, এই কথা আমি বলতে চাইছি।

আজকে হিন্দমোটর থেকে কেশোরাম রেয়ন এই বিস্তীর্ণ এলাকায় আজকে ডানলপ শুধু পশ্চিমবাংলার ক্ষেত্রে নয়, ভারতবর্ষের ক্ষেত্রে নয়, বিশ্বের মধ্যে বড় কারখানা, সেই ডানলপ কারখানা আজকে বন্ধ হয়ে আছে। সেখানে মাননীয় অর্থমন্ত্রীকে কি করে জনগণ বিশ্বাস করবেন। উনি জনগণকে [**] ছাড়া আর কিছু দেন না। উনি বাজেটে

Note : * Expunged as ordered by the Chair.

যে টাকা দেখান, সে কৃষি, সেচ, পূর্ত, যে কোনও ডিপার্টমেন্টই আর্থিক বছরে সেই টাকা পায় না। উনি বক্তৃতা দেবার সময় সেই কৈফিয়ৎ নিশ্চয় ওনার কাছে আমরা আশা করি। উনি মুখ্যমন্ত্রীর ঘরে বসে, শ্রমমন্ত্রীকে পাশে বসিয়ে, কৃষিমন্ত্রীকে পাশে বসিয়ে, ঐ এলাকার সাংসদ রূপচাঁদ পালকে পাশে বসিয়ে, আমাকে পাশে বসিয়ে বললেন ডানলপ কারখানাকে ম্যানেজেরিয়াল টেকওভার করা হবে। কিন্তু আজও পর্যন্ত সেই ব্যাপারে কিছুই করা হল না। আজকে বাংলার কৃষকদের, বাংলার শ্রমিকদের উনি ভাঁওতা দিচ্ছেন, ধাপ্পা দিচ্ছেন। সেই কারখানার কর্মী প্রসেনজিৎ সরকার, তার মেয়ে যখন দূরারোগ্য রোগে আক্রান্ত তার চিকিৎসার খরচ জোগাড় করতে না পেরে একটা তরতাজা যুবক, যে ১৯৯৪ সালে চাকরি পেল বাবার জায়গায়, তাকে আত্মহত্যা করতে হল, তাকে জীবন দিতে হল। আমরা ডানলপের ব্যাপারে অনেক কথা বলেছি, কিন্তু ওনার কানে জল ঢোকেনি। উনি যদি ডানলপের ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করতেন তাহলে আজকে প্রসেনজিৎ সরকারকে আত্মহত্যা করতে হত না। আজকে মাননীয় অর্থমন্ত্রী বাজেটে অনেক কথা বলেছেন। আজকে আমরা দেখতে পেলাম ডানলপ বন্ধ হওয়ার এক বছর পরে গত ১৭ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী বি. জে. পি. সরকারের প্রধানমন্ত্রীকে একটা চিঠি লিখেছেন। সেই চিঠির কপি আমরা কাছে আছে। আজকে এতদিন পরে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ডানলপের ব্যাপারে দেড়পাতার একটা চিঠি প্রধানমন্ত্রী অটলবিহারি বাজপেয়িকে লিখলেন। এতদিন কি জ্যোতি বসু ঘুমোচ্ছিলেন? এক বছর পরে উনি চিঠি লিখলেন, আর এখন বলছেন ডানলপের ব্যাপারে অনেক আইনি জটিলতা আছে। উনি কি জানতেন না, মুখ্যমন্ত্রীর খাস কামরায় বসে ঘোষণা করা হয়েছিল এম. আর. এফের সঙ্গে আমরা কথা বলব, ওরা প্রোমোটার হিসাবে এখানে আসবেন.। আমি ডানলপের ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রীকে কুড়ি, পঁচিশটা চিঠি দিয়েছি, ওনার সঙ্গে দেখা করবারও চেষ্টা করেছি এবং চার, পাঁচবারও দেখাও করেছি। কিন্তু ডানলপের ব্যাপারে এখনও পর্যন্ত উনি সঠিক কথা বলতে পারেননি। বাজেটে ডানলপের ব্যাপারে একটা কথা লিখেছেন, ডানলপের শ্রমিকদের ৫০০ টাকা করে ভাতা দেওয়া হবে। ডানলপের ব্যাপারে এটা উনি এক বছর এক্সটেনশন করেছেন। রুগ্ন শিল্পের জন্য আপনি বাজেটে ১০০ কোটি টাকা রেখেছেন, আমি অর্থমন্ত্রীর কাছে জানতে চাইছি, এই টাকা কি খরচ হবে। প্রসেনজিৎ সরকার আত্মহননের পথ বেছে নেওয়ার পরে এটা উনি এক্সটেনশন করলেন, আত্মহননের পথ শ্রমিকরা বেছে নেওয়ার পরে উনি বলছেন আড়াই বছরের আগে যেসব কারখানা বন্ধ হয়ে আছে তাদেরকে এর মধ্যে অন্তর্ভূক্ত করা হল। রুগ্ন শিল্পের জন্য কি এই টাকা খরচ করা হবে? রুগ্ন শিল্পগুলিকে খোলবার জন্য মাননীয় অর্থমন্ত্রী বাজেটে যে ১০০ কোটি টাকা রেখেছেন সেটা খুব ভাল প্রস্তাব। এই প্রস্তাবকে কার্যকর করার জন্য উনি কি কি পরিকল্পনা আজকে রেখেছেন এবং কি কি পরিকল্পনা শ্রমিকদের জন্য রেখেছেন সেটা বলুন। এটা আজকে আমি ওনার কাছে জানতে চাইছি।

কতরকম কথাই যে আপনি বলেন, তার একটা প্রমাণ দিচ্ছি। রাজ্যপাল তার ভাষণে বলেছেন যে—১২৪ টি বন্ধ কারখানার ১৩,১৯২ জন শ্রমিককে ৫০০ টাকা করে ভাতা দেওয়া হয়েছে। আর অর্থমন্ত্রী বলেছেন ২৫,৮০০ জনকে ভাতা দেওয়া হচ্ছে। ৮ দিনের মধ্যে ১১ হাজার বেশি হয়ে গেল। হয় রাজ্যপালকে দিয়ে অসত্য বলানো হয়েছে, আর না হয় অর্থমন্ত্রী অসত্য কথা বলেছেন। এই যে ১১ হাজারের ফারাক, এর কোনটা সত্যি উনি বলুন।

আজকে বলছেন, পশ্চিমবাংলায় শিল্পের খুব প্রগতি হবে, শিল্পে জোয়ার আসবে। আমি মহারাষ্ট্রের কথা জানি এবং জানি বলেই বলছি—যে মহারাষ্ট্রে শিল্পে ১৫ হাজার মেগাওয়াট বিদ্যুৎ লাগে। আর আমাদের পশ্চিমবাংলায় লাগে ২,১০০ মেগাওয়াট। বলুন, আজকে শিল্পে বিদ্যুতের চাহিদা পশ্চিমবাংলায় বেশি না মহারাষ্ট্রে বেশি?

পশ্চিমবাংলায় সর্বস্তরেই নৈরাজ্য চলছে। জেলা পরিষদের মিটিঙে যখন এম. এল. এ. হিসাবে জেলা-পরিষদের সভাধিপতিকে প্রশ্ন করি, তখন তিনি বলেন—জে. আর. ওয়াই.-এর ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারিনি, ইন্দিরা আবাসের ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারিনি, তাই হুগলি জেলার জেলা-পরিষদ আগামী আর্থিক বছরে জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাস প্রকল্পে কোনও টাকা পাবে না। একই রকম অবস্থা প্রতিটি জেলা পরিষদের। শুধু কেন্দ্রের নামে দোষ দিয়ে লাভ নেই। কেন্দ্র যে টাকাগুলো দেয় বিভিন্ন প্রকল্পে, আমি জানতে চাই, সেই প্রকল্পগুলোতে নির্দিষ্ট সময়ের মধ্যে নির্দিষ্ট টাকা খরচ হয় কিনা। আপনি জবাবি ভাষণে এসব বলেন এই আশা রাখি। এই কথা বলে, মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**মিঃ চেয়ারম্যান ঃ** 'ধাপ্পাবাজ' কথাটা বাদ যাবে।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন, তাকে সমর্থন করছি। এই সমর্থন করতে গিয়ে অত্যন্ত বাস্তব কারণে যে কয়টি কথা এখানে রাখা দরকার, সেটাই বিরোধীদের স্মরণ করিয়ে দিতে চাই।

বিগত ৫ দশকে কেন্দ্রে যে সরকার চলেছে, তার বেশিরভাগ ছিলেন আপনারা। এবং যে অর্থনীতির পথ আপনারা অনুসরণ করেছেন, সেই পথ ধরে ভারতবর্ষ আজ কোথায় এসে দাঁড়িয়েছে, তা নিয়ে বিতর্কের প্রশ্ন থাকে না যে, ভারতবর্ষ আজ এক

ভয়ঙ্কর অবস্থার মুখে এসে দাঁড়িয়েছে। কি শিল্পে, কি কৃষিতে অবস্থা ভীষণ খারাপ। গোটা দেশ ব্যাপী বেকার সমস্যা, মূল্যবৃদ্ধির সমস্যা এবং সমস্ত পরিষেবা, জনস্বাস্থ্য, শিক্ষা সমস্ত ক্ষেত্রে সঙ্কট ক্রমাগত তীব্রতর হচ্ছে। এইরকম একটা সঙ্কট জর্জরিত অবস্থার মধ্যে—পশ্চিমবাংলার একটি রাজ্য এবং যেহেতু আমরা ফেডারেল অবস্থার মধ্যে আছি, আমাদের কিছু ক্ষমতা আছে—তা যত কমই হোক না কেন, সেটা নিয়ে আমরা একটি বিকল্প নীতির পথ নিয়ে চলতে শুরু করেছি। ভারতবর্ষ বিশাল দেশ, কোটি কোটি একর জমি, এখানে জমির সাথে জনগণের সম্পর্ক, ভূ-স্বামী ভিত্তিক ভূমি ব্যবস্থা দূর করা দরকার ছিল, যেটা আপনারা করতে পারেননি, সেটাই এখানে হয়েছে। আপনারা আইন করেছেন, মুখে বক্তৃতা করেছেন, কিন্তু আপনাদের পলিটিক্যাল ভিউ-এর অভাব ছিল, আপনারা সেসব করতে পারেননি, কিন্তু বামফ্রন্ট সেটা করেছে।

যার ফলে ভূমি-সংস্কার ভিত্তিক যে উন্নয়ন, সেই উন্নয়নের অল আউট রিফ্লেকশন ঘটেছে পশ্চিমবাংলার জনজীবনে। আমাদের সরকার পক্ষের ব্যক্তিরা অনেক উদাহরণ দিয়ে গেছেন। উৎপাদন বৃদ্ধির হার কিভাবে বেড়েছে, না বেড়েছে, সেই সমস্ত তথ্য উপস্থিত করেছেন। আমি সেই তথ্য আর উপস্থিত করতে চাই না। আমি শুধু একটা কথাই বলতে চাই—উৎপাদন বৃদ্ধি হলেই তাদের জনজীবনের মান উন্নয়ন হয় না। জনজীবনের মান উন্নয়ন ঘটছে, কি না ঘটছে, তা দেখা যাবে জনজীবনে কি ঘটছে, না ঘটছে। তা নিয়ে কি কোনও তথ্য আমরা হাজির করতে পারি? আমাদের মাননীয় অর্থমন্ত্রী, তার বাজেট ভাষণে সেই তথ্য উপস্থিত করতে চেয়েছেন। আমরা এও জানি সারা ভারতে তন্ডুল জাতীয় খাদ্যগ্রহণের মাথাপিছু মাসিক পরিমাণ যখন ১৪ কেজির জায়গায় কমে এসে ১৩ কেজিতে দাঁড়িয়েছে, পশ্চিমবাংলায় তা ১৪ কেজি বেড়ে দাঁড়িয়েছে ১৫ কেজিতে। মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে। শুধু পশ্চিমবাংলার উৎপাদন বাড়েনি, মানুষের কেনাব ক্ষমতা বেড়েছে। ক্যালোরি কনজাম্পশনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের পজিশন দেখুন, আর ভারতের পজিশন দেখুন। ১৯৮৩-৮৪ সালে ভারতের যে ক্যালোরি কনজাম্পশন ছিল, ১৯৯৩-৯৪ সালে তা কমে গেছে। ২২২১ থেকে কমে গিয়ে দাঁড়িয়েছে ২১৫-তে। পশ্চিমবঙ্গে সেই ক্যালোরি কনজাম্পশন বেড়েছে। এ কি সেই শকুন্তলার দুষ্মন্তের স্বপ্ন, না মায়াজানের মরিচিকা দেখছিলেন? বাস্তব জীবনের প্রতিফলন আপনারা দেখবেন না? জন্ম মৃত্যুর হার হিসাব করে দেখা যাক, এখন কি অবস্থায় এসে দাঁড়িয়েছে? পশ্চিমবঙ্গের শিশু মৃত্যুর হার এবং ভারতের শিশু মৃত্যুর হার দেখুন। ভারতের শিশু মৃত্যুর হার যখন হাজারে ৭১ জন, তখন পশ্চিমবাংলায় সেটা হাজারে ৫৫ জন। সাধারণ মৃত্যুর হার ভারতে যখন ৮.৯ পারসেন্ট হাজারে, তখন পশ্চিমবাংলায় তা ৭.৭ পারসেন্ট। এ সবটাই কি মায়া? সবটাই কি মরিচিকা? পশ্চিমবঙ্গের কি কোনও উন্নয়ন হল না? পশ্চিমবঙ্গের জনজীবনের ক্ষেত্রে কোনও ব্যাপক পরিবর্তন ঘটল না? মানুষের কেনার ক্ষমতা বাড়ল

না? মানুষ ভাল জিনিস, পুষ্টিকর জিনিস ভোগ করতে পারল না? এমনিতে কি তার পরমায়ু বেড়ে গেল? এমনিতে কি শিশু মৃত্যুর হার কমে গেল? এমনি তার ক্যালোরি কনজাম্পশন বেড়ে গেল? এ হয় না কখনও। জীবনে কিছু বাস্তবকে স্বীকার করে নিতে হয়। তা সত্ত্বেও আমাদের কোনও আত্মসন্তুষ্টি নেই। সে বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু এই যে সাফল্য অর্জিত হয়েছে, এর উপর ভিত্তি করেই আমাদের অগ্রসর হতে হবে। পশ্চিমবঙ্গের শিল্পায়নের অবস্থা খুব ভাল নয়। এই কথা আমরা জানি। কিন্তু শিল্পায়নের সাফল্য আমরা অর্জন করতে চাই। সেই সাফল্য অর্জনের পথেই এই ভূমি-সংস্কারের অর্জিত সাফল্যের উপর ভিত্তি করেই আমরা এগোতে চাই। শিল্পায়নকে আমরা এখানে বাধ্যতামূলক ভাবে নিয়ে আসতে চাই। শিল্পপতিরা যাবে কোথায়, পশ্চিমবঙ্গের ময়দানে ছেড়ে? সেই কমপালশনের দিকে আমরা পশ্চিমবঙ্গকে নিয়ে যেতে চাই তাদের কাছে। তারজন্য অর্থমন্ত্রী আগামী দিনের জন্য কয়েকটি পরিকল্পনা গ্রহণ করেছেন। কৃষির আরও উন্নতি বিধানের জন্য শস্যের যে পর্যায়ক্রম তাকে আরও নিবিড় করার পরিকল্পনা নিয়েছেন। তার ফলে পশ্চিমবঙ্গে শস্য উৎপাদন আরও বেশি বাড়বে। এই নিশ্চয়তা আমরা অনুমান করে নিতে পারি। আরও নিয়েছিলেন, যেটা প্রথমে। নতুন ভেঞ্চার যা ভারতে ককনও হয়নি। পশ্চিমবঙ্গে ৭০ ভাগ জমি, শুধু গরিব প্রান্তিক চাষীদের হাতে আছে, তা নয়, এই চাষ করার ক্ষেত্রে নানা রকম অসুবিধাও আছে। এই ক্যাপিটালিস্টদের যে অসুবিধাগুলি ভোগ করতে হয়, সেখানে কি রিলিফ আমরা তাদের দেব? সেখানে প্রোপোজাল এসেছে সার্ভিস কো-অপারেটিভ এর প্রোপোজল। গোটা ভারতে কোথাও আপনারা ভাবতে পারেন একটা নতুন গতিমুখী সঞ্চার হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে। এর ফলে কৃষির উৎপাদন আরও বেশি বাড়বে। আমি শুধু এই প্রসঙ্গে অর্থমন্ত্রীর কাছে আর একটা জিনিস বিবেচনা করতে অনুরোধ করব—পশ্চিমবঙ্গে প্রায় ১৪ লক্ষাধিক বর্গাদার আছে। সেই বর্গাদাররা জমির মালিক না হওয়ার কারণ হচ্ছে ব্যাঙ্ক থেকে তারা প্রয়োজনীয় ঋণ সংগ্রহ করতে পারেনি। যে ঋণ তারা জমিতে প্রয়োগ করতে পারলে কৃষির উৎপাদন আরও বেশি ত্বরান্বিত করতে পারত। পশ্চিমবঙ্গে বর্গাদারদের জমির মালিকানা কিভাবে দেওয়া যায় সেই বাস্তবটা আপনি বিচার বিবেচনা করবেন। এই কথা আপনার কাছে উপস্থিত করতে চাই। আপনারা বাজেট বরাদ্দে দেখুন—হ্যাঁ আমাদের ইনফ্রাস্ট্রাকচারে অনেক ঘাটতি আছে। এটা আছে বলেই আপনাকে উন্নতির চিন্তা করতে হবে। সেই ইনফ্রাস্ট্রাকচারের উন্নতির জন্যই সমস্ত ক্ষেত্রে সমস্ত সেক্টরে ব্যয় বরাদ্দের পরিমাণ অনেক বেশি বাড়ানো হয়েছে। হ্যাঁ, পশ্চিমবঙ্গের শিল্পায়োনের অবস্থা খুব ভাল নয়, সেটা আমরা সবাই জানি। সেগুলি আমরা ত্বরান্বিত করতে চাই। তারজন্যই বৃহৎ এবং ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে নতুন উৎসাহদান প্রকল্প উপস্থিত করা হয়েছে তারই জন্য এত চুক্তি হয়েছে। তার কিছুটা এখন কার্যকর হয়েছে। ভবিষ্যতে বাকিগুলি হবে। এই

ভরসা আমরা রাখি। এই পলিটিক্যাল উইল আছে বলেই শিল্পায়ন পশ্চিমবাংলায় হবে, সেই অনিবার্যতার প্রতি আমরা পশ্চিমবঙ্গকে নিয়ে যেতে চাই। কিন্তু এই প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রীকে কয়েকটা জিনিস খেয়াল রাখার জন্য বলব পশ্চিমবঙ্গের শিল্পায়নের অবস্থা এই মুহূর্তে খুব ভাল নয়। এটা সবাই স্বীকার করবেন। গত বছর পশ্চিমবঙ্গে শ্রম অসন্তোষ অনেক কম ছিল। তা সত্ত্বেও আপনার দেওয়া তথ্য থেকে আমরা দেখছি লক আউট অনেক বেড়ে গেছে। আমি শুধু আপনার কাছে একটা জিনিস উপস্থিত করতে চাই যে, শিল্পে উৎসাহদানের ক্ষেত্রে যে নীতিগুলি, যে প্রকল্পগুলি আপনি চালু করতে চলেছেন, সেক্ষেত্রে লক আউট, সাসপেনশন অফ ওয়ার্ক, ওয়েজ, বোনাস, পি. এফ.-এর যে ফ্যাক্টারগুলি, সেগুলি যখন গভর্নমেন্টের পক্ষ থেকে তাদের উৎসাহদান প্রকল্পে দেওয়া হবে, শিল্পপতিরা যখন তা গ্রহণ করবে, তখন এগুলি টার্মস অ্যান্ড কন্ডিশন আরও বাড়ানো উচিত বলে মনে করি।

[4-50 — 5-00 p.m.]

এখন এইগুলো টার্মস অ্যান্ড কন্ডিশনের মধ্যে আনা উচিত বলে আমি মনে করি। আশা করি আপনি এটা আপনার বিবেচনার মধ্যে রাখবেন। আপনি বহু পর্যায়ে ট্যাক্সের রিলিফ দিয়েছেন এবং যারা বিত্তবান তারা যে সমস্ত জিনিস ভোগ করেন নতুন করে তাদের উপর আপনি ট্যাক্স চাপিয়েছেন। এর জন্য আপনি অভিনন্দনযোগ্য। আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। বহু পর্যায়ে ট্যাক্স কমিয়ে প্রথম পর্যায়ের জন্য সুপারিশ করেছেন। এর জন্য কনজিউমার প্রাইস রিলিফ হতে পারে। আপনি প্রথম পর্যায়ে ট্যাক্স চালু করতে চান। যার ফলে ডিলার দেরও সুবিধা হবে এবং কনজিউমারদের সুবিধা হবে কিন্তু আমাদের দেশের ডিলারদের প্র্যাকটিস তো আমরা জানি। তারা কনজিউমারদের বেনিফিট পৌঁছে দেয় না। আমি আপনাকে অনুরোধ করব এটা যাতে না হয়, যাতে স্ট্রিক্ট ভিজিলেন্স থাকে, এদিকে আপনি দৃষ্টি দেবেন। আরেকটা অনুরোধ আমি আপনাকে করব। ডিলাররা যে বিক্রয় কর বাকি রেখে দিয়েছে, যেগুলোর মামলার নিষ্পত্তি হয়নি, আপনার প্রস্তাব হচ্ছে যে তারা যদি তাদের ৩৩ শতাংশ দিয়ে দেয় এবং বকেয়া করের ৫ পারসেন্ট যদি দিয়ে দেয় তাহলে বাকি ৬৬ পারসেন্ট ছাড় দেওয়া হবে। এটা শুধু টাকার ব্যাপার নয়। এটা নীতির প্রশ্ন। এর আগে অতীতে যখন কংগ্রেস সরকার ছিলেন তারাও এমন একটা কাজ করেছিলেন। যাদের ব্ল্যাক মানি আছে তাদের প্রস্তাব দেওয়া হয়েছিল তারা যদি সার্টেন পারসেন্টেজ তারা দিয়ে দেয় তাদের বাকি টাকা ছাড় দেওয়া হবে। আপনি ৩৩ পারসেন্ট, ৫ পারসেন্ট রিলিফ দিতে চান, আমি আপনাকে অনুরোধ করছি আপনি এটাকে প্রত্যাহার করুন। সর্বশেষে আমি যেটা বলতে চাই যে আমাদের রাজ্য সরকারের গৃহীত নীতির ফলে আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে মানুষ উপকৃত হয়েছে। সবচেয়ে

বেশি উপকৃত হয়েছে কৃষি শ্রমিকেরা। পশ্চিমবাংলার অনেক কল্যাণমূলক কাজের ফলে তাদের আর্থসামাজিক অবস্থার উন্নতি ঘটেছে। কিন্তু সেটা হচ্ছে আমাদের সরকারের গুড উইল মাত্র। সেটা তাদের আইনানুগ অধিকার নয়। ক্ষেত মজুরেরা বলছে তারা পশ্চিমবঙ্গ সরকারকে ভালবাসে কিন্তু তারা দয়া চায় না। তারা চায় তাদের নিজেদের অধিকারের প্রতিষ্ঠা। দিল্লিতে বি. জে. পি. সরকার বলেছে ক্ষেতমজুর সংক্রান্ত কোনও আইন তারা পেশ করবে না। কংগ্রেসও নির্লজ্জভাবে সেই প্রতিশ্রুতি পালনের কথা ভুলে গিয়েছেন। শতাব্দীর পদপ্রান্তে দাঁড়িয়ে খেতমজুরদের আইনের অধিকারের দাবি করব। ক্ষেত মজুরদের মানুষের মর্যাদায় প্রতিষ্ঠা করুন। আপনি যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় অর্থমন্ত্রীর যে বাজেট বক্তৃতা তাকে আমি বিরোধিতা করে আমার বক্তব্য রাখতে চাই। অর্থমন্ত্রী বলেছেন সারা দেশে একটা আর্থিক সংকট চলছে। সেজন্য উনি আর্থিক সংস্কারের কথা বলেছেন। এটা অন্যভাবে বলতে গিয়ে উনি এটাকে বলেছেন মানুষের জন্য এটা একটা বিকল্প নীতি। এই বিকল্প নীতি গ্রহণ করা হয়েছে, তার মূল লক্ষ্য হল কর্মসংস্থান সৃষ্টি করা। তাহলে কর্মসংস্থান সৃষ্টি করার লক্ষ্যে আমাদের মাননীয় অর্থমন্ত্রী তিনি ভারতবর্ষের রাজনীতি, বিশ্বায়ন, অর্থনীতি তার সঙ্গে আমাদের জড়িত করেছেন নিঃসন্দেহে ভাল। কিন্তু তাই বলে সবসময় আমরা আমাদের পশ্চিমবঙ্গের বাজেটে শুধু কেন্দ্রের দোহাই দিয়ে নিজেদের সমস্ত বক্তব্যটা তুচ্ছ-তাচ্ছিল্যে ভরিয়ে দেব সেই রকম মানসিকতা আমার নেই। উনি আর্থিক সংস্কারের ক্ষেত্রে গণ উদ্যোগের উপর জোর দিয়েছেন এবং বলেছেন শিল্পায়ন চাই। কে চায় না? আমরাও চাই। কয়েক দিন আগে আমার ডায়মন্ডহারবার কেন্দ্রে রায়চকে ওদের শিল্পায়ন পশ্চিমবঙ্গকে পথ দেখাবে এই জন্য ওরা বসে ছিলেন। কিন্তু বসার কয়েক দিন পর, ভোজের পর আমরা দেখলাম পশ্চিমবঙ্গের যে চিন্তায় ওরা চিন্তিত ছিল, যাদের সাহায্য ও সহযোগিতায় সারা ভারতবর্ষ চলে তাদেরই সহযোগিতায় পশ্চিমবঙ্গ হাল ধরবে। কিন্তু আমরা সেখানে সেই ধরনের আলো দেখতে পেলাম না। ওরা বলছেন অর্থমন্ত্রী ভাল কাজ করছেন। যে সব জেলাগুলি বি-গ্রুপ যেখানে ইন্ডাস্ট্রি গ্রো করছে সেখানে ভরতুকি উনি অফ করেছেন। ২০ পারসেন্ট ভরতুকি দেওয়া হত দক্ষিণ ২৪ পরগনা ও উত্তর ২৪ পরগনায়। যেখানে যত ইন্ডাস্ট্রি হচ্ছে সেই সব জায়গায় আজকে ভরতুকি নেই। উনি বলছেন আমরা নাকি শিল্পায়নের দিকে বিশ্বায়নের দিকে দারুণ ভাবে এগিয়ে চলেছি। কর্মসংস্থান করতে গিয়ে আজকে আপনার এই বক্তব্যের মধ্যে ভেসে উঠেছে হাজার হাজার শ্রমিক আজ বেকার, শ্রমিকরা মৃত্যু বরণ করছে, আত্মহত্যা করছে। আবার সেখানে শ্রমজীবী মানুষের জন্য কর্মসংস্থান, আবার সেখানে শ্রমজীবী মানুষ যারা কাজ করছে তাদেরকে আবার আর্থিক সহায়তা দানে বঞ্চনা, এ

কোন ধরনের বক্তব্য, এ কেমন বিচার। ক, খ, গ মানে এ, বি, সি ভাগ করলেন। "এ" দিলেন কলকাতাকে, 'বি' দিলেন বঞ্চনা। আপনাদের রাজত্বে বঞ্চনা। আমার একটা কথা মনে পড়ছে ওভাই কর্মকার, আমাকে পুড়ায়ে, পিটায়ে ছাড়া কি নাহিকো কর্ম আর? শ্রমিকরা অসহ্য নির্যাতন পাচ্ছে কাজ করে, সেখানে কাজ করতে গিয়ে আজকে কর্মসংস্থানের ক্ষেত্রে শিল্পায়নের ক্ষেত্রে সত্যিকারের আপনাদের যে নীতি তাতে মনে হচ্ছে শিল্পকে বাড়ানোর চেষ্টা আপনারা করতে চাইছেন না। যদি চাইতেন তাহলে ডায়মন্ডহারবারে ফলতা বাণিজ্যকেন্দ্র বলে একটা জায়গা আছে সেখানে গ্রোথ সেন্টার হওয়ার কথা তার একটি কথাও তার বক্তব্যের মধ্যে নেই এবং রাজ্যপালের ভাষণের মধ্যেও নেই। নেই তার কারণ এগুলি কেটে গেছে বলেই। এই শিল্পায়ন শিল্পায়ন বলে যে নাচানাচি হচ্ছে তার থেকে কতটা কর্মসংস্থান পাচ্ছি। আরেক জন মন্ত্রী বললেন অসংগঠিত শিল্পকে সংগঠিত করার একটা মহান প্রয়াস নিয়েছেন তাতে আমরা সংগঠিত ব্যবস্থায় কিছু কাজ পাই। এই ২২ বছরে আমরা কি পেয়েছি? সুতরাং শিল্প ক্ষেত্রে যত বেশি করে ঢাক-ঢোল পিটিয়ে বলা হচ্ছে তার নীট ফল কিন্তু 'জিরো', আর আমাদের মাননীয় অর্থমন্ত্রী হচ্ছেন 'হীরো'। এছাড়া আর কিছু বলার নেই। উনি বলেছেন বন্ধ কল-কারখানা খোলার জন্য একটা তহবিল খোলা হবে, রুগ্ন শিল্পের জন্য ১০০ কোটি টাকা বরাদ্দ করে রেখেছেন। আপনারা বলেন শিক্ষা ভিক্ষা নয়, আমি বলি চাকরি ভিক্ষা নয়।

৫০০ টাকা দিয়ে বেকারদের মাথা কিনে নিয়েছেন এবং এইভাবে আপনারা শ্রমিকদের শোষণ চালিয়ে যাচ্ছেন। আচ্ছা বলুন তো, এই ধরনের ভাষণ থাকলে আমাদের দল তাকে কখনও সমর্থন করতে পারে? আজকাল আপনারা কংগ্রেসের কথায় সোচ্চার হন। বলেন, আমরা ভূ-স্বামীদের দূর করে দিয়েছি নাকি মুখের কথায়। কিন্তু পি. ডি. পার্টস আইনটা তো আমরা করেছি। তবে হ্যাঁ, আপনারা তার একজিকিউশনের ক্ষেত্রে কিছুটা দাবি করতে পারেন, অস্বীকার করি না। কিন্তু আজকে আপনারা যাদের হাতে ভূমি দিলেন তাদের কি অবস্থা করলেন? ৪ একর সেচ ঘোষিত এবং ৬ একর অসেচ সেবিত এলাকা বাদে যে কৃষি ক্ষেত্র রয়েছে তাদের পকেট কি টাকায় ফেটে পড়েছে? আমরাও চাই পশ্চিমবাংলার শ্রমিক কৃষকরা লাভবান হোক। আমি গর্বিত যে, পশ্চিমবাংলার কৃষক পরিশ্রম দিয়ে, দরদ দিয়ে, হাজার বাধা-বিপত্তি উপেক্ষা করে সে তার জমিতে ফসল ফলায়। আর, তাই কি আপনি তাদের কাছ থেকে কয়েক কোটি টাকার ঘাটতি বাজেট পূরণ করার চেষ্টা করেছেন? আপনি জানেন, ঘাটতি বাজেট মুদ্রাস্ফীতি আনে, জিনিসপত্রের দাম বাড়ায়। ঘাটতি বাজেট কি উৎপাদন বাড়ায়? আপনি বলুন তো, গত বছরের যা ঘাটতি বাজেট ছিল তা যদি ঠিক হত তাহলে এত বড় ফারাক হত, এত বেশি বেকার সমস্যা হত? আপনারা, সরকারই বলছেন এখানে এখন ৬০ লক্ষ বেকার আছে। আমি

কাশেম সাহেবের মতো সর্বভারতীয় ক্ষেত্রে না গিয়ে পশ্চিমবাংলার বিষয়ে বলছি, এদের সাকার করার আপনি কি চেষ্টা করেছেন? বরং এক্ষেত্রে আপনার থেকে মাননীয় মুখ্যমন্ত্রী এক ধাপ বাড়িয়ে বলেছেন যে, চাকরি হবে না, ব্যবসা কর। সেই ব্যবসার টাকার বরাদ্দ কি আপনার আছে? আপনি কি সেটা ধরে দিতে পেরেছেন?

[5-00 — 5-10 p.m.]

এর আগে আমরা আপনাদের মত শিক্ষানীতি আর দেখিনি। আপনারা পশ্চিমবাংলার শিক্ষা-নীতিকে এমন জায়গায় নিয়ে গিয়েছেন যে, মহামান্য রাজ্যপাল মহাশয় পর্যন্ত এ ব্যাপারে টু-শব্দ করেন নি। আপনাদের আবার অমর্ত্য প্রীতি মাঝে-মাঝে দেখা যায়। আপনি সর্বজনীন শিক্ষা খাতে টাকা বাড়িয়ে দিয়েছেন। যেমন সেচের আওতায় ৫৮ থেকে ৬০ করতে চেয়েছেন, বাজেট বরাদ্দ ৩৫৯ থেকে ৩৯৬ করেছেন। সেই রকম শিক্ষা খাতেও বাড়িয়েছেন। শিক্ষা খাতে ২০৮ কোটি থেকে ২৯৬ কোটি করেছেন। কিন্তু সর্বজনীন শিক্ষার বিষয়টা কি আজকে একটা জগা-খিচুড়ি অবস্থা করে ফেলেননি? একদিকে রয়েছে প্রথা-বহির্ভূত শিক্ষা, প্রথাগত শিক্ষা, আবার তার উপর আপনারা শিশু শিক্ষা কেন্দ্র করতে চেয়েছেন। আবার বলছেন, ৪০ বছরের উপর বয়স্ক মহিলাদের নিয়ে ১ বছর, ১ বছর, করে ১ হাজার টাকা মাইনে দিয়ে শিশু শিক্ষা কেন্দ্র করবেন। বলুন তো, এই শিশু শিক্ষাকেন্দ্রে শিক্ষা, প্রাইমারি স্কুলের শিক্ষা এবং আই. সি. ডি. এস.-এর শিক্ষা—সব মিলিয়ে একটা জটিল অবস্থার সৃষ্টি হবে না? আজকে আবার আপনারা বলছেন, শিক্ষাকে সবস্তরে পৌঁছে দেবার জন্য সার্বিক সাক্ষরতা অভিযান চালাতে হবে। তাহলে টাকা কোথায় যাচ্ছে? অনেক সময় আপনারা শিক্ষকদের মুণ্ডপাত করে থাকেন। আবার অনেক বন্ধু বলছেন, ওঁরা কার্যত অধিকার নিয়ে লড়াই করছেন। আজকে আপনারা শিক্ষায় সকলের অধিকার তুলে দিয়েছেন। আপনারা শিক্ষা ক্ষেত্রে টাকা বাড়ালেও দেখা যাচ্ছে মাদ্রাসা শিক্ষাকে বেমালুম হজম করে ফেলেছেন। যে মাদ্রাসা বোর্ড আছে তাকে আজকে আপনারা কার্যত তুলেই দিয়েছেন।

সর্বজনীন শিক্ষার ক্ষেত্রে সরকার আমাদের স্পষ্ট করে কিছু বলছেন না। শিক্ষার জন্য বরাদ্দ টাকা পাওয়া যাচ্ছে না। শিক্ষকরা শিক্ষার কাজে যেতে পারছেন না। হাজার হাজার বেকার আছে। প্রাইমারি স্কুলগুলোতে ভ্যাকেন্সি আছে, কিন্তু সেই ভ্যাকেন্সিগুলো আজও পূরণ করতে পারেননি। অথচ বলছেন শিক্ষায় আমরা প্রগতির দিকে এগিয়ে যাচ্ছি। আজকে মেডিক্যাল কলেজে শিক্ষার ব্যাপারে সিট্ ১৫৫ থেকে কমিয়ে ১০০ করেছেন। এ ছাড়া কৃষি, সেচ, জনস্বাস্থ্য ইত্যাদি ক্ষেত্রে মানুষের চাহিদা কয়েক বছর ধরে বেড়েছে। মহকুমা হাসপাতাল আছে, তারজন্য বিশ্বব্যাঙ্ক টাকা দিয়েছে কিন্তু সেই টাকায় আজও কিছু হয়নি। এরকম কিছু পাবলিক হেলথ সেন্টার আছে যেগুলো ধুঁকছে।

আজ হাসপাতালগুলোতে ডাক্তার নেই, ওষুধ নেই, নার্স নেই। টি. বি. রোগ আপনাদের দয়ায় চারিদিকে ছড়িয়ে গেছে, ম্যালেরিয়ায় লোক মারা যাচ্ছে। রামা কৈবর্ত্য ও হাসিম শেখদের জন্য আপনাদের চোখ থেকে টপ টপ করে জল পড়ে। আর ইনিই বলছেন যে সার্ভিস কো-অপারেটিভের কথা। উনি বলছেন গ্রামাঞ্চলের মানুষ এক লক্ষ টাকা দেবে আর উনি ১ লক্ষ টাকা দেবেন। তাতে যে টাকাগুলো উঠবে সেটা কৃষিখাতে কৃষকরা ব্যবহার করবেন। এরজন্য ৩৪ কোটি টাকা তিনি রেখেছেন। আরেকটা ব্যাপার হল যার এক্সপেরিমেন্ট হয়নি কো-অপারেটিভ সম্পর্কে যদি সুষ্ঠ ধারণা থাকে তাহলে কো-অপারেটিভের মধ্যে আরেকটা ক্ষুদ্র কো-অপারেটিভ তৈরি করে আমাদের কৃষকগুলকে বিভিন্নরকম উন্নতির পথে এগিয়ে নিয়ে যেতে পারবেন। বিংশ শতাব্দীর থেকে বেরিয়ে একবিংশ শতাব্দীর শুরুতে আমাদের সার্ভিস কো-অপারেটিভ হচ্ছে, আমাদের সমবায়ের মধ্যে ক্ষুদ্র সমবায় হচ্ছে। আমরা বন্ধ কল-কারখানাগুলো খুলছি, যদিও চালু কল-কারখানাগুলো একের পর এক ম্যাজিকের জন্য বন্ধ হয়ে যাচ্ছে। বেকার শ্রমিকের সংখ্যা বাড়ছে। উনি বলেছেন পয়লা এপ্রিল থেকে শিল্পে নতুন উৎসাহ দেবেন। নতুন উৎসাহ কি সেটা নিশ্চয়ই উনি জবাবী ভাষণে বলবেন। ১১০ কোটি টাকা ঘাটতি বাজেটে উনি একটা জিনিস খুঁজে পেয়েছেন। সেটা হল বিক্রয় করের ক্ষেত্রে ওঁনার লোভ বেড়েছে। আপনি বাইরের মদের দাম বাড়িয়ে দিলেন, কিন্তু আপনি যদি দেশি মদের দাম বাড়াতেন তাহলে ভাল হত। তাতে এই রাজ্যের যত মাতাল আছে তারা দিন-রাত বিভিন্নভাবে হুটোপাটি করতে পারত না। মাতালগুলোর মাতলামি কমত। আপনারা বলছেন অনেক টাকা দিয়ে বনসৃজন করেছেন, মৎস্য সম্পদ বেড়েছে। যদিও প্রতিদিন ৫০ টাকা কে. জি.-র কমে মাছ কেনা যায় না।

[5-10 — 5-20 p.m.]

আপনাদের ক্রয়ক্ষমতা নাকি দারুণভাবে বেড়েছে এবং এখন আপনার ১১,০০০ কোটি টাকার ক্রয় ক্ষমতা আছে। সেই ক্রয় ক্ষমতার বেশিরভাগটাই কোথায় চলে যাচ্ছে তা আমি আশা করব মাননীয় অর্থমন্ত্রী তাঁর জবাবী ভাষণের সময় আমাদের জানাবেন। ওষুধপত্র থেকে আরম্ভ করে বিভিন্ন বিদেশি জিনিস ক্রয় করতেই বোধ হয় আমাদের সেই ক্রয় ক্ষমতা চলে যাচ্ছে। অর্থমন্ত্রী বুক ফুলিয়ে বলেছেন পরিকল্পনা খাতের বরাদ্দ ৪,৯৫০ কোটি টাকা থেকে বাড়িয়ে ৬,২৮৯ কোটি করেছেন। এই টাকা দিয়ে নাকি অনেক কর্মসংস্থান হবে। কিন্তু এখন পর্যন্ত আপনারা যে কাজ করেছেন তার মধ্যে দিয়ে কোথায় কত কর্মসংস্থান হয়েছে সেই হিসাবটা আজ পর্যন্ত আপনাদের কাছ থেকে পেলাম না। এবারে ১৬ কোটি টাকার ঘাটতি বাজেট পেশ করেছেন। এই ঘাটতি পূরণের জন্য আপনারা জনসাধারণের কাছ থেকে ঋণ নিতে পারেন, বাণিজ্যিক ব্যাংকগুলির কাছ

থেকে ঋণ নিতে পারেন, বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠানগুলির কাছ থেকে ঋণ নিতে পারেন। তাতেও নাহলে সেন্ট্রাল ব্যাংকের কাছ থেকে ঋণ নিতে পারেন। সেপথ দিয়ে না গিয়ে কথার ফুলঝুরি দিয়ে ঘাটতি আড়াল করার চেষ্টা করছেন। আপনারা কথায় কথায় এখানে বলছেন, 'জনস্বাস্থ্যের জন্য আমরা এত টাকা দিচ্ছি। অথচ গ্রাম বাংলার অবস্থাটা একবার দেখুন, সবাই বলছে, এমন কি আপনারা সবাই পর্যন্ত এখানে রোজ বলছেন—জল চাই, রাস্তা চাই, ওষুধ চাই। কৃষি ক্ষেত্রে, সেচের ক্ষেত্রে আপনাদের সকলেরই এই চাই, ওই চাই দাবি। এই বাজেটের মধ্যে দিয়ে কি আপনাদের দাবিগুলো পূরণ হবে? আপনাদের খুব গর্বের জিনিস বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ কেন্দ্র আগামী এক বছরের মধ্যেই চালু করতে চলেছেন। ওটা চালু হলে ময়ুরাক্ষীর জল কোথায় যাবে? ময়ূরাক্ষীর জল ওখানে গেলে বীরভূম, বর্ধমান, পুরুলিয়ার কি হবে? আপনাদের পরিকল্পনার অভাবে এই জিনিস হতে চলেছে। পরিকল্পনার অভাবের জন্য আপনারা কেন্দ্রীয় বরাদ্দ ঠিকমতো খরচ করতে পারছেন না। ভয়াবহ বেকার সমস্যার মোকাবিলায় শিল্পায়নের সঠিক পরিকল্পনাও আপনাদেরই নেই। শিক্ষা ক্ষেত্রেও আমরা এই একই জিনিস লক্ষ্য করছি। মাননীয় চেয়ারম্যানের মাধ্যমে আমি এখানে বলতে পারি হায়ার সেকেণ্ডারি নিয়ে কি ধরনের বড় বড় ব্যাপার-স্যাপার চলছে, সেসব কথা শুনলে আপনাদের কানে তালা লাগবে। অর্থমন্ত্রীর বাজেট ভাষণ রাজ্যের সাধারণ মানুষের জন্য নয়, যে সমস্ত বড়লোক, ক্যাপিটিলিস্টদের আপনারা তোষামোদ করে সর্বক্ষেত্রে বাঁচার চেষ্টা করছেন তাদের স্বার্থের বাজেট। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে, আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশনগুলো এখানে উত্থাপন করা হয়েছে সেগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সুজন চক্রবর্তী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকের এই গুরুত্বপূর্ণ সভায় আপনি আমাকে বলবার সুযোগ দিয়েছেন, সে কারণে আমি প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের পশ্চিমবাংলার অর্থমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি এই কথা বলছি যে, আমাদের অর্থমন্ত্রী আমাদের পশ্চিমবাংলার সমস্ত মানুষের অভিজ্ঞতার নিরিখে তার নিজেরও শিক্ষা, চেতনা এবং মুন্সীয়ানাকে প্রয়োগ করে যে বাজেট এখানে উত্থাপন করেছেন, বোধ করি তা গোটা ভারতবর্ষের আজকে রাজনৈতিক অর্থনৈতিক দুর্যোগের ঘনঘটার বিচারে অভূতপূর্ব বাজেট। অর্থমন্ত্রী মহাশয়, আপনাকে নিশ্চয়ই আমি ধন্যবাদ জানাচ্ছি।

আমি জানি না, কেন আমাদের বিরোধীদলের মাননীয় সদস্যরা এই বাজেটের বিরোধিতা করছেন? বাজেটে যে প্রস্তাবগুলি মূলত বাধা পেয়েছে—মেইন থ্রাস্ট অফ্ দি বাজেট—সেচের ক্ষেত্রে যে বাড়তি পরিকল্পনা নেওয়া হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ

নেই। রাস্তাঘাট বিকাশের জন্য আমরা বিধানসভায় বারবার দাবি করি। এরজন্য বিশেষ পরিকল্পনা নেওয়া হচ্ছে। গ্রামীণ বৈদ্যুতিককরণের জন্য আমরা দাবি করি। এরজন্য সুনির্দিষ্ট পরিকল্পনা নেওয়া হচ্ছে। কর ব্যবস্থাকে সরলীকরণ করা হচ্ছে। এই বাজেটকে বিরোধিতা করার মধ্য দিয়ে, এই সমস্ত জনস্বার্থবাহী কাজগুলির বিরোধিতা করার মধ্য দিয়ে আমাদের বিরোধীদলের সদস্যরা কি বলতে চাইছেন? ওনারা যাই বলতে চান, আমরা বুঝি এইসব জনস্বার্থবাহী কাজের বিরোধিতা করলে পশ্চিমবাংলার মানুষ তাদের সমর্থন করতে পারে না। গত ২২ বছরে যে ২১টি নির্বাচন হয়েছে সেই নির্বাচনের ফলাফলেই তা প্রমাণিত হয়েছে। সুতরাং এই নিয়ে আর সন্দেহ থাকার কথা নেই। মাননীয় চেয়ারম্যান স্যার, আমার একটা কথা মনে পড়ে গেল। একদিন বাসে যাচ্ছিলাম, প্রচণ্ড ভীড়, হঠাৎ দেখি পিছনে চিৎকার-চেঁচামেচি, কি ব্যাপার। এক ভদ্রলোক আর এক ভদ্রলোকের হাত ধরে টানছে আর বলছে, ও মশাই, আমার পিঠ চুলকাচ্ছেন কেন? তখন ঐ ভদ্রলোকটি বললেন, তাই নাকি? আমি তো মশাই আমার পিঠ ভেবে চুলকাচ্ছিলাম। গল্পটা আমার এই ভেবে মনে পড়ে গেল, বিরোধীদলের সদস্যরা বোধ হয় কার পিঠ চুলকাচ্ছেন তা ওঁরা নিজেরাও জানেন না। তানাহলে ঘাটতি বাজেট করার জন্য এইরকম লম্বা-লম্বা বক্তৃতা দেন কি করে? যেখানে ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যে ঘাটতি বাজেট হয়, কেন্দ্রে প্রতিবার ঘাটতি বাজেট হয়, সেখানে পশ্চিমবাংলার ঘাটতি বাজেট নিয়ে এত কথা বলার কি সুযোগ থাকতে পারে? গতকাল অস্কার পুরস্কার পেয়েছেন স্পীলবার্গ। উনি ফ্যানটাসি সিনেম্যাটোগ্রাফ ভাল করেন। সন্দেহ নেই, উনি যদি এই বিধানসভায় এসে বিরোধীদলের মাননীয় সদস্যদের বক্তব্য শুনতেন তাহলে নিজেও লজ্জা পেতেন। কারণ, পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে একটা অঙ্গ রাজ্য। ভারতবর্ষ গোটা দুনিয়ার অংশ। আজকে গোটা দুনিয়াতে অর্থনৈতিক সংকট চলছে। ভারতবর্ষেও সেই অর্থনৈতিক সংকট চলছে। সুতরাং পশ্চিমবাংলার বাজেটে তার যে একটা প্রভাব পড়বে এটা স্বাভাবিক। এই পটভূমির পরিপ্রেক্ষিতে আমরা যখন কেন্দ্রীয় সরকার কিংবা কোনও রাজ্যের সাথে তুলনা করি তখন বিরোধীদলের এত ক্ষোভের কারণ কি হতে পারে তা আমি বুঝি না। আমি জানি না ওরা পশ্চিমবাংলাকে সৌরজগতের বাইরে কোনও একটি দ্বীপ হিসাবে কল্পনা করেছেন ওঁরা হয়ত পশ্চিমবঙ্গকে সৌরজগতের বাইরের দ্বীপ হিসাবে কল্পনা করে বিচরণ করতে পারেন, কিন্তু আমাদের এত কল্পনা করার সুযোগ নেই। কয়েকদিন আগে কেন্দ্রীয় সরকারের বাজেট পেশ হয়েছে। আপনারা নিশ্চয়ই দেখেছেন, সেই বাজেটে ৪ পারসেন্ট পণ্য মাশুল বেড়েছে। আমি প্রি-বাজেটের কথা ছেড়ে দিচ্ছি। ডিজেল প্রতি লিটারে ১ টাকা দাম বেড়েছে। ফলে কি হবে? এই চাপটা গোটা ভারতবর্ষের অঙ্গরাজ্যগুলির উপর এসে পড়বে না? পশ্চিমবাংলার মানুষকে ছোঁবে না? সুতরাং এই ধরনের কল্পনা যাঁরা করছেন তারা কেন যে করছেন তা আমি

বুঝি না। দেশটা ডেট ট্রাপে ঢুকে গেছে। লোনের ইন্টারেস্ট শোধ করার জন্য আজকে লোন দিতে হচ্ছে। আর্জেন্টিনা মেক্সিকো প্রভৃতি দেশগুলি কার্যত দেউলিয়া অর্থনীতির মধ্যে গেছে। আমাদের ভারতবর্ষও আজকে হাঁটি-হাঁটি পা-পা করে সেইদিকে এগুচ্ছে। এর ফলে গোটা দেশের মানুষের যন্ত্রণা বেড়ে গেছে। আর তারই মাঝখানে দাঁড়িয়ে আমাদের এই পশ্চিমবাংলা। গোটা ভারতবর্ষে ১৯৯১ সালে ট্যাক্স পার ক্যাপিটা যেখানে ৭৮.৬ টাকা, সেক্ষেত্রে এখন এসে দাঁড়িয়েছে ১৫৪৯ টাকা। গোটা ভারতবর্ষে ডেট, ঋণের পরিমাণ পার ক্যাপিটা ১৯৯১-তে যেখানে ছিল ২৪১৫ টাকা, সেখানে এখন হয়েছে ৯১২১ টাকা। তারপরেও আপনারা (বিরোধীদলকে উদ্দেশ্য করে) এত বড় গলা করে লম্বা-লম্বা বক্তৃতা দেন কি করে তা আমার এই ছোট বুদ্ধিতে কুলায় না? তাই আমি আপনাদের এইটুকু বলতে চাই, পশ্চিমবঙ্গ সরকারের এই বাজেট কার্যত পশ্চিমবাংলাকে ঘুরে দাঁড় করাবার, পশ্চিমবাংলাকে নতুন পথে চালাবার যে বাজেট সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এ ক্লিয়ার-ডায়রেকশন। অ্যান অ্যা এক্সপেরিমেনটেশন, অ্যান অ্যাটেমপ্ট ফর এ ভেরী স্পেসিফিক ক্লিয়ার ডায়রেকশন। পশ্চিমবাংলাকে আমাদের ঘুরিয়ে দাঁড় করাতেই হবে। পশ্চিমবাংলাকে আলোর মুখে ফিরিয়ে নিয়ে যাবার চেষ্টা করতেই হবে। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি তাই আপনার মাধ্যমে রাজ্য সরকারের এই অভূতপূর্ব শুভ প্রচেষ্টাকে ধন্যবাদ জানাই। চেয়ারম্যান স্যার, অর্থনীতি এখানে এই সভায় তৈরি হয় না। অর্থনীতিটা গড়ে ওঠে পশ্চিমবাংলার গ্রামে-গ্রামে সহস্র সহস্র কৃষকের লাঙলের ফলার উপর, সহস্র সহস্র শ্রমজীবী মানুষের হাতুড়ির ঘায়ের উপর অর্থনীতি নির্ভর করে। সেই পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করার জন্য আর একবার লাঙলের ফলাকে জোরদার করে জমিকে কর্ষিত করে নতুন উৎপাদনের যে প্রচেষ্টা নেওয়া হয়েছে তাতে কি কোনও সন্দেহ আছে? শিল্প বিকাশের পথে যে নির্দিষ্ট পদক্ষেপ নেওয়া হয়েছে তাতে কোনও সন্দেহ আছে? থ্রাস্টটা কি? আমি যেটুকু বুঝেছি তাতে ৩টি মেজর থ্রাস্ট—টু ফারদার ডেভেলপ রুরাল ইকনমি।

[5-20 — 5-30 p.m.]

আরও আরও ফারদার ডেভেলপমেন্ট রুর‍্যাল ইকনমির। দু নং, পশ্চিমবঙ্গের বাজারে চাহিদা সৃষ্টি করা, বাজারের আরও বিকাশ ঘটানো। তিন নং, অনেক অসুবিধার মধ্যেও নির্দিষ্ট লক্ষ্য পথে থেকে কর্মসংস্থানের ক্ষেত্রে কতটুকু কিভাবে এগুনো যায় তার চেষ্টা করা। সেই বিচারে যদি আমরা আসি রুর‍্যাল সেক্টারে-গ্রামীণ অর্থনীতির যে বিকাশ হয়েছে সেটা অস্বীকার করছেন কি করে আমি জানি না। দিল্লির সরকার মাঝে মাঝেই তো পরিসংখ্যান বার করেন, সেটা তো একটু দেখলে পারেন। আরও একটা জিনিস আমাদের বুঝতে অসুবিধা হচ্ছে, এখানে বিরোধীদল এমন এমন পরিসংখ্যান দেন সেগুলি

যে কোথা থেকে পাচ্ছেন, কি করে পাচ্ছেন তা আমরা বুঝতে পারি না। অন্তত হিসাবের ক্ষেত্রে তো মিলছে না। ধরুন সেচের কথা। '৭৮ সালে ৩১ শতাংশ সেচ আমাদের ছিল সেটা এখন ৫৮ শতাংশে পৌঁছেছে। তাকে ৬৬ শতাংশে নিয়ে যাওয়ার নির্দিষ্ট প্রস্তাব এই বাজেটের মধ্যে করা হয়েছে। এ বছরের বাজেটে ২ লক্ষ হেক্টর জমিতে নতুনভাবে সেচের ব্যবস্থা করার প্রচেষ্টার কথা বলা হয়েছে। সেই প্রস্তাব বাজেটে আছে এবং আপনারা সকলেই তা দেখেছেন। এক লক্ষ একরে বাড়তি সেচ মানে ১।। লক্ষ কৃষিজীবির বাড়তি জমিতে ইনভলভমেন্ট। দু লক্ষ হেক্টরে করার কথা বলা হয়েছে। এটা বিজ্ঞান, আমার আপনার মনগড়া কথা নয়। আমার কথাতে এটা বদলে যাবে না। দু-লক্ষ হেক্টর জমিতে সেচের বিকাশ পশ্চিমবাংলায় আপনার বাধা সত্ত্বেও জমিতে ৭।। লক্ষ মানুষের নতুন করে কর্মসংস্থানের সুযোগ। তারপর দেখলাম আপনারা গ্রামীণ সমবায় নিয়েও তির্যক মন্তব্য করলেন। এটা কেন করলেন আমি বুঝতে পারলাম না। গোটা ভারতবর্ষ এবং গোটা দুনিয়ার সমবায় সম্পর্কে আমার আগের বক্তা কতটা খবর রাখেন আমি জানি না কিন্তু গ্রামীন সমবায় গড়ে তোলার জন্য এবং তার সঙ্গে সঙ্গে গ্রামের কৃষি ব্যবস্থার বিকাশের জন্য বাজেটে ৩৪ কোটি টাকা রাখা হয়েছে। এটাও কি আপনাদের পছন্দ হচ্ছে না? কৃষি উৎপাদনে আমরা রেকর্ড জায়গাতে যে আছি সে বিষয়েও আপনাদের সন্দেহ আছে নাকি? সমালোচনা নেই? না, তা নয়, আছে। কৃষিতে আমাদের প্রচুর উৎপাদন কিন্তু তা সত্ত্বেও জিনিসপত্রের দাম বাড়ছে। এই যে দাম বাড়ছে এই দাম বাড়ার কতকগুলি সামগ্রিক জাতীয় করণ আছে। তাকে ঠেকাবার জন্য কি প্রচেষ্টা নেওয়া যায় বিরোধীদলের সদস্যরা যদি সে ব্যাপারে তাদের মতামত দিতেন তাতে হয়ত আমাদের বাড়তি সুবিধা হত। এটা ঠিকই যে প্রচেষ্টা এবারে করা হয়েছে। রেশন ব্যবস্থা—পি. ডি. এস.-এর মাধ্যমে ডিস্ট্রিবিউশনের ব্যবস্থা আরও কি করে ভাল করা যায়—এটা জেনেও যে গোটা ভারতবর্ষ কার্যত পি. ডি. এস. উঠে গিয়েছে, পশ্চিমবাংলায় আছে, কিন্তু তাতে আমাদের আত্মসন্তুষ্টির কোনও জায়গা নেই, এটাকে আরও কি করে ডেভেলপ করা যায় তার জন্য একটা পরিকল্পনা রাখা হয়েছে। কিন্তু আমি বলব, সামগ্রিকভাবে আমাদের রাজ্য সরকারকে এদিকে নজর দিতে হবে। এ বিষয়ে সমালোচনা আপত্তির তো কিছু নেই। কিন্তু আমাদের গ্রামীণ অর্থনীতির যে লক্ষ্যণীয় বিকাশ ঘটেছে তার উপর দাঁড়িয়ে নতুন যে পরিকল্পনাগুলি এবারের বাজেটে পেশ করা হয়েছে তার সরাসরি প্রস্তাব ইতিমধ্যেই যে পড়েছে সেটাও নিশ্চয় উল্লেখ করতে হবে। এই প্রভাব আগামীদিনে আরও বাড়বে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। নেট রেজাল্ট আমাদের গ্রামীণ অর্থনীতির কি? কি দিয়ে তার বিচার করবেন? এখানে গলার জোর কার কতটা বেশি আছে, বলার সময় 'অসত্য অসত্য' বলে কে কতটা জোরে চেঁচাতে পারছেন, এসব দিয়ে কিন্তু বিচার করতে যাবেন না। আর বাজেটের আলোচনায় কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ

উপাচার্যের ব্যাপারটা না আনলে বোধহয় আপনাদের ঘুম হয়না, রোজ একবার করে এটা আনতে হবে, আপনারা এসব বলতে পারেন কিন্তু আপনাদের বলব, বাজেটের আলোচনায় নির্দিষ্ট কথা বলুন। ক্যালরি কনজামসান—১৯৮৩-৮৪ সালে এ্যাভারেজ ক্যালরি কনজামসান ভারতবর্ষের ক্ষেত্রে ছিল ২ হাজার ২১১, '৯৩/৯৪ সালে সেটা কম হয়েছে ২ হাজার ১৫৩। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ঠিক এর বিপরীত। '৮৩-৮৪ সালে ছিল ২ হাজার ২৭ এবং সেটা বেড়ে এখন হয়েছে ২ হাজার ২১১। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু হলে সেখানে ক্যালরি কনজামসান পশ্চিমবঙ্গে বাড়লেও আমরা জানি বিরোধীপক্ষ তা মানবেন না, তাদের পছন্দ হবে না। কিন্তু দোহাই, মাফ করবেন, ক্যালরি কনজামসান কমিয়ে আপনাদের সন্তুষ্টি করা যাচ্ছে না। তারপর সাক্ষরতার হার। আপনারা বললেন পশ্চিমবঙ্গের স্থান ১২ নং, না ১৮ নং, আমি জানি না, পশ্চিমবঙ্গ আরও তলায় থাকলে আপনারা আরও খুশি হতেন কিনা। পশ্চিমবঙ্গের বাতাস গায়ে মেখে বড় হলেও পশ্চিমবাংলার বিরোধিতা করা স্বাভাবিক ঝোঁক আপনাদের কেন তা বলতে পারছি না কিন্তু এক্ষেত্রে বাস্তবটা হচ্ছে এখানে সাক্ষরতার হার ৭২ শতাংশ। এটা স্ট্যাস্টিকস, তথ্য অংক বিজ্ঞান। মিলিয়ে নেবেন, চ্যালেঞ্জ রাখলাম। তেমনি করে শিশু মৃত্যুর হারের ক্ষেত্রে ভারতবর্ষের ক্ষেত্রে এর অংকটা যেখানে হাজারে ৭১, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সেখানে এই সংখ্যাটা হচ্ছে ৫৫। কি, কম বলে দুঃখ লাগছে আপনাদের— শিশু মৃত্যুর হারের ক্ষেত্রে ৯ম পরিকল্পনায় ভারতবর্ষের টার্গেট হচ্ছে এটাকে ৬০-এ নিয়ে আসা। আমাদের সম্পর্কে সম্পূর্ণ বিরোধিতা সত্ত্বেও আপনাদের তো এতে খুশি হওয়া উচিত। পশ্চিমবঙ্গের শিশু মৃত্যুর হার ৬০-এর চেয়ে অনেক কম, ৫৫-তে এসে আমরা দাঁড়িয়ে আছি।

মাননীয় চেয়ারম্যান, স্যার, এটা ঠিক যে গ্রামের মানুষ প্রচণ্ড দাবি করছে, রাস্তা চাই, বিদ্যুৎ চাই, সব দাবি করছে। সব দাবি সব সময়ে মিটিয়ে দেওয়া যাচ্ছে না, এটা আপনারাও জানেন, আমরা জানি, এটা সকলেই বুঝতে পারে। আমি শুধু একথা বলব যে, বামফ্রন্ট আসার আগে গ্রামের মানুষ দাবি করত, তাদের চাহিদা ছিল, বিদ্যুতের দাবি নয়, পাকা রাস্তার দাবি নয়, দাবি করত এক মুঠো ভাত দাও, তারা ভাতের দাবি করত। রাস্তায় হাঁটতে হাঁটতে জি. আর লোনের দাবি করত। রাস্তায় হাঁটার সময়ে তাদের রাস্তায় হাঁটা যাতে বন্ধ হয় সেই দাবি করত। পশ্চিমবাংলার মানুষ তাদের ভাতের দাবি পূরণ না হলে ইট ফেলা রাস্তার দাবি করতেন না। ইট ফেলা রাস্তার দাবি পূরণ না হলে পাকা রাস্তার দাবি করতেন না, বিদ্যুতের দাবি করতেন না। অবস্থা কি হয়েছে, চাহিদা কেন বাড়ছে? চাহিদা বাড়ছে কারণ সেই চাহিদা পূরণ করার জন্য নিজেদের দিক থেকে যোগান মানুষের কাছে আছে। গ্রামীণ অর্থনীতি বিকাশের ধারা বাদ দিয়ে এটা হতে পারেনা। অপ্রিয় সত্য কথা শুনে রাখুন। এই ব্রহ্মাণ্ডে বিদ্যুতের বিজ্ঞান আবিষ্কার হবার পর থেকে—অনেক ব্যর্থতা—হ্যাঁ, হতে পারে। চোখে আঙুল দিয়ে

দেখিয়ে দেওয়া—হ্যাঁ, হতে পারে। বিরোধীদলের বন্ধুরা নিশ্চয়ই বিরোধিতা করবেন, সমালোচনা করবেন, যে সমালোচনা থেকে কিছু শেখা যায়, এগিয়ে যাওয়া যায়। বিদ্যুতের বিজ্ঞান পৃথিবীতে আবিস্কার হবার পর থেকে, ১৯৭-৭৮ সাল পর্যন্ত, আমি আবার রিপিট করছি যে বিদ্যুতের বিজ্ঞান পৃথিবীতে আবিস্কার হবার পর থেকে ১৯৭৭-৭৮ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় বিদ্যুতের কানেকশান ছিল ১১ লক্ষ ৩২ হাজার ৩৭২। ১৯৯৬-৯৭ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ৪০ হাজার ৪০ লক্ষ ৩৭ হাজার এক অর্থাৎ চারগুণ। আপনাদের এতে বঞ্চনা হবেন না। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকা: ৪ গুণ কানেকশন দিয়েছেন—যন্ত্রণা হবে না। একজন বললেন যে, এখনও কেন ১০ হাজার গ্রামে বিদ্যুৎ নেই। আমি তাকে বলব যে আপনার প্রশ্নটা যথাযথ। রাজ্য সরকারকে ভাবতে হবে যে ১০ হাজার গ্রামে কিভাবে বিদ্যুতের ব্যবস্থা করা যায়। কিন্তু তার সঙ্গে একথাও বলেন যে এই ২০ বছরে বিদ্যুৎ চালু হবার পর থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যত গ্রামে বিদ্যুৎ ছিল তার চেয়ে থ্রী টাইমস্ অর্থাৎ প্রায় ৩০ হাজার বাড়তি গ্রামে গত কয়েক বছরে বিদ্যুৎ দেওয়া গেছে। এখনও ১০ হাজার গ্রামে বিদ্যুৎ দেওয়া বাকি আছে এবং সেই বিদ্যুৎ দেবার দাবি আমাদের করতে হবে। মাননীয় চেয়ারম্যান, স্যার, মার্কস অন হিউম্যান ডেভেলপমেন্ট কোনটা? মার্কস অব হিউম্যান ডেভেলপমেন্ট হচ্ছে সেচ, সেচের বিকাশ। আমরা জানি যে গায়ে লাগলে জ্বালা করে এবং এই জ্বালা করলে তারজন্য ওষধ আছে সেটা ব্যবহার করতে হয়। মার্কস অব হিউম্যান ডেভেলপমেট হচ্ছে, সেচ, রাস্তা, বিদ্যুৎ, আমাদের গ্রামের কেলোরী কনজামশন। মার্কস অব হিউম্যান ডেভেলপমেন্ট আমরা বুঝতে পারছি।

পশ্চিমবঙ্গ সরকার পশ্চিমবাংলার এই বাজেট কিভাবে রেখেছেন সেটা আমাদের বুঝতে নিশ্চয়ই অসুবিধা হবার কথা নয়। সেই কারণে শিল্প পণ্যের চাহিদা বেড়েছে ১০ পারসেন্ট হারে। কৃষি অর্থনীতি, গ্রামীণ অর্থনীতি বাদ দিয়ে শিল্প তৈরি হবে, কর্মসংস্থান হবে, এটা কল্পনায় হতে পারে কিন্তু বাস্তবে হয়না। এটা ঠিক যে পশ্চিমবঙ্গে ৫৬ লক্ষ বেকার, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু গোটা ভারতবর্ষে ৪।। কোটি বেকার। আমি বিনয়ের সঙ্গে বলতে পারি যে, পশ্চিমবাংলায় যে মানুষ বেকার খাতে তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে গিয়ে নিজেদের নাম লেখায়। কারণ পশ্চিমবাংলার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে গিয়ে নাম লেখাবার ক্ষেত্রে একটা রেলেভেন্সি আছে। কিন্তু গোটা ভারতবর্ষের মানুষ তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে যায়না কারণ সেখানে নাম লেখাবার ক্ষেত্রে কোনও রেলেভেন্সি নেই। এটা আপনারা অস্বীকার করতে পারবেন না, এটাই বাস্তব। আমি শুধু একথা বলব যে, গ্রামীণ অর্থনীতির বাড়তি বাজারের সৃষ্টি করা দরকার এবং তার উপরে নির্ভর করে শিল্প এবং শিল্প বিকাশ এবং কর্মসংস্থান। মাননীয় বন্ধু তাপসবাবু বলার সময়ে আমি মন দিয়ে শুনব। আপনি শুধু এইটুকু শুনে রাখুন, আপনি হয়ত সহমত হবেন না, কিন্তু কর্মসংস্থানটা আপনার, আমার মনের চাহিদার

উপরে নির্ভর করেনা, আপনার, আমার মনের চাহিদার উপরে নির্ভর করে কর্মসংস্থান হবে না। অর্থনীতি এবং রাজনীতির বাস্তবতার উপরে বাজারের যে চাহিদা তার সৃষ্টি এবং তার উপর নির্ভর করে শিল্পের বিকাশ এবং তার সঙ্গে কর্মসংস্থান জড়িয়ে আছে। সেই কারণে গ্রামীণ অর্থনীতির উপরে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকার খুব নির্দিষ্টভাবে চিন্তা-ভাবনা করে এটা এনেছেন। বিরোধী দলের সদস্যরা বললেন যে ১২ বছর আগে কেন ভাবেননি?

[5-30 — 5-40 p.m.]

১২ বছর আগে ভাববার কথা নয়। ১২ বছর এই সরকার কৃষিতে কনসেনট্রেট করেছেন এবং আজকে শিল্প বিকাশের সুনির্দিষ্ট অর্থ সংকুলান করতে পেরেছেন। গিরিধর গোমাঙ্গ তো ওড়িষার মুখ্যমন্ত্রী, দিগবিজয় সিং মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রী। তাঁরা পারবেন গোটা ভারতবর্ষের পরিকল্পনা পাল্টে দিয়ে নিজেদের মনের চাহিদা অনুযায়ী সেটা করতে? আমরা মানুষের কাছে রেসপন্সিবল্, আমরা তাদের দায়িত্ব পালন করছি। আমি কথাটা এইভাবে বলব, পশ্চিমবঙ্গে এবারের বাজেট একটা দারুণ প্রচেষ্টা হয়েছে। আমি আশাবাদী, এত বছরের মধ্যে —প্রতি বছর আস্তে আস্তে এগিয়েছে—এবার নির্দিষ্ট বাস্তবতায় কর্মসংস্থানের জন্য সুনির্দিষ্ট পরিকল্পনা এবারের বাজেটে রাখার চেষ্টা হয়েছে এবং সবাই সেটা দেখতে পাচ্ছেন। তারই জন্য জেনারেল এডুকেশনের সঙ্গে সঙ্গে ভোকেশনাল এডুকেশনের ট্রেনিং দেওয়া হচ্ছে। আজ থেকে আট বছর আগে ১৯৯১ সালে সরকার ভোকেশনাল এডুকেশনের জন্য একটা সেপারেট ডিপার্টমেন্ট করবার প্ল্যান তৈরি করেছেন, আজকে সুনির্দিষ্ট পরিকল্পনা জানা যাচ্ছে। তারজন্য ব্লক স্তরে স্কুল বেছে নিয়ে শুধু জেনারেল এডুকেশন নয়, সেখানে ভোকেশনাল শিক্ষার ব্যবস্থা রাজ্য সরকার করতে চাইছেন, কারণ পশ্চিমবঙ্গে ইণ্ডাস্ট্রি খোলার সংখ্যা বেড়েছে। ১৯৮৪ থেকে ১৯৯১—লিবারাইজেশন এসেছেন ১৯৯১ সালে—ঐ সাত বছরে সর্বভারতীয় ক্ষেত্রে শিল্প উৎপাদন বৃদ্ধির হার ছিল ৮.৫ পারসেন্ট। তারপরে লিবারালাইজেশনের যুগে সেটা নেমে গেছে ৫.৯ পারসেন্ট। কিন্তু ঐ পিরিওডেও পশ্চিমবঙ্গে শিল্প উৎপাদন বৃদ্ধির হার ছিল ৬.৬ পারসেন্ট। এটা তথ্য এবং তথ্য কথা বলে এটা অস্বীকার করতে পারবেন না। আজ অল্প হলেও পশ্চিমবঙ্গে শিল্প হচ্ছে। চেঁচামেচি করছেন এম. ও. ইউ. নিয়ে। এটা ঘটনা যে, সব এম. ও. ইউ. সব সময় কার্যকর হয় না। তার জন্য আমি রিয়াল ইনভেস্টমেন্টের কথায় আসছি। ১৯৯১ থেকে ১৯৯৮ সময়ে যেখানে রিয়াল ইনভেস্টমেন্টের পরিমাণ ছিল ৭,৭৯৯ কোটি টাকা, পরবর্তীকালে রিয়াল ইনভেস্টমেন্টের হার বেড়ে দাঁড়িয়েছে ১০,০৩০ কোটি টাকায় এবং তার উৎপাদনও শুরু হয়ে গেছে, হতে চলেছে। ১৯৯৩-৯৪ সালে সর্বভারতীয় ক্ষেত্রে শিল্প বিকাশের হার ছিল ৪.৩ পারসেন্ট, কিন্তু

বিরোধীদলের বন্ধুদের বলব—আমি তাদের সঙ্গে সহমত—১৯৯৩-৯৪ সালের আগে আমাদের রাজ্য শিল্প বিকাশের ক্ষেত্রে একটু পিছিয়ে ছিল, কারণ আমাদের বারবার মার খাওয়ান হয়েছে। ১৯৯১ সালের পর ডিলাইসেসিং হয়েছে, ফলে আমাদের আর মার খাওয়াতে পারেনি এবং আমাদের শিল্প বিকাশের হার ৯.২ পারসেন্ট দাঁড়িয়েছে। এটা অস্বীকার করার উপায় নেই। কাজেই সরকার সম্বন্ধে সমালোচনা থাকুক, কিন্তু বলতে গিয়ে যে ভাষায় সরকারকে অপমান করেন, তারজন্য সকলের সতর্ক থাকা উচিত, কারণ ঐ অসম্মান কারো সম্মান বাড়ায় না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হলদিয়া পেট্রো-কেমিক্যালসের নাম শুনলেই বিরোধীদের পাঁজরে কম্পন ওঠে। ১৯৮৭ সালের নির্বাচনের আগে রাজীব গান্ধী হলদিয়া পেট্রো-কেমিক্যালসের শিলান্যাস করেছিলেন। সেটা তিনি করেছিলেন ভোটের স্বার্থে। কিন্তু আমাদের ভোটের জন্য হলদিয়া পেট্রো-কেমিক্যালস লাগবে না, শতাব্দীর শেষ বাজেট এটা এবং এই বাজেট কর্মসংস্থানের বাজেট, এই বাজেট নতুন দিশা দেখানোর বাজেট, এই বাজেট একটা ঐতিহাসিক বাজেট হিসাবে পশ্চিমবাংলার মানুষের মনে চিহ্নিত হয়ে থাকবে। আজকে আমাদের সরকার কর্মসংস্থানের নির্দিষ্ট লক্ষ্যে এগিয়ে যাচ্ছে। শত্রুর মুখে ছাই দিয়ে হলদিয়া পেট্রো-কেমিক্যালস্ উৎপাদন শুরু করবে। ওরা তির্জক করে বলেছিলেন—বাংলার বাচ্চার রক্তের তেজ। আমরা বলি, বাংলার বাচ্চার শুধু রক্তের তেজ নয়, তাদের বুকের রক্তের তাপে দগ্ধ হয়ে বক্রেশ্বরের চিমনী দিয়ে কালো ধোঁয়া উঠবে এবং উৎপাদন শুরু হবে, নির্দিষ্ট গতিপথে পশ্চিমবঙ্গ এগোবে। সেই পথে এগোতে এই বাজেট নির্দিষ্ট গতি দিতে পেরেছে, তারজন্য তাকে সমর্থন জানিয়ে অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে এবং সভার সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মিলি হীরা ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাসগুপ্ত মহাশয় গত ১৯ তারিখে যে বাজেট প্রস্তাব পেশ করেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি এবং এই বাজেটকে গ্রহণ করছি। আমি মনে করি প্রাকৃতিক সম্পদ এবং মানবিক সম্পদের পরিপূর্ণ ব্যবহার করে এবং ভারতবর্ষের নিরিখে পশ্চিমবাংলার ব্যাপকতম মানুষের সক্রীয় অংশগ্রহণকারী এই বাজেট। এই বাজেটের দৃষ্টিভঙ্গি হল জনকল্যাণমূলক এবং তার সদিচ্ছা প্রতিফলিত হয়েছে এই বাজেটে। তাই আমি এই বাজেটকে পরিপূর্ণভাবে সমর্থন করছি। আমরা জানি বিশ শতক শেষ হতে যাচ্ছে, একবিংশ শতক দোরগোড়ায় এসে কড়া নাড়ছে। এই মুহূর্তে গোটা পৃথিবীতে একটা আওয়াজ উঠেছে। হিউম্যান ডেভেলপমেন্ট রিপোর্ট, তাতে দেখতে পাচ্ছি পিপসল involvement of the people so that the participation and

benefit from developmental process. শুধু তাই নয়, ইকুয়ালিটি অ্যাণ্ড opportunity for all people in the society, সঙ্গে সঙ্গে এটাও দাবি উঠেছে ইকুয়াল এনজয়মেন্ট of right by women and men in universal acceptance এটা হচ্ছে বিংশ শতকের দাবি, এটা হচ্ছে সময়ের দাবি। এই সময়ের দাবিকে সামনে রেখে সময়ের ধারার মূল্য বিচার করে বামফ্রন্ট সরকার তার সামগ্রিক পরিকল্পনা নিচ্ছে। তার প্রতিফলন এই বাজেটে আছে। বিংশ শতকের দাবির পাশাপাশি এটাও দেখতে পাচ্ছি সাম্রাজ্যবাদ তাদের রপ্তানি বাণিজ্যে ঘাটতির জন্য, উদ্বৃত্ত শিল্পপণ্য এবং কৃষি পণ্যকে তৃতীয় বিশ্বের দেশগুলোর কাছে চালান করে দিতে চাইছে। তাদের ঘাটতি মেটানোর জন্য দখল করতে চাইছে তৃতীয় বিশ্বের বাজার। ৯০ কোটির ভারতবর্ষ হচ্ছে লোভের জায়গা। তাদের কৃষিকে ধ্বংস করো, কৃষিপণ্যকে সেখানে চালান দাও। আর তাকে হাত ধরে কে আনছে? "আমার হাত ধরে তুমি নিয়ে চলো সখা, আমি যে পথ চিনিনা" আমাদের এই গান জানা আছে। তাদের হাত ধরে নিয়ে চলে আসছে সখা বি. জে. পি. সরকার। তাদের পথিকৃত হচ্ছে কংগ্রেস সরকার, এই ব্যাপারে দুঃখিত হবেন না বিরোধী সদস্যরা, এই পথ প্রস্তুত করেছে কংগ্রেস দল এবং তাদের সরকার। তাকে অনুসরণ করছে এবং চূড়ান্ত রূপ দিচ্ছে বি. জে. পি. সরকার। এই হচ্ছে ব্যবস্থা। আমরা জানি ইস্ট ইণ্ডিয়া কোম্পানি এসেছিল বাণিজ্য করতে এবং ক্রমে ক্রমে আমরা দেখেছি বণিকের মানদণ্ড দেখা দিল রাজদণ্ড রূপে পোহাইলে শর্বরী। আজকে আর বাণিজ্যের পথ নিয়ে আসতে হচ্ছে না। স্বাধীন সরকার তার হাত ধরে নিয়ে আসছে। তার প্রতিফলন, নতুন আইন রচিত হচ্ছে, আইনের সংশোধন করছে। বাজেটকে খুলে দাও দরকার হলে আইন সংশোধন কর। কৃষি ব্যবস্থা ওদের মতো করে তৈরি করো, প্রয়োজন হলে আমাদের কৃষি ব্যবস্থাকে ধ্বংস করো, বাজেটকে সেইভাবে তৈরি কর। কৃষি নীতি, শিল্পনীতি, স্বাস্থ্যনীতি, শিক্ষানীতি সেইভাবে নাও যাতে ওদের লাভ হয়, মুনাফা হয়। আমাদের ভারতবর্ষের মানুষের দিকে তাকিয়ে নয়। এটা হল পটভূমিকা। এই পটভূমিকায় দাঁড়িয়ে আমি মনে করি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের আমলে যে দুটি দশক চলে গিয়েছে এই দুটি দশক হচ্ছে—আপনারা যতই বিরোধিতা করুন না কেন পরিসংখ্যান দিয়ে আনীত ভাষণ দিয়ে—এটা হচ্ছে অগ্রগতির দুটি দশক। তা না হলে এইভাবে একের পর এক নির্বাচনে মানুষ অংশগ্রহণ করত না স্বতস্ফূর্তভাবে। ব্যাপকতম মানুষের প্রভূত সুখ সাধনের জন্য আমি মনে করি বামফ্রন্ট সরকার একটা বিকল্প দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছে। তার প্রতিফলন, সরকার এই দুটি দশক ধরে যা যা পরিকল্পনা করেছে এবং অর্থ বরাদ্দ করেছে, বাজেটে, যে যে প্রস্তাব বিভিন্ন খাতে আছে, তার মধ্যে দিয়েই পড়েছে। এই কথাটাই প্রমাণ করেছে যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জনকল্যাণের জন্য, জনগণের হিতের জন্য, মঙ্গলের জন্য কাজ করে যাচ্ছে। হিত শুধু চাইলেই হয় না, লোকহিত

করার জন্য নিশ্চয়ই কিছু পরিকল্পনা থাকতে হয়। সেই পরিকল্পনা বামফ্রন্ট সরকার নিচ্ছে। তার প্রতিফলন এই বাজেটের মধ্যে আছে। এই জন্য এই বাজেটকে সমর্থন না করে কোনও উপায় নেই। আমি বিরোধী সদস্যদের অনুরোধ করব, শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা নয়। আপনারা এই হাউসে বিরোধী সদস্য কিন্তু এই হাউসের বাইরে নির্দিষ্ট একটা দলের রাজনৈতিক ব্যক্তিত্ব। মানুষের প্রতি আপনাদের একটা দায় আছে। গঠনমূলক কাজকর্মের সহায়তা করুন। এখানে সাক্ষরতা নিয়ে ব্যাঙ্গ হয়, শিল্পায়ন নিয়ে ব্যাঙ্গ হয়, আমি কখনই এইরকম শুনিনি কংগ্রেসের অনেক গণ সংগঠন আছে, মহিলা ছাত্র যুব সংগঠন আছে, শিল্পে শ্রমিকদের সংগঠন আছে—যে এই কথা বলছেন স্বাক্ষরতাকে এইভাবে সাজানো যায়, শিল্পোন্নয়নের জন্য এইভাবে প্রস্তাব রাখা যায়, শিক্ষা ব্যবস্থায় এই সব ত্রুটিগুলি দূর করার জন্য আমাদের সহযোগিতা নিন। ওনারা সহযোগিতা কেউ করেননি, শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা করেছেন। আজকে বাজেট বক্তৃতায় দেখলে দেখা যায় তার প্রতিফলন আছে। একটা কথা আমি বলতে চাই তা হল, আমরা জানি মানব সভ্যতায় একটা দল থাকে যারা হচ্ছে সভ্যতার পিলসূজ। সভ্যতা এগিয়ে যায়, তার গায়ে তেল গড়িয়ে যায়, তারা অন্ধকারে থাকে। বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি হচ্ছে সেই অন্ধকার গায়ে মেখে মানুষগুলোকে আলোর জগতে নিয়ে আসা। তার বাস্তব প্রতিফলন ঘটছে বাজেটে। আমি মনে করি আজকের বাজেটেও তার ব্যতিক্রম নয়।

[5-40 — 5-00 p.m.]

১৯৯৯-২০০০ সালের যে বাজেট বিবৃতি মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয় এখানে রেখেছেন, প্রত্যেক খাতে যে ব্যয়-বরাদ্দ প্রস্তাব পেশ করেছেন তার প্রত্যেকটিকেই আমরা সমর্থন করব। আমরা এই কথাগুলি জানি, কেন মানতে চাইনা জানি না যে, ভারতবর্ষ কৃষি প্রধান দেশ। এখানে শতকরা ৮৫ ভাগ মানুষ হচ্ছে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক। সেই কৃষক এবং কৃষির ব্যাপক উন্নতি না ঘটিয়ে কোনও অগ্রগতি ঘটানো যায় না। আজকে আমাদের দেশ ৫২ বছর স্বাধীন হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার ভূমি-সংস্কার করেনি। ব্যাপক ভূমি সংস্কার ভারতবর্ষে কোথাও হয়নি একসেপ্ট ওয়েস্টবেঙ্গল। এটা গর্ব করে বলা যায়, ন্যাশনাল সার্ভে রিপোর্টে আছে, এই মুহূর্তে গোটা ভারতবর্ষে প্রান্তিক ও ক্ষুদ্র কৃষকের হাতে যে পরিমাণ জমি আছে, তার ৭০.৭ শতাংশ আছে পশ্চিমবঙ্গে এদের হাতে। আর ভারতবর্ষে মাত্র ৩৪.৩ শতাংশ আছে এই প্রান্তিক ও ক্ষুদ্র কৃষকের হাতে। এর কারণ হচ্ছে, ভারতবর্ষে আর কোথাও ভূমি-সংস্কার হয়নি। এর পরেও কি আমরা বলব না যে এই সরকার কৃষকদের জন্য নয়, দরিদ্র মানুষদের জন্য নয়? আমি মনে করি, এই সরকারের জন্ম ঐতিহাসিক। এই সরকারের বাজেট বরাদ্দ ঐতিহাসিক। অধিকাংশ মানুষের দিকে তাকিয়ে এই বাজেট রচিত হয়েছে। শুধু ভূমি-

সংস্কার নয়, এই ভূমি-সংস্কারের ফলে যারা উপকৃত হল, তাদের হাতে কৃষি উপকরণ পৌঁছে দিয়ে, উন্নতমানের সার, বীজ, কৃষি প্রযুক্তি পৌঁছে দিয়েছে। এই সমস্ত কৃষি উপকরণ ব্যবহারের ফলে আজকে এখানে খাদ্যশস্য রেকর্ড মাত্রায় উৎপন্ন হয়। এইজন্য পশ্চিমবঙ্গ চাম্পিয়ন। এখানে বার্ষিক গড় উৎপাদন ভারতবর্ষের যে কোনও রাজ্যের থেকে বেশি। ১৯৭৭ সালে যেখানে উৎপাদন ছিল ২৮ শতাংশ, আজকে তা দাঁড়িয়েছে ৮২ শতাংশে। এটা সম্ভব হয়েছে উন্নতজাতের বীজ, সার ও সেচের ফলে। ফসল উৎপাদন দ্বিগুণেরও বেশি হয়েছে। ধান, তৈলবীজ ইত্যাদির উৎপাদন বৃদ্ধি পেয়েছে। পাটের ক্ষেত্রে কিছুটা ঘাটতি দেখা দিলেও ধান উৎপাদনে আমরা ভারতবর্ষের মধ্যে প্রথম। আলু উৎপাদনে দ্বিতীয়, উত্তরপ্রদেশের পরে। পাটের ক্ষেত্রে হেক্টর প্রতি উৎপাদন বেড়েছে। এটি আমাদের পছন্দ না হলেও এটাই সত্যি তবে সত্যি হলেও আমরা আত্মসন্তুষ্ট থাকি না। আমার মাননীয় অর্থমন্ত্রীর কাছে প্রস্তাব হল, যে জায়গাগুলো কৃষির জন্য ব্যবহার করা যায়, সেখানে কৃষি উপকরণ এবং প্রযুক্তিকে কাজে লাগিয়ে অগ্রগতির যেখানে সম্ভাবনা আছে, সেখানে এটা করার ব্যবস্থা করুন। অতি সম্প্রতি—সবাই জানেন কিনা জানি না—বিধানচন্দ্র কৃষি বিদ্যালয়ের বার্ষিক সমাবর্তন উৎসবে ইণ্ডিয়ান কালচারাল ফর এগ্রিকালচারাল রিসার্চ আই সি এসি-এর ডাইরেক্টর জেনারেল মিঃ পারদা বলেছেন, সবুজ বিপ্লবের সূচনা হয়েছে ইস্টার্ন রিজিয়নে, তার পথিকৃত পশ্চিমবঙ্গ। এটা আমার কথা নয়। এটা সম্ভব হয়েছে এই কারণে যে এখানে ভূমি-সংস্কার হয়েছে এবং সেচের ব্যবহারের ফলে। সেচের জলকে পরিকল্পিতভাবে ব্যবহার করে, মিস্টি জলের পুকুর খনন করে এই রেকর্ড ফলন হয়েছে। পাশাপাশি এটা দেখতে হবে, পশ্চিমবঙ্গ সরকার এই যে রেকর্ড হল, কেন্দ্রীয় সরকার কি নীতি নিয়েছেন? দেখবো সম্পূর্ণ বিপরীত চিত্র ফুটে উঠেছে। স্বাধীনতার পর থেকে কোনও সুনির্দিষ্ট নীতি ভারতবর্ষে গৃহীত হয়নি। আমাদের বিশাল হিমালয় পার্বত্য অঞ্চল রয়েছে, তার জৈব বৈচিত্র্য রয়েছে। উন্নত কৃষি প্রযুক্তিকে কাজে লাগিয়ে ভারতবর্ষ গোটা পৃথিবীতে সবার উপরে যেতে পারে। সেই প্রচেষ্টা কেন্দ্রীয় কৃষি মন্ত্রকের নেই। আপনারা একবারও বললেন না—বি. জে. পি. সরকার পেটেন্ট বিল আনল আর আপনারা তাকে দুহাত তুলে সমর্থন করে দিলেন। '৭০ সালের পেটেন্ট আইন দেশে পাস হল। এই পেটেন্ট আইন পাস হওয়ার ফলে দু-হাজার সালে দেশে কৃষি গবেষণা, কৃষি প্রযুক্তি, নতুন নতুন বীজের আবিস্কার সবকিছু বন্ধ হয়ে যাবে। জার্মানীর হাইডেল বার্গ ইউনিভার্সিটির জেনেটিক বিভাগের ডিন তিনি বলেছেন, এইভাবে পেটেন্ট আইন কার্যকর হলে গোটা পৃথিবীতে, শুধু ভারতবর্ষ নয়, কৃষির উন্নতি ব্যহত হবে এবং উন্নয়নশীল দেশগুলো সাংঘাতিক বিপর্যয়ের মধ্যে পড়বে। এটা আমার কথা নয়। এটা প্রমাণ হয়ে গেছে।

আমরা কি এখানে নৃত্য করব? আমাদের কৃষি বিজ্ঞানীরা দীর্ঘদিন ধরে কৃষিতে

উন্নতমানের প্রযুক্তির ফলে উন্নত জাতের বীজ তৈরি করছে। আমাদের হিমালয় অঞ্চলের, তরাই অঞ্চলে নানা ফসল ফলে, সেগুলোকে বিজ্ঞানের প্রযুক্তি দিয়ে, যার কথা আগেও আমি উল্লেখ করেছি সেগুলোকে মিশ্রণ করে জিনেটিং ইঞ্জিনিয়ারিং করে টিস্ক কালচার করে, উন্নত জাতের বীজ তৈরি করি এবং সমৃদ্ধ, স্বয়ংসম্পূর্ণ কৃষি রাসায়নিক ও কৃষি রপ্তানি করি। কিন্তু এই পেটেন্ট আইনের ফলে বিদেশি বহুজাতিক সমস্ত কোম্পানি, তারা এখান থেকে উন্নত বীজ সরবরাহ করতে শুরু করবে। তারাই শুরু করবে সেই জাতের বীজ, যে জাতের বীজে শুধুমাত্র নির্দিষ্ট কীটনাশক সার প্রয়োগ করা যায়, যেহেতু সেই সারটি তারা তৈরি করে। এতে কি আমাদের স্বাধীনতা থাকবে? আমরা কি ইচ্ছামতো গাছ তৈরি করতে পারব, ইচ্ছামতো কৃষি প্রযুক্তিকে, কৃষি বিজ্ঞানীকে ব্যবহার করতে পারব? এই ভারসাম্য মৌলিকভাবে কৃষকদের স্বার্থে কৃষি রাসায়নিকরা ব্যবহার করতে পারবেন না। এই বিপদটা কোথায় সেটা বুঝলেন না? কৃষকদের অবস্থা সম্পূর্ণরূপে ঘুরিয়ে দেবার জন্যে চক্রান্ত করা হল এবং সঙ্গে সঙ্গে আমরা বলছি যে, অ্যাগ্রো কেমিক্যালের বিষয় শুধু নয়, ফার্মাসিউটিক্যাল শিল্পও সম্পূর্ণ ধ্বংস হবে। আপনারা জানেন বা না জেনেও থাকতে পারেন বা জেনেও অস্বীকার করতে পারেন যে একটার পর একটা ওষুধ বিদেশ থেকে এনে আমাদের এখানে ফার্মাসিউটিক্যালের সঙ্গে যুক্ত তারা সেই ফর্মুলাকে পাল্টে অতি সুলভ, মূল্যে বাজারে ঔষধ ছাড়ে। পেটেন্ট আইনের ফলে একটার পর একটা ওষুধের দাম ২০ গুণ বেড়ে যাবে। এতে কি আমরা নাচব? ভারতবর্ষে যে ওষুধের দাম ২৯ টাকা, সেটা পাকিস্তানে ২৯৬ টাকা হবে এবং আমেরিকাতে হবে ৭৪৪ টাকা। এই পরিসংখ্যান আমার নয়, দেখে নেবেন। গ্যাট তার প্রভাব, প্রতিক্রিয়া, পরিধির থেকে দেখে নেবেন, ওখানে আছে। গণশক্তির থেকে বেরিয়েছে দেখে নেবেন, নানা পুস্তকালয়ে আছে, দেখে নেবেন। সমন সহায় জার্মানির হাইডেল বার্গ বিশ্ববিদ্যালয়ের অধ্যাপিকা, তার লেখাটা পড়বেন। আজকের আজকাল কাগজে বেরিয়েছে, তাতে পেটেন্ট আইন এবং তার প্রতিক্রিয়া কি লেখা আছে। এতে অন্তত আমাদের নাচবার কোনও কারণ নেই। ওষুধ শিল্পগুলো ধ্বংস হয়ে যাবে, জীবনদায়ী ওষুধ মানুষ আর পাবে না। ওষুধের দাম ২০ গুণ বৃদ্ধি হবে, এতে কি আপনারা সুখি হবেন? আপনাদেরই গ্রামের যারা আপনাদের নির্বাচিত করেছেন সেই কৃষক বলবে উন্নত বীজ আমরা পেতে পারি কিন্তু এরজন্য কেন রয়্যালটি দেব? আমরা উন্নত ধরনের বীজ সংরক্ষণ করতে পারব না, প্রতি বছর আমাদের বীজ আনতে হবে বাইরের থেকে। বীজ, সার, কীটনাশক প্রযুক্তির জন্য সম্পূর্ণভাবে আমাদের বাইরের উপরে নির্ভর করব। এবং আমাদের ভরতুকি তুলে দাও এই হচ্ছে নীতি। আর হাত ধরে তুমি নিয়ে চল সখা বলে নিয়ে আসছেন বি. জে. পি. সরকার বিদেশি সংস্থাকে। এইভাবে হাত ধরে নিয়ে আনবেন আর আমাদের কৃষি থেকে ভরতুকি তুলে দাও। এইভাবে আমাদের গণবন্টন

ব্যবস্থাকে বিপর্যস্ত কর। আর ওদিকে ওরা ভরতুকি দিয়ে বিদেশি কৃষি উৎপন্ন বাড়াবে এবং উদ্বৃত্ত ফসল আমাদের কাছে আনবেন। আর আমরা নির্ভর করে থাকব ঠিক যেন তুমি মা কল্পতরু, আমি পোষা গরুর মতো, এই তো হচ্ছে আপনাদের দৃষ্টিভঙ্গি। এতেও আপনাদের কিছু বলার নেই। আজকে কৃষি ব্যবস্থা ধ্বংস হচ্ছে, পাশাপাশি শিক্ষার কথাও যদি বলি এই প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয় আছেন, আমার একটা কথা মনে পড়ছে ডঃ অশোক মিত্রের নাম, আপনারা শুনেছেন নিশ্চয়, যিনি শুধু অর্থনীতিবিদই নন, সাহিত্যিক হিসাবে একটা কথা বলেছেন, একটি প্রবন্ধে বলেছেন যে, শিক্ষা যে সমাজে অবহেলিত হয়ে থাকে এবং শিক্ষা সামাজিকভাবে যেখানে অবহেলিত হয়ে থাকে, সেখানে আইনিক সমরাস্ত্র সজ্জিত কোনও সাজোয়া বাহিনী দিয়েও সেই দেশের বাড়িয়েছেন অথচ শিক্ষা খাতে স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত শতাংশও ব্যয়িত হল না। সত্যি মাত্র ২.৭ শতাংশ ব্যয়িত হয়েছে। সেখানে আমাদের বামপন্থী সরকার ২৩.৮ শতাংশ ব্যয় করেছে, প্রায় এক চতুর্থাংশ আমাদের বাজেটে হয়েছে। এতে কি অভিনন্দন জানাবেন না? শুধুমাত্র ১৯৭৭ সালের আগে যে স্কুল ছিল তার থেকে আজ পর্যন্ত আমরা ১০ হাজার স্কুল বাড়িয়েছি শুধু তাই নয়, মাধ্যমিক স্কুলও বাড়িয়েছি, বিশ্ববিদ্যালয়ও বাড়িয়েছি। কলেজে সিলেবাসে আধুনিকীকরণ করা হয়েছে। কংগ্রেসিদের সময়ে পরীক্ষা হত না। আপনারা জানেন যে, বেঞ্চে ছুরি পুঁতে পরীক্ষা হত। গণ টোকাটুকি হত এবং চেয়ারে বসে বেঁধে মাস্টার মশাইকে জ্বালিয়ে পুড়িয়ে মারা হয়েছিল। আমাদের সেসব অভিজ্ঞতা আছে, আমাদের পাড়ার স্কুল জ্বালিয়ে দেওয়া হয়েছি, দিদিমণিরা এবং ছাত্ররা বেরিয়ে এসেছি ভয়ে। এখনও কি এসব হয় না, হয়, শোভনদেব চট্টোপাধ্যায়ের দল পোড়ান। ওনারা লাইব্রেরি পোড়ান আর আমরা লাইব্রেরি করি। আমরা শিক্ষা ব্যবস্থার উন্নতির কথা বলি আর ওনারা শিক্ষা ব্যবস্থাকে ধ্বংস করেন। ওরা এসব করেন আর আমরা দেখি। আমাদের এখানে নতুন বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়েছে, কৃষি বিজ্ঞান বিশ্ববিদ্যালয় কল্যাণীতে স্থাপিত হয়েছে। আমি কল্যাণীর বাসিন্দা, আমি জানি কল্যাণীতে হয়েছে। এছাড়া কল্যাণীতে ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে সেখানে পঠন-পাঠন হচ্ছে। মেধাবি ছাত্ররা সেখানে যাচ্ছে। আজকে গোটা ভারতবর্ষের প্রেক্ষিকটা কি—৬ থেকে ১১ যত শিশু প্রাথমিক বিদ্যালয়ে যায় না গোটা পৃথিবীতে, তার ২২ শতাংশ আমাদের ভারতবর্ষে আছে। অথচ গোটা পৃথিবীর জনসংখ্যার ১৬ শতাংশ আমাদের ভারতবর্ষে আছে। এটা কি খুব গৌরবের, এটা মোটেই গৌরবের নয়। আমাদের ভারতবর্ষে এখনও পর্যন্ত নিরক্ষরতার সংখ্যা ৩২.৮ শতাংশ। এটা আমার পরিসংখ্যান নয়, ওয়ার্ল্ড এডুকেশন সার্ভে, তার পরিসংখ্যান। দু হাজার পাঁচ সালে এটা বেড়ে হবে ৩৫.৫ শতাংশ। সাক্ষরতাকে নিয়ে বিদ্রূপ করবেন, নাকি গঠনমূলক আলোচনা করবেন? আমি খুব আনন্দিত হব যদি দেখি সাক্ষরতা কেন্দ্রগুলো চালু হয়েছে, আপনারা গণ সংগঠন

করে চালু করেছেন। তাতে আপনারা সমালোচনা করুন।

[5-50 — 6-00 p.m.]

সাক্ষরতার কেন্দ্রকে চালানোর জন্য উদ্যোগ গ্রহণ করুন, সেখানে গিয়ে বলুন বই চাই, উপকরণ চাই। তাহলে আমরা আনন্দিত হব। যদি কোনও বি. ডি. ও.-র কাছে গিয়ে অভিযোগ করেন বই পাচ্ছেন, উপকরণ পাচ্ছেন না, বুঝব সাক্ষরতার প্রতি আপনারা আন্তরিক। শিক্ষার প্রতি আপনারা আন্তরিক। আজকে শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ বেড়েছে ২০৮ থেকে ২৯৬-তে পৌঁছেছে। এটা শিক্ষার প্রতি অগ্রণী দৃষ্টিভঙ্গি নয়। কত ছিল? আমি স্ট্যাটিস্টিক্স এর কথা ছেড়েই দিলাম। আজকে গোটা ভারতবর্ষে নেট স্লেটে ভারতীয়দের মধ্যে পশ্চিমবঙ্গের ছেলে মেয়েরা একটা ভাল জায়গায় আছে। এটা আমার কথা নয়। আই. আই. টি খড়গপুরে চলে যান, কম্পিউটার সাইন্স ডিপার্টমেন্টের ওয়েস্ট বেঙ্গলের ছেলে মেয়েরা, ব্যাক্তিগতভাবে আমি খবর রাখি, ব্যক্তিগত কারণেই, সেখানে পশ্চিমবঙ্গের ছেলে মেয়েরা ভাল রেজাল্ট করেছে। সব চাইতে অগ্রগামী ট্রেড হল কমপিউটার সাইন্স। ইনফর্মেশন টেকনোলজিতে সেখানে পশ্চিমবঙ্গের ছেলে মেয়েরা ভাল রেজাল্ট করছেন। এতে গৌরব হয় আমাদের। এবং শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ বাড়ানোর ফলে আজকে পশ্চিমবঙ্গের মা তার ছেলেটিকে. অন্ন-বস্ত্রর চাহিদা না মিটলে শিক্ষা স্বাস্থ্যর দাবি আসে না, এটা হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টিভঙ্গি। অর্জিত অধিকার। অধিকারটা দেওয়ার ফলে সে বুঝতে পারছে সমালোচনা করার জায়গা এসেছে। যার পেটে খিদে, মাথায় যার ছাদ নেই, বাসস্থানের শিক্ষার কথা বলতে পারে না, স্বাস্থ্যের কথা বলতে পারে না, এই দাবিগুলি পূরণের পরে এই কথাগুলি আসে। কাজেই শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ করার ফলে উড়িষ্যার মা কালাহান্ডিতে খরার ফলে তার সন্তানকে বিক্রি করে না? আমার পশ্চিমবঙ্গে সন্তানের মা নিজে সাক্ষরতার কেন্দ্রে যান, তার শিশুপুত্রকে আই. সি. ডি. এস. সেন্টারে পাঠান। শিশু শিক্ষণ কেন্দ্র হয়। ৮ হাজার নূতন করে স্কুলের পরিকল্পনা হবে। ১ হাজারের সিদ্ধান্ত আছে। একজন মাননীয় বিরোধী সদস্য বলছিলেন, সব গোলমাল হয়ে যাচ্ছে। গোলমাল হওয়ার তো কিছু নেই। যার মূল দৃষ্টিভঙ্গি শিক্ষাকে প্রসার করবে তার নানা পদ্ধতি নানা পথ থাকবে। সমস্ত পঞ্চলোকে এক্সপ্লোর করে শিক্ষার বিকাশ ঘটবে। গোলমাল হওয়ার তো কিছু নেই। এটা তো খুব সহজ, একটু চিন্তা করলেই পাওয়া যায়। কৃষি শিক্ষার কথা বাদ দিলাম। আমি ঐকটা রিপোর্ট বলতে চাই, সেটা হল গোটা পৃথিবীতে হিউম্যান ডেভেলপমেন্ট রিপোর্ট '৯৫, সেখানে গোটা পৃথিবীতে মহিলাদের অবস্থান কি? সেই ব্যবস্থাগুলি আমরা জানতে পারি। এই মুহূর্তে গোটা পৃথিবীর ক্ষেত্রে—আমি আমার দেশের কথা বলছি না, রাজ্যের কথা বলছি না, আমরা জানি ওমেন ওয়ার্ক, লঙ্গার আওয়ার্স Women work longer hours

in 53% developing countries than male and 51% in industrially developed countries. Legal discrimination— devaluation begins before life begins. সেখানে এখন পর্যন্ত মহিলারা অনেক সময় কাজ করেন, পুরুষদের তুলনায়, কোথাও সমবেতনে কোথাও তাদের প্রয়োজনীয়তারও কম বেতনে। এবং আমরা আরও জানি লিগ্যাল ডিসক্রিমিনেশন এবং ডিভ্যালুয়েশন বিগিনস বিফোর লাইফবিগিনস কন্যা সন্তান, কন্যা ভ্রূণ হত্যা হয়। এটা বাস্তব। এটা যতই দুঃখ পাই, যন্ত্রণা পাই, এটা সত্য। ১০০ মিলিয়ন গার্লর্সস সাফার জেনিটাল মাল্টিয়েশন। এটা আমরা জানি এবং ১০০-র ৩/২ ভাগ মহিলা তারা ডোমেস্টিক ভালোলেন্স এর স্বীকার হন। এবং কানাডা, নিউজিল্যান্ড, ইউ. এস. এ.-তে ওয়ান উওম্যান ইন এভরি সিক্স ইজ রেপড ইন হার লাইফ-টাইম। In no society do women enjoy the same opportunity as men. Every country has made progress in developing women's capabilities but women and men still live in an unequal word. While doors to education and health opportunities have opened rapidly for women, the doors to economic and political opportunities are barely ajar এটা হচ্ছে সত্য। এটাও সত্যি, আমাদের দেশের পার্লামেন্টে মহিলা প্রতিনিধি নেই। এবং এই জন্য ভিয়েনা ডিক্লারেশন অ্যামঙ ১৭১ কানিট্রজ—১৯৯৩ অনেকগুলি কথা হয়। এই কথাগুলি হল, ইক্যুয়াল অপারচুনিটিজ ফর পার্টিসিপেশন ইন পলিটিক্যাল অ্যান্ড ইকনমিক ডিসিসন মেকিং ইক্যুয়াল রিওয়ার্ড ফর ইক্যুয়াল ওয়ার্ক, ইক্যুয়াল প্রোটেকশন আন্ডার দি ল, এইগুলি হচ্ছে আমার কথা। এটা হচ্ছে গোটা পৃথিবীর চিত্র। এক্ষেত্রে আমার অন্তত জানা নেই, ভারতের সমগ্র মহিলাদের কল্যাণের জন্য আলাদা কোনও পদক্ষেপ নিচ্ছেন কি না? আমাদের পশ্চিমবঙ্গে শুধুমাত্র আই. সি. ডি. এস. ওয়ার্ক নয়, শুধুমাত্র সেলফ হেলপ নেওয়া নয়, শুধুমাত্র ক্ষুদ্র কুটিরশিল্প, হস্তচালিত শিল্প নেওয়া নয়, সমগ্র দৃষ্টিভঙ্গি হচ্ছে মহিলাদের মর্যাদা দাও। মহিলাদের শিক্ষার অঙ্গনে আনো এবং সাক্ষরতায় জানাও। যে যে জায়গাগুলিতে মহিলাদের দেওয়া যায়, সেই সেই জায়গাগুলিতে মহিলাদের কর্ম বিনিয়োগের জন্য পাঠাও, এটা হল দৃষ্টিভঙ্গি। আমার সময় প্রায় ফুরিয়ে এসেছে, আমি শুধু একটি কথা বলে শেষ করব। সুকান্তর একটা লাইন মনে পড়ছে—আমি যেন সেই বাতিওলা, যে সন্ধ্যার রাজপথে, পথে বাতি জ্বালিয়ে ফেরে, অথচ যার নিজের ঘরেই নেই বাতি জ্বালার সামর্থ্য। নিজের ঘরেই জমে থাকে যার দুঃসহ অন্ধকার। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টিভঙ্গি হচ্ছে, এই দুঃসহ অন্ধকরের মুখে যারা আছেন তাদের আলোর রোশনাই এর মধ্যে নিয়ে আসুন। যতটুকু অবস্থা, যতটুকু সাধ্য, তাদেরকে আলোর মধ্যে নিয়ে আসুন, অন্ধকার জগত থেকে এবং সেই আলোর মধ্যে নিয়ে যাওয়ার পরিকল্পনা হচ্ছে এই বাজেট সবটা না পারলেও আমরা কিছুটা পারব মানুষের জনকল্যাণের জন্য।

তারই প্রতিফলন হচ্ছে এই বাজেট। আজকে এই বাজেট আলোর দিকে উত্তরণের পথে সাহায্য করবে গ্রামের মানুষকে, পশ্চিমবাংলার মানুষকে। তাই মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবু যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য আমি এখানে রাখছি। অসীমবাবু সেদিন মিষ্টি ভাষায়, জল পড়ে পাতা নড়ের মতোন, অনর্গলভাবে অনেক কিছু কথা এখানে বলে গেলেন। কিন্তু তার সারমর্ম কি সেটা আমরা অনেকেই জানি না। গত বছরেও ঠিক এইভাবেই তিনি বাজেট বক্তৃতা করেছিলেন। এই এক বছরের মধ্যে তিনি কতটা কাজ করতে পেরেছেন, কতটা পারেননি, বামফ্রন্টের যারা সদস্য আছেন তারা নিশ্চয় বলবেন। এখানে কেউ বক্তব্য রাখলেন অসীমবাবুকে সন্তুষ্ট করার জন্য, আবার কেউবা বুদ্ধবাবুকে সন্তুষ্ট করার জন্য। আপনারা বুকে হাত দিয়ে বলুন তো, মাইনাস পুলিশ, মাইনাস ঠ্যাঙাড়ে বাহিনী, আপনারা গ্রামে গিয়ে জনসাধারণের কাছে বলুন অসীমবাবুর বাজেট খুব ভাল। এই সাহস কিন্তু আপনাদের নেই। আমরা এখানে দেখলাম বাজেটের উপরে বক্তৃতা করতে গিয়ে দলের প্রসঙ্গ তুলে ধরছেন। অসীমবাবু তার বাজেটের শেষের দিকে লিখেছেন এবং বলতে চেয়েছেন, বিদেশি ঋণের প্রভাবিত নীতির এবং বিকল্প নীতির ভিত্তিতে রচিত এই বাজেটের মূল উদ্দেশ্য হচ্ছে কর্মসংস্থান সৃষ্টি করা। এটা কি ঠিক? এই যদি উদ্দেশ্য হত তাহলে বাইশ বছরে ষাট লক্ষ বেকার হত না। আমার মনে পড়ে যখন আপনারা প্রথমে ক্ষমতায় আসেন তখন বোধ হয় বারো লক্ষর মতো বেকার ছিল, আর আজকে আপনাদের বাইশ বছরের রাজত্বে ষাট লক্ষ বেকার তৈরি হয়েছে। এই বেকারদের কর্মসংস্থান দিতে আপনাদের একশ বছর লেগে যাবে। যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছেন তারা আগামী দিনে কাজ পাবেন না। আপনারা বিভিন্ন জায়গায় চিৎকার করে বলছেন, কাগজে ফলাও করে বলছেন সারা পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রি তৈরি হবে, এলাকার লোকেরা চাকরি পাবে। এখানে নতুন একটাও কি শিল্প তৈরি হয়েছে? এখানে বড় বড় শিল্প যেগুলো ছিল ডানলপ থেকে কানোরিয়া, বিড়লা কটন মিল, মেটাল বক্স সবগুলোই আজকে বন্ধ হয়ে আছে। শিল্প করার নামে আপনারা হাজার হাজার মিটিং করেছেন, শিল্পের নাম করে আপনাদের সোমনাথবাবু অনেকবার বিদেশ ভ্রমণ করেছেন। শিল্প করতে গেলে একটা পরিকাঠামো দরকার, যেমন—সুষ্ঠ পরিবেশ, বিদ্যুৎ, জল এবং সময়মতো লাইসেন্স দেওয়া। পশ্চিমবঙ্গ সরকার কিন্তু সেটা করতে পারেননি। পারেননি বলেই আজকে দেখা যাচ্ছে অনেক বড় বড় শিল্প এখানে এখান থেকে চলে যাচ্ছে, অনেক বড় বড় দপ্তর আজকে এখান থেকে চলে যাচ্ছে। সরকার তাদের কোনও সাহায্য করছে না বলেই আজকে এটা হচ্ছে। আজকে অন্ধ্রপ্রদেশ উড়িষ্যাতে যৌথভাবে বড় বড় শিল্প তৈরি হচ্ছে, তাহলে

এখানে কেন সেটা হবে না, তার উত্তর কিন্তু মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণে রাখার কোনও চেষ্টা করেননি।

[6-00 — 6-10 p.m.]

আপনারা শিক্ষা নিয়ে চিৎকার করেন। দেখাতে পারেন গত ২২ বছরে অল ইন্ডিয়া লেভেলে কমপিটিটিভ একজামিনেশনে কত জন নাম করতে পেরেছে? পারবেন না। তার কারণ, শিক্ষাতে পশ্চিমবাংলা পিছিয়ে পড়েছে। একটা উদাহরণ দিচ্ছি। আগে ছেলেমেয়েরা পড়াশোনা করত। এখন ক্লাস ওয়ান থেকে ফাইভ পর্যন্ত পালিয়ে যাওয়া ছাত্রের হিসাব ৫৮ পয়েন্ট সামথিং পারসেন্ট ক্লাস ওয়ান থেকে এইট পর্যন্ত ৬৯ পয়েন্ট সামথিং পারসেন্ট, ক্লাস ওয়ান থেকে টেন পর্যন্ত ৭৯ পারসেন্ট। অর্থাৎ পালিয়ে যাওয়া ছাত্রের সংখ্যা বাড়ছে। শিক্ষার মান দিনের পর দিন কমে যাচ্ছে, আপনারা সেই মান ধরে রাখতে পারছেন না। শিক্ষা তো বামফ্রন্টের একার সম্পত্তি নয়, রাজ্যের সকলের সম্পত্তি। সেটা আপনারা নষ্ট করছেন। কোথাও সুরভিকে সৃষ্টি করছেন, কোথায় মণীষাকে হারিয়ে ফেলছেন। গত বছর বলেছিলেন ১ হাজার প্রাথমিক বিদ্যালয় তৈরি করবেন। করেছেন? করেননি। এই বছর বলেছেন ১ হাজার তৈরি করবেন। জানি না কবে হবে। আবার লিখেছেন আপনাদের টার্গেট ৮ হাজার। কবে এটা শেষ হবে বলবেন? শুধুমাত্র কংগ্রেসের দোষারোপ করে, ইন্দিরা গান্ধীর প্রতি দোষারোপ করে কিছু হবে না। কেন্দ্রের থেকে যে টাকা আসছে, সেসব খরচ করতে পারছেন না। আপনারা চান না পশ্চিমবাংলার উন্নতি হোক, শিক্ষার মান বাড়ুক। নতুন কোনও বিশ্ববিদ্যালয়, ইঞ্জিনিয়ারিং কলেজ, মেডিক্যাল কলেজ তৈরি হয়েছে? হয়নি। কেন আমরা পিছিয়ে থাকব? যে কলকাতা ইউনিভার্সিটি, যাদবপুর ইউনিভার্সিটির মান অনেক উন্নত ছিল, তা এখন অনেক কমে গেছে। এর জন্য দায়ী আপনারাই, কেননা আপনারাই সরকারে আছেন।

বিদ্যুতের ক্ষেত্রে দেখুন। আমাদের আমলে গ্রামেগঞ্জে বিদ্যুৎ পৌঁছেছিল। এখন দেখুন গ্রামে লাইট পোস্ট পড়ে আছে, বিদ্যুতের লাইন যায়নি। অথচ নির্বাচনের আগে নির্বাচনে জয়লাভের জন্য কত কথাই আপনারা বলেছিলেন। মানুষ চায় জল, বিদ্যুৎ, রাস্তাঘাট, আলো, শিক্ষা। সে সব কি দিতে পেরেছেন? কখনও দিতে পারেননি। আজকে দেখা যাচ্ছে গ্রাহকরা টাকা জমা দিয়েও বিদ্যুৎ পাচ্ছে না। আর আপনারা বলছেন বিদ্যুৎ পৌঁছে দিচ্ছেন। সংখ্যা দিয়ে হবে না, কাজে দেখান। কাজের সেই মানসিকতা তৈরি করুন।

আজকে আপনারা বলছেন মাইনরিটির ব্যাপারে সাহায্য করবেন। কিন্তু এবারের বাজেটে দেখছি সেই জন্য আলাদাভাবে কিছু রাখা নেই। বাইরে বলেন মাইনরিটিদের

জন্য করছেন, আর ভেতরে বাদ দেওয়ার চেষ্টা করছেন। বারাসাত আদালতে সেরেস্তা ভেঙে ফেলেছিল। আপনারা বলেছিলেন বিল্ডিং তৈরি করবেন। কেন তৈরি করেননি? কেন সব ব্যাপারে কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করতে হবে? কেন রাজ্য সরকার করবেন না? সার্কিট হাউসটা করা দরকার। আজ পর্যন্ত নর্থ বেঙ্গলের সদস্যরা অনেক চিৎকার করে বললেন, কিন্তু নর্থ বেঙ্গলে কোনও কাজই হয়নি। নর্থ বেঙ্গল অনেক পিছিয়ে গেছে। যারা চা বাগানের মালিক তাদের মদত দেওয়ার চেষ্টা করা হচ্ছে। যাদের জমি আছে, তাদের জমি নিয়ে চা বাগান করার চেষ্টা হচ্ছে। এতে আপনারা মদত দিচ্ছেন। এতে ফসলের ক্ষতি হচ্ছে, কৃষকদের ক্ষতি হচ্ছে। অথচ এতে লাভ হচ্ছে আপনাদের কোনও ক্রেডিট নেই। আজকে দেখা যাচ্ছে যে, রেশনে চাল পাওয়া যাচ্ছে না। চাল তাহলে যাচ্ছে কোথায়? যদি আপনারা চাল উৎপন্ন করেন, তাহলে চাল যাচ্ছে কোথায়? দেশে চাল পাওয়া যাচ্ছে না, আর লাইন দিতে হচ্ছে বিভিন্ন ভাবে। কোথায় আপনারা প্রকল্প করেছেন? কোনও ইনকাম হচ্ছে না। আমরা কাজ করতে চাই। আমরা চাই যে, পশ্চিমবঙ্গের উন্নতি হোক। পশ্চিমবঙ্গে ভূমিসংস্কার হোক। পশ্চিমবঙ্গের উন্নতি হলে সেই গর্ব শুধু আপনাদের নয়, আমাদেরও গর্ব। কিন্তু আপনারা বলছেন যে, এই গর্ব শুধু আপনাদের। এটা কখনই ঠিক কথা নয়। আমরা দেখছি যে, পানীয় জলকে আপনারা অর্সেনিক যুক্ত করতে পারেননি। কলকাতার পাশে বজবজ এলাকায় আপনারা আর্সেনিক মুক্ত পানীয় জল দিতে পারেননি। ২২ বছর ধরে সরকারে থেকে আপনারা কোনও কাজ করেননি। কটা ভাল কাজ করেছেন? শিক্ষাক্ষেত্রে বলি—আমাদের আমলে যতগুলি প্রাথমিক বিদ্যালয় ছিল, তারপরে আর কটা প্রাথমিক বিদ্যালয় বেড়েছে? প্রাইমারি হেলথ সেন্টার বিগত ২২ বছরে আপনারা কটা করতে পেরেছেন? আপনারা পারেননি। যেগুলি আমাদের আমলে ছিল, সেগুলিও বন্ধ হয়ে গেছে। নতুন করে কোনও প্রোগ্রাম আপনাদের নেই। শিক্ষা ক্ষেত্রে বলুন, হেলথের ক্ষেত্রে বলুন, কোনও জায়গায় আপনার কিছু করতে পারেননি। এটা ভাবা দরকার। আপনারা পিয়ারলেসের কাছ থেকে লোন নিয়ে সরকার চালাচ্ছেন। ছোট খাট যে চিট ফান্ড আছে, তাদের আপনারা মদত দেওয়ার চেষ্টা করছেন। আজকে আপনারা বলছেন যে, এগুলি বন্ধ হওয়ার দরকার। অনেক চিট ফান্ড আছে, যেগুলি মানুষকে চিট করছেন। আপনারা কোনও অ্যাকশন নিতে পারছেন না। সেই চিট ফান্ডগুলি কি আপনারা বন্ধ করতে পেরেছেন? পারবেন না আপনারা, তা আমরা জানি। কারণ পিয়ারলেসের সঙ্গে আপনাদের লেজুড় বাঁধা আছে। এটা যতদিন না ছাড়বেন, ততদিন পর্যন্ত আগামী দিনে আপনারা কিছু করতে পারবেন না। জিনিসপত্রের দাম দিনের পর দিন বেড়ে যাচ্ছে। এটা আপনারা কন্ট্রোল করতে পারেননি। বেকার সমস্যা আপনারা কমাতে পারেননি। বেকার সমস্যা না কমলে আগামী দিনে রাজ্যে শান্তি বজায় থাকবে না। শ্রমিকরা না খেয়ে মারা যাচ্ছে।

কিছুদিন আগে মিঃ স্পিকার মহাশয় বলেছিলেন যে, যে শ্রমিক মারা গেছে, সেই শ্রমিককে সাহায্য করা দরকার। জানি না আপনারা সাহায্য দিয়েছেন কি না। মানুষের জন্য আপনারা কিছু করবেন না কেন? আজকে অনেক কারখানা বন্ধ আছে। তাদের জন্য আপনারা লড়াই করছেন। অথচ চন্দনবাবু শ্রমিকদের তাড়িয়ে দিচ্ছে, কারখানা বন্ধ করছেন। কই তার বিরুদ্ধে তো আপনারা কিছু করছেন না? শুধু তাই নয় ট্রেনিং থেকে শুরু করে দিনের পর দিন সব দিকেই পিছিয়ে দেওয়ার চেষ্টা করা হচ্ছে। কিছু মানুষ যে হাতে শিখে কিছু করে খাবে, সে ব্যাপারেও আপনারা সাহায্য করছেন না। এর কারণ হচ্ছে আপনারা চান না যে, পশ্চিমবঙ্গের মানুষ শান্তিতে থাকুক, তারা লেখাপড়া করুন। সেই মানসিকতা আপনারা কেন তৈরি করেননি। মানসিকতা যদি তৈরি করতে না পারেন তাহলে আগামী দিনে দেখা যাবে যে অশান্তির সৃষ্টি হচ্ছে। আজকে আপনারা জলসেচের কথা কি ভেবেছেন, যারা কৃষক তাদের কথা কি ভেবেছেন? আজকে যদি কৃষকদের মজবুত করা না যায় তাহলে অর্থনীতি উন্নত হয় না। দিনের পর দিন আপনারা শুধু বলে চলেছেন আমরা করছি, আমরা করব। ২২ বছর ধরে আপনারা শুধু বলে চলেছেন আমরা করব। শুধু করছি, করব বলে দিন কাটিয়ে দিলেন। কিছু করার মানসিকতা আপনারা তৈরি করতে পারেননি। আজকে শিক্ষকরা রিটায়ার করার পর পেনশন পাচ্ছে না। তাদের টাকা আপনাদের কাছে জমা থাকছে, তার ইন্টারেস্ট আপনারা ভোগ করছেন শুধুমাত্র এই বাজেট বই তৈরি করে যদি শুধু শুনতে হয় তাহলে আমাদের বাজেটে আসা না আসা সমান। সুতরাং আপনাদের পরিকাঠামো তৈরি করতে হবে। আপনাদের দলের অনেকেই হাউসের মধ্যে এই বাজেটকে সমর্থন করেন, বলেন এই বাজেট জনমুখী কিন্তু তারই বাইরে গিয়ে বলেন যে এটা আমরা মন থেকে বলিনি, একথা না বললে চাকরি চলে যাবে। আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-60 — 6-20 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত ১৯শে মার্চ ৯৯ যে বাজেট বিবৃতি দিয়েছেন তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। স্যার, এই বাজেট পড়ে আমার রবীন্দ্রনাথ ঠাকুরের কথা মনে পড়ে গেল "তোমারও অসীমে প্রাণমন লয়ে যতদূরে আমি যাই।" তা আমারও এই বাজেট পড়ে মনে হল যে দেশের মানুষের প্রতি অসীম ভালবাসা এই বাজেটের মধ্যে ফুটে উঠেছে। দেশের যে ৮০ ভাগ মানুষ, যারা কৃষিজীবী তাদের দিকে তাকিয়ে তিনি বলেছেন যে নিরক্ষরতা দূরীকরণের দরকার আছে, মানুষকে শিক্ষিত করার জন্য যা যা

করা দরকার সেদিকে তিনি আলোকপাত করেছেন। একটু আগেই আমাদের মিলি হীরা বলেছেন, তার কথাগুলো হীরের টুকরোরই মতো। আমরা যদি কেন্দ্র, রাজ্য দুটো শিক্ষা বাজেট দেখি এর নিরিখে যদি বিচার করি তাহলে দেখব যে বারবার কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের প্রতি বঞ্চনা করেছে। সে যে সরকারই কেন্দ্রে থাকুক না কেন। কি কংগ্রেস, কি বি. জে. পি.। এই বাজেট এর প্রতি ছত্রে ছত্রে আমাদের দেশের মানুষের প্রতি ভালবাসা প্রকটিত হয়েছে। সংস্কৃতে একটা শ্লোক আছে যে ইক্ষু দণ্ডকে যতই ছিন্ন করা হোক না কেন তার স্বাদ কখনো লুপ্ত হয় না, আর চন্দন কাঠকে যতই ঘর্ষণ করা হোক না কেন তার সুগন্ধ কখনো লুপ্ত হয় না। তাই বিরোধীরা যতই সমালোচনা করুক না কেন এই বাজেট-এর সুগন্ধকে কখনো লুপ্ত করা যাবে না। আমি মনে করি এই বাজেট জনমুখী বাজেট, উন্নয়নমুখী বাজেট। এই বাজেট শতাব্দীর শেষ বাজেট। আমরা একবিংশ শতাব্দীর দিকে এগিয়ে চলেছি। এই বাজেট এর মধ্যে কর্মসংস্থান বৃদ্ধির কথা আছে, কর্মসংস্থানের কিছু নতুন উদ্যোগের কথা আছে। কর সরলীকরণের কথা সামনে রেখে অর্থমন্ত্রী এই বাজেট উপস্থাপন করেছেন।

**মিঃ স্পিকার ঃ** ৬টা ৬ মিনিটের মধ্যে এটা শেষ করা সম্ভব হবে না, আমি আরও আধ ঘণ্টা সময় বাড়ালাম।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** শ্রমজীবী ও কৃষিজীবী সাধারণ মানুষের স্বার্থে তিনি এই বাজেট রচনা করেছেন। সমগ্র এশিয়া এবং ভারত জুড়ে আমাদের যে মন্দা এবং মূল্যবৃদ্ধি হচ্ছে তাতে সাধারণ মানুষের ক্রয়-ক্ষমতা লুপ্ত হতে চলেছে, সেই হাহাকারের মধ্যে তিনি এই বাজেট পেশ করেছেন এবং ১১০ কোটি টাকার ঘাটতির মুখে এই ৯৪ কোটি টাকা সংগ্রহ করার লক্ষ্যে তিনি ১৬ কোটি টাকার নামমাত্র ঘাটতি বাজেট তিনি উপস্থিত করেছেন। তাই এই ভয়াবহ বেকার সমস্যা আমাদের সামনে আছে। আজ বিরোধীরা বেকার সমস্যার কথা বলেন, কিন্তু ভারতবর্ষকে এত দিন ধরে কারা জ্বালিয়েছেন? ভারতবর্ষের সেবা করার নামে এঁরা দেশকে লুণ্ঠন করেছে। কংগ্রেস এবং বি. জে. পি. দুইজনই চরিত্রগতভাবে সমান, যদিও কংগ্রেসের কিছু নেতা তারা শ্রদ্ধার পাত্র আমাদের কাছে তাঁরা দেশের জন্য আত্মত্যাগ করেছেন, কিন্তু বেশীরভাগই কংগ্রেস এবং বি. জে. পি. নেতা তাঁরা দেশকে লুণ্ঠন করেছে এবং তাঁদের সম্পদ বৃদ্ধি করেছে। দেশের সাধারণ মানুষকে একেবারে পদদলিত করে নিষ্পেশিত করে তাদের সর্বস্ব তারা হরণ করেছে। তাই আজ কৃষিতে বিপদ, শিল্পে বিপদ, আমরা সকলেই বিপদের সম্মুখীন। তারা পেটেন্ট আইনকে নির্লজ্জের মতো পাস করতে সাহায্য করেছেন। তাই এই বাজেট সম্পর্কে কংগ্রেসের কোন কথা বলার অধিকার আছে বলে আমি মনে করি না। এই বাজেটকে সর্বোপরি সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। কারণ এই বাজেট একটা অভিনব বাজেট, এই বাজেট পশ্চিমবাংলার যে বিকল্প অর্থনীতি তা সমস্ত ভারতবর্ষে এবং পৃথিবীর মধ্যে প্রশ্ন চিহ্ন এঁকে দিয়েছে যে একটা সরকার যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে থেকে দিনের পর দিন বছরের পর বছর দুই দশকের বেশি সময় তাঁরা চালাচ্ছেন এবং তার মূল উৎস হচ্ছে বিকল্প অর্থনীতি। যার ফলে আজকে সমস্ত ভারতবর্ষ পশ্চিমবঙ্গের দিকে তাকিয়ে রয়েছে। বিকল্প অর্থনীতির এই আদর্শের উপর ভিত্তি করে আমাদের পশ্চিমবাংলার এই বাজেট অভিনব বাজেট, ঐতিহাসিক বাজেট তৈরি করা হয়েছে। আজকে কংগ্রেস বন্ধুরা নানাভাবে সমালোচনা করেছেন, কিন্তু তাঁরা কি ভুলে গেছেন বিশ্বের অর্থনীতি পরিস্থিতি কি? উদার অর্থনীতি তাঁরা আমাদের দেশে আমদানি করেছেন। তারা বেসরকারিকে তুষ্ট করার জন্য ব্যবস্থা নিয়েছেন, কিন্তু তারা নিসন্দেহে ভুলে যাবেন না যে বেসরকারিকরণের আদর্শে, উদারীকরণের নীতির আদর্শ ৯৪ খ্রীষ্টাব্দে মেক্সিকোর জিয়াপাত যে বিদ্রোহ ঘটেছিল তারা স্মরণ করতে পারেন। তারা স্মরণ করতে পারেন ব্রাজিলের অর্থনীতি কিভাবে বিপর্যস্ত হয়েছিল। তাঁরা স্মরণ করতে পারেন দক্ষিণ এবং দক্ষিণ-পূর্ব এশিয়ায় তাঁদের তথাকথিত যে টাইগার কান্ট্রিগুলি অর্থনীতি উদারনীতির যে টাইগার কান্ট্রিগুলি তাদের কি দূরবস্থা। তারা এখন আফসোস্ করছে। যে পরিস্থিতিতে দাঁড়িয়ে ভারতবর্ষ যে পথে চলছে তারা একটা বিকল্প পথ ধরে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার চলেছে। এই বাজেটকে আমরা বলতে পারি উৎপাদনমুখী বাজেট, এই বাজেটকে বলতে পারি কর্মসংস্থানমুখী বাজেট। এই বাজেট বিশেষভাবে উৎপাদনের ক্ষেত্রে কৃষির যে অগ্রগতি সেই অগ্রগতির কথা আমরা বারেবারেই জেনেছি। কৃষির অগ্রগতির দিকে আবার নতুন করে দৃষ্টি দেওয়ার জন্য গুরুত্ব দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এই কৃষি এবং শিল্পের মাধ্যমে যে কর্মসংস্থানের ব্যবস্থা বাজেটে বলা হয়েছে যে অতিরিক্ত ৭ লক্ষ ব্যক্তির কর্মসংস্থানের সুযোগ রয়েছে। কর্মসংস্থান মানে হচ্ছে কৃষিতে নিয়োগ, শিল্পে নিয়োগ এবং এই সব নিয়োগের মাধ্যমে যাতে কর্মসংস্থনের ব্যবস্থা করা যায় তার কথা রয়েছে। এমন কি কেন্দ্রের যে যোজনা কমিশন রয়েছে তাদের যে রিপোর্ট সেখানেও পশ্চিমবঙ্গের ৭ লক্ষ কর্মসংস্থনের কথা স্বীকার হয়েছে।

তাছাড়া, কৃষির অগ্রগতির ক্ষেত্রে গুরুত্ব দেওয়ার সাথে সাথে সেচের ক্ষেত্রে গুরুত্ব দেওয়া হয়েছে। বর্তমান বাজেটে দুলক্ষ একর জমিকে সেচের আওতাভুক্ত করার কথা বলা হয়েছে। আমরা দেখতে পাচ্ছি কৃষির অগ্রগতির সাথে 'উপকরণ সহায়ক সমবায়'-র মাধ্যমে কৃষি যন্ত্রপাতিদান করার জন্য অতিরিক্ত ৫০ কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছে। সুতরাং, এগুলো কৃষিক্ষেত্রে অগ্রগতির লক্ষ্যই বহন করছে।

কুটির শিল্পের অগ্রগতির ক্ষেত্রেও আমরা নানা জিনিস লক্ষ্য করছি। বাম্ব শিল্প, তার শিল্প, জরির কাজ, কাঁচের কাজ, বেতের কাজ, প্রভৃতির প্রসার হচ্ছে। এছাড়া, শিল্প মেলা, ডাটা ব্যাংক, ইত্যাদির মাধ্যমে আমাদের কুটির শিল্পকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করা হয়েছে। তাই স্যার, আমি এই বিকল্প বাজেট, যা আমাদের অর্থনীতিকে আরো এগিয়ে নিয়ে যাবে তাকে সমর্থন করছি।

[6-20 — 6-22 p.m.]

**Mr. Speker :** Gene.al Discussion on Budget ends here for today. Now Dr. Asim Kumar Dasgupta will present the Supplementary Estimate for the year 1998-99.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, In terms of Article 205 of the Constitution, I lay before the House a Statement showing the Supplementary Expenditure for the year 1998-99 amounting to Rs. 3048.11 crores (Rupees three thousand and fortyeight crores and eleven lakhs) of which the charged items accosunt for Rs. 7.80 crores (Rupees seven crores and eighty lakhs) and the Voted items Rs. 3040.31 (Rupees three thousand forty crores and thirtyone lakhs).

In the booklist "Demand for Supplementary Grants, 1998-99" circulated to the Hon'ble Members, details of the Supplementary Estimates and the reasons therefor have been given.

**Mr. Speaker :** The latest time for tabling notices of Motions for Reduction of Demands for Supplementary Grants has been fixed at 3.00 p.m. on the 24th March, 1999.

Printed forms of Cut Motions will be available from the Publication Counter.

## Adjournment

The House was then adjourned at 6.22 p.m. till 11 a.m. on Wednesday, the 24th March, 1999 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 24th March, 1999 at 11-00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 8 Ministers of State and 123 Members.

[11-00—11-10 a.m.]

## Starred Questions
## (to which Oral Answers were given)

### Pabitra Sarkar Committee's Report

***81.** (Admitted Question No. *82.) **Shri Saugata Roy and Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) whether it is a fact that the State Government has taken steps to implement the Pabitra Sarkar Committee's Report; and

(b) if so, details thereof ?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি উত্তর দেওয়ার আগে মাননীয় সৌগতবাবুর কাছে জিজ্ঞাসা করতে চাই যে বঙ্গভাষী হয়েও আপনি ইংরেজিতে প্রশ্ন করার আগ্রহ দেখান কেন এটা বুঝতে পারি না। যাই হোক আমি ইংরেজিতেই উত্তর দিচ্ছি। Yes this State Government has taken dicision to implement the recommendations of Pabitra Sarkar Committee.

আমরা রিপোর্ট ইমপ্লিমেন্ট করছি না। আমরা রিপোর্টের রেকমেন্ডেশনকে ইমপ্লিমেন্ট করছি এবারে দ্বিতীয় প্রশ্নের উত্তরে আসছি। This State Government has asked the West Bengal Board of Primary Education to Prepare the syllabus & Text Books, so that the recommendation of the Pabitra Sarkar

Committee may be implemented.

**শ্রী সৌগত রায় ঃ** আমি মাননীয় কান্তিবাবুকে জানাচ্ছি যে, ইংরেজিতে প্রশ্ন হলে মাননীয় স্পিকার সাহেব খুশি হন এবং মাননীয় জ্ঞানসিং সোহনপাল মহাশয়ও ইংরেজিতে প্রশ্ন হলে খুশি হন। আমার চেষ্টা সবার কাছে যাতে পৌঁছানো যায়, সেজন্যই আমি ইংরেজিতে প্রশ্ন করেছি।

মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিলেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, আপনি যদি আরেকটু স্পেসিফিকভাবে বলেন, তার কারণ আমি সংবাদপত্রে দেখলাম ক্লাস-টুয়ের জন্য আপনাদের বই তৈরি হয়েছে। কত আনন্দ করে সবাই পড়বে জয়ফুল লার্নিং। এর মাধ্যমে বাচ্চাদের ইংরেজি সেখানো হবে। আগামী শিক্ষাবর্ষ চলে আসছে। সেজন্য ক্লাস-টু এবং ক্লাস-থ্রির জন্য আদৌও কোনও বই তৈরি হয়েছে কিনা সেটা আপনার কাছে জানতে চাই।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আগামী শিক্ষাবর্ষ থেকে এটা চালু হবে কিনা যদি বলেন, তাহলে বলি, আমি বিধানসভায় বিবৃতিতে বলেছিলাম যে পরবর্তী শিক্ষাবর্ষ থেকে তৃতীয় শ্রেণী থেকে ইংরেজি পঠন-পাঠন শুরু হবে। পরবর্তী শিক্ষাবর্ষে দ্বিতীয় শ্রেণীর দ্বিতীয় পর্ব থেকে কমিটির সুপারিশ অনুসারে শিক্ষার্থীদের ইংরেজি শব্দবলীর সঙ্গে পরিচয় ঘটানো হবে। বিবৃতি অনুযায়ী যাবতীয় ব্যবস্থা গ্রহণ করেছি। যেহেতু ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন অনুসারে প্রাথমিক স্তরের পাঠ্যসূচি, পাঠক্রম, পাঠ্যপুস্তক রচনা এবং তৈরি করার দায়িত্ব রয়েছে প্রাথমিক শিক্ষা পর্ষদের সেজন্য আমরা এঁদেরকে সবকিছু প্রস্তুত করার নির্দেশ দিয়েছি। যাতে পাঠ্যসূচি প্রথমে তৈরি করে এবং তদনুসারে পাঠ্যপুস্তক রচনা করেন। পাঠ্যসূচি, পাঠক্রম পাঠ্যপুস্তক রচনা হয়ে গেছে। আগামী মে মাসে শিক্ষাবর্ষ থেকে ইংরেজি পড়ানোর জন্য পাঠ্যবই প্রস্তুত হয়ে গেছে। তার ছবি আঁকার কাজ চলছে। আমি আশা করছি এপ্রিলের মাঝামাঝি নাগাদ এই বই মুদ্রিত আকারে আমাদের কাছে আসবে। এবং তারপর সেই বই বণ্টন করা হবে। দ্বিতীয় শ্রেণীর দ্বিতীয় পর্ব থেকে ছড়া ও ছবির মাধ্যমে ইংরেজি শব্দাবলীর সঙ্গে পরিচয় ঘটানো হবে। তাহলে আমরা আরও কয়েক মাস সময় পাব। তৃতীয় শ্রেণীর পাঠ্যপুস্তক শিক্ষাবর্ষ শুরু হওয়ার আগেই যাতে বিভিন্ন জায়গায় পৌঁছে দিতে পারি তার জন্য চেষ্টা করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কে এই বইগুলো রচনা করছে? বইগুলোর লেখকের নাম কি তা বললে ভাল হয়। কারণ এ রাজ্যে প্রায়ই অভিযোগ ওঠে মধ্যশিক্ষা পর্ষদ সম্বন্ধে যে, পুরোনো বই বাতিল করে নিজেদের পছন্দ মতো লোক দিয়ে বই লেখাচ্ছে, ফলে পুস্তক প্রকাশনার ব্যবসা মার খাচ্ছে। সুতরাং কে

লিখছে জানালে ভাল হয়। এ ছাড়া কমিটি আরও সুপারিশ করেছে।

The Committee feels that the Government should seriously consider appointing or providing new teachers to schools which need them badly. The single teacher or two-teacher schools are in immediate need of extra manpower and should have priority in this regard. Also, primary teachers have this unenviable role of being masters of all things taught in their school. For English at least they will need some training or orientation, for which the Institute of English in Calcutta may be asked to devise a programme.

আমি মন্ত্রীর কাছে জানতে চাইছি, এই সুপারিশ অনুযায়ী যেসব স্কুলে শিক্ষকের অভাব রয়েছে সেসব স্কুলে শিক্ষক দেওয়ার ব্যাপারে এবং ইংরাজি শিক্ষা যারা দেবে তাদের প্রশিক্ষণের ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য দুটো প্রশ্ন রাখলেন। এটা হচ্ছে শিক্ষকের যে ঘাটতি আছে তা কিভাবে পূরণ করা হবে; আর ইংরাজি পড়াবার জন্য শিক্ষকদের প্রশিক্ষিত করার কি পদ্ধতি নেওয়া হচ্ছে। যে সমস্ত জেলায় শিক্ষকের অভাব আছে সে সমস্ত জায়গায় প্রচলিত পদ্ধতিতে নতুন শিক্ষক নিয়োগের কাজ চলছে। মাননীয় সদস্য জানেন, কোথাও একজন শিক্ষক সম্পন্ন বিদ্যালয় আছে, কোথাও দু'জন শিক্ষক সম্পন্ন বিদ্যালয় আছে। স্বাভাবিকভাবেই সেখানে শিক্ষকের অভাব আছে এবং সেখানে শিক্ষক নিয়োগের কাজ চলছে। তবে সর্বত্র এই কাজ আমরা করতে পারছি না। একাধিক জায়গায় আদালতের নির্দেশ থাকার ফলে শিক্ষক নিয়োগ করতে পারছি না। সে সমস্ত ক্ষেত্রে বলেছি, যে সমস্ত স্কুলে শিক্ষক বেশি আছে সে সমস্ত স্কুল থেকে শিক্ষক নিয়ে যেখানে অভাব আছে সেখানে দেওয়া হোক। বাড়তি শিক্ষক নিয়োগের জন্য জেলা সংসদকে বলেছি। 'রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ' এবং 'রাজ্য প্রাথমিক শিক্ষা পর্যদ', এই দুটো সংস্থা যাতে ইংরাজি পড়ানোর ক্ষেত্রে শিক্ষকদের দক্ষ করে তোলা যায় তার জন্য প্রশিক্ষক বিশেষজ্ঞ সংস্থা হিসাবে যৌথভাবে কাজ করছে। কাদের দিয়ে বই লেখা হচ্ছে, সেটা আমার জানার কথা নয়। তবে এটা ওঁরা জানিয়েছেন যে, বড় আকারের একটা বিশেষজ্ঞ কমিটি করেছেন। সেই কমিটি দিনের পর দিন একসঙ্গে বসে, আলোচনা করে কাজ করছে। কিন্তু বিশেষজ্ঞ কমিটিতে কারা কারা আছেন তা আমার জানার কথা নয়, আমি জানিও না। তবে 'রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ' এবং 'রাজ্য প্রাথমিক শিক্ষা পর্যদ'-এর ওপর আমাদের আস্থা আছে এবং তাঁরা আমাদের আশ্বস্ত করেছে যে, পশ্চিমবাংলার প্রতিষ্ঠিত শিক্ষক এবং শিক্ষাবিদদের

নিয়েই বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে। সেইজন্য তাঁদের নাম জানার জন্য আমি কোনও প্রচেষ্টা চালাইনি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ। কিন্তু আমার এটা আশ্চর্য লাগছে, মন্ত্রী এখন পর্যন্ত জানেন না যে, কারা বইগুলো লিখছে! বই কারা লিখছে, এই নিয়ে প্রায়ই প্রশ্ন উঠছে। পবিত্র সরকার কমিটির রিপোর্টে দেখলাম, রিপোর্টে যাঁরা যাঁরা ইংরাজি বিশেষজ্ঞ হিসাবে রিপোর্ট দিয়েছেন তাঁদের মধ্যে একজন হচ্ছেন ডঃ সুরভি ব্যানার্জি। ইদানিং ওঁর নাম নিয়ে খুব আলোচনা হচ্ছে। ডঃ সুরভি ব্যানার্জি কি রিপোর্ট করেছেন জানেন—ক্লাশ ওয়ান থেকে ইংরাজি পড়ানো উচিত। তিনি বলেছেন, Step by step (Bengali Education), John Field, Oxfort University Press, BBC English, London.

এটা হচ্ছে ডঃ সুরভি ব্যানার্জির রিপোর্ট। এ ব্যাপারে আপনারা না করলেও আমি ওঁকে সমর্থন করতে পারি। মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে চাই,—কমিটির সুপারিশে একটা কথা আছে যে, The Committee advised the Department of School Education to form an Expert Committee immediately to consider detailed syllabus for Class-III and Class-IV. They will also suggest restructuring of adjustment of syllabus of Class-V and above.

পবিত্র সরকার কমিটি বলেছে যে, একটা বিশেষজ্ঞ কমিটি তৈরি হোক ক্লাস থ্রি এবং ক্লাস ফোরের সিলেবাস পুনর্বিবেচনা করার জন্য এবং ক্লাস ফাইভের সিলেবাস দরকার হলে পরিবর্তন করার জন্য—আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই এ রকম বিশেষজ্ঞ কমিটি তারা নিয়োগ করেছে কি না? আর যদি করেন, সেই কমিটি সুরভি ব্যানার্জি ক্লাস-ওয়ান যে সুপারিশ করেছেন তা নেওয়ার কথা ভাবছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** পবিত্র সরকার কমিটি ৭.১৬ অনুচ্ছেদ (৫) সেখানে বিশেষজ্ঞ কমিটির কথা বলেছেন এবং এটা পরিষ্কারভাবে আপনার কাছে বিনীতভাবে নিবেদন করতে চাই, পবিত্র সরকার কমিটি এই কথাটি সম্ভবত তারা যথার্থ বলেননি, এইজন্য ১৯৭৩ সালে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদের আইন অনুসারে প্রাথমিক শিক্ষার পাঠ্যসূচি এবং পাঠক্রমের পরিপূর্ণ এক্তিয়ার এবং অধিকার পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদের। পশ্চিমবঙ্গ বিধানসভা এই আইনটি করে যখন অতীশবাবুরা মন্ত্রী ছিলেন তখন এই আইনটি করে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদকে এই অধিকার দেওয়া হয়। কোনও কমিটি যদি ভিন্ন সুপারিশ করেন তাহলে সেই সুপারিশ কখনও সরকার গ্রহণ করে না এই বিধানসভায় আইনের পরিবর্তন না ঘটিয়ে।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** এটা মানছেন আগে বললেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মূল সুপারিশটা আমি বলছি, ১.১৬ অনুচ্ছেদ (৫), এখানে এক্সপার্ট কমিটি বা বিশেষজ্ঞ কমিটি ওনারা বলছেন। সুপারিশটা সরকার নাও বিবেচনা করতে পারেন। ওনারা যেটা বলছেন সেটা হচ্ছে, সরকার বিবেচনা করতে পারেন। ১.১৬ অনুচ্ছেদ (৫)তে সরকার বিবেচনা করতে পারেন।

**Shri Saugata Roy :** "The Committee advised the Department of School Education to form an Expert Committee." This is a direct recommendation that it should be formed.

এখানে বিবেচনা করার সুযোগ কোথায়? এটার ডায়রেক্ট সুপারিশ হচ্ছে এক্সপার্ট কমিটি তৈরি করা হোক। আপনি বলছেন মানবেন না, অথচ আমরা রিপোর্টটা অ্যাকসেপ্ট করছি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমার একান্ত বিশ্বাস সৌগতবাবু বুঝছেন, রেকমেন্ডেশন এবং অ্যাডভাইসের মধ্যে there is a gulf of difference between recommendation and advice.

যে রেকমেন্ডেশনটা করেছেন তা সমস্ত মানা সম্ভব নয় যদি আইনের বিপরীত ধর্মী হয়। সেইজন্য মানিনি। না মেনে আমরা পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদের উপর দায়িত্ব অর্পণ করেছি।

**শ্রী মুস্তাফা বীন কাশেম ঃ** মাননীয় সদস্য শ্রী সৌগতবাবু উল্লেখ করেছেন যে পুস্তক রচনা গুরুত্বপূর্ণ দিক, তেমনি ইংরেজি পড়াবার জন্য প্রাথমিক শিক্ষকদের প্রশিক্ষণের দিকটাও সমানভাবে গুরুত্বপূর্ণ। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন এই দিকটাও অর্পণ করা হয়েছে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদকে এবং এস. সি. ই. আর.টির উপর। আমি যেটা জানতে চাইছি, ইতিমধ্যেই আমাদের পশ্চিমবঙ্গে ৫১ হাজার ৫২১টি অনুমোদিত প্রাথমিক বিদ্যালয় আছে। এমন কোনও ব্যাপার নয় যে এগুলি ভাগে-ভাগে বা খেপে-খেপে স্কুলগুলিতে ইংরেজি চালু হবে। আগামী শিক্ষা বছরেই এই ইংরেজি চালু হবে। ইতিমধ্যেই আমরা জানতে পেরেছি, ১ হাজার শিশু শিক্ষাকেন্দ্র স্থাপনের পথে। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট প্রস্তাবে বলেছেন আগামী আর্থিকবছরে আরও ৪ হাজার শিশু শিক্ষা কেন্দ্র হবে এবং তার পাঠ্যসূচি এবং পাঠক্রম হবে প্রচলিত প্রাথমিক স্কুল যেগুলি আছে সেগুলির মতনই সেখানে ইংরেজি পড়ানো হবে। ফলে শিক্ষকদের অনেক শিক্ষণ এবং

প্রশিক্ষণের ব্যাপার আছে। আপনি যেরকম পুস্তক প্রকাশের ব্যাপারে বললেন, তেমনি শিক্ষকদের প্রশিক্ষণেরও বড়-সড়ো ব্যাপার আছে। এই ব্যাপারটা যাদের উপর অর্পিত হয়েছে তারা কতদূর এগুলেন? ৫১ হাজার ৫২১টি বিদ্যালয়ে শিক্ষণপ্রাপ্ত শিক্ষকদের ইংরেজি পড়াবার শিক্ষা দেওয়া গেছে কিনা, সর্বশেষ অবস্থাটা কি সেটা জানতে পারলে উপকৃত হব?

**শ্রীকান্তি বিশ্বাস** ঃ এই প্রশিক্ষণ সম্বন্ধে আমি বোঝাতে চাচ্ছি, এটা স্বল্পকালীন প্রশিক্ষণ। অর্থাৎ আরও ভালভাবে বলতে গেলে বলতে হয় শিক্ষা জগতে ভাষা অনুসারে অভিমুখীকরণ।

স্বল্প সময়ের মধ্যে অভিমুখীকরণের সাহায্যে শিক্ষকদের যোগ্যতা বৃদ্ধি করার জন্য আমরা চেষ্টা করছি যাতে এই বিশাল প্রাথমিক বিদ্যালয়ের যে শিক্ষকগণ আছেন তাদের ইংরাজি পড়ানোর যে দক্ষতা সেটা তারা অর্জন করতে পারেন। আর রাজ্যে যে শিশু শিক্ষা কেন্দ্র আছে সেইসব শিশু শিক্ষা কেন্দ্রে তৃতীয় শ্রেণী আগামী মে মাসে নাও থাকতে পারে। কোনও কোনও শিশু শিক্ষা কেন্দ্রে প্রথম শ্রেণী বা দ্বিতীয় শ্রেণী থাকবে। যে সমস্ত শিশু শিক্ষা কেন্দ্রে ৩য় শ্রেণী থাকবে সেখানে ইংরাজি একই পদ্ধতিতে, একই বই-এর সাহায্যে, একইভাবে পড়ানো হবে—এটাই আমাদের সরকারি সিদ্ধান্ত। কিন্তু একথা অস্বীকার করার সুযোগ নেই যে এই অল্প সময়ের মধ্যে রাজ্যের ৩ লক্ষাধিক প্রাথমিক শিক্ষক, তারমধ্যে ইংরাজি পড়াবেন অন্ততঃ ৫২ হাজারের উপর প্রাথমিক বিদ্যালয়ের ৫২ হাজার শিক্ষক, তাদের সর্বকালীন অভিমুখীকরণের কাজটা অত্যন্ত দুরূহ কাজ। আমরা যতই চেষ্টা করি না কেন শিক্ষা বর্ষের শুরুতে এই সমস্ত কাজ সমাধা করা যাবে এটা এখনই এইভাবে বলা যাবে না। তবে আমরা চেষ্টা করছি যত তাড়াতাড়ি সম্ভব রাজ্যের শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদের এবং রাজ্যের প্রাথমিক শিক্ষা পর্ষদের এবং যদি দরকার হয় এ বিষয়ে বিশেষজ্ঞ সংস্থা যারা আছেন তাদের সাহায্য নিয়ে এই অভিমুখীকরণের কাজটা সমাধা করতে।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, পবিত্র সরকার কমিটির রিপোর্ট এবং সরকারি সিদ্ধান্ত অর্থাৎ প্রাথমিক স্তরে ইংরাজি পড়ানোর ব্যাপারে আপনার যে ব্যক্তিগত অভিমত ছিল ইংরাজির বিরুদ্ধে, সরকারি সিদ্ধান্ততে সেই জায়গা থেকে আপনাকে সরে আসতে হলেও ইংরাজির বিরুদ্ধে আপনার যে ঝাঁঝটা ছিল সেটা যে এখনও আছে সৌগতবাবু ইংরাজিতে প্রশ্ন করায় সেটা আপনি প্রকাশ ফেলেছেন। যাইহোক, আপনি যেটা বললেন, তাহলে তো বাস্তবিকই শিক্ষকদের শিক্ষণের ব্যাপারে আপনি প্র্যাকটিক্যালি অ্যাডমিটই করলেন যে বাস্তব যা পরিস্থিতি তাতে পবিত্র সরকার কমিটির রিপোর্ট সেই অর্থে সেটা ইমপ্লিমেন্ট করা বা অর্থমন্ত্রী যে শিক্ষকদের কথা

বলেছেন—যে শিক্ষাকেন্দ্র চালু করার কথা বলেছেন সেখানে এটা ইমপ্লিমেন্ট করার ক্ষেত্রে সমস্যা আছে। আমার জিজ্ঞাস্য, সেটা থেকে উত্তীর্ণ হওয়ার জন্য সরকার কোনও ব্যবস্থা নিচ্ছেন কি না? এই প্রসঙ্গে আমার আরও জিজ্ঞাস্য, পবিত্র সরকার কমিটির রিপোর্টে ছিল পরীক্ষা ব্যবস্থা চালু করার কথা। যদিও আপনি বলেছেন যে টার্মস অ্যান্ড কন্ডিশনে এটা নেই কিন্তু আপনার বিবৃতি আমরা দেখেছি যে, শিক্ষকদের কাজের মূল্যায়নে পরীক্ষা ব্যবস্থা চালু হওয়া দরকার প্রাথমিক স্তরে সার্কেল ভিত্তিক। এটা বাইরের রিপোর্টের কথা আমি বলছি। এখন হাউসে অথেনটিক রিপোর্ট আপনার কাছে আমরা শুনতে চাই যে প্রাথমিক স্তরে পরীক্ষা ব্যবস্থা চালু করা, সে মূল্যায়নের অর্থেই হোক বা যে অর্থেই হোক—সেটা হবে কি না? হলে কবে থেকে হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন তার উত্তরে বলি, আমার ব্যক্তিগত মতামতের কোনও ব্যাপার নয়, সরকারি সিদ্ধান্তের উপর কথা বলব। তবে আপনি বাংলায় বক্তৃতা করার মধ্যে যত ইংরাজি শব্দ ব্যবহার করার দক্ষতা দেখান আমার অতোখানি দক্ষতা নেই অকপটে সেটা আমি স্বীকার করব। আর যেটা আপনি বলেছেন প্রশিক্ষিত করা—প্রশিক্ষিত করার কাজটা অত্যন্ত কঠিন। তা সত্ত্বেও আমরা সরকার পক্ষ থেকে নির্দেশ দিয়েছি শিক্ষকদের প্রশিক্ষিত করার। আর পরীক্ষার কথা যেটা জিজ্ঞাসা করেছেন, এটা আপনি যথার্থভাবে বলেছেন, আমার বিবৃতিতে বলেছিলাম যে পরীক্ষার বিষয়টা সুপারিশ করার কথা—পবিত্র সরকার কমিটিকে এই দায়িত্ব দেওয়া ছিল না। তা সত্ত্বেও তারা যে কোনওভাবেই হোক এই মন্তব্য করেছেন। এ ক্ষেত্রে আমি বলেছি যে এটা তাদের বিবেচনার মধ্যে না থাকলে পরেও এ বিষয়টি আমরা সরকারপক্ষ থেকে বিবেচনা করেছি এবং ইতিমধ্যেই সিদ্ধান্ত নিয়েছি সরকারিভাবে যে প্রাথমিক স্তরে পরীক্ষা গ্রহণ করা উচিত। সেই মর্মে আমরা সরকারি নির্দেশ পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদকে দিয়েছি। ওরা আমাদের জানিয়েছেন যে ওদের কিছু অর্থের প্রয়োজন হবে এই বিশাল পরীক্ষা সম্পন্ন করতে। এর জন্য প্রয়োজনীয় অর্থ দেওয়ার কথা আমরা চিন্তা করেছি। আর যে পরীক্ষা হবে, এর লিখিত বহির্মূল্যায়নের ব্যবস্থা করার জন্য নির্দেশ দিয়েছি। পর্ষদ আমাদের জানিয়েছেন যে এই পরীক্ষার জন্য প্রাথমিক স্তরে কোন একটা শ্রেণীতে এই বছর তার কলেবর এবং ব্যাপকতা বৃদ্ধির জন্য উদ্যোগ নেওয়া হবে।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, পবিত্র সরকারের রিপোর্টের ভিত্তিতে আলোচনা হচ্ছে। আমরা এক হাজার স্কুল করছি এবং কিছু কন্ট্রাক্টের ভিত্তিতে আমরা শিক্ষক নিয়োগ করছি এবং সেই নীতি যা গৃহীত হয়েছে সেটা কি প্রাথমিক শিক্ষার অন্তর্গত? যদি হয়ে থাকে তাহলে এই যে নতুন শিক্ষা পদ্ধতি চালু হচ্ছে, এটা তার সঙ্গে চালু হবে কিনা এবং হলে প্রাথমিক স্তরে নতুন করে যে

শিক্ষকদের নিতে হবে তাদের ন্যূনতম যোগ্যতা কি হবে, সেটা কি স্থির করেছেন?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যর উত্তরে জানাচ্ছি, আপনি নিশ্চয়ই জানেন যে, সারা দেশে প্রারম্ভিক শিক্ষা ১৪ বছর বয়স পর্যন্ত। লেখাপড়ার ক্ষেত্রে ১০/১১ বছরের সকল ছেলেমেয়েদের প্রাথমিক শিক্ষার অঙ্গনে আনতে গেলে যে অর্থের প্রয়োজন তার ধারেকাছে কেন্দ্রীয় সরকারও যেতে পারছে না, রাজ্য সরকারও যেতে পারছে না। বাজেট বক্তৃতায় এ কথার ইঙ্গিত আছে। আমি একাধিকবার এই তথ্য পেশ করেছি জনগণের কাছে যে, যদি এই সময়ের মধ্যে প্রাথমিক শিক্ষাকে সর্বজনীন করতে হয় তাহলে যে সংখ্যক প্রাথমিক বিদ্যালয় স্থাপন করতে হবে, যে সংখ্যক শিক্ষক নিয়োগ করতে হবে, এই সময়ের মধ্যে সেই অর্থ সঙ্কুলান করা অসম্ভব। সেজন্য আমাদের বিকল্প ব্যবস্থা দরকার। এই বিকল্প ব্যবস্থা শুধু আমাদের রাজ্যে নয়, বিভিন্ন রাজ্যে রাজ্যে এটা নিয়ে আলোচনা হচ্ছে। বিভিন্ন রাজ্য এই পথে অগ্রসর হচ্ছে। আর এই যে শিশুশিক্ষা কেন্দ্র আমাদের পঞ্চায়েত দপ্তরের উদ্যোগে হচ্ছে, এই শিশু শিক্ষা কেন্দ্রের পাঠ্যসূচি, পাঠ্যক্রম, তার পঠন-পাঠন রীতি একই রকম থাকবে। আবার প্রাথমিক বিদ্যালয় থেকে চিরাচরিত প্রথায় মাধ্যমিক বিদ্যালয়ে আসবার সুযোগ এই সমস্ত শিশুদের থাকবে। এখানে শিক্ষকদের যোগ্যতার কথা বলা হয়েছে। শিক্ষক সহায়িকা যারা হবেন তাদের ন্যূনতম যোগ্যতা হবে মাধ্যমিক পাশ। যদি আদিবাসী অধ্যুষিত এলাকায় সেই ধরনের সহায়িকা না পাওয়া যায় তাহলে ৮ম শ্রেণী পাশ হলে নেওয়া যেতে পারে। যদি তাও না পাওয়া যায় তাহলেও শিক্ষক সহায়িকা যারা আসবেন, তারা অধিকতর যোগ্যতার সঙ্গে কাজ করতে পারবেন। ইতিমধ্যে যে সমস্ত বিদ্যালয়ে এই ব্যবস্থা চালু হয়েছে, আমাদের চিরাচরিত প্রাথমিক শিক্ষার মান সেখানে পিছিয়ে নেই।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পবিত্র সরকার কমিটির রিপোর্ট গ্রহণ করার পরে আপনাদের দলের একজন সাংসদ বলেছিলেন এবং সংবাদপত্রেও দেখেছি যে, এই রিপোর্ট গ্রহণ করে একটা রাজনৈতিক সিদ্ধান্ত নেওয়া হয়েছে। অশোক মিত্র, তিনিও বলেছেন, আপনারা যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন, এটা রাজনৈতিক সিদ্ধান্ত। আপনি কি এটা রাজনৈতিক সিদ্ধান্তে গ্রহণ করেছেন, না রাজ্যের প্রয়োজনে এটা গ্রহণ করেছেন, সেটা জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শোভনদেববাবু, আমার বিনীত নিবেদন, রাজনীতি যে শব্দটা, সেই শব্দটার মধ্যে সামাজিক কল্যাণ, আর্থিক কল্যাণ, সবকিছু তার মধ্যে অন্তর্ভুক্ত। যে কোনও সিদ্ধান্তই হোক সেই সিদ্ধান্তর বৃহত্তর অর্থে রাজনৈতিক গবেষণাও বলা যেতে

পারে। কিন্তু আমরা শিক্ষার দৃষ্টিকোণ থেকে বিচার করে, পশ্চিমবঙ্গের আর্থসামাজিক পরিস্থিতি বিচার করে এই সিদ্ধান্ত গ্রহণ করেছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** এই প্রাথমিক শিক্ষাক্ষেত্রে ইংরেজি আগেও ছিল। তখন ছাত্র সংখ্যা যা ছিল, আমরা দেখেছি, প্রাথমিক থেকে ইংরেজি তুলে নেওয়ার পর ছাত্র সংখ্যা অনেক বেড়ে গিয়েছিল। এখন এই নতুন ব্যবস্থা প্রবর্তনের ফলে সেই অবস্থা তো দেখতে হবে না যে, স্কুল খালি, পড়তে আসছে না, স্কুল ছেড়ে চলে যাচ্ছে? এটাই আমার অতিরিক্ত প্রশ্ন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যকে আশ্বস্ত করতে পারি তত্ত্বের উপর দাঁড়িয়ে যে, পশ্চিমবঙ্গের এই সরকার তাদের ২২ বছরের আমলে ভূমি সংস্কার, পঞ্চায়েত এবং শিল্পায়নের ক্ষেত্রে যে অগ্রগতি সাধিত হয়েছে তাতে শিক্ষার যে চাহিদা সেটা পরিপূর্ণ করবার জন্য আমরা যে উদ্যোগ নিয়েছি, আর্থিক কারণে সেখানে ছাত্র ছুট হবে না। পশ্চিমবঙ্গে বিগত ২২ বছরে যে আর্থ-সামাজিক ক্ষেত্রে উন্নয়ন ঘটেছে তাতে ছাত্রছাত্রীরা স্কুলে আসবে না সেটা হবে না, কারণ এই সময়ের মধ্যে মানুষের সামাজিক চেতনার বিশাল পরিমাণে পরিবর্তন হয়েছে। কাজেই মাননীয় সদস্যের আশঙ্কা বাস্তবায়িত হবে না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী উত্তর দিলেন যে, পবিত্র সরকার কমিটির রিপোর্ট আংশিকভাবে গ্রহণ করা হয়েছে। বামফ্রন্ট সরকারের প্রাক্তন শিক্ষামন্ত্রী পার্থ দে মহাশয় প্রাথমিক স্তরে ইংরেজি পঠন-পাঠন অপ্রয়োজনীয় বলে বাতিল করে দিয়েছিলেন। আজকে এমন কি পরিবেশ তৈরি হয়েছে পশ্চিমবঙ্গে যে, তাঁর উত্তরসূরী হিসাবে আপনি প্রাথমিক স্তরে ইংরেজি শিক্ষা চালু করবার জন্য পবিত্র সরকার কমিটি করে পুনরায় চিন্তা-ভাবনা করলেন এবং সেক্ষেত্রে যিনি মানসিক, রাজনৈতিক এবং তাত্ত্বিক দিক থেকে ইংরেজি প্রচলন করবার বিরোধী সেই পবিত্র সরকার মহাশয়ের নেতৃত্বে ঐ কমিটি করে দেওয়া হল?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রথম কথা, পবিত্র সরকার কমিটির রিপোর্ট আমরা আংশিকভাবে গ্রহণ করিনি। পূর্ণাঙ্গভাবে গ্রহণ করেছি। তার জন্য আপনার প্রথম মন্তব্য আমি গ্রহণ করতে পারছি না। দ্বিতীয় কথা হল, আপনি নিশ্চয়ই জানেন যে, এর আগে বিভিন্ন সময় প্রাথমিক স্তর থেকে ইংরেজি তুলে দেওয়া হয়েছে, আবার ফিরিয়ে আনা হয়েছে। একবার হরেণ রায়চৌধুরির নেতৃত্বে একটি কমিটি করে দেওয়া হয়েছিল, কিন্তু তদানীন্তন রাজ্য সরকার তিনি যে রিপোর্ট দিয়েছিলেন সেটা গ্রহণ করেননি। শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে হীমাংশুবিমল মজুমদারের নেতৃত্বে একটি কমিটি করে দেওয়া হয়। তিনি প্রাথমিক স্তর থেকে ইংরেজি তুলে দেবার কথা বলেছিলেন। কিন্তু সেটা

সরকার মানেননি। ইংরেজি বাতিল হয়েছিল রাজ্য সরকারের একান্ত সিদ্ধান্তের উপর ভিত্তি করে। রাজ্য সরকার হীমাংশুবিমল চৌধুরি কমিটির ১৯৭৯ সালের যে সুপারিশ সেটা পুরোপুরি মেনে নিয়ে—যেহেতু সেটা শিক্ষা সংক্রান্ত কমিটি—আমরা ১৯৮১ সালে ষষ্ঠ শ্রেণী থেকে ইংরেজি প্রবর্তন করি। ঐ কমিটির সুপারিশ মেনে নিয়েই সরকার সিদ্ধান্তটা নিয়েছিলেন। তারপর, অশোক মিত্র কমিশনের সুপারিশ মেনে নিয়ে ষষ্ঠ শ্রেণী থেকে নামিয়ে এনে পঞ্চম শ্রেণী থেকে ইংরেজি প্রবর্তন করি। আমরা যা করেছি সেটা বিভিন্ন সরকারি কমিটির সুপারিশ মেনেই করা হয়েছে। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যেও কখনও একটি শ্রেণী থেকে তুলে দেওয়া হয়েছে, কখনও পুনঃ প্রবর্তন করা হয়েছে, কিন্তু সেটা এইভাবে কমিটি করে করা হয়নি।

প্রশাসনিক সিদ্ধান্ত নেওয়া হয়েছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ভিন্ন চরিত্রের সরকার। সেইজন্য যে কোন সিদ্ধান্ত তারা নিয়েছে কমিটির সিদ্ধান্ত অনুযায়ী নিয়েছে, হিমাংশুবিমল মজুমদার কমিটির রিপোর্ট অনুযায়ী সিদ্ধান্ত নিয়েছে, অশোক মিত্র কমিশনের রিপোর্ট অনুযায়ী সিদ্ধান্ত নিয়েছে, পবিত্র সরকার কমিটির রিপোর্ট অনুযায়ী সিদ্ধান্ত নিয়েছে। সমস্ত শিক্ষা কমিটির ভিত্তিতে সিদ্ধান্ত নিয়েছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এই রাজ্যের আর পাঁচটা সরকারের মতো নয়, তাদের সঙ্গে একটা ব্যবধান আছে। শিক্ষা কমিটির মতামত নিয়ে সিদ্ধান্ত গ্রহণ করেছে।

## দীঘা ও শঙ্করপুরে পর্যটন ব্যবস্থা

***৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দীঘা ও শঙ্করপুরকে পর্যটকদের কাছে আরও আকর্ষণীয় করার জন্য সরকার কী কী পরিকল্পনা গ্রহণ করেছে; এবং

(খ) উক্ত পরিকল্পনাগুলি কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ**

(ক) (১) সম্প্রতি দীঘার পুরাতন পর্যটন আবাসটির সম্প্রসারণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(২) শঙ্করপুরে একটি পর্যটন আবাস নির্মাণের কাজ শীঘ্রই আরম্ভ হবে।

(৩) শঙ্করপুরের পর্যটন উন্নয়নের জন্য হাড্‌কো'কে একটি প্রকল্প প্রতিবেদন তৈরি করার দায়িত্ব দেওয়া হয়েছে।

(খ) পরিকল্পনাগুলি ২০০০—২০০১ সালের মধ্যে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমার অতিরিক্ত প্রশ্ন। বাংলার মধ্যবিত্ত মানুষের অন্যতম প্রিয় পর্যটন কেন্দ্র হচ্ছে দীঘা এবং সম্প্রতি শঙ্করপুর দীঘার পাশে গড়ে উঠেছে। এই দীঘা এবং শঙ্করপুরে যাতায়াতের প্রশ্নে মানুষকে এখনও পর্যন্ত চরম দুর্ভোগের মধ্যে পড়তে হচ্ছে। দুর্ভাগ্যের বিষয় হল আমরা এখন নূতন শতাব্দীতে পদার্পণ করছি, দীঘা এখনও পর্যন্ত রেল যোগাযোগ হল না কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের ঔদাসীন্যতার জন্য। প্রতি বছর বাজেটে তাঁরা সামান্য কি টাকা করে বরাদ্দ করছেন। দীঘা এবং শঙ্করপুরে যাওয়ার ব্যাপারে আরও যাতে সুযোগ করা যায়, বিশেষ করে কলিকাতা থেকে দীঘা যাতায়াত করার ব্যাপারে, এই রকম কোনও পরিকল্পনা পর্যটন দপ্তরের আছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এই পরিকল্পনাটা পর্যটন দপ্তর করতে পারে না। কিন্তু আমরা পি.ডব্লু.ডি. দপ্তরের সাথে এই বিষয়ে নিয়মিত যোগাযোগ রাখছি। মাননীয় সদস্য হয়ত জানেন কলকাতা থেকে হলদিয়া রাস্তা উন্নয়নের পরিকল্পনা সরকারের আছে। এই পরিকল্পনা বাস্তবায়িত হলে এই সুযোগ দীঘা এবং শঙ্করপুর যাওয়ার ক্ষেত্রে পাওয়া যাবে। তাছাড়া এবারে যেহেতু রাস্তা নির্মাণ এবং মেরামতের বরাদ্দ সরকার অনেক বেশি বাড়িয়েছেন সেই কারণে আমরা আশা করতে পারি এই সমস্যাগুলি অতীতের তুলনায় লাঘব করতে পারবো।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** নিউ দীঘা এবং শঙ্করপুরে যে সমুদ্র সৈকত রয়েছে সেই সমুদ্র সৈকত আরও আকর্ষণীয় করার জন্য কোনও ব্যবস্থা নিচ্ছেন কি? কার্যত সমুদ্র সৈকতে আলোর ব্যবস্থা নেই, তাছাড়া গত বছর প্রাকৃতিক বিপর্যয় হয়েছে, সেই ঘূর্ণিঝড়ে সমুদ্রের পাড় ভেঙে গিয়েছে এবং সমুদ্রের পাড়ে যে ঝাউবন আছে তা একেবারে নষ্ট হয়ে গিয়েছে। পর্যটন দপ্তরের এই রকম কোনও পরিকল্পনা আছে কি, সমুদ্র সৈকতে আলো লাগানো, সমুদ্রের পাড় বাঁধানো এবং ঝাউবন তৈরি করার জন্য ঝাড় গাছ লাগানোর?

**শ্রী মানবেন্দ্র মখার্জি ঃ** দীঘা শঙ্করপুরের সামগ্রিক উন্নয়নের দায়িত্ব দীঘা ডেভেলপমেন্ট অথরিটির, যেটা নগর উন্নয়ন দপ্তর পরিচালনা করে। এই বিষয়ে তারা যদি কোন পরামর্শ চায় আমরা দিয়ে থাকি। সুনির্দিষ্ট পরিকল্পনাগুলি দীঘা ডেভেলপমেন্ট অথরিটির মাধ্যমে নগর উন্নয়ন দপ্তর করছে। এই সুনির্দিষ্ট প্রশ্ন উক্ত দপ্তরের কাছে

রাখলে ভাল হয়।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আপনি বলেছেন দীঘার পুরাতন পর্যটন আবাসটির সম্প্রসারণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং ২০০০—২০০১ সালের মধ্যে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়। আপনি সম্প্রসারণের পরিকল্পনা নিয়েছেন, নিশ্চয়ই বাস্তবায়িত করবেন। আমরা দীঘাতে গিয়ে দেখেছি যে, ওখানকার ভৌগলিক কারণে ওখানে যে বাড়িগুলো হয়, সেগুলোকে যদি যথাযথভাবে নিয়মমাফিক রক্ষণাবেক্ষণ না করা হয়ে থাকে তাহলে ওখানে জানালা, দরজা এবং লোহাতে মরচে পড়ে যায়। আমি দেখেছি ওখানে যে সরকারি আবাসগুলো রয়েছে যেমন, সৈকতাবাস, নিরালা, সেগুলো রক্ষণাবেক্ষণের অভাবে জানালা, দরজায় মরচে পড়েছে এবং ভেঙে পড়ছে। আপনি সংরক্ষণের ব্যবস্থা নিয়েছেন। রক্ষণাবেক্ষণের ব্যাপারে নিয়মমাফিক চেকিং-এর যে বিষয়টি আপনার দপ্তরের রয়েছে, সেই বিষয়ে একটু বলবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, সৈকতাবাসের রক্ষণাবেক্ষণের দায়িত্ব আমাদের নয়। ওখানে আমাদের পর্যটন দপ্তরের দুটি আবাস আছে। তারমধ্যে একটি নতুন। যেটি আমরা বেসরকারি পরিচালনাতে দিয়েছি। পুরানোটিতে এই সমস্যা ছিল বলে ৩৫ লক্ষ টাকা দিয়ে মেরামতি, উন্নয়ন এবং সম্প্রসারণের কাজে আমরা হাত দিয়েছি। ইতিমধ্যেই আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সাড়ে দশ লক্ষ টাকা পেয়ে গিয়েছি। কাজ শুরু হয়ে যাবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** দীঘা এই রাজ্যের একটি মাত্র সৈকত শহর এবং পর্যটন কেন্দ্র। আপনি জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়ের প্রশ্নের উত্তর দিতে গিয়ে বললেন যে, আপনার দপ্তরের আওতার মধ্যে পড়ছে না, আপনার করণীয় কিছু নেই। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, কলকাতা থেকে দীঘার দূরত্ব ১৮৮ কি.মি.। সম্প্রতি সেকেন্ড হুগলি ব্রিজ এবং কোনা এক্সপ্রেস ওয়ে হওয়ার পরে দূরত্ব কিছুটা কমবে। আপনি পর্যটন দপ্তরের মন্ত্রী। পর্যটকদের আকৃষ্ট করতে আপনার কম্প্রিহেন্সিভ প্রোগ্রাম কিছু আছে কি না? কলকাতা থেকে দীঘা যেতে ৫ ঘন্টার বেশি সময় লাগে। যা হওয়া উচিত নয়, ১০/১২ ঘন্টা সময় লেগে যাচ্ছে। কলকাতা থেকে দীঘা পর্যন্ত কি.মি. দূরত্ব পার হতে পর্যটকদের জন্য রাস্তায় কোনও প্যাসেঞ্জার শেড, খাওয়া-দাওয়ার কোনও ব্যবস্থা নেই। দীঘায় বিখ্যাত বীচ ছিল। সম্প্রতি শঙ্করপুর আবিষ্কৃত হওয়ার পর সেখানকার বীচে কোনও আলোর ব্যবস্থা নেই। ট্যুরিস্ট লজ যেটি ছিল সেটি কর্পোরেশনকে দিয়ে দেবার পর তা ভাঙতে ভাঙতে বিশ্রি জায়গায় এসেছে। আমি আপনার কাছে জানতে চাই, আপনি কম্প্রিহেন্সিভ প্রোগ্রাম কিছু নিয়েছেন কিনা যাতে পর্যটকদের আকৃষ্ট করা যায়? এ সম্বন্ধে আপনি দয়া করে বলুন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, আমাদের দপ্তরের নির্দিষ্ট দায়িত্ব কি দায়িত্ব না, এটি বড় কথা নয়। এটি আমাদের সরকারের দায়িত্ব। আপনি নিশ্চয়ই জানেন, কোনও একটি জায়গায় পর্যটনের উন্নয়ন করতে গেলে সেটি শুধু পর্যটন দপ্তরের নয়, তার জন্য যে পরিকাঠামো দরকার তা অনেকগুলি দপ্তর নিয়ে আছে। সেইজন্য আমি জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়কে পরামর্শ দিয়েছিলাম, সেই দপ্তরে প্রশ্ন করলে তিনি সুনির্দিষ্ট উত্তর পাবেন। এখান থেকে দীঘাতে পৌঁছানোর ক্ষেত্রে আপনি সঠিক কথাই বলেছেন যে, যোগাযোগে আমাদের অনেক সময় লেগে যায়। এই ক্ষেত্রে যেটি সহজ সমাধান হতে পারতো সেটি হল দীঘা পর্যন্ত রেলপথ হলে। এটি আপনি ভালভাবেই জানেন, যেহেতু আপনি ঐ এলাকার মানুষ। রাস্তা তৈরির ব্যাপারে আমি জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়ের প্রশ্নে বলেছি—আপনি উল্লেখ করেছেন, কোনা এক্সপ্রেস এবং দ্বিতীয় হুগলি সেতু হওয়ার পর দূরত্ব অনেক কমে এসেছে।

[11-40 – 11-50 a.m.]

হলদিয়া পর্যন্ত রাস্তা উন্নয়ন হলে সিংহভাগ পর্যন্ত কাজটা এগিয়ে যাবে। এই সম্পর্কে যে সমাধানের কথা বলেছেন তাতে ধাপে ধাপে সমাধানের প্রচেষ্টা চলছে। দ্বিতীয়ত শেডের কথা যে বলছেন যাত্রী সাধারণের জন্যে, তাতে আপনি জেনে আনন্দিত হবেন যে, শেড না বলে রোড সাইড ফেসিলিটি হিসাবে রাস্তার পাশে পর্যটকদের বিশেষ ব্যবস্থা করা হবে। দুটি এই ধরনের রোড সাইড ফেসিলিটি তৈরি করছি। কোলাঘাটে ওয়েসাইড ফেসিলিটির কাজ শুরু হয়ে গেছে। নরঘাটেও ওয়ে সাইড ফেসিলিটি করার জন্যে জমি নির্দিষ্ট করা হয়েছে। জমি হস্তান্তরও শেষ পর্যায়ে রয়েছে এবং টাকারও ব্যবস্থা হয়ে গেছে। জমি হস্তান্তর হলেই কাজ শুরু হবে। এই ওয়ে সাইড ফেসিলিটিতে আধুনিক পরিচ্ছন্ন বাথরুম, বিশ্রামাগার, বাচ্চাদের খেলার জায়গা এবং রেস্টুরেন্ট এইরকম সব রকম সুযোগসুবিধা সম্পন্ন ওয়ে সাইড ফেসিলিটি ১৮০ কি.মি.-র মধ্যে করা হচ্ছে। এই দুটি সাইড ফেসিলিটি ছাড়া শঙ্করপুরে সামগ্রিক উন্নয়ন প্রকল্পের যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তাতে আমাদের শঙ্করপুরকে আমাদের রাজ্যে একমাত্র পরিকল্পিত পর্যটন নগরী হিসাবে তৈরি করা হবে। দীঘা পর্যটন কেন্দ্রটি ঠিক পরিকল্পিতভাবে তৈরি করা হয়নি। কিন্তু শঙ্করপুর পর্যটন কেন্দ্রটিকে পরিকল্পিতভাবে তৈরি করছি এবং ইতিমধ্যেই হার্ডকোর সঙ্গে কথাবার্তা হয়ে গেছে। ফেসিবিলিটি স্টাডির কাজ ইতিমধ্যেই হয়ে গেছে। আমরা এই পর্যটন কেন্দ্রের জন্য ৫ লক্ষ টাকা দেব আর হার্ডকো দেবে ১০ লক্ষ টাকা। শঙ্করপুরে যে পর্যটন নগরী গড়ে উঠবে এটা শুধু আমাদের এখানকার নয়, পূর্ব ভারতের মধ্যে একটা প্রথম পরিকল্পিত পর্যটন কেন্দ্র বা নগরী হিসাবে গড়ে উঠবে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** দীঘার সমুদ্র যেমন আমাদের আকৃষ্ট করে তেমনি দীঘার ঝাউবনও আকৃষ্ট করে। অনেক সময়ে সমুদ্র দেখতে দেখতে মানুষ ক্লান্ত হয়ে পড়ে তখন ঝাউবনে ঘোরে। আমি যেটা বলতে চাই যে, দীঘার ঝাউবন বাড়ানোর জন্যে অন্য দপ্তরের সঙ্গে কো-অর্ডিনেট করে সমন্বয় এনে কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না এবং এই ব্যাপারে আপনার দপ্তর কোনও নিজস্ব উদ্যোগ নিয়েছে কি না?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এই সম্পর্কে প্রতিনিয়ত দীঘা ডেভেলপমেন্ট অথরিটির সঙ্গে এবং নগর উন্নয়ন দপ্তরের সঙ্গে যোগাযোগ রেখে, পরস্পর আলোচনার ভিত্তিতে কাজকর্ম করা হচ্ছে।

**শ্রী রবীন দেব ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন যে, শঙ্করপুর পরিকল্পিত পর্যটন কেন্দ্র তৈরি করার যে প্রয়াস চালাচ্ছেন এবং এই মুহূর্তে দীঘা যে পর্যটন কেন্দ্রটি আছে তার জন্য আপনি জানালেন মেরামতি হিসাবে ৩৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে এবং ২০০১ সালের মধ্যে এই নতুন পরিকল্পিত পর্যটন কেন্দ্রটি বাস্তবায়িত করার কথা। আমার প্রশ্ন যে, এই পর্যটন কেন্দ্রটিতে উচ্চবিত্ত, মধ্যবিত্ত সদবংশীয় এবং নিম্নবিত্ত পর্যটকদের ব্যবহার করার ব্যাপারে আপনারা কি ভাবছেন। উচ্চবিত্তরা বেশি চার্জ দেবে, মধ্যবিত্তরা সাধারণ চার্জ দেবে আর নিম্নবিত্তরা যাতে থাকতে পারে তার ব্যবস্থা নিচ্ছেন কি না এবং এই বিষয়ে ভাবছেন কি না?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই, আমরা দীঘায় যে পর্যটন আবাসটি পরিচালনা করি তাতে তেমন এ.সি. ডিলাক্স ঘর আছে, যার ভাড়া চার অঙ্কের, সেই রকম ডর্মিটরিও আছে যার ভাড়া দুই অঙ্কের। ফলে সব অংশের পর্যটন-এর কথা চিন্তাভাবনা করে রাখা হয়েছে। শঙ্করপুরের ক্ষেত্রে আমরা যখন সামগ্রিক পরিকল্পনা চূড়ান্ত করব, তখন সার্বিকভাবে মধ্যবিত্তদের কথা বিবেচনায় রাখব। কারণ আমরা জানি আমাদের রাজ্যের পর্যটনের একটা বড় অংশ হচ্ছে মধ্যবিত্ত ও নিম্ন মধ্যবিত্ত থেকে আসে। তাই পর্যটনের উন্নয়নের ক্ষেত্রে তাদের ছাড়া আমাদের দ্বিতীয় কোনও ভাবনা নেই।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অন্যান্য সদস্যদের প্রশ্নের উত্তরে জানালেন, দীঘাতে যে পর্যটন আবাসটি আছে তার জন্য ৩৫ লক্ষ টাকা স্যাংশন করেছেন। সাম্প্রতিককালে ওখানে জ্যোতিবাবু গিয়েছিলেন, আমরাও গিয়েছিলাম, সেখানে দেখলাম পর্যটন আবাস ভীষণভাবে খারাপ হয়ে আছে। তার কারণটা খুঁজতে গিয়ে দেখলাম অন্যান্য হোটেলের ম্যানেজারদের যে সুবিধা আছে—ব্যক্তিগত পরিচালনাধীনের পর্যটন আবাসে—তারা প্রয়োজনে রিপেয়ার বা মেন্টেন্যান্স করতে পারে। বেড শীট পাল্টাতে পারে, বাথরুমের স্যানিটেশন খারাপ হলে সেটাও বদলাতে পারে, কিন্তু সরকারের

নিয়ম নীতির জন্য সেখানে সরকারি পর্যটন আবাসগুলির ম্যানেজাররা তারা বেশি কিছু খরচ করতে পারে না, তাদের একটা লিমিটেশন আছে। কিছু করতে গেলে পারমিশন দিতে হয়, সেক্ষেত্রে ২/৩ সাল সময়ও লেগে যায়। এক্ষেত্রে পর্যটনকে আকর্ষণীয় করে তোলার জন্য সরকারি নিয়ম-নীতি সহজতর করা যায় কি না বলবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্য যে কথা বলেছেন, এটা বাস্তব সদস্য। আসলে ওখানে পর্যটন কেন্দ্রগুলি চালায় প্রধানতঃ ট্যুরিজিম ডেভেলপমেন্ট কর্পোরেশন, এটা বাস্তব সমস্যা যে সরকারি নিয়ম-নীতি অডিট ইত্যাদির ব্যাপার রয়েছে। অনেক সময় দেখা যায় লিমিটেড মানি যতটা খরচ করার অধিকার আছে সেটাও থাকে না, কম থাকে। তবে অতীতের তুলনায় আমরা এখন অনেক বেশি ক্ষমতা ম্যানেজারদের দিয়েছি। সাধারণভাবে এর গতিমুখ হচ্ছে, লজগুলি যত বেশি আর্থিকভাবে লাভবান হবে, সেই লজের সেই ম্যানেজারের তত সারপ্লাস খরচ করার ক্ষমতা বেশি থাকবে। তবে আপনি যে সমস্যার কথা বললেন, সেটা এখনও আছে, তবে ভবিষ্যতে এই সমস্যাগুলির সমাধান আরও কিভাবে করা যায় সেটা চিন্তা করে দেখতে হবে।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** যদিও ইতিমধ্যে দীঘাকে আকর্ষণীয় করার জন্য আর্বান ডেভেলপমেন্ট থেকে ২০ লক্ষ টাকা দিয়েছেন। ইতিমধ্যে সুয়ারেজ স্কিম-এর ব্যবস্থা হচ্ছে, সেকেন্ডলি চিন্তা-ভাবনা হচ্ছে, হোটেল সেক্টর হচ্ছে, রোপওয়ে দীঘা পুলিশ হলিডে হোম থেকে স্টেট জেনারেল হসপিটাল পর্যন্ত হচ্ছে, এল.ইউ.ডি.সি.পি. ২০৮ একর ৯০ ডেসিমেল জায়গায় পরিকল্পনা নেওয়া হচ্ছে, অন্যান্য বিষয়গুলি করা হচ্ছে, কিন্তু দীঘায় মধ্যবিত্তদের পর্যটন কেন্দ্র এবং শঙ্করপুরকে আন্তর্জাতিক পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার ব্যাপারে রাজ্যপালের ভাষণে উল্লেখ হয়েছে, এই ব্যাপারে কোনওরকম পরিকল্পনা নিয়েছেন কিনা বলবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমি আগেই অন্যান্য সদস্যর প্রশ্নের উত্তরে জানিয়েছি শঙ্করপুরে প্রাথমিকভাবে ২,৭০০ একর জমি নিয়ে একটা পরিকল্পিত পর্যটন নগরী তৈরির কাজ ওয়েবকন সংস্থার সাথে পরামর্শ করে নেওয়া হয়েছে। আমরা তাদের বলেছিলাম প্রোজেক্ট রিপোর্ট তৈরি করতে। একটা পর্যটন নগরীর পরিকাঠামো তৈরি করা রাজ্য সরকারের একার পক্ষে সম্ভব নয়। আমরা হাডকোর সাথে কথা বলে প্রাথমিকভাবে এগিয়েছি। ফিজিবিলিটি স্টাডির কাজ হাডকো হাতে নিয়েছে। আমরা পাঁচ লক্ষ টাকা দিয়েছি এবং হাডকো দশ লক্ষ টাকা দিয়েছে। মোট ১৫ লক্ষ টাকা নিয়ে তারা ফিজিবিলিটি স্টাডি করছে। ফিজিবিলিটি স্টাডি যদি পজিটিভ হয়, তাহলে আমরা পরিকল্পনা বাস্তবায়িত করার দিকে এগোবো এবং এটাই হবে সর্ববৃহৎ পর্যটন প্রকল্প।

## শিল্পে দূষণরোধে ব্যাঙ্ক গ্যারান্টি

***৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৪।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পরিবেশ-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দূষণ নিয়ন্ত্রণের জন্য রাজ্যের শিল্প সংস্থাগুলিকে ব্যাঙ্ক গ্যারান্টি জমা রাখা বাধ্যতামূলক করা হয়েছে;

(খ) সত্যি হলে, কবে থেকে উক্ত ব্যবস্থা চালু করা হয়েছে; এবং

(গ) ১৯৯৯ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত কতগুলি শিল্পসংস্থা ঐরূপ অর্থ জমা রেখেছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ**

(ক) বাধ্যতামূলক করা হয়নি।

(খ) প্রশ্নই উঠে না।

(গ) ১১৫টি।

[11-50 – 12-00 noon]

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তার 'গ' প্রশ্নের উত্তরে বললেন ১১৫টি শিল্প সংস্থাকে ব্যাঙ্ক গ্যারান্টি জমা দিতে নির্দেশ দিয়েছেন। যদি কোনও নির্দেশ না থাকে তাহলে কিসের ভিত্তিতে তারা জমা দিচ্ছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** রাজ্যের শিল্পসংস্থাগুলিকে ব্যাঙ্ক গ্যারান্টি জমা রাখা বাধ্যতামূলক করা হয়নি। পরিবেশ সংক্রান্ত আইন যারা লংঘন করেছে তাদেরই ব্যাঙ্ক গ্যারান্টি জমা দিতে নির্দেশ দেওয়া হয়েছে। পরিবেশ সংক্রান্ত যে আইন আছে তার মধ্যে শিল্পসংস্থাগুলির অপরাধের পরিমাণ বিবেচনা করে শাস্তিমূলক পদক্ষেপ হিসাবেই এই ১১৫টি সংস্থাকে ব্যাঙ্ক গ্যারান্টি জমা দিতে বলা হয়েছে। সেইজন্য এটা বাধ্যতামূলক নয়।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** যারা ব্যাঙ্ক গ্যারান্টি জমা দিয়েছে তারা যদি পুনরায় পরিবেশ আইন লংঘন করেন তাহলে তাদের বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে কি এবং নেওয়া হলে কি ধরনের ব্যবস্থা নেওয়া হবে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** সাধারণভাবে পরিবেশ সংক্রান্ত আইন যদি কেউ লংঘন

করেন তাহলে একটা চূড়ান্ত হাতিয়ার হচ্ছে সেটাকে বন্ধ করে দেওয়া। মাননীয় সদস্যরা নিশ্চয় একমত হবেন, কোনও কারখানা বা সংস্থাকে বন্ধ করে দেবার মধ্যে দিয়ে এই চূড়ান্ত সমাধান কখনো আসতে পারে না। আমাদের উদ্যোগ বা প্রচেষ্টা থাকে পরিবেশ সংক্রান্ত আইন মেনে চলতে বাধ্য করা। একটা সময়সীমার মধ্যে যাতে তারা কাজটা করে ফেলেন। আমরা তাদের বলি এত টাকা আপনি ব্যাঙ্কে জমা রাখুন এবং নির্দিষ্ট সময়ের মধ্যে যদি আপনি কাজটি না করেন তাহলে ঐ টাকাটা আপনার বাজেয়াপ্ত হয়ে যাবে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, কয়েক বছরে সুপ্রীম কোর্টের যে পরিবেশ বেঞ্চ আছে তারা ক্রমাগত চাপ দিচ্ছে বা নির্দেশ দিচ্ছে আমাদের রাজ্যের বেশ কিছু শিল্প সংস্থাকে এফ্লুয়েন্ট প্ল্যান্ট বসানোর জন্য। এই এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট বসানোর পরে পরিবেশ দূষণ রোধে কোনও অগ্রগতি হয়েছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্বাভাবিকভাবেই যেখানে এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট বসানো হয়েছে সেখানে উন্নতি হয়েছে। কিন্তু এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট বসালেই কিন্তু আমাদের কাজটা শেষ হয়ে যায় না। সেটা যাতে নিয়মিত চলে এবং প্ল্যান্টটা যাতে সন্তোষজনক পর্যায়ে কাজ করতে পারে, সেই নজরদারি আমাদের করতে হয়। নির্দিষ্টভাবে একটি কারখানা যদি এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট বসায়, তাহলে পরিবেশ রক্ষার ক্ষেত্রে এই পদক্ষেপ নিঃসন্দেহে সহায়ক।

**শ্রী নির্মল দাস ঃ** ভুটানের একটি ব্যান্ডেড সিমেন্ট ফ্যাক্টরির পলিউশনের জন্য উত্তরবঙ্গের কিছু কিছু চা-বাগান বন্ধও হয়ে যেতে পারে, বিশেষ করে মহুয়া চা-বাগান। ঐ কোম্পানির ব্যাঙ্ক অ্যাসিস্ট্যান্টও আছে। এক্ষেত্রে আপনার দপ্তর, রাজ্য সরকার কি ব্যবস্থা নিচ্ছে, এই পলিউশন নিবারণের জন্য এবং চা-বাগান রক্ষার জন্য?

**শ্রী মানব মুখার্জি ঃ** ভুটানের কোনও কোম্পানির ব্যাঙ্ক গ্যারান্টি বন্ধ করে দিতে বলার ক্ষমতা আমাদের নেই।

### ফরাক্কা ব্যারেজ থেকে বাংলাদেশকে জল সরবরাহ

***৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৬।) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ভারত-বাংলাদেশ চুক্তির পর থেকে ৩১শে জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত ফরাক্কা ব্যারেজ থেকে কত হাজার কিউসেক জল ভারতবর্ষ বাংলাদেশকে দিয়েছে?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** বিগত ১৯৯৬ সালে ১২ই ডিসেম্বর তারিখে ফরাক্কায় গঙ্গা নদীর জলবন্টনের বিষয়ে ভারত সরকার এবং বাংলাদেশ সরকারের মধ্যে একটি চুক্তি স্বাক্ষরিত হয়। যেহেতু এই সম্পাদিত চুক্তিটি আন্তর্জাতিক মানের, প্রশ্নে জিজ্ঞাসিত তথ্যগুলি সরবরাহ করা রাজ্য সেচ ও জলপথ বিভাগের এক্তিয়ার বহির্ভুত।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** আন্তর্জাতিক চুক্তি অনুমোদিত হওয়ার পর ফারাক্কা ব্যারেজ থেকে সুখা মরসুমে বাংলাদেশকে জল দেওয়ার ফলে গঙ্গায় জলপ্রবাহ কমে গেছে। সুখা মরসুমে ৪০ হাজার কিউসেক জল আসত, সেটাও কমে গেছে। উদ্দেশ্য ছিল ফারাক্কা থেকে জল গঙ্গা নদী দিয়ে প্রবাহিত করে কলকাতা বন্দরকে বাঁচানো, যাতে সিলট্রেশন বন্ধ হয়। এখন কতটা সিলট্রেশন হচ্ছে? কলকাতা বন্দরকে বাঁচানোর জন্য কি উদ্যোগ নিচ্ছেন, সঠিকভাবে বলুন।

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** সমস্ত বিষয়টাই কেন্দ্রীয় সরকারের। এই ব্যাপারটি রাজ্য সরকারের মধ্যে পড়ছে না, সেইজন্য এই প্রশ্নের উত্তর দিতে পারছি না।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** ঐ চুক্তির ফলে সেচের উন্নয়নের ক্ষেত্রে যে অসুবিধার সৃষ্টি হয়েছে, সেটা দূর করার জন্য কেন্দ্রের কাছে কি কি প্রস্তাব দিয়েছেন? বার বার বলছেন, এটা রাজ্য সরকারের নয়। কিন্তু আমরা জানি, মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর নেতৃত্বেই বাংলাদেশের সঙ্গে চুক্তি হয়েছিল—রাজ্য সরকারকে এড়িয়ে, কোনও মতামত না নিয়েই। পোর্ট ট্রাস্টও বলেছিল, এর ফলে কলকাতা বন্দরের ক্ষতি হবে। এসব ক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন।

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** যেহেতু এর সঙ্গে সেচের সরাসরি সম্পর্ক নেই, সেইজন্য এই প্রশ্নটা উঠছে না। এই চুক্তির প্রেক্ষাপট সকলের জানা। যেহেতু আন্তর্জাতিক মানের চুক্তি, তাই এখানে দাঁড়িয়ে এই সমস্ত বিষয় বলার মতো অবস্থা আমার নেই।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** এই বিষয়ে রাজ্য সরকার এই বিধানসভায় দাঁড়িয়ে বিবৃতি দিয়েছিলেন—জল কমে গেলে সঙ্কোশ নদী থেকে জল নিয়ে আসবেন এবং অতিরিক্ত জল পশ্চিমবাংলাকে দেবেন। এই জল বাংলাদেশ এবং আমাদের পশ্চিমবাংলায় আপনারা দেবেন। এর ফলে যে সঙ্কোশ প্রকল্প রূপায়িত হবে, তার জন্য আপনারা কি পরিকল্পনা নিয়েছেন এবং কত কোটি টাকা খরচ হবে এবং কত শতাব্দীতে এটা হবে?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** আপনার এই প্রশ্নের সঙ্গে সঙ্কোশের কোনও সম্পর্ক নেই এবং এই বিধানসভায় এর পরের দিন এই সংক্রান্ত একটা প্রশ্নের উত্তর দেওয়ার কথা আছে। প্রয়োজন হলে সেদিন এই সম্পর্কে বলা হবে।

## Short Notice Starred Question
## (to which Oral Answer were given)

### নদীয়া জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ

***১১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৫৮।) **শ্রী অজয় দে :** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, নদীয়া জেলায় বহু বছর ধরে প্রাথমিক শিক্ষক নিয়োগ বন্ধ আছে, এবং

(খ) সত্যি হলে, উক্ত নিয়োগের ক্ষেত্রে সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস :**

(ক) হ্যাঁ সত্য। কয়েক বছর ধরে নদীয়া জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ বন্ধ আছে।

(খ) আদালতে যে নিষেধাজ্ঞার কারণে শিক্ষক নিয়োগ বন্ধ আছে, তা থেকে মুক্ত হওয়ার চেষ্টা হচ্ছে।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী অজয় দে :** স্যার, ১৯৮১ সাল থেকে কোনও শিক্ষক নিয়োগ না করার ফলে নদীয়া জেলাতে বহু স্কুল উঠে যাচ্ছে এবং ওয়ান টিচার স্কুল এর সংখ্যাও মারাত্মক আকার ধারণ করেছে। শান্তিপুরে এই মুহূর্তে প্রায় ১৩টি বিদ্যালয়ে ১ জন করে টিচার রয়েছে এবং এদের রিটায়ারের পর সেই স্কুলগুলি উঠে যাচ্ছে। ১৯৮১ সাল থেকে প্রায় ১৮ বছর ধরে বিদ্যালয়গুলিতে কোনও শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না। এই ক্ষেত্রে যে সব জুডিশের যে ব্যাপারটা রয়েছে, এটার জন্য আপনারা কি পদক্ষেপ নিচ্ছেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় সদস্যের সঙ্গে আমিও একমত পোষণ করছি। ১৯৮০ সালে আমরা ১৯২৬ জন শিক্ষক নিয়োগ করেছি। এরপর আদালতে মামলা শুরু হয়। তারপর আদালতের নির্দেশ অনুযায়ী ১৯৮৯ সালে ১০৮ জন শিক্ষক নিয়োগ করা হয়েছে। তারপর ৪৬ জনকে আদালতের নির্দেশ অনুযায়ী করা হয়েছে এবং তারপর ৯১ জনকে নিয়োগ করা হয়েছে। ১৯৯৭ সালে অনেকগুলি মোকদ্দমা হয়েছে। বিচিত্র এগুলির চরিত্র। আবেদনকারীরা উচ্চ আদালতে আবেদন করেছে যে, "কর্মী বিনিয়োগের ক্ষেত্রে আমাদের নাম আসা উচিত ছিল, কিন্তু নাম আসেনি। আমাদের প্রতি অবিচার করা হয়েছে।" মহামান্য আদালত নিষেধাজ্ঞা জারি করেছে।

তবে ২৪৪৩টা প্রাথমিক বিদ্যালয় নদীয়াতে আছে। তবে কোনও বিদ্যালয় বন্ধ হয়নি। তবে আমি স্বীকার করব যে, কোনও কোনও বিদ্যালয় যেখানে বেশি শিক্ষক আছে, সেখানের থেকে শিক্ষক তুলে নিয়ে অন্য জায়গায় দেওয়া হয়েছে। তাতে ১ শিক্ষক বিদ্যালয় হয়ে গেছে। যদি শিক্ষক না আসেন, তাহলে পড়াশোনা বন্ধ হয়ে যায়। এর থেকে মুক্তি পাওয়ার জন্য উচ্চ আদালতে পেশ করা হয়েছে।

**শ্রী অজয় দে ঃ** আমাদের যে কমিটি আছে, গভর্নমেন্টের নমিনি হিসাবে সেখানে মেম্বার যারা রয়েছেন, তাদের ক্ষেত্রে তারাই আইনটা ভাঙছেন। এই নিয়োগের ক্ষেত্রে দেখেছি যে, এক্স সেন্সাস যে কর্মী আছেন, তাদের ক্ষেত্রে রিজার্ভেশন করা আছে।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার এটাই প্রশ্ন, যারা এক্স সেন্সাস কর্মী তাদের ক্ষেত্রে গভর্নমেন্ট একটা অর্ডার বার করেছে। যে কোনও চাকরির ক্ষেত্রে তাদের একটা কোটা আছে। টীচারদের ক্ষেত্রে তারা এই সুযোগ পাবে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য আপনার পাশে তো অজিত খাঁড়া বসে আছেন। উনি তো ভালভাবেই জানেন, আমাদের যে একজাম্পটেড ক্যাটেগরি আছে সেই ক্যাটেগরিতে এক্স সেন্সাস কর্মী যারা আছেন এই ধরনের কর্মিদের ১০ শতাংশ নিয়োগ করার সুযোগ আছে।

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### বৃত্তিমূলক প্রশিক্ষণ

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭১।) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তফশিলি জাতি ও উপজাতিদের মধ্যে অল্প শিক্ষিত ও অশিক্ষিতদের জন্য বৃত্তিমূলক প্রশিক্ষণের কোনও ব্যবস্থা আছে কি;

(খ) থাকলে, বৎসরে কতজনকে ঐ শিক্ষা দেওয়া হয়; এবং

(গ) অদূর ভবিষ্যতে ঐরূপ প্রশিক্ষণের ব্যবস্থা প্রসারিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিভিন্ন জেলায় অবস্থিত ৬১টি কেন্দ্রে প্রতি বছরে ১২২০ জন তপশিলি জাতিও আদিবাসী ছেলেমেয়েদের বিভিন্ন বৃত্তিমূলক প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা আছে।

(গ) আপাতত নেই।

## প্রযুক্তি বিশ্ববিদ্যালয়

***৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪২।) **শ্রী সভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে 'প্রযুক্তি বিশ্ববিদ্যালয়' গঠনের জন্য সম্প্রতি একটি বিশেষ কমিটি গঠন করা হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত কমিটির সদস্য হিসাবে কারা কাজ করছে; এবং

(গ) উক্ত কমিটি কবে নাগাদ রিপোর্ট পেশ করবে বলে আশা করা যায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্যি যে রাজ্যে একটি প্রযুক্তি বিশ্ববিদ্যালয় গঠনের জন্য বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে।

(খ) উক্ত কমিটির সদস্য হিসেবে নিম্নলিখিত ব্যক্তিগণ কাজ করছেন ঃ-

১) অধ্যাপক অশেষপ্রসাদ মিত্র, সাইন্টিস্ট এমিনেন্স, ন্যাশনাল ফিজিক্যাল ল্যাবরেটরি, ডঃ কে. এন. কৃষ্ণণ রোড, নিউ দিল্লি-১১০০১২, চেয়ারম্যান।

২) অধ্যাপক বি. সেন, বি.এফ-৮২, সল্টলেক, কলকাতা-৬৪, সদস্য।

৩) অধ্যাপক ডি. কে. বসু, উপাচার্য, বর্ধমান বিশ্ববিদ্যালয়, রাজবাটী, বর্ধমান-৭১৩১০৪, সদস্য।

৪) অধ্যাপক জি. এস. সান্যাল, প্রাক্তন ডাইরেক্টর, আই.আই.টি., খড়গপুর, সদস্য।

৫) অধ্যাপক এ. এন. দাঁ, প্রাক্তন অধ্যাপক কলকাতা বিশ্ববিদ্যালয়। (সম্প্রতি তিনি মারা গিয়েছেন)-সদস্য।

৬) অধ্যাপক জি. সি. দেবনাথ, কারিগরি শিক্ষা অধিকর্তা, পশ্চিমবঙ্গ, সদস্য, কনভেনার।

(গ) উক্ত কমিটিকে ৩০শে এপ্রিল, ১৯৯৯ (ইং) তারিখের মধ্যে রিপোর্ট জমা দিতে বলা হয়েছে।

## Development of Urban Colonies

***87.** (Admitted Question No. *830.) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Refugee Relief and Rehabilitation Department be pleased to state—

(a) whether the Central Government had allotted money for undertaking development work. in the urban squatter colonies during the year 1997-98 and 1998-99;

(b) if so, the amount of money allotted for such work (yearwise); and

(c) number of such colonies where development work has been started/completed (up to 28-02-99)?

**M.I.C. of the Refugee, Relief and Rehabilitation Department:**

Rs. 33,37,141 have been allotted for two colonies namely Indira Nagar in Raigunj, Dist. Uttar Dinajpore and Jheel in Dumdum, Dist. North 24 Pgs. during 1997-98 and also Rs. 55,56,164 for five colonies in 1998-99 namely :

1. Patna, PS Panihati, North 24 Pgs.

2. Bastuhara Bhandab Samity, PS Belgharia, North 24 Pgs.

3. Jyotinagar, PS Barasat, North 24 Pgs.

4. Kumar Bishnu Prasad Roy, PS Bally, Howrah.

5. Bidhanpally (Patipukur), PS South Dumdum, North 24 Pgs.

and Rs. 9,40,448 for part scheme for two colonies as clusters namely Dharambir and Bijoypally, PS Bijpur, North 24 Pgs. have been allotted in 1998-99.

Work has started in all the said colonies except in Bidhanpally and Bijoypally-Dharambir colonies where sanctions have issued recently.

### সুন্দরবন উন্নয়ন

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০০।) **শ্রী সুভাষ নস্কর ঃ** সুন্দরবন উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সুন্দরবন উন্নয়ন পর্ষদের জন্য বরাদ্দকৃত অর্থ জেলা পরিকল্পনার বরাদ্দের সঙ্গে যুক্ত হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, পরবর্তীকালে উন্নয়ন পর্ষদের ভূমিকা কি থাকবে?

**সুন্দরবন উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত না।

(খ) প্রশ্ন ওঠে না।

### প্রাথমিক শিক্ষার পরিকাঠামো পরিবর্তন

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৩।) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে পরিকাঠামো পরিবর্তনের জন্য সরকার কোনও চিন্তা-ভাবনা করছে কি না; এবং

(খ) বর্তমানে শিক্ষকহীন প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষক নিয়োগের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিকাঠামো বলতে মাননীয় সদস্য কি বোঝাতে চাইছেন তা পরিষ্কার নয়। তবে সরকার পরিকাঠামো হিসাবে যা বিবেচনা করে—তার কোনও পরিবর্তনের কথা চিন্তা করা হচ্ছে না।

(খ) জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদ ধারাবাহিকভাবে নিজ নিজ জেলায়-শূন্য পদ বা নূতন মঞ্জুরীকৃত পদে শিক্ষক নিয়োগ করে থাকে। আইনগত কোনও নিষেধাজ্ঞা না থাকলে এই কাজ ধারাবাহিকভাবে চলে।

**জলপথে ভ্রমণ**

***৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫১।) **শ্রী ব্রহ্মময়নন্দ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

জলপথে ভ্রমণকে আকর্ষণীয় করার জন্য রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

জলপথে কলকাতায় হুগলি বক্ষে ভ্রমণের জন্য এবং সুন্দরবনে জলপথে ভ্রমণের জন্য পৃথক পৃথক জলযানের ব্যবস্থা আছে। জলযানগুলির মধ্যে দুটি সুন্দরবনে নিয়মিত পর্যটক নিয়ে চলে এবং হুগলি নদীর উপর চুক্তি অনুযায়ী বিভিন্ন প্রতিষ্ঠান বা পর্যটক দলের প্রয়োজন মতো চলে। কলকাতা থেকে মুর্শিদাবাদ পর্যন্ত জলযানে ভ্রমণের মাধ্যমে গঙ্গাতীরবর্তী প্রাচীন ঐতিহাসিক এবং ধর্মীয় স্থানগুলি দেখানোর জন্য পর্যটন দপ্তর পরীক্ষামূলকভাবে গঙ্গা ভ্রমণের ব্যবস্থা করেছে।

**চাঁই সমাজ**

***৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৩।) **শ্রী রামপ্রবেশ মণ্ডল ও শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** গত ৪ঠা জুলাই, ১৯৯৭ তারিখের অ-তারকিত প্রশ্ন নং ৭০৭ (অনুমোদিত প্রশ্ন নং ২৬৫৮)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

চাঁই সমাজকে তফশিলি শ্রেণীভুক্ত করার বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিষয়টি এখনও কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

**ইছামতী নদীর উৎসমুখ সংস্কার**

***৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯১৩।) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার ইছামতী নদীর উৎসমুখ সংস্কারের পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উহার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। আছে।

(খ) নদীয়া জেলার মাজদিয়ায় ইছামতী মদীর উৎসমুখ সংস্কারের কাজ আগামী এপ্রিল মাসের মধ্যইশুরু করা যাবে বলে আশা করা যায়।

### Management of Great Eastern Hotel

***93.** (Admitted Question No. *83.) **Shri Gopal Krishna Dey and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether it is a fact that the State Government has issued any advertisement in the News Papers inviting proposals from the Private Parties for taking over the Management of Great Eastern Hotel; and

(b) if so, the response received to the said advertisement ?

**Minister-in-charge of the Tourism Department :**

(a) An advertisement was issued on 16 January, 1999 inviting offers for Renovation, upgradation and management of great Eastern Hotel, Calcutta.

(b) Three offers have been received expressing interest.

### তিস্তা প্রকল্প

***৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১২০৪।) **শ্রী ইউনুস সরকার ও শ্রী পরেশনাথ দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরবঙ্গের সেচের সুবিধার্থে তিস্তা প্রকল্প চালু করা হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পের ভিত্তিপ্রস্তর স্থাপন কবে হয়েছিল;

(গ) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত উক্ত প্রকল্পের জন্য ব্যয়িত অর্থের পরিমাণ কত; এবং

(ঘ) উক্ত ব্যয়িত অর্থের মধ্যে রাজ্য ও কেন্দ্র কর্তৃক প্রদত্ত অর্থের পরিমাণ কত (পৃথক পৃথকভাবে)?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭৬ সালের মে মাসে প্রকল্পটির প্রথম পর্যায়ের প্রথম উপ পর্যায়-এর কাজ শুরু করা হয়। সামগ্রিকরূপে প্রকল্পের কাজ শুরু করার সময় অবশ্য কোনও ভিত্তিপ্রস্তর স্থাপন করা হয়নি।

(গ) ১৯৯৯ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত প্রকল্পটির জন্য ব্যয়িত মোট অর্থের পরিমাণ ৭৬১ কোটি টাকা।

(ঘ) কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রদত্ত অর্থ ঃ

| | |
|---|---|
| (১) পরিকল্পনা খাতে অতিরিক্ত অর্থ সাহায্য ঃ- | ১১৬ কোটি টাকা |
| (২) কেন্দ্রীয় ঋণ সাহায্য (এ.আই.বি.পি. খাতে)ঃ- | ৩০ কোটি টাকা |
| | ১৪৬ কোটি টাকা |
| রাজ্য কোষাগার থেকে ব্যয়িত অর্থ ঃ- | ৬১৫ কোটি টাকা |
| মোট খরচ | ৭৬১ কোটি টাকা |

## কে. জি. স্কুল

***৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩২।) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের বিভিন্ন এলাকায় কে.জি. স্কুলগুলির টিউশন ফি আদায়ের নিয়মনীতি নির্দিষ্ট করে দেবার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই ধরনের স্কুলগুলি সরকারের আওতায় না হওয়ার ফলে এদের টিউশন ফি

আদায়ের নিয়মনীতি নির্দিষ্ট করে দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের পক্ষ থেকে করা সম্ভব নয়।

## ডানকুনি কোল কমপ্লেক্স

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ পরিবেশ-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ডানকুনি কোল কমপ্লেক্সের বর্জিত জল ব্যাপক এলাকা দূষিত করছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত দূষণরোধের জন্য সরকার কর্তৃক কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়েছে কি না?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

## হাজারদুয়ারীতে পর্যটন ব্যবস্থা

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৯।) **শ্রী মোজাম্মেল হক্ (মুর্শিদাবাদ)** ঃ গত ১৬ই ডিসেম্বর, ১৯৯৮ তারিখে তারকিত প্রশ্ন নং ৫৪ (অনুমোদিত প্রশ্ন নং *৬৫২) এর উত্তরের পরিপ্রেক্ষিতে পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলায় হাজারদুয়ারীকে কেন্দ্র করে পর্যটন শিল্পকে আকর্ষণীয় করার বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মুর্শিদাবাদ জেলার হাজারদুয়ারীকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করার জন্য পশ্চিমবঙ্গ পর্যটন দপ্তর 'ওয়েবকন' নামক এক সংস্থাকে দিয়ে একটি প্রকল্প প্রতিবেদন তৈরি করেছে, প্রকল্পে ১৪.৫৪ কোটি টাকার বিভিন্ন পরিকল্পনা নির্মাণের প্রস্তাব করা হয়েছে। ঐ প্রকল্প প্রতিবেদনে লিখিত স্বল্পবিত্ত পর্যটকদের জন্য একটি পর্যটক আবাস নির্মাণের কাজ সম্প্রতি আরম্ভ হয়েছে।

**বাগজোলা খাল সংস্কার**

***৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪২০।) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** গত ১৬ই ডিসেম্বর, ১৯৯৮ তারিখের তারকিত প্রশ্ন নং ৭২ (অনুমোদিত প্রশ্ন নং *২৯৬)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাগজোলা খাল সংস্কারের বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে; এবং

(খ) ২৮-২-১৯৯৯ তারিখ পর্যন্ত উক্ত প্রকল্পে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাগজোলা খালটির দুটি অংশ ঃ আপার বাগজোলা খাল ও লোয়ার বাগজোলা খাল।

**আপার বাগজোলা খাল ঃ** এই খালটির পলি নিষ্কাশনের কাজের আনুমানিক ৮০ শতাংশ এখনও পর্যন্ত শেষ করা সম্ভব হয়েছে।

**লোয়ার বাগজোলা খাল ঃ** দীর্ঘদিন সংস্কারের অভাবে এই খালে জমা পলির গভীরতা প্রায় ৬ থেকে ৭ ফুট। ১৯৯৮ সালের বর্ষার আগে জল বহন ক্ষমতা বাড়ানোর উদ্দেশ্যে শুখা মরশুমের সর্বনিম্ন জলতল থেকে খালের দু'পাশে ডিজাইন মাফিক প্রায় ২৫ থেকে ৩০ ফুট চওড়া করা হয়েছে। জলতলের নিচে পলি অপসারণ করা বর্তমান পর্যায়ে সম্ভবপর হয়নি। তবুও গত বর্ষায় (১৯৯৮) আশানুরূপ ফল পাওয়া গেছে এবং খালের খাতে অন্তত শতকরা ৩০ ভাগ জল পরিবহনের ক্ষমতা বৃদ্ধি পেয়েছে।

(খ) আপার বাগজোলা খাল ঃ ১০৮.৬৬ লক্ষ টাকা।

লোয়ার বাগজোলা খাল ঃ ১৩৭.০০ লক্ষ টাকা।

**ঘাটাল মাস্টার প্ল্যান**

***১০০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৪।) **শ্রী চিত্তরঞ্জন মুখোপাধ্যায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ঘাটাল মাস্টার প্ল্যান বর্তমানে কি অবস্থায় আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমা ও তৎসংলগ্ন এলাকায় বন্যা নিয়ন্ত্রণ এবং সুষ্ঠু জল নিকাশের উদ্দেশ্যে প্রণয়িত 'ঘাটাল মাস্টার প্ল্যান' নামক প্রকল্পটি অনেকদিন আগেই কেন্দ্রীয় ছাড়পত্র পাওয়া সত্ত্বেও সেচ ও জলপথ বিভাগের তরফে এই প্রকল্পের রূপায়নে বিভিন্ন কারণবশত খুব সামান্যই অগ্রগতি করা সম্ভব হয়েছে। এই কারণগুলির মধ্যে আছে প্রকল্পের খাতে অর্থ বরাদ্দের অপ্রতুলতা, জমি অধিগ্রহণের সমস্যা, প্রকল্প রূপায়নে স্থানীয় জনসাধারণের সম্ভাব্য বিরোধিতা ও অন্যান্য বাস্তব প্রতিবন্ধকতা।

## গৌড়ে পর্যটন ব্যবস্থা

***১০১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৩।) **শ্রী সমর মুখার্জি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাচীন বাংলার রাজধানী গৌড়কে পর্যটকদের কাছে আকর্ষণীয় করে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, পরিকল্পনাটি কীরূপ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। আছে।

(খ) সম্প্রতি 'ওয়েবকনকে' দিয়ে প্রাচীন ঐতিহ্যমণ্ডিত গৌড়-পাণ্ডুয়া সম্বন্ধে একটি বিস্তারিত প্রকল্প প্রতিবেদন তৈরি করা হয়েছে। প্রতিবেদনটি খলসা স্তরে রয়েছে।

## শিক্ষক-শিক্ষিকাদের অবসরকালীন ভাতা

***১০২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৭।) **শ্রী নীরোদ চৌধুরি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রাথমিক ও মাধ্যমিক স্তরের শিক্ষক-শিক্ষিকাগণের অবসরকালীন ভাতা ও অন্যান্য পাওনা সরকারি কর্মিদের ন্যায় অবসরের দিনই মিটিয়ে দেওয়ার ব্যবস্থাটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** সরকারি কর্মচারীদের ন্যায় প্রাথমিক ও মাধ্যমিক স্তরের শিক্ষক-শিক্ষিকাগণের অবসরকালীন ভাতা ও অন্যান্য পাওনা অবসর গ্রহণের দিনই মিটিয়ে দেওয়ার সরকারি আদেশনামা বিদ্যালয় শিক্ষা বিভাগের মেমো

নং ৮৮ এস.ই. (বি) তারিখ ২৬-৫-১৯৯৮ হতে কার্যকর হয়েছে এবং বিভিন্ন জেলায় উক্ত কার্যক্রম সুনিশ্চিত করার জন্য সংশ্লিষ্ট সকলকে যথাযথভাবে অবহিত করা হয়েছে। এই ব্যাপারে কক ফর্মে শিক্ষক-শিক্ষিকাগণ দরখাস্ত করতে আরম্ভ করেছেন। শিক্ষক-শিক্ষিকাগণ যদি নির্দিষ্ট সময়সূচি অনুযায়ী দরখাস্ত জমা দেন তাহলে উক্ত কার্যক্রম অনুযায়ী অবসর গ্রহণের দিন অবসরকালীন ভাতা ও অন্যান্য পাওনা মিটিয়ে দেওয়ার ব্যবস্থা ও উদ্যোগ সফল হবে বলে আশা করা যায়। যেমন বর্ধমানে ৩১-১২-৯৮-এ অবসরপ্রাপ্ত ২৯ জন প্রাথমিক শিক্ষক-শিক্ষিকাগণকে ১লা জানুয়ারি, ১৯৯৯ তারিখে অবসরকালীন ভাতা ও অন্যান্য পাওনা মিটিয়ে দেওয়া হয়েছে।

## আদি গঙ্গা সংস্কার

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৩।) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আদি গঙ্গা সংস্কারের জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে; এবং

(খ) উক্ত সংস্কারের কাজ কবে থেকে শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আদি গঙ্গা বলতে সাধারণত যা বোঝায় অধিকাংশ জায়গাতেই আজ তার কোনও অস্তিত্ব নেই। টালি নালাকে অনেকেই আদি গঙ্গা বলে থাকেন।

হেস্টিংস থেকে গড়িয়া রেল ব্রিজ পর্যন্ত টালিনালার এবং চেতলা বোট ক্যানালে পলি অপসারণের জন্যে গঙ্গা অ্যাকশন প্ল্যানের দ্বিতীয় পর্যায়ে অন্তর্ভুক্ত করে একটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এই পলি অপসারণের আর্থিক ভার অবশ্য রাজ্য সরকার বহন করবেন।

(খ) টালিনালা সংস্কারের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে।

## শঙ্করপুর পর্যটন কেন্দ্র

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০০।) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার শঙ্করপুর পর্যটন কেন্দ্রটিকে আকর্ষণীয় করার জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** শঙ্করপুরে একটি পর্যটন আবাসের নির্মাণ কাজ আরম্ভ হতে চলেছে। এছাড়া শঙ্করপুরকে আরও আকর্ষণীয় করার জন্য 'হাডকো'কে দিয়ে একটি প্রকল্প প্রতিবেদন তৈরি করার দায়িত্ব দেওয়া হয়েছে। উক্ত প্রতিবেদন পাওয়ার পর বিস্তারিত কর্মসূচি গ্রহণ করা হতে পারে।

**উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প**

***১০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৮।) **শ্রী সালিব টোপ্পো ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রণের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এ পর্যন্ত কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। আছে এবং সেই পরিকল্পনা অনুসারে প্রতিবছরে কাজ করা হয়।

(খ) উত্তরবঙ্গের মোট ছয়টি জেলার মধ্যে দার্জিলিং, জলপাইগুড়ি এবং কুচবিহার এই তিনটি জেলা সেচ ও জলপথ বিভাগের উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ কমিশনের এলাকাভুক্ত। বর্তমানে দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চল দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল-এর তত্ত্বাবধানে আছে। পাহাড়ের পাদদেশে শিলিগুড়ি মহকুমা পরিষদ এলাকাটি দেখাশোনা করা হয় উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ কমিশন থেকে। উত্তর এবং দক্ষিণ দিনাজপুর জেলায় বন্যা সমস্যা সৃষ্টিকারী নদীগুলি হল ডাউক, নাগর, কুলিক, ট্যাঙ্গন, পূনর্ভবা, আত্রেয়ী ইত্যাদি যেগুলির উৎপত্তি প্রতিবেশি রাষ্ট্র বাংলাদেশে। মালদা জেলার বন্যা সমস্যা দেখা দেয় গঙ্গা ও মহানন্দা নদীর মাধ্যমে। এই নদীগুলির বন্যা সমস্যার মোকাবিলা করা হয় বিভিন্ন বছরে উদ্ভুত বন্যাজনিত পরিস্থিতির বিচার করে।

তুলনামূলক বিচারে উত্তরবঙ্গের বন্যা সমস্যা দার্জিলিং, জলপাইগুড়ি এবং কুচবিহার জেলায় অনেক বেশি প্রবল ও পৌনঃপুনিক ধরনের। এই তিনটি জেলার প্রধান নদীগুলি হল ঃ

গঙ্গা নদীর অববাহিকায়—মহানন্দা নদী। যাহা দার্জিলিং পাহাড় থেকে উৎপন্ন হয়ে শিলিগুড়ি অঞ্চল দিয়ে প্রবাহিত হয়ে গঙ্গায় মিশেছে। ব্রহ্মপুত্র

নদের অববাহিকায়—তিস্তা, জলঢাকা, মানসাই, রায়ডাক (১ এবং ২), গদাধর, তোর্সা এবং সঙ্কোশ।

এই নদীগুলির উৎপত্তিস্থল নেপাল, তিব্বত, সিকিম ও ভূটানে যাহা পশ্চিম-বঙ্গের বাইরে। কিন্তু এই নদীগুলির জলরাশি পাহাড় থেকে উৎসারিত হয়ে ব্রহ্মপুত্র নদে পড়ার আগে উত্তরবঙ্গের ডুয়ার্স অঞ্চলের মধ্যে দিয়ে প্রবাহিত।

১৯৬০ থেকে ১৯৭৪ সালের মধ্যে পশ্চিমবঙ্গ সরকারি তিস্তা, জলঢাকা, রায়ডাক (১ এবং ২) এবং তোর্সা—উত্তরবঙ্গের এই চারটি প্রধান নদীর প্রতিটির জন্য একটি করে মাস্টার প্ল্যান রচনা করে। প্রতিটি মাস্টার প্ল্যানে মূল নদীটি ও তার উপনদী এবং শাখা নদীগুলির কাজ ধরা আছে। যেসব কাজ এই মাস্টার প্ল্যান-এ অন্তর্ভুক্ত করা হয় সেগুলি হল ভূমি সংরক্ষণমূলক কাজ, পার্বত্য এলাকায় নদীবক্ষে ছোট ছোট আড়বাঁধ নির্মাণ, অপেক্ষাকৃত সমতল ভূমিতে নদীর তীরে বন্যা নিরোধক বাঁধ নির্মাণ এবং তার উপর ভাঙ্গন রোধী ব্যবস্থা গ্রহণ ইত্যাদি।

প্রধানত আর্থিক অপ্রতুলতার কারণে এই মাস্টার প্ল্যানগুলির এককালীন বাস্তবায়ন করা সম্ভব হয়নি। রাজ্য সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ কমিশন ঐ জেলায় প্রতি বছরেই বন্যা নিয়ন্ত্রণের কাজ করে আসছে যা আদতে ঐ মাস্টার প্ল্যান এরই খণ্ড খণ্ড অংশ বিশেষ। কমিশনের বাৎসরিক ব্যয় বরাদ্দ থেকে ৯ থেকে সাড়ে ৯ কোটি টাকার মতো। তাই মাস্টার প্ল্যান রূপায়নের এই খণ্ডিত প্রচেষ্টাকেও প্রতি বছরে ঐ বরাদ্দকৃত অর্থের মধ্যেই সীমিত রাখতে হয়।

### গার্লস স্কুল

***১০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯১।) **শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৮-৯৯ শিক্ষা বর্ষে ২৮-২-৯৯ পর্যন্ত রাজ্যে কত সংখ্যক গার্লস হাইস্কুল স্থাপিত হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ২৮টি।

### মফঃস্বল শহর ও গ্রামীণ এলাকার দূষণ/রোধ

***১০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৬০।) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, মফঃস্বল শহর ও গ্রাম এলাকায় পরিবেশ দূষণ রোধ করার জন্য এখনও পর্যন্ত কোনও সরকারি পরিকল্পনা গ্রহণ করা হয়নি; এবং

(খ) সত্যি হলে, উক্ত এলাকাগুলি দূষণ রোধের জন্য কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

## মিড ডে মিল

***১০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রাথমিক বিদ্যালয়ে শিশুদের দুপুরের আহার বাবদ চাল দেবার যে প্রকল্প চালু হয়েছিল তা ঠিকমতো হচ্ছে না;

(খ) সত্যি হলে, তার কারণ কি; এবং

(গ) সরকার এ ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অনুমান সত্য।

(খ) ভারত সরকারের খাদ্য নিগমে সর্বদা সরবরাহ পর্যন্ত থাকে না এবং কিছু কিছু ক্ষেত্রে সরবরাহ করা চালের মান খাওয়ার অনুপযোগী হওয়ার জন্য প্রকল্পের কাজ বাধাপ্রাপ্ত হয়।

(গ) এ বিষয়ে শিক্ষা বিভাগ কয়েকবার ভারত সরকারের শিক্ষা বিভাগ ও খাদ্য বিভাগের দৃষ্টি আকর্ষণ করে প্রতিকার চেয়েছে। বিষয়টি খাদ্য দপ্তরকেও ওয়াকিবহাল করা হয়েছে।

## কলকাতায় বায়ু দূষণ

***১০৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৫।) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা শহরে বায়ু দূষণের (এয়ার পলিউশন) পরিমাপ কত;

(খ) এই পরিমাপ কি স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকারক; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত দূষণ প্রতিরোধের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছে কি?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বায়ু দূষণের পরিমাণ এমত দেওয়া হইল—

| $NO_X$ | $SO_2$ | SPM |
|---|---|---|
| 86–139$\mu g/m^3$ | 16.1–37.7$\mu g/m^3$ | 277.8–560.5$\mu g/m^3$ |

(খ) হ্যাঁ।

(গ) একটি মন্ত্রী পর্যায়ে কলকাতা পরিবেশ পরিচালনা কমিটি গঠিত হয়েছে। এই কমিটির কাছে একটি কোর কমিটি দূষণ প্রতিরোধের ব্যাপারে বিভিন্ন প্রস্তাব রেখেছে। এই প্রস্তাবগুলি কার্যকরি করার জন্য বিভিন্ন দপ্তরের কাছে পাঠানো হয়েছে।

## বিজ্ঞান ও কলা শাখায় গবেষণার জন্য আর্থিক সাহায্য

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৬।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্য বিজ্ঞান ও কলা শাখায় গবেষণার কাজে উৎসাহ দেবার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কয়েকটি সংস্থাকে আর্থিক সাহায্য দেওয়া হয়;

(খ) সত্যি হলে, এরূপ কয়টি সংস্থাকে আর্থিক সাহায্য দেওয়া হয়; এবং

(গ) সংস্থাগুলির নাম কি কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমান সময়ে উচ্চশিক্ষা বিভাগ থেকে এইরূপ বেশকিছু সংস্থাকে আর্থিক সাহায্য দেওয়া হয়।

(গ) বিজ্ঞান শাখায় নিয়োজিত কিছু সংস্থার নাম ঃ

(১) ইন্ডিয়ান অ্যাশোসিয়েশন ফর কাল্টিভেশন অফ সায়েন্স, যাদবপুর।

(২) বঙ্গীয় বিজ্ঞান পরিষদ।

(৩) অ্যাডভান্সড সেন্টার ফর ক্রায়োজনিত রিসার্চ।

(৪) ইন্ডিয়ান ইকনমিক অ্যাশোসিয়েশন।

(৫) ক্যালকাটা ম্যাথেমেটিক্যাল সোসাইটি।

(৬) ইন্ডিয়ান ইকনমিক অ্যাশোসিয়েশন।

(৭) ইন্সটিটিউট অব সায়েন্স, এডুকেশন অ্যান্ড কালচার।

(৮) ইন্ডিয়ান কেমিক্যাল সোসাইটি।

(৯) জগদীশ বোস ন্যাশনাল ট্যালেন্ট সার্চ ইত্যাদি।

কলা শাখায় নিয়োজিত কিছু সংস্থার নাম ঃ

(১) নেতাজী ইন্সটিটিউট ফর এশিয়ান স্টাডিজ।

(২) সেন্টার ফর স্টাডিজ ইন সোশ্যাল সায়েন্সেস।

(৩) পশ্চিমবঙ্গ ইতিহাস সংসদ।

(৪) ইন্সটিটিউট অব হিস্টোরিক্যাল স্টাডিজ।

(৫) বঙ্গীয় সাহিত্য পরিষদ।

(৬) ওয়েস্ট বেঙ্গল পলিটিক্যাল সায়েন্স অ্যাশোসিয়েশন।

(৭) সোসিও ইকনমিক রিসার্চ ইন্সটিটিউট।

(৮) সেন্টার ফর সোসাল রিসার্চ।

(৯) শ্রী শ্রী সীতারামদাস ওঙ্কারনাথ সংস্কৃত শিক্ষা সংসদ।

(১০) রামকৃষ্ণ মিশন ইন্সটিটিউট অব্ কালচার, গোলপার্ক।

(১১) অ্যাকাডেমী অব ফাইন আর্টস।

(১২) সংস্কৃত সাহিত্য পরিষদ, ইত্যাদি।

**কংসাবতী জলাধার**

***১১১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৫।) **শ্রী চিত্তরঞ্জন মুখোপাধ্যায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কংসাবতী জলাধার থেকে বোরো মরশুমে গড়ে প্রতি বছর কত পরিমাণ জল ছাড়া হয়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** কংসাবতী জলাধার থেকে বোরো মরশুমে গড়ে প্রতিবছর ১,৯৯,৪৬৭ একর ফিট জল ছাড়া হয়।

**চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে সংরক্ষণ পদ্ধতি**

***১১২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৮।) **শ্রী সুভাষ নস্কর ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে ১০০ পয়েন্ট রোস্টার মানা বাধ্যতামূলক; এবং

(খ) সত্যি হলে, উক্ত রোস্টার ঠিক ঠিক ভাবে মান্য করা হচ্ছে কি না তা দেখার জন্য কোনও তদারকি কমিটি আছে কি?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) তদারকি কমিটি হিসাবে প্রধান কার্যালয় অর্থাৎ মহাকরণে রাজ্য সংরক্ষণ শাখা আছে। জেলাগুলিতেও জেলা সংরক্ষণ শাখা আছে।

**সুন্দরবনে পর্যটন ব্যবস্থা**

***১১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৮০৫।) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সুন্দরবনকে পর্যটকদের কাছে আরও আকর্ষণীয় করে তোলার জন্য পর্যটন দপ্তর কি কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** সুন্দরবন এলাকায় উচ্চবিত্ত এবং বিদেশি পর্যটকদের সুবিধার্থে সরকারি ও বেসরকারি লগ্নির সাহায্যে জেটি, রাস্তা, লঞ্চ, রিসর্ট ইত্যাদি নির্মাণের চেষ্টা করা হচ্ছে। পরিকল্পনার রূপরেখা নিম্নরূপ ঃ

(১) নতুন ট্যুরিস্ট লজ 'পিয়ালী'র নির্মাণ কাজ শেষ হয়েছে এবং শীঘ্রই তা চালু হবে।

(২) বকখালি ট্যুরিস্ট লজ-এর সংস্কারের কাজ শেষ হয়েছে। ডায়মণ্ডহারবার ট্যুরিস্ট লজের সম্প্রসারণের জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্য চাওয়া হয়েছে।

(৩) সুন্দরবন অঞ্চলের প্রবেশ পথ—ডায়মণ্ড হারবার এলাকার সার্বিক উন্নয়নের জন্য নতুন বাইপাস নির্মাণসহ একগুচ্ছ প্রকল্প তৈরি করা হয়েছে।

(৪) 'ওয়েবকন' নামক এক সংস্থাকে দিয়ে সুন্দরবনের পর্যটন পরিষেবা উন্নয়নের জন্য আনুমানিক ৫০ কোটি টাকার একটি প্রকল্প প্রতিবেদন তৈরি করে প্ল্যানিং কমিশনের কাছে পেশ করা হয়েছে।

(৫) কিছু বেসরকারি বিনিয়োগকারী গোষ্ঠী সরেজমিনে সুন্দরবন ঘুরে দেখেছে যাতে ঐ সংস্থাগুলি উপযুক্ত বিনিয়োগের মাধ্যমে ফ্রেজারগঞ্জ, হারউড পয়েন্ট, এল-প্লট এবং সাগরদ্বীপকে পর্যটকদের কাছে আরও আকর্ষণীয় করে তোলে।

## দীঘা এলাকায় সমুদ্র ভূমিক্ষয় রোধ

***১১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭০১।) **শ্রী মণালকান্তি রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা সত্যি যে, দীঘার তীরবর্তী এলাকায় সমুদ্র ভূমিক্ষয় রোধের জন্য এখনও পর্যন্ত দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু করা যায়নি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৮ সালে বর্ষায় দীঘা সমুদ্রতটে কিছু ক্ষয়ক্ষতি হয়। বর্ষার পরে বিস্তারিত অনুসন্ধান ও জরিপের পর দীঘার তীরবর্তী এলাকায় তটভূমির ক্ষয়রোধের জন্য দ্বিতীয় পর্যায়ের পরিকল্পনা তৈরি করা হয়। কারিগরি মূল্যায়নের পর পরিকল্পনাটি রাজ্য সরকারের উন্নয়ন এবং পরিকল্পনা বিভাগে অনুমোদনের জন্য প্রেরিত হয়েছে। বর্তমানে প্রকল্পটি উপরোক্ত দপ্তরের অনুমোদনের অপেক্ষায় আছে।

## শিক্ষাবর্ষ পরিবর্তন

***১১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৮।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষাবর্ষ পরিবর্তনের কোনও চিন্তা-ভাবনা সরকারের আছে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষাবর্ষের পরিবর্তন করার কোনও চিন্তাভাবনা আপাতত সরকারের নেই।

## Adjournment Motion

**Mr. Spearker :** To-day I have received four notices of Adjournment Motion. The first two notices from Shri Sougata Roy and Shri Deba Prasad Sarkar on the subject of acute crisis of water for Boro cultivation in the State. The third one is from Shri Sudhir Bhattacharjee on the subject of reported death of seven decoits from mob assault at Dehirkunj, South 24 Parganas on 23-3-94 and the last one is from Shri Adhir Ranjan Chowdhury on the subject of alleged that distribution of flood meterials. The subject matter of the motions are not such that may call for adjounrment of the Business of the House.

The Members will got ample scope to raise the matter during general discussion on Budget with the now going on. The member may also invite attention of the Minister concerned through question, Mention, Calling Attention etc.

I, these fore, withhold my consent to all the motion one member of the party may, however, read the text of the motion as amended.

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল এই যে গত ২৩-৩-৯৯ তারিখে মঙ্গলবার ফলতা বিধানসভা কেন্দ্রে, এলাকার সংলগ্ন বাহিরকুঞ্জ, গজাপোয়ালী, পুকুরসিতাহাটে প্রকাশ্য দিবালোকে হাজার হাজার মানুষের গণ পিটুনিতে ৭ জন ডাকাত ও ১ জন গ্রামবাসী নিহত হয়। ঘটনায় প্রকাশ যে গত কয়েকমাস যাবৎ হুগলি নদীর তীরবর্তী এলাকা সাতগাছিয়া থানার অন্তর্গত বাহিরকুঞ্জ এবং ফলতা সাতগাছিয়া বিধানসভা কেন্দ্র এলাকার সংলগ্ন এলাকগুলি সমাজবিরোধীদের বিচরণভূমি হয়ে উঠেছে। ওইসব এলাকাগুলি জঙ্গলের রাজত্ব হয়ে উঠেছে। গত ২২-৩-৯৯ তারিখে বাহিরকুঞ্জ হাটের কাছে (সাতগাছিয়া বিধানসভা) গ্রাম রক্ষীবাহিনী দু'জন ডাকাতকে ধরে। তাদের গুলির আঘাতে একজন

সাধারণ মানুষ আহত হয়। এই দু'জন ডাকাতকে ধরার ফলে ১০ জন ডাকাত ধরা পড়ে। পরে আহত গ্রামের মানুষটি মারা যাবার ফলে উত্তেজিত জনতার গণপিটুনিতে ৭ জন ডাকাত মারা যায়।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

বিগত পাঁচ মাস ধরে বৃষ্টি না হওয়ায় রাজ্য জুড়ে খরা পরিস্থিতি ভয়াবহ রূপ নিচ্ছে। মাটির নিচে জলস্তর নেমে গেছে। নদী-নালা, পুকুর ও জলাশয়গুলি শুকোতে শুরু করেছে এবং তার সাথে চলছে লাগাতার লোডশেডিং ও লো-ভোল্টেজ বিদ্যুৎ সরবরাহের সমস্যা। শুধু পানীয় জলের সমস্যা দেখা দিয়েছে তাই নয় সেচের জলের অভাবে রবি চাষের মরশুমে একদিকে মাঠের ধান যেমন শুকিয়ে যাচ্ছে অপর দিকে রাজ্যজুড়ে এবার বোরো চাষ ভীষণভাবে মার খাওয়ায় চাষীদের জীবনে সর্বনাশ ডেকে আনার আশঙ্কা দেখা দিয়েছে। রাজ্যের কৃষি দপ্তরও এই ভয়াবহ জল সঙ্কটে উদ্বেগ প্রকাশ করে জানিয়েছে যে (১) অবিলম্বে তেনুঘাট থেকে জল আনতে হবে। (২) গ্রামাঞ্চলে বিদ্যুৎ সরবরাহ যাতে বিঘ্নিত না হয়। যাতে সেচ নলকূপগুলি চালানো যায়, তা দেখতে হবে। (৩) ডিজেল চালিত পাম্পসেট নিয়মিত চালু রাখার জন্য গ্রামে ডিজেলের সরবরাহ যাতে অব্যাহত থাকে দেখতে হবে। (৪) ক্ষুদ্র সেচ পাম্প বিকল হলে ঐ দফতর অনতিবিলম্বে যাতে তা মেরামত করে দেখতে হবে। একদিকে রাজ্যের তিন জেলার বোরো চাষ বাঁচাতে বিহারের তেনুঘাট থেকে ৫০ হাজার একর ফুট জল আনার পরিকল্পনা রূপায়িত না হওয়ায় পরিস্থিতি আরও ভয়াবহ রূপ নিয়েছে।

(গোলমাল)

(এই সময় মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার বিধানসভা কক্ষ ত্যাগ করেন।)

## Calling Attention

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subjects, namely :

i) Death of one Sk. Hydar at Nikeripara under Tollygunge P.S. on 21-3-99 : Shri Pankaj Banerjee

| | | |
|---|---|---|
| ii) | Arrangement of Special transport during Higher Secondary Exam | : Shri Ashok Kumar Deb |
| iii) | Reported death of six persons at Satgacchia in South 24-parganas due to mass beating on 23-3-99 | : Shri Saugata Roy, Shri Deba Prasad Sarkar, Shri Sailaja Kumar Das, Shri Sultan Ahmed and Shri Gopal Krishna Dey. |
| iv) | Crisis of irrigable water at Birbhum due to use of water from Tilpara Barrage for Bakreswar Thermal Power Plant | : Shri Suniti Chattaraj |

I have selected the notice of Shri Saugata Roy and others on the subject of 'Reported death of six persons at Satgacchia in South 24-Parganas due to mass beating on 23-3-99'.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 30th of March, 1999.

**মিঃ স্পিকার ঃ** এই দেখুন, মাননীয় সুধীরবাবু আপনি এত চিৎকার-চেঁচামেচি করলেন কিন্তু আপনি যে কলিং অ্যাটেনশনটা পাঠ করলেন সেটাই তো অ্যাডমিট হ'ল। খবরের কাগজে ছাপবে বলে আপনারা এইসব করেন। খবরের কাগজই সর্বনাশের মূল। আপনাদের শেষ করে দেবে।

## Presentation of the Fourteenth and the Fifteenth Reports of the Committee on Public Account, 1998-99.

**Shri Satya Ranjan Bapuli (The Chairman) :** Sir, I beg to present–

(a) The Fourteenth Report of the Committee on Public Accounts, 1998-99 on the Report of the Comptroller and Auditor General of India for the year 1989-90 No. 3 (Civil) relating to the Home (Police) De-

partment, Government of West Bengal.

(b) The Fifteenth Report of the Committee on Public Accounts, 1998-99 on the Report of the Comptroller and Auditor General of India for the year 1993-94 No. 3 (Civil) relating to the Home (Police) Department, Government of West Bengal.

## Mention Cases

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প এবং শ্রম দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যাদবপুর, ঢাকুরিয়া ও টালিগঞ্জ অঞ্চলের মোট ১১টি কারখানার মধ্যে ১০টি কারখানা বন্ধ হয়ে গেছে। বেঙ্গল ল্যাম্প বন্ধ হয়ে গেছে, সুলেখা ওয়ার্কস বন্ধ হয়ে গেছে। চালিহার রোলিং মিল্‌স বন্ধ হয়ে গেছে, পান্ডে ইন্ডাস্ট্রিস বন্ধ হয়ে গেছে, চোপড়া মোটরস বন্ধ হয়ে গেছে। একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আমরা প্রতিনিয়ত শুনছি পশ্চিমবঙ্গ সরকার পশ্চিমবঙ্গে নতুন করে শিল্প প্রতিষ্ঠার চেষ্টা করছেন। তাঁরা ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল করছেন। কিন্তু আমার মনে হয় তাঁরা শিল্পকে ডেস্টিনেশন অফ বে অফ বেঙ্গল করছেন। নতুন শিল্প গড়ার নামে তাঁরা বেকারদের ধোঁকা দিচ্ছেন। 'মউ' করার নামে কোটি কোটি টাকা বিদেশ ভ্রমণে ব্যয় করছেন। পশ্চিমবঙ্গে শিল্প প্রতিষ্ঠা না করে শিল্পগুলোকে ধ্বংস করা হচ্ছে। বন্ধ হয়ে যাচ্ছে কলকারখানাগুলো। বন্ধ কারখানার শ্রমিকদের মাসে ৫০০ টাকা করে ভিক্ষে দিয়ে বামফ্রন্ট সরকার নিজেদের জাহির করছে। মেটাল বক্স বন্ধ হয়ে আছে। ১১ বছর পর মেটাল বক্সের জন্য ৫ কোটি টাকা অনুদান দেওয়ার কথা ঘোষণা করেছেন। বন্ধ মেটাল বক্সের ৩৯ জন শ্রমিক আত্মহত্যা করেছে। (এখানে মাইক অফ হয়ে যায়।)

**শ্রী লক্ষ্মণ বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। আপনি জানেন স্যার, দেশে রুগ্ন কারখানা, বন্ধ কারখানাগুলো খোলার দাবিতে বর্ধমান জেলার দেবীপুর থেকে ২০০ জন শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত, মেহনতি মানুষ পদযাত্রা করে কলকাতার দিকে আসছে। কালনা, কাটোয়া এবং হুগলির হাজার হাজার মানুষ তাদের সংবর্ধনা জানানোর পর তারা আজকে হাওড়ার মধ্যে আসছে। ৫টি রাষ্ট্রায়ত্ত সংস্থা কেন্দ্রের বি.জে.পি. সরকার বন্ধ করার সিদ্ধান্ত নিয়েছে। ইস্টার্ন কোল্ ফিল্ড লিমিটেডের ৬৪টি কোলিয়ারী বন্ধ করে সেখানকার ৭২ হাজার শ্রমিককে ছাঁটাই করার প্রস্তাব নেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকারের এই নীতির বিরুদ্ধে শ্রমিকরা আন্দোলন করছে এবং কেন্দ্রীয় সরকারের এই নীতির পরিবর্তন করার জন্য আজকে তারা দলে দলে পদযাত্রা করে হাওড়ায় আসবে। আগামীকাল

২৫শে মার্চ কলকাতা ময়দানে তাদেরকে সংবর্ধনা জানানো হবে। এই কারখানাগুলোকে বন্ধ করার যে সিদ্ধান্ত কেন্দ্রের বি.জে.পি. জোট সরকার নিয়েছে অবিলম্বে সেই সিদ্ধান্ত প্রত্যাহার করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পাথরপ্রতিমা বিধানসভা কেন্দ্রের ১৪টি দ্বীপ অঞ্চলের বিস্তীর্ণ এলাকার শিক্ষার্থীদের স্বার্থে ওই এলাকায় একটা ডিগ্রি কলেজ স্থাপনের জন্য আমি মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম। এবং এ বিষয়ে চিঠিপত্রও দিয়েছি। ঐ এলাকার অধিকাংশ ছাত্রকেই দক্ষিণ-বারাসাত, কাকদ্বীপ ও ডায়মণ্ড হারবার কলেজে পড়তে এসে মাঝপথে পড়াশোনা বন্ধ করে দিতে হয় এবং পাথরপ্রতিমার দুর্গম এলাকা যেটা সুন্দরবনের প্রত্যন্ত এলাকা সেই এলাকায় শিক্ষার হার অনেকাংশে বেশি। ঐ অঞ্চলে কলেজে পড়া ছাত্র প্রচুর পরিমাণে আছে। স্থানীয় পঞ্চায়েত সমিতি এবং সাধারণ মানুষরা কলেজ করার জন্য জমি দিতে ইচ্ছুক। আমি মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁর কাছে এই দাবি জানাচ্ছি যে, পাথরপ্রতিমা বিধানসভা এলাকায় একটা ডিগ্রি কলেজ স্থাপন করা হোক। এর পাশাপাশি শ্রীধরনগর শৈলেন্দ্রনাথ বিদ্যাপীঠ এবং জি প্লট বিবেকানন্দ বিদ্যাপীঠকে আপগ্রেড করে হায়ার সেকেন্ডারি স্কুলে উন্নীত করা হোক। এছাড়া রাক্ষসখালি জুনিয়র হাই স্কুল এবং মেহেরপুর জুনিয়র হাই স্কুলকে হাই স্কুলে উন্নীত করা হোক।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে রাজ্য মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। সংবাদপত্রে প্রকাশ এবং আমাদের অভিজ্ঞতা, এ রাজ্যের ৫৬ জন এম. পি.র মধ্যে প্রায় অর্ধেকের বেশি এম.পি.র কোটার টাকা, ৩০ কোটি টাকা খরচ হয়নি। ফলে তাঁরা ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ সালের জন্য তাঁদের বরাদ্দের টাকা নিতে পারছেন না। পূর্বেকার কাজের ইউটিলাইজেশন সার্টিফিকেট না পাওয়ার জন্য। এম. পি. কোটার টাকা না পাওয়ায় বিভিন্ন উন্নয়নমূলক কাজ বিঘ্নিত হচ্ছে। আমি নিজে এম. পি. কোটার টাকার উন্নয়নমূলক কাজের সঙ্গে যুক্ত, প্রয়াত ত্রিদিব চৌধুরি এবং বর্তমান এম. পি. কমরেড প্রমথ মুখার্জির কোটার টাকার কাজের ভারপ্রাপ্ত। আমার অভিজ্ঞতা হচ্ছে, এই টাকা খরচ করা যাচ্ছে না প্রশাসনিক শৈথিল্য এবং অসহযোগিতার জন্য। এই ক্ষেত্রে ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের সাহায্য সহযোগিতা পাওয়া যাচ্ছে না। ফলে এলাকার স্কুল, কলেজ ইত্যাদির সম্ভব হচ্ছে না। তারা ভেটিং এবং অনুমোদন না দেওয়ার জন্যই মূলতঃ অসুবিধা হচ্ছে। ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট বিভিন্ন কাজে এত ব্যস্ত যে তারা

এম. পি. কোটার কাজের প্রতি নজর দিতে পারে না। অথচ প্রতিটি ক্ষেত্রেই জেলা শাসকের কাছ থেকে ভেটিং এবং অনুমোদন নিতে হয়। সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার আবেদন, এম. পি. কোটার কাজ যাতে ঠিক ঠিক হতে পারে এবং পশ্চিমবাংলার এম. পি. কোটার টাকা যাতে নিয়মিত আসতে পারে সেজন্য ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টে একটা সেল গঠন করা হোক এবং সেখানে আলাদা ভারপ্রাপ্ত আধিকারিকের ব্যবস্থা করা হোক। বর্তমানে পশ্চিমবাংলা প্রায় ৫০ কোটি টাকা থেকে বঞ্চিত হচ্ছে, সেই টাকা খরচ হচ্ছে না। পূর্বের কাজের ইউটিলাইজেশন সার্টিফিকেট, কমপ্লিশন সার্টিফিকেট, যে কাজ সম্পূর্ণ হয়েছে, সেই সার্টিফিকেট জমা দেওয়া যাচ্ছে না। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আমি আশা করব মন্ত্রিসভা বিষয়টির প্রতি গুরুত্ব দেবে এবং আমাদের এম. পি.রা যে অসহায় অবস্থার মধ্যে পড়েছেন তা থেকে তারা অব্যাহতি পাবেন এবং আমাদের এলাকা উন্নয়নের কাজ বহু ক্ষেত্রেই সুসম্পন্ন হতে পারবে।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি নিশ্চয়ই আজকের কাগজে দেখেছেন যে, গতকাল দক্ষিণ ২৪-পরগনার নোদাখালি থানার আন্ডারে ৭ জনকে পিটিয়ে মারা হয়েছে। ঐ এলাকাটি মাননীয় মুখ্যমন্ত্রীর বিধানসভা কেন্দ্রের মধ্যে অবস্থিত। আমরা আশা করেছিলাম মুখ্যমন্ত্রী এ ব্যাপারে অ্যাকশন নেবার চেষ্টা করবেন এবং স্বরাষ্ট্র মন্ত্রীকে সেইমত নির্দেশ দেবেন। যদি মুখ্যমন্ত্রীর এলাকাতেই এ-রকম ঘঠনা ঘটে তাহলে অন্যান্য জেলার কি অবস্থা দাঁড়াবে তা সহজেই অনুমান করা যাচ্ছে। শুধু নোদাখালিতেই নয়, রাজ্যে বিভিন্ন জায়গায় আজকে এই ঘটনা ঘটছে। আমরা জানি এই হাউসে হোম মিনিস্টার আমাদের বক্তব্য গুরুত্ব দিয়ে শোনেন। কিন্তু তারপরই তিনি বলেন যে, রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি খুবই ভাল আছে অন্যান্য রাজ্যের তুলনায়। এই ঘটনা কি আইন-শৃঙ্খলা ভালর নজির? গতকাল ওখানে যে ঘটনা ঘটেছে তার প্রতিকার দাবি করছি এবং গোটা রাজ্যে সুস্থ্য পরিবেশ ফিরিয়ে আনার দাবি জানাচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের প্রতিটি ব্লকে যে বীজ খামারগুলি আছে সেগুলিতে ১০/১২ জন স্থায়ী ক্ষেতমজুর আছে যাদের বয়স ৬০ বা তার ঊর্ধ্বে। চাষের যে মরসুম শুরু হয় সেই জো থাকে ১০/১৫ দিন। সরকারি নির্দেশ আছে বাড়তি ক্ষেত-মজুর নিয়োগ করা যাবে না। তার ফলে এই বীজ খামারগুলিতে পুরো আবাদ হয় না। অনুরূপভাবে যে ফসল ফলবে সেই ফসলগুলি সময়মতো আর হয় না। এর ফলে চাষীরা তাদের চাহিদা অনুযায়ী উন্নত বীজ খামারগুলি থেকে পায় না। তাই সরকারি নির্দেশ পরিবর্তন করে চাষবাস যাতে নিয়মিত হয় এবং চাষীরা যাতে

উন্নতমানের বীজ পায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার সমস্যার প্রতি এই হাউসের এবং মাননীয় পৌর নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজ থেকে ২৫ বছর আগে চেতলা হাট রোডে বস্তী জায়গায় সি.এম.ডি.এ. কোয়ার্টার তৈরি করেছিল বস্তীবাসীদের থাকতে দেবার জন্য। এগুলি ৭টি ব্লকে ছিল এবং এতে কয়েক হাজার লোক সেখানে বাস করে। কিন্তু আশ্চর্যের ব্যাপার, বামফ্রন্ট সরকার হবার পর ঐ কোয়ার্টারগুলি একবারও রিপেয়ার করা হয়নি। তার ফলে কোয়ার্টারগুলি ভেঙে পড়ছে। ড্রেনেজ সিস্টেম নেই, জলের ব্যবস্থা নেই। সেখানকার বাসিন্দারা ভয়ে জীবন-যাপন করছে। বেশ কিছুদিন আগে এই কোয়ার্টার থেকে বারান্দা ভেঙে পড়ে যায়। সৌভাগ্যবশত কেউ ছিল না বলে আহত হয়নি। গতকাল রাত্রিবেলা আবার একটা বারান্দা ভেঙে পড়ে গেছে। আমি সি.এম.ডি.এ.র চীফ এক্সিকিউটিভ অফিসারকে বলেছি এবং মাননীয় মন্ত্রী মহাশয়কেও বলেছি। উনি একটা কমিটি করে দিয়েছেন। অবিলম্বে এই কোয়ার্টারগুলি রিপেয়ার করার জন্য উদ্যোগ সি.এম.ডি.এ. যদি না নেন এবং দরকার হলে সি.এম.ডি.এ. ঐ ফ্ল্যাটগুলি (চেতলাহাট রোডে) ভেঙে নতুন করে তৈরি যদি না করেন তাহলে বড় অ্যাক্সিডেন্ট হবে। সরকারের তৈরি করা সম্পদ এইভাবে নষ্ট হয়ে যাচ্ছে, এইভাবে নষ্ট হতে দেওয়া উচিৎ নয়। অশোকবাবু দুর্ভাগ্যবশতঃ সময় দিতে পারছেন না, উনি ব্যস্ত মানুষ। বস্তীবাসীদের ভালভাবে জীবনযাত্রার জন্য যে কোয়ার্টারগুলি তৈরি করা হয়েছিল সেটা আজকে মানুষের মরণফাঁদ হয়ে যাচ্ছে। আমি হাউসে বলে রাখলাম, এর পর কেউ যদি দুর্ঘটনায় মারা যায় তাহলে সরকার পুরোপুরি দায়ী থাকবে। সরকার যদি ঠিকঠাকভাবে রিপেয়ার করে লোকেদের কাছ থেকে ভাড়া আদায় করেন তাহলে আমরা সব রকমের সহযোগিতা করব। কিন্তু যদি অ্যাক্সিডেন্ট হয় গতকাল রাত্রিবেলার মতন তাহলে সরকার দায়ী থাকবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এলাকায় বক্সা টাইগার প্রোজেক্ট আছে। সেখানকার বনবাসীরা জীবনধারণের জন্য তাদের ন্যূনতম যে কাজকর্ম সেটা তারা পায় না। গত কয়েক বছর ধরে বক্সা টাইগার প্রোজেক্টে তাদের কাজকর্ম সব বন্ধ। এর ফলে নিয়মিত ঝামেলা চলছে। বক্সা প্রোজেক্টে যে কমলা বাগান ছিল, সেগুলি এনক্লোজারের নাম করে কেটে দিচ্ছে বন দপ্তরের লোকেরা। কিন্তু পরিবেশ দপ্তরের ফরমান অনুযায়ী বৃক্ষ ছেদন চলবে না। তা সত্ত্বেও তারা কেটে দিচ্ছে। এর ফলে পরিবেশের সর্বনাশ করছে, অপরদিকে বনবাসীদের রুজি-রোজগারের পথ বন্ধ করে দিচ্ছে। এইসব বনবাসীরা নিজেদের জ্বালানীর জন্য এবং জীবন-ধারণের জন্য এই বন ব্যবহার করত। বনে যেসমস্ত বিভিন্ন গাছগাছড়া ছিল সেগুলি ব্যবহার করতো,

ভেষজ ব্যবহার করতো। তারা এগুলি সংগ্রহ করে বিক্রি করে জীবনধারণ করত। কিন্তু বন্ধ করে দেবার ফলে তাদের অবস্থা সঙ্গীন হয়ে গেছে। কোর্টের একটা ভারডিক্ট হয়েছে, জ্বালানীর জন্য বনবাসীদের বনকে ব্যবহার করার অধিকার দেওয়া যেতে পারে। নেতৃত্ববিদরা বলেন, বনজ সম্পদকে যদি ওদের ব্যবহার করতে না দেওয়া হয় তাহলে ওদের মৃত্যু অনিবার্য। এমনিতেই ওদের কাছে শিক্ষার আলো পৌঁছায়নি, পানীয় জলের ব্যবস্থা নেই, যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন, চিকিৎসার সুযোগ-সুবিধা নেই।

আমি মাননীয় মন্ত্রী এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, ঐ টাইগার প্রোজেক্ট এলাকায় বনবাসীদের জীবনধারণের জন্য ব্যবস্থা করা হোক। স্যার, সেখানে অফিসাররা চুরি বন্ধ করতে পারছে না। স্বয়ং ডাইরেক্টারের বিরুদ্ধেও অভিযোগ উঠেছে যে তিনি এই সমস্ত পাচারের সঙ্গে যুক্ত। কোটি কোটি টাকা নয়ছয় হয়েছে। কিছু কিছু ধরা হয়েছে কিন্তু রাঘববোয়ালদের কেশাগ্র স্পর্শ করা যাচ্ছে না। ওখানে ৫৫ হাজার বনবাসী আছেন, তাদের জীবনধারণের প্রয়োজনে তারা যাতে বন ব্যবহার করতে পারে সে ব্যবস্থা করা হোক। সেখানে স্যার, আমরা দেখছি, নির্বাচিত পঞ্চায়েতকে পরিহার করে বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানকে লক্ষ লক্ষ টাকা পাইয়ে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। এব্রাট বলে এরকম একটি সংস্থাকে ৩৮ লক্ষ টাকা পাইয়ে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। বনবাসীদের স্বার্থের দিকে লক্ষ্য রেখে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

[12-30 – 12-40 p.m.]

**Smt. Shanta Chhetri :** Hon'ble Speaker Sir, I would like to draw the attention of the Hon'ble Education Minister, Shri Kanti Biswas. Sir, the Indo British Education Pact in the running of primary schools in Darjeeling has not yet been finalised by the Government. There are many schools which are located in the Indo Nepal area where construction cost of the building is very high than that of the other area in Darjeeling. A few districts of West Bengal have already been benefited for the development of primary education under DPEP Scheme but Darjeeling has not been included in the same though it is absolutely necessary for the same. I would request the Hon'ble Education Minister to look into it so that Darjeeling district may be included in the same within the next financial year. Thank you, Sir.

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে বিহারে ভূস্বামীরা রণবীরসেনা গঠন করেছে এবং তাদের দ্বারা সেখানে তারা ইত্যালীলা সংগঠিত করছে। একইভাবে মেদিনীপুর জেলার কেশপুর ১, ২, ৩, ৪ ও ১২ নম্বর অঞ্চলে ভয়ঙ্করভাবে এইরকম জিনিস করে গরিব মানুষদের আক্রমণ করার চেষ্টা করা হচ্ছে। এটা করাচ্ছে বি.জে.পি. এবং তাদের বাংলার এজেন্ট তৃণমূল কংগ্রেস। সেখানে প্রাক্তন জোতদার যাদের শত শত বিঘা জমি বামফ্রন্ট সরকার কেড়ে নিয়েছে তারা ভাড়াটে খুনীদের নিয়োগ করছে, তাদের খরচ দিচ্ছে এবং ঐ অঞ্চলের সাধারণ দরিদ্র কৃষকদের উপর তাদের দিয়ে আক্রমণ করাচ্ছে, লুঠ করাচ্ছে, আগুন দেওয়াচ্ছে। স্যার, যারা পশ্চিমবঙ্গে ৩৫৬ ধারা প্রয়োগ করা হোক কিংবা নিদেনপক্ষে ৩৫৫ ধারা প্রয়োগ করা হোক চাইছে তারা এতে খুব উৎসাহিত হচ্ছে। এ বিষয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের কাটোয়া থানার যা পরিধি তাতে ১৬টি অঞ্চল এবং দুটি পৌরসভা এলাকা রয়েছে। এর বেশ কিছু এলাকা আবার ভাগীরথীর অপর পাড়ে অবস্থিত। কাটোয়া থানার যা স্টাফের সংখ্যা তা দিয়ে গোটা এলাকাটা মেন্টেন করা যাচ্ছে না। এলাকাটি শান্তিপূর্ণ এলাকা হলেও গত দু'বছরে ২৬ জন খুন হয়েছে। আমার প্রস্তাব, দাইহাট পৌরসভা এবং কাটোয়া দু' নং ব্লকের ৭টি অঞ্চল নিয়ে অবিলম্বে আলাদা একটি থানা গঠন করা হোক। পুলিশমন্ত্রীর কাছে এই দাবি রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজিত পাণ্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বহুবাজার কেন্দ্রে তীব্র জলসঙ্কট। এটা দীর্ঘদিনের। এখানে জলের অপর নাম বালি। টিউবওয়েল থেকে বালি উঠে আসছে। ৩/৪ ওয়ার্ড ৫২, ৫৩, ৬২, ৪৭ ওয়ার্ডে জল নেই। আমি আমাদের এম.পি. বিপ্লব দাশগুপ্তের ফান্ড থেকে ২ লক্ষ টাকা নিয়ে প্রোজেক্ট তৈরি করে যখন জলের ব্যবস্থা করছি তখন কিছু স্বার্থান্বেষী লোক বাধা দিয়ে ভণ্ডুল করার চেষ্টা করছে। আমি আপনার মাধ্যমে এটা সুরাহার দাবি জানাচ্ছি এবং এটা যাতে বন্ধ না হয়, মানুষ যাতে জল পায় সেই ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। পশ্চিমবাংলায় শ্রমিকদের স্বার্থ নিয়ে কেন্দ্র এবং রাজ্য উভয়েই ছিনিমিনি খেলছে। তাদের দায় এবং দায়িত্ব এই দুই সরকারের

যাদের নেবার কথা তারা কেউ নিচ্ছে না, একে অপরের উপরে দোষ চাপিয়ে চলেছেন। আমরা কিছুদিন আগে দেখেছি যে, পশ্চিমবাংলার ৬টি রাষ্ট্রায়ত্ত শিল্প বন্ধ হয়ে যাবে এই পরিপ্রেক্ষিতে আন্দোলন হল। তারপরে আবার কেন্দ্র বলল যে, বন্ধ হবে না, শ্রমিকরা বেতন পাবেন। শ্রমিকদের তারা অসত্য কথা বলছেন। ফ্যাক্টরী বন্ধ হয়ে যাবে, কি চালু থাকবে, এই নিয়ে আমাদের বামফ্রন্ট সরকার মেকি শ্রমিক দরদী সেজে ভোটের রাজনীতি করছেন। আর কেন্দ্রে যে সরকার আছে তাদের কথা যত কম বলা যায় ততই ভাল। যে যেখানে পারছে মিথ্যা কথা বলে যাচ্ছে। মানুষকে নিয়ে এই ছিনিমিনি খেলা আর কতদিন চলবে? আমি একটা ঘটনার কথা এখানে উল্লেখ করছি। সাইকেল কর্পোরেশন অব ইন্ডিয়ার যে ফ্যাক্টরী, যেটা আমাদের বাংলার এক সময়ে গর্ব ছিল, আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী—আপনাদের চোখে যতই খারাপ হোক—সিদ্ধার্থশঙ্কর রায় এই ফ্যাক্টরী ন্যাশনালাইজ করেছিলেন। তখন সেই অঞ্চলে একটা খুশির বন্যা বয়ে গিয়েছিল, শিল্প শহর জুড়ে একটা খুশির বন্যা বয়ে গিয়েছিল। স্যার, আমার বক্তব্য হচ্ছে, আজকে ৩ মাস ধরে এই সাইকেল কারখানার শ্রমিকরা বেতন পাচ্ছে না। আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যে তাদের মাইনা দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী কার্তিকচন্দ্র বাগ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বর্ধমান জেলার আউস গ্রামে, আমার বিধানসভা কেন্দ্রে বোরো চাষ হচ্ছে। এই বোরো চাষকে কেন্দ্র করে বি.জে.পি. কংগ্রেস এবং তৃণমূলের লোকেরা বিশৃঙ্খলা সৃষ্টি করার একটা চক্রান্ত করছে। কিন্তু আমাদের পঞ্চায়েতের পক্ষ থেকে এই জলের সুষ্ঠ ব্যবস্থা করা হয়েছে এবং এই চক্রান্তকে ব্যর্থ করা হয়েছে। স্যার, আমাদের সরকারি ঘোষণা আছে যে, ১৫ই এপ্রিল পর্যন্ত জল দেওয়া হবে। আমাদের দাবি যে, ২৫শে এপ্রিল পর্যন্ত এই জল দেওয়া হোক। রাজ্য সরকার তেনুঘাট থেকে জল আনার ব্যবস্থা নিয়েছেন। এর ফলে ধানের উৎপাদন রেকর্ড পরিমাণে হবে। আমি সেজন্য রাজ্য সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আশা করব যে ওখানে আরও ৭ দিন থেকে ১০ দিন জলের সরবরাহ বাড়াবার ব্যবস্থা হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, সারা পশ্চিমবাংলার হাসপাতালে কোন ঔষধ পাওয়া যায় না। বিশেষ করে যে সমস্ত জীবনদায়ী ঔষধ আছে। যেমন—সাপে কামড়ালে বা কুকুরে কামড়ালে নির্দিষ্ট সময়ের মধ্যে যদি ঔষধ না প্রয়োগ করা যায় তাহলে রুগীর মৃত্যু হয়। বীরভূম জেলার রামপুর হাট মহকুমা সদর হাসপাতালে দীর্ঘদিন ধরে কুকুরে কামড়ানোর ঔষধ নেই। প্রতিদিন শত শত রুগী হাসপাতালে গিয়ে ফিরে আসছে। আপনি জানেন যে, কুকুরে কামড়ালে ১০

দিন পরে ইনজেকশন প্রয়োগ করতে হয়। সেই নির্দিষ্ট সময়ের মধ্যে যদি ঔষধ প্রয়োগ করা না যায় তাহলে সেই রুগী মারা যাবে। কাজেই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাব যে, সমস্ত জীবনদায়ী ঔষধ যেন রামপুর হাট মহকুমা সদর হাসপাতালে অবিলম্বে পাঠানো হয়।

**শ্রী সরেশ আঁকুড়ে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাঁকসা বিধানসভা এলাকায় মিলামপুর গ্রামে একটি মাধ্যমিক স্কুল আছে। ছাত্রছাত্রীর সংখ্যা প্রায় ১৩ শত। তার মধ্যে তফসিলি জাতি আদিবাসীর সংখ্যা প্রায় পাঁচশত। মাধ্যমিক পাশ করে উচ্চ মাধ্যমিক পড়ার জন্য রেল লাইন, জি.টি. রোড পার হয়ে কাঁকসা ও মানকরে উচ্চ মাধ্যমিক পড়তে যেতে হয়। যাতে মিলামপুর মাধ্যমিক স্কুলটি উচ্চ মাধ্যমিক হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমে বলছি, আজকে কয়েক হাজার শিক্ষক রানী রাসমণি রোডে আইন অমান্য করছেন। কেন করছেন সে ব্যাপারেই আমার দৃষ্টি আকর্ষণ করা। শিক্ষকদের জন্য রোপা '৯৮ ঘোষিত হবার পর কতগুলো ব্যাপারে তিনি ভিন্ডিকটিভ অ্যাটিচ্যুড নিয়েছেন। দৃষ্টিভঙ্গিটা এমন—যাঁরা ১৯৮১ সালের পে স্কেলে ৬৫ বয়স পর্যন্ত কাজ করছেন তাদের জন্য রোপা '৯৮এ কোনওরকম ব্যবস্থা নেই। ১০ এবং ২০ বছরের জন্য যে ইনক্রিমেন্টের ব্যবস্থা ছিল সেটাও বন্ধ করেছেন। হেড মাস্টারদের জন্যও কোন আলাদা স্কেল নেই। এর বিরুদ্ধে আজকে তারা এসপ্ল্যানেডে আইন অমান্য করছেন। যাতে শিক্ষাক্ষেত্রে শান্তি ফিরে আসে তার জন্য সেখানে গিয়ে তাদের সঙ্গে দেখা করবার জন্য আমি মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী হিমাংশু দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পূর্বস্থলী বিধানসভা কেন্দ্রের চারটি গ্রাম পঞ্চায়েত—কালেখাতলা-১, কালেখাতলা-২, পূর্বস্থলী এবং মেহেরতলা, এই চারটি গ্রাম-পঞ্চায়েতের একটা বিশাল এলাকা আর্সেনিক দূষিত। সেখানে আজ পর্যন্ত ২৬টি টিউবওয়েল সিল করে দেওয়া হয়েছে। যে টিউবওয়েলগুলি এখনও সিল্ করা হয়নি সেসব টিউবওয়েলের জল সেখানকার মানুষ খাচ্ছেন এবং অসুস্থ হয়ে পড়ছেন। যাতে সেখানকার টিউবওয়েলগুলি পরীক্ষা করা হয় এবং ওখানকার মানুষ যাতে বিশুদ্ধ পানীয় জল পেতে পারেন তার জন্য ব্যবস্থা নিতে আমি মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় কৃষি এবং বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় এবারে বোরো চাষে সর্বনাশ নেমে এসেছে। গতবার বন্যার ফলে সেখানকার চাষ নষ্ট হয়েছিল। আর এবার সেখানে যে বোরো চাষ হয়েছে সেটা বিদ্যুতের অভাব এবং ময়ূরাক্ষী ক্যানালে জল সরবরাহ না হবার ফলে মার খাচ্ছে। তাই অবিলম্বে যাতে ময়ূরাক্ষী ক্যানালে জল সরবরাহ করা হয় এবং বিশেষ করে রাঢ় অঞ্চলে বিদ্যুতের অভাব দূর করা যায় সেটা দেখুন। এই মুহূর্তের বোরো চাষ যাতে মুর্শিদাবাদ জেলায় রক্ষা করা যায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য আমার এই দৃষ্টি আকর্ষণ।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় ঘাসুরী, জগৎখালি এবং ফুলবাগান—এই বাঁধগুলি ভেঙে ভাগিরথীর মধ্যে চলে গেছে এবং তার ফলে জায়গাগুলো উন্মুক্ত হয়ে রয়েছে। যদি ঘাসুরী, জগৎখালি, ফুলবাগান বা নয়াচরের বাঁধ না হয় তাহলে কালিগঞ্জ, নাকাশীপাড়ায় একটা অস্বাভাবিক অবস্থা সৃষ্টি হবে বর্ষাকালে। তার জন্য আমার দাবি, অবিলম্বে বাঁধগুলি পুনরায় বাঁধা হোক।

**শ্রী মোজাম্মেল হক ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া বেলডাঙা এবং নওদা সীমান্ত এলাকায় ১৯৫২ সালে একটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয়। সেই হাসপাতাল গত ১১ বছর প্রায় বন্ধ হয়ে যায়। বন্ধ বলতে হাসপাতালে ডাক্তার অ্যাপয়েন্টমেন্ট করা হয়েছিল, স্টাফও ছিল। কিন্তু ১১ বছর ধরে কোনও স্টাফ নেই, তালা বন্ধ হয়ে পড়ে আছে। এই হাসপাতালের স্টাফ হিসাবে তারা মাইনে নিয়ে যাচ্ছে কিন্তু হাসপাতাল বন্ধ হয়ে পড়ে আছে। এই হাসপাতালটিকে পুনরায় চালু করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই হাসপাতালটির নাম হল মহিষপাড়া ঘোঁড়ামারা হাসপাতাল। তিনটি ব্লকের একদম সীমান্ত এলাকায় এই হাসপাতাল অবস্থিত। বেলডাঙা আমতলা বহরমপুরের কোনও জায়গার মানুষ অসুস্থ্য হলে দূর্বিষহ ব্যাপার হয়ে দাঁড়ায়, ২০ কি.মি. দূরত্বে হাসপাতালের জন্য যেতে হয়। সেইজন্য এই হাসপাতালটি পুনরায় খোলার জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন ক্যাপটেন সতীশ শর্মা এবং শীলা কল এই দু'জনকে অন্যায় কাজের জন্য, পেট্রোল পাম্প বাড়িয়ে দেওয়ার জন্য কোর্ট তাদের শাস্তি দিয়েছে এবং জরিমানা করেছে। আমার কাছে একটা বিচারের রায় আছে, এটা জাস্টিস পিনাকীরঞ্জন ঘোষ ৫ই ফেব্রুয়ারি একটা জাজমেন্ট দিয়েছেন সেই

*জাজমেন্টের প্রতি পাতায় এই রাজ্যের মুখ্যমন্ত্রীকে তিরস্কার করেছেন। তিনি সল্ট লেকে বিশাল জমি অন্যায়ভাবে দিয়ে দিয়েছেন। সেখানে তাঁকে অবিবেচক দায়িত্বজ্ঞানহীন বলেছেন। বিচারক এখানে যে জাজমেন্ট দিয়েছেন তার থেকে ৪ লাইন আমি এখানে পড়ে দিচ্ছি, আপনি একটু সময় দেবেন। সেখানে বলছে,*

"I am not quashing the names of the said allottes....Since the said allottes have not been made a party to the application must fall on that ground along, although I do not have any hesitation to hold that such allotments are without any reasons."

মুখ্যমন্ত্রী জমি দিয়েছেন তার কোনও কারণ নেই।" And has not been done as a reasonable man. রাজ্যের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু দায়িত্বজ্ঞানহীন সম্পন্ন নয় তাই এই কথা বলেছেন ওট টু have exercised his discretion on the given facts to কাদের দিয়েছেন? প্রশান্তবাবুর পুত্রবধূকে দিয়েছেন, ব্যক্তিগত সচীবের বউকে বিশাল জমি দিয়েছেন অন্যায়ভাবে স্কুল করার জন্য অনুমতি দিয়েছেন এবং যাকে তিনি সহ উপাচার্য করেছেন সেই সুরভী বন্দ্যোপাধ্যায়ের স্বামীকে জমি দিয়েছেন। এত বড় অন্যায় করার পর......

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কো-অপারেটিভ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনটি জেলাকে খরা এলাকা বলে ঘোষণা করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত শর্ট টার্ম লোন এবং মিড টার্ম লোন পাওয়ার ব্যাপারে চাষীরা যে সুযোগসুবিধা পায় সেই ব্যাপারে কো-অপারেটিভ সচিব কোনও সার্কুলার পাঠাননি। অপর দিকে মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়ায় লোকাল কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে চাষীদের লাল কার্ড ধরানো হচ্ছে। তার ফলে চাষীরা আরও ক্ষতিগ্রস্ত হবে। কো-অপারেটিভ দপ্তর থেকে ৩১শে মার্চ পর্যন্ত ঋণ ছাড়ের সার্কুলার না পাঠানো হয় তাহলে চাষীরা ক্ষতিগ্রস্ত হবে। ডি.এম.এর ২৫-৯-৯৮ তারিখের এক নোটিসে দিয়েছেন। এটা কার্যকর করার জন্য আবেদন জানাচ্ছি। কিন্তু এই কো-অপারেটিভ দপ্তর থেকে এই সার্কুলার না গেলে এটা কার্যকর হবে না। ক্রপ ইনসিয়োরেন্স স্কীম গভর্নমেন্ট চালু করেছিল তার মাধ্যমে চাষীরা সুযোগ-সুবিধা পেত। আজকে সেই সুযোগ তারা পাচ্ছে না। তারা এক টাকা দেয় গভর্নমেন্ট এক টাকা দেয়, কিন্তু ইন্সিয়োরেন্স কোম্পানি তা নিয়ে জটিলতার সৃষ্টি করছে। এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সংশ্লিষ্ট দপ্তরকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাই।

**শ্রী রণজিৎ কুণ্ডু ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীদ্বয় মাধ্যমিক এবং উচ্চশিক্ষা, এঁদের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই। আমার এলাকা বা ব্যারাকপুর শিল্পাঞ্চলে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ সমস্যা—আপনি জানেন, ব্যারাকপুর শিল্পাঞ্চলে হিন্দীভাষী এবং উর্দুভাষী বহু মানুষের বাস। এই সমস্ত মানুষের মধ্যে যারা কলকারখানায় কাজ করেন তাঁরা এবং সর্বস্তরের বহু মানুষ তাদের লেখাপড়ার ক্ষেত্রে সচেতনতা বেড়েছে পড়াশুনা করবার জন্য। এরজন্য তারা জায়গা চায়, স্কুল চায়, কলেজ চায়। হিন্দীভাষী, বিশেষ করে উর্দুভাষী যারা তারা উর্দু মাধ্যমে পড়বে তার কোনও সুযোগ নেই। অনেক দূরে গিয়ে তাদের পড়তে হয়। সেজন্য ওখানে একটি-দু'টি উর্দু মাধ্যম স্কুল এবং শিল্পাঞ্চলের কলেজগুলিতে উর্দু পঠনের ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যম দিয়ে আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, পশ্চিমবঙ্গ সরকারের আর.টি.এ. একটি দুর্নীতিগ্রস্ত জায়গা। সেখানে উৎকোচ না দিয়ে কোনও কাজ হয় না। আমার ফলতা বিধানসভা কেন্দ্রে ৮৩ নং বাসরুটে ৫৪টি বাস ছিল, এখন তা ২০টিতে এসে দাঁড়িয়েছে। বাসের মালিকরা এই রুটে বাস চালাবার জন্য আর.টি.এ.তে গিয়ে চেষ্টা করছে। কিন্তু আর.টি.এ. থেকে কিছুতেই তাদের রুট পার্মিট দিচ্ছে না। এখন পরিস্থিতি এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে, এক দেড় ঘন্টা পর্যন্ত অপেক্ষা করতে হচ্ছে যাত্রীদের। অথচ বাসের মালিকরা বাস চালাবার জন্য হয়ে হয়ে ঘুরছে। আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ৮৩ নং রুটে নতুন বাস যা বাসের মালিকরা চালাতে চাইছে তা যাতে দিয়ে দেওয়া হয়, সেই দাবি রাখছি।

**শ্রী নিকুঞ্জ পাইক ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন জানাচ্ছি যে, গত ২১-৩-৯৯ তারিখে আমার বিধানসভা এলাকায় মথুরাপুর অঞ্চলের সভাপতি এবং জনপ্রিয় নেতা রহিত মোল্লাকে তৃণমূল কংগ্রেসীরা সমাজবিরোধীদের দ্বারা গভীর রাতে খুন করার চেষ্টা করে। তাঁকে না পেয়ে তাঁর বাড়ির সমস্ত কিছু লুঠ করে নিয়ে যায়। এই রকম খুনের ঘটনা ওরা দীর্ঘদিন ধরে চালাচ্ছে। ওরা এলাকার সমাজ বিরোধীদের একত্রিত করে এলাকার রাজনীতিকদের খুন করার চেষ্টা করছে। সেজন্য সমস্ত বিষয় তদন্ত করে দোষীরা যাতে শাস্তি পায় তার ব্যবস্থা করতে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার ওখানে গঙ্গারামপুর থানা অঞ্চলের সুকদেবপুর গ্রামে এবং পুঁটিমারি গ্রামে তৃণমূল কংগ্রেস তাদের বাহিনী নিয়ে গিয়ে

বেলপাহাড়ি অঞ্চলে আমাদের দু'জনকে গুলি করে। একজন সঙ্গে সঙ্গে মারা যান এবং আর একজন কলকাতায় চিকিৎসার জন্য নিয়ে আসার পথে মারা যান।

এছাড়া গ্রামে লুঠতরাজ হচ্ছে, ঘরবাড়ি ভেঙে দিচ্ছে। নন্দকিশোর মণ্ডল নামে একজন ক্ষেতমজুরকে আক্রমণ করে এবং স্বদেশ সরকারকে মেরে ক্ষতবিক্ষত করে দিয়েছে। ওই এলাকা তৃণমূলের উৎপাতে সন্ত্রস্ত। বিগত পঞ্চায়েত নির্বাচনের সময়ের থেকে এই ঘটনা ঘটছে। গঙ্গারামপুর এলাকায় সন্ত্রাস চলছে। আইন-শৃঙ্খলার অবনতি ঘটছে। পুলিশ যদিও দু'একজনকে ধরেছে কিন্তু আসলে প্রকৃত অপরাধীরা বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে। সেই কারণে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ব্যবস্থা গ্রহণ করবার জন্যে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি। স্যার, আজকে ২৪শে মার্চ, সারা পশ্চিমবঙ্গে মেড্ক্যাল শিক্ষার উন্নয়নের জন্য মেডিক্যাল ছাত্ররা ধর্মঘটের ডাক দিয়েছেন। রাজ্যব্যাপী এই ধর্মঘটের ডাক দিয়েছে। ইতিপূর্বেই এই ধর্মঘটের ডাক তারা দিয়েছিল। আজকে ধর্মঘটের কারণ হচ্ছে রাজ্যব্যাপী চূড়ান্ত অবহেলার ফলে রাজ্যের মেডিক্যাল শিক্ষার পরিকাঠামো ভেঙে পড়েছে, তার ফলে আজকে এই রাজ্যে মেডিক্যাল শিক্ষার ভবিষ্যৎ অনিশ্চিত হতে চলেছে। স্যার, আপনি জানেন যে, আধুনিক চিকিৎসা বিজ্ঞানের সঙ্গে তাল মিলিয়ে মেডিক্যাল শিক্ষার পরিকাঠামো ছিল, তাতে সরকারি অবহেলায় এই শিক্ষা চূড়ান্তভাবে ভেঙে পড়েছে। মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া এই রাজ্যের সবচেয়ে বড় ঐতিহ্যপূর্ণ কলকাতা মেডিক্যাল কলেজের ছাত্র সংখ্যা আগে যেখানে ১৫০ ছিল, আজকে সেখানে ১০০তে ছাত্র সংখ্যা নামিয়ে আনবে। দীর্ঘদিন ধরে মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া এই রাজ্যের মেডিক্যাল শিক্ষা ব্যবস্থার উন্নয়নের জন্য উপযুক্ত শিক্ষক এবং উপযুক্ত লাইব্রেরি এবং চিকিৎসক রাখার কথা বলেছে। এইরকম অবস্থাতে মেডিক্যাল কলেজের ছাত্র সংখ্যার আসন বাড়ানোর জায়গায় কমিয়ে দেওয়া হবে।

(এই সময়ে মাইক অফ হয়ে যায়।)

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রে বি.জে.পি. সরকার হয়েছে, তারা শাখা মৃগ সরকারে পরিণত হয়েছে। তারা কোনও সিদ্ধান্ত নিলেও তা কার্যকরী করতে পারেন না। তারা যে প্রস্তাব নিয়েছিল দীঘা-তমলুক রেল লাইন বসাবেন, তাও কার্যকর করতে পারেননি। তারপরে দীঘা মেরিন অ্যাকুইরিয়াম দীঘার সমুদ্রের ধারে তৈরি করা হয়েছে। তার আসবাবপত্র এবং সাজসরঞ্জাম সবই রয়েছে, কিন্তু মাছ আনার কোনও ব্যবস্থা হয়নি। অথচ ওখানে এরজন্য সরকারি কর্মচারিরা রয়েছেন, তাদের বসিয়ে মাইনে দেওয়া

হচ্ছে। সুতরাং এই ব্যাপারে বিভাগীয় মন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি। সাথে সাথে পি এইচ ই'র মন্ত্রীর কাছে আবেদন যে, স্যানিটেশন এবং সোয়ারেজের যে কাজ চলছে সেটা টেকনিক্যাল গ্রাউন্ডে বন্ধ আছে, এই ব্যাপারে দ্রুত হস্তক্ষেপ করুন এবং সেকেন্ড টিউওয়েল যেটা হয়েছিল সেটাও কার্যকর করার দরকার। সাথে সাথে বিউটিফিকেশনের ব্যাপারেও আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শিল্প মহল থেকে যেভাবে বিভিন্ন রকম প্রচার চালান হচ্ছে শিল্পের বিকাশ হয়েছে বলে, কার্যত কিন্তু আমরা দেখতে পাচ্ছি শিল্পের কোনও উন্নতি হচ্ছে না। এই প্রসঙ্গে আমি একটা উদাহরণ দিচ্ছি—ক্ষুদ্র ও কুটির শিল্পের কথা ধরেই বলছি। ক্ষুদ্র ও কুটির শিল্পের ৮-৯ লক্ষ হস্তচালিত তাঁত চলছে এবং তন্তুজীবিরা এর উপরে নির্ভর করে রয়েছে। গভর্নমেন্ট অফ ইন্ডিয়া গত ১০ই জুলাই মিনিস্ট্রি অফ টেক্সটাইল থেকে একটা সার্কুলার দিয়েছেন যে, প্রত্যেকটি রাজ্যে তাঁত শিল্পের উন্নতির জন্যে নতুন ডিজাইন, নতুন ডাইং এবং নতুন প্রসেসিংয়ের ব্যবস্থা করা হবে। তার জন্য ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ হ্যান্ডলুম এবং টেকনোলজি প্রত্যেকটি রাজ্যে গড়তে হবে। এই ইনস্টিটিউট কেন্দ্র এবং রাজ্য জয়েন্টলি করা হবে এইকথা বলেছেন।

একটি সার্কুলার দেওয়া হল, সেই সার্কুলারে বলা হল, ১ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দেবেন। যার ফলে আমরা দেখছি তামিলনাড়ুর সালেমে, আসামের গৌহাটিতে, রাজস্থানের যোধপুরে এবং ইউ.পি.র বেনারসে এগুলি অনেক আগেই হয়ে গেছে। আমাদের এখানে ৭/৮ লক্ষ তন্তুজীবী, সেখানে মাত্র ৩০ জন স্টাডি করতে পারবে, ডিপ্লোমা কোর্স হবে, সেই কোর্স কমপ্লিট করার পরে তারা মডার্ন টেকনোলজির সুযোগ নেবে এবং তার মাধ্যমে শিল্পের উন্নতি ঘটবে। রাজ্য সরকার এই জিনিস এখন পর্যন্ত করছেন না। অথচ মন্ত্রী বলছেন শিল্পের প্রসার ঘটছে, তাই আমি বলব, অবিলম্বে রাজ্য সরকার থেকে সিদ্ধান্ত নেওয়া হোক যাতে এই কোর্সটি চালু হয়।

[1-00 – 1-10 p.m.]

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই রাজ্যে ভয়াবহ খরা পরিস্থিতি চলছে। এই পরিস্থিতিতে রাজ্য সরকার বিহারের তেনুঘাট থেকে জল কিনে দেওয়ায় তিনটি জেলায় চাষীরা খুশি হয়েছে। এর জন্য আমরা অভিনন্দন জানাচ্ছি। সাথে সাথে এটাও জানাচ্ছি, আমাদের মেদিনীপুর জেলায় ভয়াবহ খরা সমস্যা দেখা দিয়েছে। মেদিনীপুর জেলার বিস্তীর্ণ অঞ্চলে আমন চাষ হয়নি গত বছরে। এই বছরে বোরো ধান নষ্ট হতে বসেছে। আমার নির্বাচনী এলাকায়—ঘাটাল এলাকায় বোরো চাষের উপর নির্ভরশীল, কিন্তু এই খরাতে বোরো চাষ মার খাচ্ছে। কংসাবতী

*ব্যারেজ থেকে এক বিন্দুও জল পাওয়া যাচ্ছে না। এই রকম ভয়াবহ পরিস্থিতিতে কংসাবতী প্রজেক্ট থেকে ঘাটাল এলাকাসহ মেদিনীপুর এলাকায় জল দেওয়ার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।*

**শ্রী দেওকিনন্দন পোদ্দার :** মাননীয় স্পিকার স্যার, আপনার মারফত আমি মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতসপ্তাহে মাহাত্মা গান্ধী রোডে সেন্ট্রাল এভিনিউ আর কলেজ স্ট্রীটের মাঝামাঝি ৩টি অ্যাক্সিডেন্ট হয়েছে। প্রথমটি হয়েছে ১৭-৩-৯৯, পরেরটি ১৯-৩-৯৯ এবং তার পরেরটি হয়েছে ২১-৩-৯৯তে। প্রথম অ্যাক্সিডেন্টে একজন মারা গিয়েছেন, দ্বিতীয় ও তৃতীয় অ্যাক্সিডেন্টে একজন করে সিরিয়াসলি ইনজিওর্ড হয়েছে। বাস-এর রাস ড্রাইভিং-এর জন্য এই ঘটনাগুলি ঘটছে। রাস্তাটি ওয়ান ওয়ে, তা সত্বেও বাস আর সি.টি.সি. বাস কম্পিটিশন করে চলে, মানুষের প্রাণ চলে যায়। আমি পুলিশমন্ত্রীকে অনুরোধ করছি, উনি এটা তদন্ত করুন। এই ব্যাপারে ট্রাফিক পুলিশ কোনও অ্যাকশন নিতে পারছে না কেন? পুলিশ বাসের কম্পিটিশনকে কন্ট্রোল করতে পারছে না। মানুষ মারা যাওয়া রুখে দিতে পারছে না কেন? পুলিশ এই ব্যাপারে নিষ্ক্রীয়। ট্রাফিক (ডি.সি.) নিষ্ক্রীয়। পুলিশকে মানুষ ডাকলে মানুষের সামনে তারা আসছে না। গত এক বছরে ঐ স্ট্রীটে ৭টি অ্যাক্সিডেন্ট হয়েছে। কিন্তু পুলিশ, ট্রাফিক ডিপার্টমেন্ট, ডি.সি. ট্রাফিক শুয়ে আছে, কোনও অ্যাকশন নিচ্ছে না। আমি এই ব্যাপারে অনুরোধ করছি, আবেদন করছি, পুলিশমন্ত্রী যেন হস্তক্ষেপ করেন। পুলিশ যেন বাসের রাস ড্রাইভিং বন্ধ করেন। এবং অ্যাকশন না নেওয়ার জন্য যারা দোষী পুলিশ অফিসার আছেন তাদের বিরুদ্ধে যেন ব্যবস্থা নেওয়া হয়, এই আবেদন আমি করছি।

**ডঃ সুজন চক্রবর্তী :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মারফৎ আমাদের রাজ্যের নগরায়নমন্ত্রী ও পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি নিশ্চয় জানেন কলকাতার কাছে সোনারপুর ও বারুইপুর এলাকায় নগরায়ন দ্রুত বাড়ছে। এখানে জনসংখ্যার চাপও বাড়ছে। আধুনিক উন্নয়ন প্রক্রিয়া এই এলাকায় এমন যে লোকসংখ্যার চাপ দিনের পর দিন বাড়ছে। স্বভাবতই সোনারপুরে যে শ্মশানঘাটটি আছে, রাজপুরে শ্মশানঘাট এবং বারুইপুরে যে শ্মশানঘাটটি আছে, কীর্তনখালি শ্মশানঘাট, এদের উপরেও চাপ পড়ছে। এখানে পুরনো পদ্ধতিতে শব দাহ হচ্ছে।

পরিবেশের পক্ষে একটা বাড়তি চাপ সৃষ্টি হচ্ছে এবং এলাকার সামগ্রিক পরিবেশের পক্ষে এটা ভাল হচ্ছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই দাবি জানাতে চাই, নগরোন্নয়ন এবং পরিবেশের স্বার্থে রাজপুর এবং কীর্তনখোলা এই দুটি শ্মশানকে বৈদ্যুতিক চুল্লিতে রূপান্তরিত করা হোক।

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিদ্যুতমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯-৩-৯৯ তারিখে পুরুলিয়াতে বিদ্যুৎ পর্যদের কর্মী কল্যাণী কর্মকার আত্মহত্যা করেছেন। সে যখন অফিসে কাজ করছিলেন তখন দপ্তরের অফিসাররা তার প্রতি অন্যায় আচরণ করেন এবং অন্যায়ভাবে হুমকি দেয় তোমাকে কোচবিহার ট্রান্সফার করা হবে, নইলে তোমার চাকরি চলে যাবে। এর ফলে মানসিকভাবে সে বিপর্যস্ত হয়ে আত্মহত্যা করে। তার বিধবা স্ত্রী সেই অফিসারদের বিরুদ্ধে থানায় এফ.আই.আর. করেন, কিন্তু পুলিশ থেকে কোনও ব্যবস্থা সেখানে নেওয়া হয়নি। অবিলম্বে আমি বিদ্যুৎ দপ্তরের এবং পুলিশ দপ্তরের হস্তক্ষেপ দাবি করছি, ভবিষ্যতে যাতে এই ঘটনা না ঘটে।

**শ্রী অশোক গিরি :** স্যার, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাকদ্বীপ বিধানসভা এলাকায় তীব্র জল সঙ্কট দেখা দিয়েছে। এমনিতেই প্রয়োজনীয় সংখ্যক টিউবওয়েল নেই এবং অনেক টিউবওয়েল অকেজো হয়ে আছে। এমনিতেই ঐ এলাকাটি নদীমাতৃক এলাকা, তারপরে দূরদূরান্ত থেকে জল নিয়ে আসতে হয়। পি.এইচ.ই.র অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার এবং এস.এ.ই. মিলে সেখানে ১৮ জন আছে, কিন্তু কাজের সময় তাদের খুঁজে পাওয়া যায় না। যদি তাদের সময় মতো খুঁজে পাওয়া যেত তাহলে হয়ত সুরাহা হত। আমি অপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি গ্রামের মানুষজন, শহরের মানুষজন পানীয় জল যাতে পায় সেটা দেখবেন এবং যারা কাজে ফাঁকি দিচ্ছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করবেন।

## ZERO HOUR

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে এই রাজ্যে কয়েক হাজার কমিউনিটি হেল্‌থ গাইড এবং ট্রেন্ড দাঁই আছে, তারা গতকাল থেকে রানী রাসমনি রোডে বিধানসভার প্রতিনিধিদের দৃষ্টি আকর্ষণ এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য তারা সমবেত হয়েছেন এবং গতকাল থেকে আগামী ২৬ তারিখ পর্যন্ত চারদিন ধরে অবস্থান এবং গণ অনশন পালন করছেন তাদের দাবিগুলো নিয়ে এই জনস্বাস্থ্য পরিকাঠামোয় কমিউনিটি হেল্‌থ গাইড এবং ট্রেন্ড দাঁইরা বিগত কুড়ি বছর ধরে পঞ্চাশ টাকার বিনিময়ে তারা এই কাজ করে আসছেন। যেটা কিনা সভ্য জগতে এবং দুর্মূল্যের বাজারে চিন্তা করা যায় না। কুড়ি বছরের আগের মূল্য সূচক যদি ধরা যায় তাহলে আজকে তাদের দু'হাজার টাকা দেওয়া উচিত ছিল। এবং সবচেয়ে বড় কথা, আমাদের এই বামফ্রন্ট সরকারের প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী মাননীয় প্রশান্ত শূর এই বিধানসভায় ১৯৮৭ সালে তাঁর বাজেট ভাষণে প্রতিশ্রুতি দিয়েছিলেন—আমি কোট করে শোনাতে পারি—

'এই কমিউনিটি হেল্‌থ গাইডের যে সার্ভিস, এখানে যাতে দুশো টাকা পায়, এই প্রতিশ্রুতি দিচ্ছি।' ১২ বছর অতিক্রান্ত হয়েছে, আজ পর্যন্ত সেই প্রতিশ্রুতি পূরণ হয়নি। আমি আপনার মাধ্যমে সরকারের এবং বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে অবিলম্বে এই হেল্‌থ গাইড এবং দাঁই, যার চারদিন ধরে অনশন করছে এই সরকারের এবং বিধানসভার দৃষ্টি আকর্ষণ করার জন্য, তাদের এই ন্যায়সঙ্গত দাবি যাতে গুরুত্ব সহকারে বিবেচনা করা হয়, সেই আবেদন রাখছি।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলায় বহু কারখানা কেন্দ্রীয় সরকারের নীতির ফলে দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। বাউড়িয়া কটন, কানোরিয়া জুট মিল, ফোর্ট উইলিয়াম, রেমিংটন, ইন্ডিয়ান মেশিনারি, ইত্যাদি এবং অসংখ্য ফাউন্ড্রি বন্ধ হয়ে আছে। এই বন্ধ কলকারখানাগুলো খোলা, রাষ্ট্রীয় শিল্প-কারখানাগুলোকে বেসরকারিকরণ করতে না দেওয়া, জিনিসপত্রের মূল্য হ্রাস করা, সারা ভারতবর্ষে দলিত মানুষদের উপর মৌলবাদীদের আক্রমণ প্রতিরোধে, গত ২২ তারিখ থেকে শ্যামপুর, হাওড়া, হাওড়া-ঝিকিরা এবং বালী থেকে পদযাত্রা চলছে, দেবপুর-বর্ধমান থেকেও একটি পদযাত্রা চলছে—হুগলি, বর্ধমান একত্রিত হয়ে আজকে বিকেলবেলা হাওড়াতে প্রবেশ করছে। আগামীকাল কয়েক লক্ষ মানুষ এই চারটে পদযাত্রী দলের, শহিদ মিনার ময়দানে জমায়েত হবে। সেখানে তাদের সম্বর্ধিত করা হবে এবং মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর হাতে স্মারকলিপি তুলে দেওয়া হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই যে কর্মসূচি, এই কর্মসূচির প্রতি শুধু হাওড়া, হুগলি, বর্ধমানের নয়, সমস্ত পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ মানুষের সদিচ্ছা আছে। আমি আবেদন করছি, এই যে কোটি কোটি সাক্ষর সংগৃহীত হচ্ছে কেন্দ্রের কাছে দেওয়ার জন্য, সাম্প্রদায়িক সম্প্রতির জন্য, তার প্রতি সমস্ত মানুষ সমর্থন জানাবেন, এবং এই পদযাত্রায় সামিল থাকবেন।

[1-10 – 2-20 p.m. (including adjournment)]

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলা আজ গভীর সঙ্কটের মধ্যে দিয়ে চলছে। গত এক বছর ধরে, আজ পর্যন্ত সেখানে কোনও বৃষ্টি নেই। ফলে সেখানে খরা চলছে, গোটা জেলার লোকেই পানীয় জল পাচ্ছে না—চাষের জলের কথা তো বলছিই না। জলের অভাবে গবাদি পশুও অন্যত্র চলে যাচ্ছে। মানুষ কোনও কাজ পাচ্ছে না। ২০/২২ টাকা কিলো দরে চাল কিনতে না পেরে অর্ধাহারে দিন কাটাচ্ছে। আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে পুরুলিয়া জেলাকে খরা কবলিত জেলা ঘোষণা করা হয়, এবং অবিলম্বে পানীয় জল এবং ব্যবহারের জল দেওয়া হয়।

**শ্রী শৈলজা দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় তথা অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইতিমধ্যে নিশ্চয় পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় মন্ত্রীরা ধর্মঘট-এর ডাক দিয়েছে। এতে সাংঘাতিক আকার ধারণ করবে। কেননা, ২৮শে মার্চ বছরের শেষ রবিবার, ২৯শে মার্চ ঈদ্-এর ছুটি থাকবে।

এবং কন্টিনিউয়াস নিরবিচ্ছিন্নভাবে ৪ দিন ধরে ব্যাঙ্কগুলি বন্ধ থাকবে এবং সমবায় ব্যাঙ্কের সাথে রাষ্ট্রায়ত্ত এবং বাণিজ্যিক ব্যাঙ্কের কর্মচারিরাও ধর্মঘটের হুমকি দিয়েছে। তাই আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং সমবায় মন্ত্রী তথা পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। এই আর্থিক বছরের শেষ ৪ দিন যদি ব্যাঙ্কিং ব্যবস্থা বন্ধ থাকে, তাহলে আর্থিক জগতের লেনদেনের ক্ষেত্রে ব্যাঙ্কিং লেনদেনের ক্ষেত্রে বিরাট একটা ভয়ঙ্কর শূন্যতার সৃষ্টি হবে। ধর্মঘট যাতে না হয় এবং কর্মচারিদের যে দেনা-পাওনা আছে, সেই ব্যাপারে সরকার যাতে তাদের সাথে বসে এবং ৩০ ও ৩১ তারিখ যাতে ব্যাঙ্কগুলি খোলা থাকে তার ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

(At this stage the House was adjourned till 2-15 p.m.)

[2-15 – 2-20 p.m. (after adjournment)]

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী, প্রখ্যাত অর্থনীতিবীদ, অধ্যাপক ডঃ অসীমকুমার দাশগুপ্ত ১৯৯৯-২০০০ সালের যে বাজেট এই সভায় পেশ করেছেন, সে সম্পর্কে কিছু আলোচনা করার জন্য আমি আপনার কাছে কিছু সময় প্রার্থনা করেছিলাম। মাননীয় চেয়ারম্যান স্যার, বিংশ শতাব্দীর শেষ বাজেট যখন উনি এই বিধানসভায় পেশ করেছেন, তার আগেই In the month of November when Prof. Amartya Sen was crowned with the Nobel Prize, we too joined the nation in celebrating the occasion. Naturally, we are proud. The crowning of the great thinker, the "Conscience of Economics" as Prof. Sen is bondly referred to, has great significance not only for India but also for the entire third world. I reckon, Prof. Sen will be enshrined in the core of our heart for his ceaseless efforts to find solution to our problems of hunger, poverty, malnutrition, gender distinction–the problems which confront almost all the countries of the third world. Suddenly, we found an economist talking our language–his concept of welfare economics, social choice theory etc. are loud protests

against tyranny of all kinds.

I was extremely happy when the Left Front Government embraced him and arranged to accord a public reception. For a moment, I thought, at last the Government may change its direction. I am aware, our Finance Minister is also an economist of calibre. I have profound respect for his erudition and scholastic brilliance. I felt, at least now, the Hon'ble Finance Minister will strive to come out of the shark like grip of Alimuddin Street and present a budget which will reflect the social system of our state.

আনফরচুনেটলি স্যার, আমরা দেখলাম যে মাননীয় ডঃ দাশগুপ্ত তার সেই পুরানো চর্বিত চর্বনের বাইরে এসে নতুন করে পশ্চিমবাংলার মানচিত্রকে সামনে রেখে, পশ্চিমবাংলার আর্থ-সামাজিক অবস্থার দিকে নজর না দিয়ে, তিনি কিছু পুরনো সংখ্যাতত্ত্বকে আঁকড়ে রাখার চেষ্টা করেছেন। ডঃ অমর্ত্য সেন সুস্পষ্টভাবে আঙুল দিয়ে দেখিয়েছেন যে ভারতবর্ষে এই ওয়েলফেয়ার ইকনমি চালাতে গিয়ে কোথায় কোথায় প্রতিবন্ধকতা দেখা দিয়েছে। কোথায় কোথায় আমাদের আরও সাবলীল ভঙ্গীতে এগিয়ে যেতে হবে। তিনি দ্ব্যর্থহীনভাবে বলেছেন পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আমরা কোথায় কোথায় পিছিয়ে আছি। এই সার্বিকভাবে পিছিয়ে থাকার মূল কারণ যদি অনুসন্ধান করি তাহলে মাননীয় অর্থমন্ত্রী ৯৭-৯৮, ৯৮-৯৯ এবং ৯৯-২০০০ বার বার এই নিয়ে তিন বছরের বিবৃতির মাধ্যমে আমরা একটা জিনিস লক্ষ্য করছি যে তিনি অল্টারনেটিভ ইকনমি দেবেন বলেছেন কিন্তু তিনি নিজেই ঠিক করে উঠতে পারেননি কোন পথে যাবেন।

[2-20 – 2-30 p.m.]

যখন ডঃ মনমোহন সিং উদার অর্থনীতির কথা বলেন ওঁরা প্রতিবাদ করেন। আবার, স্বকীয়তার দাবি করে যখন ডঃ দাশগুপ্ত তাঁর বাজেট পেশ করছেন তখন আমরা দেখছি তিনি কিভাবে প্রকৃত অবস্থা থেকে একটু একটু করে সরে যেতে বাধ্য হচ্ছেন। স্যার, উনি ১৯৯৮-৯৯ সালে বাজেটে লক্ষ্য ধার্য করেছিলেন ১১,৫৮২ কোটি টাকা। এই টাকা উনি প্রারম্ভিক তহবিল থেকে রাজস্ব আদায় করবেন। কিন্তু আদায় করতে পারলেন ১০,০১১ কোটি টাকা। অর্থাৎ, দেড় হাজার কোটি টাকা আদায়ের ক্ষেত্রে ঘাটতি গিয়ে দাঁড়াল। তাহলে উনি ১১,৫৮২ কোটি ৭৩ লক্ষ ১৪ হাজার টাকা রাজস্ব আদায় করবার কথা বললেও করতে পারেননি এবং তা উনি স্বীকারও করেছেন। উনি প্রকৃত আদায় করতে পারলেন ১০,০১১ কোটি ৯৯ লক্ষ ৯ হাজার টাকা। তাহলে আপনি ডেফিসিট কি করে মেটাবেন? কেন্দ্রীয় সরকারের ডেফিসিট হলে তাঁরা নোট

ছাপান, নাসিকের টাকশালে হানা দেন। আর, আমাদের মাননীয় অর্থমন্ত্রী সরকারি ঋণের কাছে নিজেকে বিকিয়ে দিলেন। উনি বলেছেন, তুলবেন ৭,৩৮০ কোটি টাকা। কিন্তু সরকারি ঋণ তুলেছেন ৮,৬৭৩ কোটি টাকা। অর্থাৎ, এক হাজার কোটি টাকা নতুন করে ঋণের জালে জড়িয়ে পড়লেন। উনি ভেবেছিলেন ঋণ তহবিল থেকে ৫৪ কোটি টাকা ঋণ নেবেন। কিন্তু ৫৭ কোটি টাকা ঋণ নিতে বাধ্য হলেন। অর্থাৎ, ১১,৫৮২ কোটি টাকার তহবিলকে ঘাটতিতে দাঁড় করিয়ে দিয়ে সরকারি ঋণের মাধ্যমে তার ঘাটতি মেটাবার চেষ্টা করলেন। ফলে আমাদের বাজেটের আয়তন শুধু ছোট হয়ে গেল তাই নয়, যে বাজেটের আয়তন যত ছোট হবে গ্যাডগিলের ফর্মুলা অনুযায়ী নবম যোজনায় তারা তত কম কেন্দ্রীয় সরকারের টাকা পাবে। যদি আমরা পুরো টাকা যোগাড় করতে পারতাম, রাজস্ব আদায় করতে পারতাম, বাজেটের আয়তন বৃদ্ধি করতে পারতাম তাহলে এবারে দু-গুণ টাকা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করতে পারতাম। আজকে মহারাষ্ট্র, গুজরাট, ওড়িশা প্রভৃতি রাজ্য এইভাবে করছে এবং এগিয়ে যাচ্ছে। আমাদের পশ্চিমবাংলা দিনের পর দিন পিছিয়ে যাবার কারণটা কি? স্যার, আপনি যদি গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলের বাজেট অ্যাট এ গ্লান্স, '৯৯-২০০০' দেখেন তাহলে দেখবেন, মাননীয় মন্ত্রী এখানে বলেছেন, আমি প্রতিটি খাতে টাকা বাড়িয়ে দিয়েছি। তিনি তাঁর বক্তৃতার মাধ্যমে টাকা বাড়িয়ে দিয়েছেন। যেখানে ১১০ ছিল সেখানে ১২০ করেছেন, যেখানে ১৯৩ ছিল সেখানে ২৩৫ করেছেন। কিন্তু প্রতিটি ডিপার্টমেন্টকে যা বরাদ্দ করেছেন সেই পরিমাণ টাকা তাদের দিচ্ছেন না। মাননীয় চেয়ারম্যান স্যার, বাজেট অ্যাট এ গ্লান্স-এ দেখা যাচ্ছে কি? নোবেল জয়ী অধ্যাপক ডঃ অমর্ত্য সেনকে সম্বর্ধনা দেওয়ার সময় বড় বড় কথা বলা এক জিনিস আর কাজে করা অন্য জিনিস। তিনি চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দিলেন, তোমরা কোন কোন ক্ষেত্রে ব্যর্থ হয়েছ। হেল্‌থ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার প্ল্যান খাতে ১৯৯৮-৯৯ সালে বাজেট ছিল ২৬৮ কোটি ৫৬ লক্ষ টাকা। এবারে হল ২২১ কোটি ৪১ লক্ষ টাকা। অর্থাৎ, বাজেটের আয়তন ছোট করছেন তাই নয়, বাজেটের ঘাটতি মেটাতে বাজারে গিয়ে ঋণের জালে জড়িয়ে যাচ্ছেন তাই নয়, বাজেটের আয়তন দিনের পর দিন ছোট করতে করতে কেন্দ্রীয় সরকারের কাছে যে প্রাপ্য টাকা, যা তারা মূল মূল সেক্টরগুলোকে, প্রধান প্রধান হেডে বরাদ্দ করছেন তার চেহারাটা কি? হেল্‌থ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারে যেখানে প্ল্যান বাজেটে ছিল ২৬৮ কোটি টাকা সেখানে ২২১ কোটি টাকা বরাদ্দ করলেন। অথচ ইনফর্মেশন অ্যান্ড ব্রডকাস্টিং-এ প্ল্যান ধরা হয়েছিল ৩.২৪ কোটি টাকা। কত দিয়েছেন?

৩ কোটি ২৪ লক্ষ টাকা। ৪৩ কোটি ৬৩ লক্ষ টাকা মুখ্যমন্ত্রীর ছবি, স্বরাষ্ট্র মন্ত্রীর ছবি, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্রেনামে ছবি ছাপবেন, খবর ছাপবেন এসবের জন্য।

পশ্চিমবঙ্গ নামক পত্রিকায় মুখ্যমন্ত্রীর ছবি, স্বরাষ্ট্রমন্ত্রীর ছবি, মন্ত্রিসভার সি.পি.এম.এর সদস্যদের ছবি ও খবর ছাপানো হয়। কিন্তু সেই পত্রিকায় ফরওয়ার্ড ব্লকের কোনও মন্ত্রী বা আর.এস.পি.র কোনও মন্ত্রীর ছবি ছাপানো হয় না। শুধু মুখ্যমন্ত্রীর ছবি, স্বরাষ্ট্রমন্ত্রীর বাণী লিপিবদ্ধ করা ও মার্কসবাদের দর্শন প্রচার করবে তার জন্য বরাদ্দ এত টাকা। আর দপ্তরের জন্য খরচা করেছে ৪৩ কোটি টাকা। ইরিগেশন এবং ফ্লাড কন্ট্রোলের ক্ষেত্রে প্ল্যান খাতে বরাদ্দ ৩৩১.৩৮ কোটি টাকা কিন্তু দিলেন ২২৭ কোটি ৯ লক্ষ টাকা। অমার্জনীয় অপরাধ। আপনি যখন সদস্য হিসেবে বিধানসভায় বসে থাকেন তখন ১০ জন সদস্য মেনশন, কলিং অ্যাটেনশন ও জিরো আওয়ারে যে বক্তব্য রাখেন তার মধ্যে ৯ জন সদস্যই বলেন জলের অভাবে চাষের সর্বনাশ হয়ে যাচ্ছে। বোরো চাষের সর্বনাশ হচ্ছে, রবি শস্য ও খারিফ শস্যের সর্বনাশ হয়ে যাচ্ছে। অথচ আপনারা ইরিগেশন এবং ফ্লাড কন্ট্রোলের খাতে বরাদ্দ করলেন ৩৩১.৩৮ কোটি টাকা কিন্তু দিলেন ২২৭ কোটি ৯ লক্ষ টাকা। মাননীয় চেয়ারম্যান স্যার, ইন্ডাস্ট্রি অ্যান্ড মিনারেলসের ক্ষেত্রে দেখা যাচ্ছে, দিন-রাত মউ সই হচ্ছে, সকালে মউ সই হচ্ছে, বিকালে মউ সই হচ্ছে, বাম হাতে মউ সই হচ্ছে, ডান হাতে মউ সই হচ্ছে, আমেরিকা ইংল্যান্ডে মউ সই হচ্ছে। কিন্তু বাস্তবে কি হচ্ছে? ২৭৫.৫১ কোটি টাকা প্ল্যান খাতে ছিল কিন্তু খরচা করেছেন ২৩৬.১১ কোটি টাকা।

যদি বলি রাস্তা খারাপ কেন? তাহলে পি.ডব্লু.ডি. মিনিস্টার বলেন, 'টাকা নেই'। যদি বলেন এই কাজটা হচ্ছে না কেন? তখন বলেন অর্থমন্ত্রী টাকা দিচ্ছেন না। আর উনি বলেন গতবারে এতে ১৫০ কোটি টাকা বরাদ্দ ছিল এবারে সেটা বাড়িয়ে ১৭০ কোটি টাকা করেছি। উনি বলবেন গতবারের বাজেটে ছিল ১১০ কোটি টাকা এবারের বাজেটে সেটা বাড়িয়ে ১৩০ কোটি টাকা করেছি। কিন্তু বাস্তবে কি হচ্ছে? মাননীয় চেয়ারম্যান স্যার, এবারে ট্রান্সপোর্টের ব্যাপারে আসছি। এতে ১৯৯৮-৯৯ সালে প্ল্যান খাতে বরাদ্দ ছিল ৩৩৯.১৩ কোটি টাকা কিন্তু দিলেন ৩০৬.৫১ কোটি টাকা। জেনারেল ইকোনমিক সার্ভিসেস খাতে বরাদ্দ ছিল ১৭ কোটি ১১ লক্ষ টাকা কিন্তু দিলেন ১৩ কোটি ৮৫ লক্ষ টাকা। এরকম একটার পর একটা বলে যেতে পারি। কিন্তু আমার মাত্র ৩০ মিনিট সময়। সেজন্য আমি বলতে পারছি না। স্টেট প্ল্যানের এক্সক্লুসিভ নিউ প্ল্যান যেগুলো আছে যেমন শিল্প, গ্রামীণ ক্ষুদ্র কুটির শিল্প, ফিশারিজ, বনসৃজন, আর্বান ডেভেলপমেন্ট ইত্যাদির জন্য যেখানে বাজেট এস্টিমেট ছিল ১৫.৬ কোটি ৩০ লক্ষ টাকা সেখানে দিলেন ৬০ কোটি টাকা। যা আউট-লে ছিল ডব্লু.বি.পি.ডি.সি.এল., ডব্লু.বি.এস.ই.বি., সি.এম.ডি.এ., হাডকো ইত্যাদি খাতে বরাদ্দ করেছিলেন ৪১২ কোটি ৯৮ লক্ষ টাকা কিন্তু দিলেন ২৮৯ কোটি ৮৮ লক্ষ টাকা। এবারে ক্রেডিট ডিপোজিট রেশিওর কথায় আসছি। ক্রেডিট ডিপোজিট রেশিও পশ্চিমবঙ্গে ৪৩.৩ পারসেন্ট আর

ন্যাশনাল অ্যাভারেজ হচ্ছে ৫৪.৫৭ পারসেন্ট। ক্রেডিট ডিপোজিট রেশিও মহারাষ্ট্রে ৬৭.৫৯ পারসেন্ট, অন্ধ্রপ্রদেশে ৬৬.৮৫ পারসেন্ট, তামিলনাড়ুতে ৯১.০১ পারসেন্ট, কিন্তু পশ্চিমবঙ্গে ক্রেডিট ডিপোজিট রেশিও ৪৩.৩ পারসেন্ট।

[2-30 – 2-40 p.m.]

এতেই রাজ্যের চেহারা বোঝা যাচ্ছে। দিনের পর দিন ক্ষীণ থেকে ক্ষীণতর হচ্ছে, তা ক্রেডিট ডিপোজিট রেশিওই প্রমাণ করছে। রাজ্যের চেহারার খবর, রাজ্যের হাল-হকিকতের খবর, রাজ্য উন্নয়নের দিকে যাচ্ছে, না অবনয়নের দিকে চলে যাচ্ছে তা এর থেকেই প্রমাণিত। মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমি আবার ডঃ অমর্ত্য সেনের কথায় ফিরে আসছি। তিনি বলেছেন, পশ্চিমবাংলার শিক্ষা এবং স্বাস্থ্যের হাল সর্বনাশজনক অবস্থায় গিয়ে পৌঁছেছে। স্যার, আপনি যদি ইকনমিক সার্ভে, ১৯৯৮-৯৯ দেখেন তাহলে দেখবেন যে, স্ট্যাটিসটিক্যাল ডাটা কি বলছে, নম্বর অব রিকগনাইজড এডুকেশনাল ইনস্টিটিউশন্স ইন দি কান্ট্রি তার কম্পারেটিভ স্ট্যাডি করলেই দেখা যাবে যে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলার অবস্থানটা কোথায়। অসীমবাবু শুধু বলবেন বিহারের চেয়ে পশ্চিমবাংলায় খুন কম হয়েছে, সুতরাং বিহার নরক, পশ্চিমবাংলা স্বর্গ হয়ে গেছে। কিন্তু ভারতবর্ষের অন্যান্য প্রদেশের সঙ্গে তুলনায় শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবাংলার অবস্থাটা কি? নম্বর অব রিকগনাইজড এডুকেশনাল ইনস্টিটিউশনস ইন ওয়েস্ট বেঙ্গল, ৯০,৩১৮। আর উত্তরপ্রদেশে কত? উত্তরপ্রদেশে এই সংখ্যাটা হচ্ছে ১৪০,৩০২। মহারাষ্ট্রে এডুকেশনাল ইনস্টিটিউশন্স হচ্ছে ৯৬,৫৬৮। মধ্যপ্রদেশে এডুকেশনাল ইনস্টিটিউশন্স হচ্ছে ৯৯,৬১৪। অনেক আলোচিত বিহার, অনেক ধিকৃত বিহারে এডুকেশনাল ইনস্টিটিউশনের সংখ্যা হচ্ছে ১১৬,০১১। আর আমাদের হচ্ছে ৯০,৩১৮। আমরা এগুচ্ছি! মাননীয় চেয়ারম্যান স্যার, আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, স্টেট ওয়াইজ স্টেটমেন্ট অব লিটারেসি, '৯৭ কি বলছে? বলছে, পশ্চিম বাংলায় ৬৭.৮১ শতাংশ। আর তামিলনাড়ুতে ৭৩.৭৫ শতাংশ। কেরালা, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বামফ্রন্টের দ্বারা শাসিত রাজ, সেখানে কত? মাননীয় চেয়ারম্যান মহোদয়, কেরালায় হয়েছে ৯৩.৬২ শতাংশ। মহারাষ্ট্রে ৭৬.৫৬ শতাংশ। আর পশ্চিমবাংলায় আমরা দাবি করছি আমরা নাকি দারুণ কাজ করেছি, আমরা ঢক্কানিনাদ করছি, আমাদের হয়েছে ৬৭.৮১ শতাংশ। সাক্ষরতার নামে কোটি কোটি টাকা আসছে। আলিমুদ্দিন স্ট্রীট থেকে পার্টি ক্যাডারদের কাছে সেই টাকা পৌঁছে যাচ্ছে এবং সেখান থেকে সাক্ষরতার নামে লুঠ হচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী বলুন এখনো কেন পশ্চিমবাংলার শ্রমিকরা টাকা নিতে গেলে, মাইনে নিতে গেলে বাঁ হাতের টিপ সই দেয়? এর কারণ এত টাকা খরচ হয়ে যাবার পরেও আপনারা তাদের সাক্ষর করে তুলতে পারেননি। শিক্ষা আনে চেতনা, চেতনা আনে বিপ্লব। সেই শিক্ষার দরজা আপনারা বন্ধ

করে দিয়েছেন। যখন ভারতবর্ষের অন্যান্য রাজ্য এগিয়ে যাবার চেষ্টা করছিল তখন পশ্চিমবাংলা পিছিয়ে গেল এবং আজও পশ্চিমবাংলা ক্রমশ পিছিয়ে পড়ছে। আপনাদের ব্যর্থতা আকাশে পৌঁছেছে। মাননীয় চেয়ারম্যান মহোদয়, আপনি আবার দেখুন নম্বর অব রিকগনাইজড এডুকেশনাল ইনস্টিটিউশন্স-এর মেডিক্যাল কলেজগুলিও পড়ে। পশ্চিমবাংলায় সমস্ত ধরনের মেডিক্যাল কলেজ মিলিয়ে মোট সংখ্যা হচ্ছে ২০। মহারাষ্ট্রে কত মাননীয় চেয়ারম্যান মহোদয়? সি.পি.এম. সদস্যরা চিৎকার করেন, তাঁরা একটু দেখুন রাজ্যটাকে কোথায় এনে দাঁড় করিয়েছেন! পশ্চিমবাংলায় সব রকম মিলিয়ে মেডিক্যাল কলেজের সংখ্যা ২০। কর্ণাটকে মেডিক্যাল ইনস্টিটিউশনের সংখ্যা ১৫৭। মহারাষ্ট্রে মেডিক্যাল কলেজের সংখ্যা ১৪০। তামিলনাড়ুতে মেডিক্যাল কলেজের সংখ্যা ৭৬। আর আমাদের পশ্চিমবাংলায় সমস্ত মিলিয়ে মেডিক্যাল কলেজের মোট সংখ্যা ২০, আমরা এগিয়ে যাচ্ছি! মাননীয় চেয়ারম্যান মহোদয়, পশ্চিমবাংলায় টিচার্স ট্রেনিং কলেজের সংখ্যা হচ্ছে ২৮। আমাদের যখন ২৮টা তখন মহারাষ্ট্রে ১৪৩টা।

এখানে আজকে শিক্ষক এবং শিক্ষা সম্পর্কে মাননীয় শিক্ষামন্ত্রী বললেন। অথচ টিচার্স ট্রেনিং কলেজ পশ্চিমবাংলায় হচ্ছে ২৮টি। আর সেখানে মহারাষ্ট্রে-১৪৩টি, কর্ণাটকে হচ্ছে-৬৭টি, কেরালাতে হচ্ছে ১১০টি। পশ্চিমবাংলায় আমরা ২৮টি নিয়ে সন্তুষ্ট আছি। এর দ্বারা কি প্রমাণ করে আমরা এগুচ্ছি? মাননীয় চেয়ারম্যানমহোদয়, ইঞ্জিনিয়ারিং অ্যান্ড টেকনিক্যাল অ্যান্ড আর্কিটেকচারাল কলেজ পশ্চিমবাংলায় হচ্ছে ৮টি, মহারাষ্ট্রে ৯৮টি। আমাদের এখান থেকে যখন ১০০ জন ইঞ্জিনিয়ার বেরোয়, মহারাষ্ট্র থেকে তখন সাড়ে ৩ হাজার ইঞ্জিনিয়ার বেরোয়। আমরা দেখলাম, মেডিক্যাল কলেজ পশ্চিমবাংলায় যেখানে ২০টি দাঁড়িয়ে আছে, সেখানে মহারাষ্ট্রে ১৪০টি হয়ে গেছে। ইঞ্জিনিয়ারিং কলেজ যখন আমরা ৮টিতে দাঁড়িয়ে আছি তখন মহারাষ্ট্রে ৯৮টি কলেজ, কর্ণাটকে ৫০টি, তামিলনাড়ুতে ৪৯টি ইঞ্জিনিয়ারিং কলেজ। আমাদের পশ্চিমবাংলায় তখন ৮টি ইঞ্জিনিয়ারিং কলেজ নিয়ে সন্তুষ্ট আছি। অথচ এখানে বলা হচ্ছে ইঞ্জিনিয়ারিং কলেজ খুলছি। হ্যাঁ, ইঞ্জিনিয়ারিং কলেজ খোলা হচ্ছে কিন্তু সেটা খাতায়-কলমে। ফ্যাকাল্টি নেই, ক্লাস হচ্ছে না। ফ্যাকাল্টি এবং ইন্সট্রুমেন্ট না থাকার ফলে ক্যালকাটা মেডিক্যাল কলেজে আজকে শিক্ষার্থী কমিয়ে দেওয়া হয়েছে। ১৫১ জন ছাত্র যেখানে এম.বি.বি.এস. পাশ করত, সেখানে এই সরকারের বদান্যতায়, এই সরকারের অগ্রগতির জন্য, এই সরকারের বিপ্লবের জন্য আজকে ক্যালকাটা মেডিক্যাল কলেজে আসন সংখ্যা কমিয়ে দিতে হচ্ছে। তার কারণ, আমাদের ইনফ্রাস্ট্রাকচার নেই, তার কারণ আমাদের ফ্যাকাল্টি নেই, তার কারণ আমাদের ইনফ্রাস্ট্রাকচার ডেফিসিয়েন্সির জন্য ন্যাশন্যাল কাউন্সিল অফ মেডিক্যাল অ্যাশোসিয়েশন ডি-রেকগনাইজড করে দিয়েছে। ছাত্র সংখ্যা কমিয়ে দিতে বাধ্য হয়েছে। টোটাল হায়ার লেভেল এডুকেশনাল ইনস্টিটিউশন্‌স ইন ওয়েস্ট বেঙ্গল,

সংখ্যা হচ্ছে ৪০৩, আর উত্তরপ্রদেশে ৯৮২টি, তামিলনাড়ুতে ৪৬৩টি, মহারাষ্ট্রে ১ হাজার ৩৯৯টি, কর্ণাটকে ৯৮৭টি। আমাদের পশ্চিমবাংলায় ৪০৩টি হায়ার এডুকেশন। আমাদের পশ্চিমবাংলায় টোটাল চিত্র যখন ৪০৩টি তখন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে— উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র, কর্ণাটকে আমাদের চেয়ে চার গুন, পাঁচ গুন এগিয়ে যাচ্ছে। এই সংখ্যা দেখে তো আমাদের লজ্জা করছে। প্রতি বারের বাজেটে উনি বলেন হাজার হাজার স্কুল করবেন। কখন বলেন ৮ হাজার স্কুল করবেন, কখনও বলেন ৪ হাজার স্কুল করবেন, যখন যা খুশি বলে যাচ্ছেন। কেন্দ্রীয় অর্থমন্ত্রী যশবন্ত সিন্‌হা এবারকার বাজেট ভাষণের ৭ পাতায় বলেছেন—মাননীয় অর্থমন্ত্রী সেই বাজেট ভাষণ নিশ্চয়ই পড়েছেন—তিনি ১৯৯৯-২০০০ সালের বাজেট ভাষণে বলেছেন, At list 1.8 lakhs such schools will become operational during the next three years of the 9th plan The entire performance and expenditure of those schools will be maintained by the Central Government and State Government. আপনারা বলছেন ৪ হাজার স্কুল করবেন। কি করেছেন? গত ২১ বছরে আপনাদের পারফরমেন্স কি? আপনি নিজেই দেখলে বুঝতে পারবেন গত কয়েক বছরে পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষাকে কোথায় নিয়ে গিয়ে দাঁড় করিয়ে দিয়েছেন। মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমি শুধু সেটাই দেখাতে চাই। নাম্বার অফ স্কুলস ইন ওয়েস্ট বেঙ্গল ১৯৮৬-৮৭ সালে পশ্চিমবাংলায় প্রাইমারি স্কুলের সংখ্যা ৫১ হাজার ৩টি। ১৯৮৯-৯০ সালে ৫১ হাজার ১৯টি, ১৯৯৩-৯৪ সালে ৫১ হাজার ২১টি, ১৯৯৫-৯৬ সালে ৫১ হাজার ২১টি, ১৯৯৬-৯৭ সালে ৫১ হাজার ২১টি, ১৯৯৭-৯৮ সালে ৫১ হাজার ৫২১টি। ২০ বছর কেটে গেল। আপনারা ২১ বছর ক্ষমতায় আছেন। আপনি বলেছেন শিক্ষার অগ্রগতি ঘটাবেন। হ্যাঁ, কোনও একটি খাতে সবচেয়ে বেশি খরচ করে থাকেন সেটা শিক্ষা খাতেই গেছে। কিন্তু কোথায় গেছে? স্কুলের মাস্টারমশাইদের মাহিনা দিতে গেছে। খালি পার্টিবাজি করে বেড়ালে তো হবে না? মানছি না, মানবো না, চলছে না, চলবে না এইসব বললে হবে না। শিক্ষাকে আক্ষরিক অর্থে কোথায় দাঁড় করিয়ে দিয়েছেন? আমি মেডিক্যাল কলেজের ক্ষেত্রে দেখিয়ে দিলাম, ইঞ্জিনিয়ারিং কলেজের ক্ষেত্রে দেখিয়ে দিলাম, ডিগ্রি কলেজের ক্ষেত্রে দেখিয়ে দিলাম।

[12-40 – 12-50 p.m.]

আমি ডিগ্রি কলেজ নিয়েও দেখিয়ে দিলাম, প্রাথমিক স্তরের কথাও বলেছি। প্রাথমিক স্তরে, বিশ্ববিদ্যালয় স্তরে, মেডিক্যাল কলেজের স্তরে, ইঞ্জিনিয়ারিং ইনস্টিটিউশনের স্তরে, ইউনিভার্সিটি ও ডিগ্রি কলেজ—সমস্ত স্তরে ভারতবর্ষের অন্যান্য রাজ্য যখন দামাল গতিতে এগিয়ে যাচ্ছে তখন আমাদের পশ্চিমবাংলা আন্ডার দি স্টুয়ার্ডশিপ অব

ডঃ অসীম দাশগুপ্ত আমরা ক্রমাগত পেছনর দিকে হাঁটার প্রতিযোগিতায় প্রথম স্থান অধিকার করার জন্য প্রাণপণ সংগ্রাম করে চলেছি। এই কারণে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। স্যার, অমর্ত্য সেন বলেছেন স্বাস্থ্যের অবস্থার কথা। স্যার, এরা বলছেন দু'হাজার সালের মধ্যে সকলের কাছে স্বাস্থ্য পৌঁছে দেবেন—হেল্‌থ ফর অল। সেটা কি রকম? Number of Hospitals, Dispensaries and Beds in India-Number of Hospitals in West Bengal-392, Maharashtra-3115. মহারাষ্ট্রে হাসপাতালের সংখ্যা যেখানে ৩ হাজার ১৫ সেখানে পশ্চিমবঙ্গে তার সংখ্যা হচ্ছে ৩৯২। স্বাস্থ্য সকলের কাছে পৌঁছে দেওয়া হচ্ছে তো। আমাদের হাসপাতালের সংখ্যা যেখানে ৩৯২ সেখানে গুজরাটের কত? গুজরাটের হচ্ছে ২ হাজার ৩৭০। আমরা যেখানে ৪০০ সংখ্যাটা ধরবার জন্য দৌড়াচ্ছি সেখানে গুজরাট ৩ হাজার সংখ্যাটা এবং মহারাষ্ট্র ৪ হাজার সংখ্যাটা ধরার জন্য দৌড়াচ্ছে। মহারাষ্ট্র, গুজরাট যেখানে তিন হাজার, চার হাজার সংখ্যায় পৌঁছাচ্ছে সেখানে বামফ্রন্টের আমলে এই পশ্চিমবঙ্গে গত ২১ বছরে আমরা ৪শোর জায়গায় এসে ধুঁকে ধুঁকে শেষ নিশ্বাস ত্যাগ করেছি। তারপর নাম্বার অফ Dispensaries in West Bengal 551, উত্তরপ্রদেশে এটা হচ্ছে ১ হাজার ৭৫০, মহারাষ্ট্রে ৮ হাজার ১৪৩, কেরালায় ১ হাজার ৯৫১, গুজরাটে ৭ হাজার ২৪৮। পশ্চিমবাংলায় ৫৫১—আমরা স্বাস্থ্য নিয়ে আছি তো? তারপর নাম্বার অব বেড্‌স—আমাদের এখানে সমস্ত সরকারি হাসপাতালের শয্যা সংখ্যা যোগ করলে সংখ্যাটা দাঁড়ায় ৬৬ হাজার, সেখানে মহারাষ্ট্রে হচ্ছে ১ লক্ষ ৫১ হাজার, গুজরাটে ৭৪ হাজার শয্যা। আপনাদের দল শাসিত রাজ্য কেরালায় শয্যা সংখ্যা হচ্ছে ৮৭ হাজার। আমাদের রাজ্যে আমরা ৬৬ হাজারেই থেমে আছি। এ ক্ষেত্রে এগুবার কথা আমার ভুলে গিয়েছি। অর্থমন্ত্রী মহাশয়কে বলি, তার বাজেট পশ্চিমবঙ্গকে পিছিয়ে দেওয়ার বাজেট, এগুবার বাজেট নয়। তারপর সাব সেন্টার, প্রাইমারি হেল্‌থ সেন্টার, চাইল্ড হেল্‌থ সেন্টারের অবস্থাটা কি পশ্চিমবাংলায়? এ ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে আমাদের অবস্থানটা কোথায়? সাব সেন্টার ৭ হাজার ৮৭৩, পি.এইচ.সি. ১ হাজার ৫৫৬, চাইল্ড হেল্‌থ সেন্টার ৮৯টি। উত্তরপ্রদেশে কত।

As against 7,873 Sub-Centres in West Bengal, they are having 20,153 Sub-Centres, as against 1556 PHC, they are having 3751 PHCs, as against 89 Child Centres in our state, they are having 262 Child Centres. Can't we ask ourselves the reason of this? Can't we ask ourselves where the shoe is pinching.

কর্ণাটকে সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারের সংখ্যা দাঁড়িয়েছে ১২ হাজার ৯৩৩টি, আর সেখানে আমাদের সংখ্যা হচ্ছে ৭ হাজার ৮৭৩টি। এমন কি বিহারেও এই সংখ্যা হচ্ছে ১৪ হাজার ৭৯৯, যেখানে আমাদের এখানের সংখ্যা ৭ হাজার ৮৭৩টি। আপনি বিহারের সঙ্গেও কম্পেয়ার করতে পারছেন না। বিহারের সংখ্যার প্রায় অর্ধেক হচ্ছি আমরা। আজকে চাইল্ড হেল্‌থ কেয়ারেও আপনি পিছিয়ে যাচ্ছেন। মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি আর একটা কথা বলবো। আজকে বাজেট ভাষণ দেওয়া এক জিনিস, আর সংখ্যার কারচুপি দিয়ে বোঝানো আর এক জিনিস। আবার সংখ্যার মারপ্যাচে মানুষকে কনফিউজ করা আর এক জিনিস। অর্থাৎ কিনা আপনারা যা বলেন তা করেন না, আর যা বলেন না তা করেন। ওরা বলছেন যে, আমরা এই করেছি, সেই করেছি। কিন্তু আমরা কি দেখছি? আমরা দেখছি যে প্ল্যান বাজেট ক্রমশ ছোট করা হচ্ছে। আজকে নাম্বার অব লেপ্রোসি কেসেস অন রেকর্ড, পশ্চিমবাংলায় আমরা যেখানে ৬১ হাজার ১৮৫ জন লেপ্রোসি পেসেন্টকে রেজিস্টার্ড করেছি, সেখানে মধ্যপ্রদেশে লেপ্রোসি রেজিস্টার্ড হয়েছে ৩৯ হাজার ৭৮৯ জন। আমাদের এখানে লেপ্রোসি পেশেন্ট বাড়ছে, আমরা তাদের চিকিৎসা দিতে পারছি না। আজকে গুজরাটে যেখানে লেপ্রোসি রুগী রেজিস্টার্ড হয়েছে ১৫ হাজার ৭৯৫, সেখানে আমাদের রাজ্যে হচ্ছে ৬১ হাজার ১৮৫ জন। আমরা তাদের চিকিৎসা দিতে পারছি না, রোগ প্রতিরোধ করতে পারছি না। মানুষকে এই দুরারোগ্য ব্যাধির হাত থেকে মুক্ত করতে পারছি না। নতুন নতুন শিশুরা এই ভয়াবহ রোগে আক্রান্ত হচ্ছে, তাদের এই দুরারোগ্য রোগের থেকে মুক্ত করতে বা এই রোগের বাইরে নিয়ে আসতে পারছি না। অপর দিকে নতুন করে তাদের নাম রেজিস্ট্রি করতে হচ্ছে। নাম্বার অব লেপ্রোসি কেস বাড়ছে, আমরা তার থেকে বেরিয়ে আসতে পারছি না। আমরা লেপ্রোসিতে ভারতবর্ষে দ্বিতীয় স্থানে এসেছি। আজকে আমরা এর থেকে বেরিয়ে আসতে পারছি না। কমপেন্ডিয়াম স্টাডিতে কি বলেছে? স্টেটমেন্ট শোইং দি নাম্বার অব টি.বি. কেস রিপোর্টেড ইন দি স্টেট— কোন ক্ষেত্রে আমরা যাবো? প্রাইমারি হেল্‌থ সেন্টার আমরা দিতে পারলামনা, সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারও আমরা দিতে পারলামনা, চাইল্ড হেল্‌থ কেয়ার আমরা দিতে পারলাম না, লেপ্রোসির সংখ্যা আমরা কমাতে পারলাম না, সেটাও বাড়ছে। মাননীয় চেয়ারম্যান, স্যার, টি.বি. কেন হয়? আপনি জানেন যে ম্যাল নিউট্রেশনের জন্য টি.বি. হয়। পশ্চিমবাংলায় নাম্বার অব কেসেস রিপোর্টেড ইন ১৯৯৬-৯৭ সালে ৭৪ হাজার ৩৫২। ৭৪ হাজার হচ্ছে বিভিন্ন টি.বি. হাসপাতালে যাদের নাম লিপিবদ্ধ হয়েছে। সবচেয়ে বড় রাজ্য মধ্যপ্রদেশে রিপোর্টে টি.বি. রুগীর সংখ্যা হচ্ছে ৮৪ হাজার ৮৫৮। আজকে ম্যাল নিউট্রেশনের জন্য পশ্চিমবাংলার স্বাস্থ্য বিভ্রাট ঘটছে। পশ্চিমবাংলার মানুষকে ম্যাল নিউট্রেশনের আওতার বাইরে আনা যাচ্ছে না ঔষধ না দেবার জন্য। আজকে যদি তুলনামূলকভাবে দেখা যায় তাহলে দেখা যাবে যে এই

সংখ্যা ক্রমশ বেড়ে যাচ্ছে। আজকে যদি উত্তরপ্রদেশের সঙ্গে পশ্চিমবঙ্গের তুলনা করা হয় তাহলে দেখা যাবে যে, যেখানে আমাদের ৭৪ হাজার সেখানে উত্তরপ্রদেশে রেজিস্টার্ড হয়েছে ৫৮ হাজার ৭৮৯ জন। উত্তরপ্রদেশেও টি.বি. রুগীর সংখ্যা আমাদের থেকে কম। অমর্ত্য সেন যে কথা বলেছেন যে পশ্চিমবাংলায় স্বাস্থ্যের দিকে নজর দেওয়া উচিত। পশ্চিমবঙ্গে গণ শিক্ষা, গণ স্বাস্থ্য ভেঙে পড়েছে, শিক্ষার মেরুদণ্ড ভেঙে পড়েছে। আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্যের অবস্থা এমন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে, তা তার থেকে ওরা বেরিয়ে আসতে পারছে না। আজকে পশ্চিমবাংলায় বিদ্যুতের হাল কি? আজকে সি.পি.এম.এর সদস্য বললেন যে গ্রামে পানীয় জল নেই। যেটুকু খালবিলে জল আছে কিন্তু বিদ্যুৎ নেই। তারা চাষের কাজে জল দেবার জন্য বিদ্যুৎ ব্যবহার করতে পারছে না। ফলে আজকে বোরো ধান মার খাচ্ছে। আপনি দেখুন, স্ট্যাটিস্টিক্যাল অ্যাবস্ট্রাক্টে বলছে, নাম্বার অব ভিলেজেস ইলেকট্রিফায়েড অ্যাজ অন ১৯৯৭ কি করেছেন।

[2-50 – 3-00 p.m.]

ভারতবর্ষের বৈদ্যুতিকরণ হয়েছে এমন গ্রামের সংখ্যা অ্যাজ অন ১৯৯৭; ওয়েস্ট বেঙ্গলে গ্রামের সংখ্যা ৩৮,০২৪। ইলেকট্রিফাইড হয়েছে কত? ২৯,১৬৩টি গ্রাম। পার্সেন্টেজ কত? ৭৬.৬ পারসেন্ট গ্রাম আমরা বিদ্যুৎ দিতে পেরেছি। হয়ার অ্যাজ তামিলনাড়ু? সেখানে গ্রামের সংখ্যা ১৫,৮৩১, তারমধ্যে বৈদ্যুতিকরণ হয়েছে ১৫,১২২টি গ্রামে। প্রায় একশ' শতাংশ গ্রামে তারা বিদ্যুৎ দিয়েছেন, অর্থাৎ সেখানকার একশ শতাংশ গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে। এমন কি, একটি ছোট রাজ্য সিকিম। সেখানে একশ' শতাংশ গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে। সেখানে গ্রামের সংখ্যা ৪০৫। ৪০৫টি গ্রামেই বিদ্যুৎ পৌঁছে গেছে। পাঞ্জাবে গ্রামের সংখ্যা ১২,৩৪২ এবং ১২,৩৪২টি গ্রামেই বিদ্যুৎ পৌঁছে গেছে। সফলতা ১০০ শতাংশ। কর্ণাটকে গ্রামের সংখ্যা ২৫,৪৮৩, বিদ্যুৎ পৌঁছেছে ২৫,৪৮৩টি গ্রামে, একশ' শতাংশ গ্রামেই বিদ্যুৎ পৌঁছে গেছে। হিমাচলপ্রদেশ, গ্রামের সংখ্যা ১৬,৮০৭, বিদ্যুৎ পৌঁছেছে ১৬,৮০৭টি গ্রামে, সফলতা একশ' ভাগ। আর পশ্চিমবঙ্গ? এখানে গ্রামের সংখ্যা ৩৮,০২৪, বিদ্যুৎ পৌঁছেছে ২৯,১১৬টি গ্রামে। অর্থাৎ ৭৬.৬ পারসেন্ট গ্রামে বিদ্যুৎ পৌঁছেছে পশ্চিমবঙ্গে। পশ্চিমবঙ্গের উন্নতি হচ্ছে? আপনাদের এই যে ব্যর্থতা, আজকে পশ্চিমবঙ্গকে বিদ্যুতের মানচিত্রে কোথায় এনে দাঁড় করিয়েছেন সেটা আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে রাখছি এবং এ ব্যাপারে নজর দেবার জন্য বলছি। আজকে পশ্চিমবঙ্গে বিদ্যুতের হাল-হকিকৎ কি? ইলেক্ট্রিসিটি ইনস্টল ক্যাপাসিটি (জেনারেশন অ্যান্ড কনজামশন)—পশ্চিমবঙ্গে আমরা ১,২০৪ কোটি কিলোওয়াট আওয়ার উৎপাদন করি, সেখানে মহারাষ্ট্র উৎপাদন করছে ৪,৩৩৪ কোটি কে.ডব্লু.এইচ.। কোথায় পিছিয়ে রয়েছি আমরা। রাজীব গান্ধী যখন জিতে বক্রেশ্বর তৈরি করে দেবার কথা বলেছিলেন সে সময় আপনারা বলেছিলেন, 'আমরা নিজেরা

বক্রেশ্বর তৈরি করব এবং সেটা পুরো মাত্রায় তৈরি করব।' কিন্তু আজকে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের অবস্থা কি? কখনও বলছেন যে, সেখানে চিমনী লাগানো হবে। গতকাল এখানে একজন বলেছেন, 'চিমনী দিয়ে ধোঁয়া বের করবো।' আজকে মহারাষ্ট্র ২৯টি তাপ বিদ্যুৎ কেন্দ্রের প্রোপোজাল কেন্দ্রীয় সরকারের প্ল্যানিং কমিশনের কাছে জমা দিয়েছে। সেখানে আমরা জমা দিয়েছি মাত্র ৬টি প্রোপোজাল। প্রতি ক্ষেত্রেই আমরা পিছিয়ে। কোন ক্ষেত্র নিয়ে অন্য রাজ্যের সঙ্গে নিজেদের তুলনা করবেন? আজকে বিদ্যুতের ক্ষেত্রে যদি পার ক্যাপিটা কনজামশনটা ধরি তাহলে দেখা যাবে যে, যেখানে আমাদের রাজ্যে পার ক্যাপিটা কনজামশন ১৮৫ কে.ডব্লু.এইচ., সেখানে উত্তর প্রদেশে পার ক্যাপিটা কনজামশন ২০৪.১ কে.ডব্লু.এইচ.। স্পেসিফিকভাবে একটা জায়গায় দেখান যেখানে আমরা এগিয়ে গিয়েছি অন্য রাজ্যের তুলনায়! পার ইউনিট কনজামশন তামিলনাড়ুতে যেখানে ৪০৩ কে.ডব্লু.এইচ., সেখানে আমাদের পার ইউনিট কনজামশন হচ্ছে ১৮৫.১ কে.ডব্লু.এইচ.। পাঞ্জাব ঠিক করেছিল যে, ৮ লক্ষ পাম্পসেটে ইলেকট্রিক কানেকশন দেবে। তাঁরা সেই কানেকশন ৮ লক্ষ পাম্পসেটে অর্থাৎ একশ' পারসেন্ট পাম্পসেটে দিয়েছে। পশ্চিমবঙ্গে আমাদের টার্গেট ছিল ৫ লক্ষ পাম্পসেটে কানেকশন দেবার, কিন্তু দিয়েছে ৮৯ হাজার পাম্পসেটে। আজকে ভেবে দেখুন, পাঞ্জাব ৮ লক্ষ পাম্পসেটে বিদ্যুৎ কানেকশন দেবো বলে তাঁরা প্ল্যানিং করেছিলেন এবং ৮ লক্ষ পাম্পসেটেই বিদ্যুৎ দিয়েছেন। আর পশ্চিমবঙ্গে? যেখানে ৫ লক্ষ পাম্পসেটে বিদ্যুৎ কানেকশন দেবার কথা, সেখানে ১ লক্ষ পাম্পসেটেও বিদ্যুৎ দিতে পারেননি। এসব কারণে আজকে পশ্চিমবঙ্গ পিছিয়ে যাচ্ছে। আপনাদের ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল হচ্ছে ডেস্টিনেশন বে অফ বেঙ্গল। কি করে পশ্চিমবঙ্গের উন্নতি হবে?

পশ্চিমবাংলার অগ্রগতি কোথায়? আজকে কোন ক্ষেত্রকে আপনারা এগিয়ে নিয়ে যেতে পেরেছেন? স্বাস্থ্য দেখালাম, প্রাথমিক শিক্ষা দেখালাম, মাধ্যমিক শিক্ষা দেখালাম ইঞ্জিনিয়ারিং শিক্ষা দেখালাম, চিকিৎসা ক্ষেত্রে দেখালাম, ডিগ্রি কলেজের ক্ষেত্রে দেখালাম, ইউনিভার্সিটির ক্ষেত্রে দেখালাম, প্রতিটি ক্ষেত্রে দেখালাম, প্রাইমারি হেল্‌থ সেন্টারের ক্ষেত্রে দেখালাম, হাসপাতালের সংখ্যা দেখালাম, হাসপাতালে শয্যার সংখ্যা দেখালাম, আক্রান্ত লেপ্রসী রোগীর সংখ্যা দেখালাম, আক্রান্ত টি.বি. রোগীর সংখ্যা দেখালাম, সমস্ত ক্ষেত্রে পেছিয়ে যাচ্ছি আমরা। বিদ্যুতের ক্ষেত্রে প্রতিটি স্টেট আমাদের থেকে এগিয়ে যাচ্ছে। এই হচ্ছে আমাদের পশ্চিমবাংলা। আজকে পশ্চিমবাংলাকে আপনারা এমন একটা জায়গায় নিয়ে হাজির করেছেন যেখানে আমরা সর্বক্ষেত্রে পেছিয়ে যাচ্ছি। আজকে ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গলের জায়গায় আজকে পশ্চিমবাংলাকে বে অফ বেঙ্গলে ডুবিয়ে দেওয়ার চেষ্টা করা হচ্ছে। আপনাদের এই প্রতিশ্রুতি শুধু মিথ্যা প্রতিশ্রুতি। আজকে আপনারা বাংলাকে সার্বিক শোষণ করার এক বাজেট পেশ করেছেন। এই

*বাজেটের মাধ্যমে পশ্চিমবাংলার যে চেহারা তুলে ধরেছেন তা পশ্চিমবাংলাকে পেছিয়ে নিয়ে যাওয়ায় প্রথম। কারণ আমি যে হিসাব দিলাম, যে তথ্য তুলে ধরলাম তা প্রতিটি* সরকারি খতিয়ান থেকে, উনি যে ইকনমিক রিভিউ দিয়েছেন তার থেকে। এই যে পেছিয়ে যাওয়ার প্রবণতা তাতে পশ্চিমবাংলার যে সার্বিক অর্থনৈতিক মেরুদণ্ড তা দিনের পর দিন ন্যুব্জ করার প্রচেষ্টা চালাচ্ছেন ডঃ অসীমকুমার দাশগুপ্ত। তাই আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা প্রতিটি কাট মোশন সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী গত ১৯শে মার্চ এই বিধানসভায় ১৯৯৯-২০০০ সালের জন্য যে রাজ্যের বাজেট বরাদ্দের প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে নয় যে, এই বাজেটের সাফল্যের মধ্যে দিয়ে আমাদের জনজীবনের দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে যে আতঙ্কগ্রস্ত অবস্থা সেই অবস্থা থেকে এই মুহূর্তে এই রাজ্যের মানুষ মুক্তি পেয়ে যাবে। সমর্থন করছি এই জন্য নয়, আলোচনা করছিলেন বিরোধী দলের মাননীয় সদস্য পঙ্কজ ব্যানার্জি মহাশয়, তিনি দীর্ঘ ৪০ মিনিট বক্তৃতা দিলেন, কেন্দ্রের কংগ্রেস জামানায় ৩টি বছরে যে আর্থিক সঙ্কট তাঁরা তৈরি করেছেন এবং সেই সঙ্কটের সমস্ত বোঝা থেকে রেহাই দেওয়ার জন্য যেভাবে আমাদের দেশের অর্থনীতিকে সাম্রাজ্যবাদের কাছে বন্ধক রেখেছেন সেই সঙ্কটের বোঝা থেকে আমাদের রাজ্যের মানুষকে এই মুহূর্তে মুক্তি পেয়ে যাবে না। এটা আমাদের মনে রাখা দরকার যে অবস্থা তৈরি হয়েছে দেশে তাতে এই কণ্টকপূর্ণ পর্বত প্রমাণ সমস্যার ভার কাটিয়ে দেওয়া যাবে এক কলমের খোঁচায়, আমাদের অর্থমন্ত্রীর সেই হিম্মত নেই। এই সীমাবদ্ধতা রেখে কয়েকটি প্রস্তাব কয়েকটি বক্তব্য আপনাদের কাছে উত্থাপন করতে চাই। আমরা নিশ্চয়ই মনে রাখবো রাজ্যের এই বাজেট কেবল্মাত্র হিসাব-নিকাশ নয়। একটা সরকার—সে রাজ্যের হোক আর কেন্দ্রের হোক—সেই সরকার যে বাজেট তৈরি করবে সেই বাজেটে সেই সরকারের যে রাজনৈতিক দৃষ্টিকোণ, যে অর্থনৈতিক দৃষ্টিকোণ তার যে প্রকাশ তা সেই বাজেটের মধ্যে আছে কিনা সেই বিষয়ে আমাদের গভীরে যেতে হবে, বিচার বিবেচনা করতে হবে। আমি বিরোধী দলের মাননীয় সদস্যদের বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করবো, স্বাধীনতার পর থেকে নয়ের দশক পর্যন্ত আমাদের দেশে যে ৭টি পঞ্চবার্ষিকী পরিকল্পনা আমরা কাটিয়েছি সেই পরিকল্পনা সম্বন্ধে আমাদের দেশের মানুষের কি অভিজ্ঞতা আমাদের চোখের সামনে আছে।

[3-00 – 3-10 p.m.]

আপনাদের সামনেও আছে। আপনাদের অর্থনৈতিক পরিকল্পনার সাথে আমাদের মৌলিক পার্থক্য আছে, দৃষ্টিভঙ্গির তফাৎ আছে। কিন্তু ন'য়ের দশকের পর থেকে আপনারা কেন আমাদের দেশের অর্জিত অধিকারকে সাম্রাজ্যবাদী শক্তির কাছে বন্ধক রাখলেন? আমাদের দেশের আত্মনির্ভর হওয়ার সুযোগকে আন্তর্জাতিক অর্থ ভাণ্ডারের নাগপাশে আবদ্ধ করলেন? সেই প্রশ্ন নিশ্চয়ই করতে চাই। আমাদের অভিজ্ঞতা কি? আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে ঋণ নিচ্ছেন এবং সেইভাবেই পরিকল্পনাগুলো রচিত হয়েছে ১৯৯১-৯২ সালে। তার আগের সাত বছরের হিসাবটা যদি দেখি তাহলে দেখবো আমাদের ভারতবর্ষে শিল্পোৎপাদনে কি অবস্থা ছিল। ১৯৮৪-৮৫ সাল থেকে ১৯৯০-৯১ পর্যন্ত শিল্পোৎপাদনের গড় হার ছিল ৮.৫ শতাংশ। আর আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে ঋণ নিয়ে, রাষ্ট্রায়ত্ত শেয়ার বেসরকারি মালিকদের কাছে ছেড়ে দিয়ে সামাজিক দায়বদ্ধতাকে অস্বীকার করে, গণবণ্টন ব্যবস্থাকে চুরমার করে দিয়ে এই অবস্থার মধ্যে নিয়ে এসেছেন। এই হিসাবটা কি আপনারা নিয়েছেন? মাননীয় বিরোধী দলের সদস্য একবার হলেও এই স্বীকারোক্তিটা এই মহতী সভায় রাখুন। ১৯৯১-৯২ সাল থেকে ১৯৯৭-৯৮ সালের মধ্যে আপনারা যে আর্থিক সংস্কারটা করলেন তাতে শিল্পোৎপাদন ৫.৯তে নেমে গেল এবং বর্তমান আর্থিক বছরে নিদারুণভাবে তা নেমে ৩.৫ শতাংশে গেছে। কোন্ পটভূমিকায় আমাদের কৃষির উন্নতি আগেকার বার্ষিক উৎপাদন যা ছিল ২.৫ শতাংশ তা এখন লক্ষ্যণীয়ভাবে কমে গিয়ে ১.৪ শতাংশে দাঁড়িয়েছে? এই পটভূমি, এই প্রেক্ষাপটকে বাদ দিয়ে তো আর পশ্চিমবঙ্গ নয়। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মানচিত্রে একটি অঙ্গরাজ্য। এখানে একটা স্বপ্নময় বাজেট রচনা করা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। মাননীয় চেয়ারম্যান, আমি আপনার মাধ্যমে যে বিষয় এখানে উল্লেখ করতে চাই তা হচ্ছে, সাম্রাজ্যবাদী অর্থনীতি আজকে কি অবস্থায় আমাদের দেশকে দাঁড় করিয়ে দিয়েছে। আমাদের দেশে গোটা পৃথিবীর জনসংখ্যার ২০ শতাংশের বাস। কিন্তু মোট যে আয় তার ৮০ শতাংশ ভোগ করে কারা? কাদের হাতে চাবিকাঠি? বিশ্বের মোট আয়ের ৮০ শতাংশ আয় ভোগ করে তারা, আর আমাদের দেশের মানুষ, পৃথিবীর ২০ শতাংশ যে মানুষ, তারা শতকরা ১.২ শতাংশ ভোগ করে মোট আয়ের। কোন্ অবস্থায় তাহলে আমরা দাঁড়িয়ে আছি? রাষ্ট্রসংঘ উন্নয়ন পরিকল্পনা, ইউ.এন.ডি.পি.—মহবুল হকের নেতৃত্বে একটা প্রতিবেদন উত্থাপন করে দক্ষিণ এশিয়ার উন্নয়নের বিষয়ে। ১৯৯৭-৯৮ সালে এই দেশগুলিতে বিশ্বের ২২ শতাংশ মানুষ বাস করে। পৃথিবীর মোট আয়ের ১.৩ শতাংশ ভোগ করে এই দেশগুলি। আমরা কি উল্লেখ করবো না দি স্টেট অফ ওয়ার্ল্ড পপুলেশন রিপোর্ট, ১৯৯৭-৯৮? একজন রমণী, এই রিপোর্টে বলা হয়েছে, আমার কথা নয়, বামপন্থীদের

কথা নয় বা মাননীয় অর্থমন্ত্রীর কথা নয়, আমাদের ভারতবর্ষে গড়ে ৫৪ জনের মধ্যে একজন ধর্ষিতা হন। প্রতি ২৬ মিনিটে একজন মহিলার শ্লীলতাহানি ঘটে। প্রতি এক ঘন্টায় একজন বধূকে প্রাণ দিতে হয়। আমাদের ভারতবর্ষে এই পটভূমিতে আমরা দাঁড়িয়ে আছি। বিশ্ব অর্থনীতির এই আঙ্গিকে ভারতবর্ষের অর্থনীতি দাঁড়িয়ে আছে। আমরা মনেকরি, এর থেকে বাঁচার পথ আছে কিনা, বিকল্প অর্থনীতি আমরা করবো কিনা, না আমাদের দেশের আর্থিক সংস্কারের নামে আমাদের অর্থনীতিকে সম্পূর্ণ বিসর্জন দেব?

মাননীয় চেয়ারম্যান, যখন আমরা বাজেট প্রস্তাব নিয়ে আলোচনা করছি তখন প্রসঙ্গক্রমেই কেন্দ্র রাজ্যের আর্থিক সম্পর্ক আসবেই এবং সেই প্রসঙ্গেই আমি বিনয়ের সঙ্গে উল্লেখ করতে চাই যে, করের বিভাজনের ক্ষেত্রে যে অংশ আমাদের রাজ্যের পাওয়ার কথা ছিল তা আমরা পাইনি। মাননীয় বিরোধী দলের বিধায়করা এই রাজ্যের থেকে প্রতিনিধিত্ব করছেন, আমরা যে এক হাজার কোটি টাকা কম পেলাম, কেন পেলাম তা তো জিজ্ঞাসা করলেন না বা প্রশ্নও করলেন না। এমন কি দিল্লিতে তারজন্য দরবারও করলেন না। মানুষ আপনাদের ক্ষমা করবে না। সেখানে একটার পর একটা অর্থ কমিশনের সুপারিশে কি ছিল—আমরা দাবি করেছিলাম যে রাজ্যগুলোকে পঙ্গু না করে, রাজ্যের উন্নয়নের জন্য শতকরা ৭৫ ভাগ রাজস্ব রাজ্যগুলোর মধ্যে বন্টন করতে হবে। তারপরে শতকরা ৫০ ভাগ সুপারিশের কথা উঠল, তাও হল না। তারপরে ৩৩ শতকরা দেওয়ার কথা হল, তাও হল না। শেষকালে দশম অর্থ কমিশনের সুপারিশে ২৯ শতাংশ দেওয়ার কথা হল। তাও মিলল না, তা নেমে এল ২০ শতাংশে। এর জবাব কারা দেবেন? কোথায় অর্থ কিভাবে পরিকল্পনা হবে? এরমধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্যের অর্থমন্ত্রী যেভাবে বাজেট পেশ করেছেন তা সত্যিই প্রশংসনীয়। আমাদের এখানে অল ইন্ডিয়া শিডিউল কমার্শিয়াল ব্যাঙ্ক রয়েছে, তার সংখ্যা ৪ হাজার ৩৫২ হয়ে গেছে। পশ্চিমবঙ্গে টাকা রাখে এই ব্যাঙ্কে তার সীমিত অর্থের পরিমাণ হচ্ছে ৪৫ হাজার ৪০১ কোটি টাকা। আর এই ব্যাঙ্কগুলো ঋণ দিচ্ছে ২০ হাজার ৪৭২ কোটি টাকা, যেটা গোটা ভারতবর্ষে ন্যাশনাল লেবেলে শতকরা ৫৫ ভাগ, সেটা আমাদের গ্রামীণ ক্ষেত্রে ২৯ ভাগ কম। সেখানে এই রাজ্যের ক্রেডিট রেশিওর যে রিপোর্ট তাতে সংখ্যা হচ্ছে ৪৬.০১ পারসেন্ট। আমরা পারিনি ভারী শিল্প গড়তে, কেন পারিনি শুনুন—১৯৯১ সালের আগে পর্যন্ত মাশুল সমীকরণ নীতি ছিল। আপনারা পশ্চিমবঙ্গের শিল্পায়নের জন্য মাশুল সমীকরণের বিরুদ্ধে প্রতিবাদ করেননি। আপনারা তো এই রাজ্যের মানুষের স্বার্থ রক্ষার জন্যে এগিয়ে আসেননি। আপনারা তো শিল্প বিকাশের জন্যে মাশুল সমীকরণ নীতি উঠিয়ে দেবার জন্যে সোচ্চার হননি। সুতরাং এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে ক্ষুদ্র ও কুটির শিল্পে যতটা উন্নতি করা যায় তার চেষ্টা

করছি। তারপরে গুরুত্বপূর্ণ জাতীয় পরিকল্পনার ক্ষেত্রে প্রধানমন্ত্রী রোজগার যোজনা—পি.এম.আর.ওয়াই প্রকল্পে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলো ক্ষুদ্র ও কুটির শিল্পের ব্যাপারে ঋণ দিতে অনীহা প্রকাশ করেছে। তার ঋণ দেবে কিনা বিচার করে দেখছে। আমি বলতে চাই যে, ১৯৯৭-৯৮ সালে পি.এম.আর.ওয়াই.তে ২২ হাজার ৮৮৭টি জমা পড়েছিল, যার মধ্যে মঞ্জুর হয়েছিল মাত্র ৪ হাজার ৬৯৯টি। আর ঋণ আটকেছে ২ হাজার ৫১টি। আমরা জানি ঋণ আদায়ের ক্ষেত্রে সমস্যা রয়েছে। আমরা জানি এরজন্য গণ চেতনা তৈরি করতে হবে। পঞ্চায়েতকে দায়িত্ব দিতে হবে। তাদের অধিকার দিতে হবে এবং আমাদের এখানে যে বেকার যুবক-যুবতীরা আছে, তাদেরকে এর আওতায় আনতে হবে। সাথে সাথে মাননীয় অর্থমন্ত্রীর কাছে প্রস্তাব করব যে, অন্তত পক্ষে ক্ষুদ্র ও কুটির শিল্পজাত দ্রব্যগুলো তার বাজার পাক। তাদের মার্কেটিংয়ের ব্যবস্থা হয়। রাজ্যের পক্ষ থেকে এই ব্যাপারে বিশেষ নজর যেন দেওয়া হয় সেই আবেদন আমি রাখছি। সাথে সাথে আমি বলব যে, যে পাহাড় প্রমাণ অসহযোগিতা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আসছে এবং যে আর্থিক সীমাবদ্ধতা রয়েছে, তারমধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্যের যে বাজেট মাননীয় মন্ত্রী উপস্থাপিত করেছেন তারমধ্যে দিয়ে কর্মসংস্থানের আলো দেখাতে পেরেছেন। এবং রাজ্যের অগ্রগতি ঘটাতে সক্ষম হয়েছেন। আমাদের দেশের গরিব মানুষ, খেটে খাওয়া মানুষ এবং দলিত সম্প্রদায়ের মানুষ এবং ভূমিহীন কৃষক এর দ্বারা উপকৃত হবে।

[3-10 – 3-20 p.m.]

আমাদের দেশের শ্রমজীবী মানুষ, আমাদের রাজ্যের মানুষ, তাদেরকে উন্নয়নের সেই আলোয় প্রতিষ্ঠিত করবার দিকে নির্দিষ্ট করেছেন এই বাজেটের মাধ্যমে। আমরা আলোচনা করবো সেই নিরিখে। অনেক আলোচনাই হয়েছে, অনেক বক্তা বলেছেন, আমি এখানে খুব বিস্তারিত ব্যাখ্যায় যাব না, তবে ভূমি সংস্কারের ফলাফল নিয়ে আলোচনা করতে গেলে বহু সময় লাগবে। কিন্তু এই ভূমি সংস্কারের ফলে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে মোট কৃষি জমি ৭০.৭ শতাংশ বিলি হল মালিকানা। এটা কম কথা নয়। মাননীয় পঙ্কজবাবু একটা রাজ্যের উদাহরণ দেখান, যেখানে ভূমি সংস্কারের কথা বলা ছিল, ল্যাণ্ড রিফর্মস-এর কথা বলা ছিল, একমাত্র ভারতবর্ষে বামপন্থী রাজ্য যেখানে আছে, বামপন্থী সরকার আছে, তারা ছাড়া অন্য কোনও অঙ্গ রাজ্য এই ভূমি সংস্কারের ফলাফল ভূমিহীন ক্ষেতমজুররা তারা গ্রহণ করতে পারলো না। কারা তারা। এই ভূমিসংস্কারের মধ্যে দিয়ে আমাদের এখানে ২৫ লক্ষ ৩২ হাজার দরিদ্র্য কৃষক উপকৃত হলেন। যার মধ্যে ৫০ ভাগ হচ্ছে তফশিলি জাতি উপজাতি, অদিবাসী সম্প্রদায়ের মানুষ। দলিত সম্প্রদায়ের জন্য সাধারণ আদিবাসীদের জন্য একটা ভাষণ দিলেই হবে, এই বিধানসভায় দাঁড়িয়ে কিছু কিছু ভাল বক্তৃতা দিলেই হবে না. শব্দের চাঞ্চল্যকর

বিভ্রান্তিতে হারিয়ে দেওয়া যায়, দায়বদ্ধতার কথা যদি বলতে হয় তাহলে তাদের উন্নয়নের জন্য দিক নির্দেশ করতে হবে। যা আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী সুনির্দিষ্টভাবে এই বাজেটে উল্লেখ করেছেন। আমি এবারে গোড়ার দিকে কৃষি প্রশ্ন নিয়ে আলোচনা করব, উৎপাদনশীলতার প্রশ্নে, কৃষিতে হেক্টর প্রতি উৎপাদন অন্য রাজ্যের কথা যদি বলি, গড় হিসাবে বার্ষিক বৃদ্ধির হার—প্রোডাক্টিভিটি অফ দি ল্যান্ড সেটা হচ্ছে ২.৬ শতাংশ, সেখানে আমাদের রাজ্যে পশ্চিমবঙ্গে হচ্ছে ৪.৮ শতাংশ। বন্ধু এখানে বিনয়ের সঙ্গে বলতে চাই, এতেও আমরা আত্মতুষ্ট নই। কৃষিতে যা করার আছে, সেচের কাজ যা বাকি আছে, গ্রামীণ বিদ্যুৎ-এর যে আলো, আমরা তা নবম যোজনায়—তবে যোজনাটি ২০০২ সালে শেষ হবে—সেই যোজনায় শতকরা ৯০ ভাগ জায়গায় পৌঁছে দিতে চাই। সেই অসম্পূর্ণ কাজকে যদি একটু এগিয়ে দিতে হয়, যদি একটা মাত্রা বাড়িয়ে দিতে হয় তাহলে সুনির্দিষ্টভাবে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটে কৃষিতে সেচের ক্ষেত্রে ৩৫৯ কোটি টাকা থেকে ৩৯৬ কোটি টাকা বরাদ্দ করে বাড়তি যে ৫০ কোটি টাকা বরাদ্দ করেছেন তার জন্য তাকে স্বাগত জানাতেই হবে। সাথে সাথে গ্রামীণ বিদ্যুৎ-এর জন্য ১,৫৭৭ কোটি টাকা থেকে ২,০১১ কোটি টাকায় উন্নীত করায়, এটাও কম কথা নয়। আজকে গ্রামীণ বিদ্যুৎ-এর উন্নতি যদি আমরা এইভাবে করতে পারি তাহলে নিশ্চয় আগামী ২০০২ সালে ৯০ শতাংশ গ্রামীণ বিদ্যুৎ দেওয়ার যে দায়িত্ব রয়েছে সেখানে পৌঁছে দিতে পারব। রাস্তার প্রশ্ন আছে, ৩০৫ কোটি টাকা থেকে ৩৯৪ কোটি টাকা হয়েছে। বন্ধু, আমাদের মাশুল সমীকরণ ছিল, লাইসেন্স প্রথা ছিল, কিন্তু মাননীয় চেয়ারম্যানের অবগতির জন্য আমি বলতে চাই, যখন থেকে এই প্রথা বিলোপ করার সিদ্ধান্ত হয়েছে, শিথিল হয়েছে, সেই মুহূর্তে আমাদের রাজ্যের শিল্পের পরিকাঠামো, শিল্পের চেহারা সামগ্রিক চিত্র বদলাতে শুরু করেছে। এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। ৯৩-৯৪ সালে আমাদের বার্ষিক বৃদ্ধির হার ছিল ৪.৩ শতাংশ, আর ৯৬-৯৭ সালে তা বাড়ে ৯.২ শতাংশয়। মউ নিয়ে বিদ্রুপ করেন, আপনাদের জবাব দিতে হয় না, আপনাদের অনুগামী মানুষের কাছে। এই বিধানসভার বাইরে গিয়ে বলতে হবে, তারা যদি প্রশ্ন করেন, ৯১ থেকে ৯৮ সালে ১,৮৪৩টি শিল্প প্রকল্পে ৪৮,৬২৬ কোটি টাকা বিনিয়োগের অনুমোদন পেয়েছে, এর মধ্যে ৩০২টি প্রকল্পে প্রায় ৭,৮০০ কোটি টাকা বিনিয়োগ হয়ে উৎপাদন শুরু হয়েছে, আর ৮০টি প্রকল্পে প্রায় ১০,০০০ কোটি টাকা নিয়োগ করে নির্মাণ কার্য চলছে। আপনারা বলবেন এটা কেবলমাত্র চমক। এটা কি তাহলে রাজ্যের অধোগতি, এটা কি তাহলে রাজ্যের উন্নয়নের চেহারাকে পেছনের দিকে নিয়ে যাচ্ছে। আমরা কি তাহলে মহারাষ্ট্র এবং গুজরাতের দিকে তাকিয়ে থাকব। আজকে দক্ষিণ এশিয়ার দেশগুলি, পূর্ব এশিয়ার দেশগুলি তাদের যে প্রাকৃতিক সম্পদ, আমাদের ভারত ভূখণ্ডের যে প্রাকৃতিক সম্পদ, সেই সম্পদকে কাজে লাগিয়ে আমাদের এখানে অভ্যন্তরীণ বাজার তৈরি হচ্ছে। যার

মধ্যে দিয়েই আমাদের এখানে শিল্পের সম্ভাবনা আমরা লক্ষ্য করছি। শিল্পপতিরা এসব দেখেই এখানে বিনিয়োগ করছেন, তারা বামফ্রন্ট সরকারকে পছন্দ করেন বলে অন্য রাজ্য থেকে এখানে আসছেন না। এই রাজ্যে কৃষিতে যদি অগ্রগতি হয়, চাষে যদি অধিক ফলনশীল হয়, তবেই এখানে শিল্প সম্ভব। গতকাল বক্তৃতা দেবার সময় মাননীয় অম্বিকাবাবু বললেন, পঞ্চাশ কেজি টমেটো পাঁচ টাকায় বিক্রি হয়েছে। যদি ফসল বেশি উৎপাদন হয়, হেক্টর প্রতি উৎপাদনশীলতা যদি বাড়ে, যে মানুষগুলো ফসল ফলাচ্ছে তাদের অবস্থার যদি উন্নতি হয়, মানুষের ক্রয়ক্ষমতা যদি বাড়ে, তবেই শিল্পের অগ্রগতি হওয়া সম্ভব। আমাদের এখানে বিকেন্দ্রীকৃত পরিকল্পনার ফলেই রাজ্যের নগরায়ন হচ্ছে, পৌরসভা অঞ্চলগুলি আরও উন্নত জায়গায় এসে পৌঁছেছে, এটা কি আপনারা অস্বীকার করতে পারেন। আমরা দেখতে পাচ্ছি এই অবস্থার মধ্যে আমাদের পূর্ব এশিয়ার যে অর্থনীতির ভিত্তি, সেই ভিত্তির একটা পরিবর্তন ঘটছে। আমরা যখন এখানে আলোচনা করছি, তখন এগুলো উল্লেখ করবার প্রয়োজন আছে বলে আমি মনেকরি।

মাননীয় চেয়ারম্যান স্যার, চীনের প্ল্যানিং কমিশনের যারা মেম্বার তারা আমাদের রাজ্যে এসেছিলেন, তারা অনেক প্রস্তাব দিয়েছেন। তারা বলছেন শিবসাগর থেকে বার্মা পর্যন্ত থ্যারাফেয়ার রাস্তা যদি করা যায় তাহলে আমাদের এই রাজ্যের ফসল আমরা অতি সহজেই চীনের বাজারে বারো থেকে চৌদ্দ ঘন্টার মধ্যে নিয়ে যেতে পারি এবং চীনের বাজারে জিনিস আমাদের এখানে নিয়ে আসতে পারি। কেন আজকে সেই সম্পর্ক স্থাপিত হবে না? কলকাতা-ঢাকা বাস চলাচল চালু করতে আজকে আমরা অত্যন্ত উৎসাহী। আজকে প্রতিবেশি রাজ্যগুলোর সঙ্গে বন্ধুত্বপূর্ণ সম্পর্ক তৈরি করার মধ্যে দিয়ে আমরা নিশ্চয় আমাদের দেশের পণ্যের পৃথিবীময় যে বাজার আছে সেই বাজারে পৌঁছে দেব। আজকে সাম্রাজ্যবাদী দুনিয়া তারা আমাদেরকে পদানত করে রাখতে চায়, তাদের বদ্ধ থাবা দিয়ে আমাদেরকে থমকে দিতে চাই। আজকে জুট যা উৎপাদন হয় তার সিংহভাগ উৎপাদন করে পশ্চিমবাংলা এবং বাংলাদেশ। আমরা দুই দেশের মধ্যে সম্পর্ক স্থাপনের মধ্যে দিয়ে বিরাট শক্তিশালী হব। উত্তর-পূর্ব ভারতের দিক থেকে মেঘালয়ের দিকে যে পাহাড় আছে সেই পাহাড়ের উল্টোদিকে হচ্ছে বাংলাদেশ। মেঘালয়ের দিক থেকে পাহাড় কাটা যায় না, কিন্তু বাংলাদেশের দিক থেকে পাহাড় কেটে যদি ডলোমাইট সংগ্রহ করা যায় তাহলে সিমেন্টের প্রোডাকশন বাড়তে পারে এবং আমাদের দু' দেশের মধ্যে বাণিজ্যের সম্পর্ক বৃদ্ধি পেতে পারে। আজকে বাংলাদেশ তার গ্যাস ব্যবহার করতে পারছে না।

তারা বলছে, 'প্রাকৃতিক গ্যাস জাতীয় স্তরে ব্যবহার করতে দেব আমাদের প্রতিবেশি দেশগুলোতে'। সেই গ্যাসের ব্যবহার, তার সাহায্য আমরা নিতে পারি। আমরা এইগুলো নতুন করে ভাবব কিনা। আর, আমাদের মনে রাখা দরকার মি. চেয়ারম্যান, যখন

আমরা আলোচনা করি। আজকে দক্ষিণ কোরিয়ার জনসংখ্যা মাত্র ৪ কোটি, কিন্তু তাদের জাতীয় আয় আমাদের মোট জাতীয় আয়ের দ্বিগুণ। কেমন করে তারা এগোচ্ছে? অভ্যন্তরীণ বাজার তৈরি করে, প্রাকৃতিক সম্পদকে ব্যবহার করে। এই ব্যবস্থা আমরা গ্রহণ করতে চাই। এই দেশগুলোর মধ্যে দিয়ে আমরা সেই ব্যবস্থা গড়ে তুলতে চাই। এই কারণে মি. চেয়ারম্যান আমি বলব, সাউথ এশিয়া ফ্রি ট্রেড অ্যাসোসিয়েশনের বা এস.এ.এফ.টি.এ.র মধ্যে দিয়ে আমরা আমাদের রাজ্যের প্রাকৃতিক সম্পদ, সেই সম্পদের বিকাশ, তার ব্যবহার এই দেশগুলোর মধ্যে দিয়ে বিনিময় করতে পারব, একটা উন্নততর জায়গায় যেতে পারব।

[3-20 – 3-30 p.m.]

মিঃ চেয়ারম্যান, আমি আপনার মাধ্যমে মাননীয় বিরোধী দলের সদস্যদের কাছে একটা প্রশ্ন রাখতে চাই, শিল্পায়নের কথা আপনারা বলছেন, সেখানে কি জবাব দেবেন। আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার থেকে ঋণ নেওয়ার শর্ত পালন করে আপনারা যে পথে চলছিলেন, বাস্তবে এটাই আমার মনে হয়েছে—যুক্তফ্রন্টও সেই নীতি থেকে সরে আসতে পারেনি। তারপর বি.জে.পি. জোট সরকারও আপনাদের পদাঙ্ক অনুসরণ করে চলছে। কালকে পেটেন্ট আইনের কথা হয়েছিল। আমাদের জেনারেল ইনসিওরেন্স, আমাদের বিমা কোম্পানিগুলোকে বাঁচাবার জন্য। লক্ষ লক্ষ এল.আই.সি., জি.আই.সি. শ্রমিক, কর্মচারী বন্ধুরা সংগ্রাম, আন্দোলন করছেন—মাইনে বাড়াবার জন্য নয়, তাদের আর্থিক দায়-দায়িত্ব সরকারের উপর চাপিয়ে দেওয়ার জন্য নয়। তারা এই কথা বলছে, আমরা যে-কথা বলতে চাই, উল্লেখ করতে চাই যে, এইগুলোকে আপনারা রক্ষা করুন। এল.আই.সি., জি.আই.সি.র লভ্যাংশের ৭৫ ভাগ টাকা কাজে লাগত, পঞ্চবার্ষিক পরিকল্পনায় লগ্নি করা যেত। এটা অস্বীকার করতে পারেন না। আমাদের ন্যাশন্যালাইজড ব্যাঙ্কের টাকা আমাদের শ্রমজীবী মানুষের বেকার ছেলেরা ঋণ হিসাবে পেতে পারত, আমাদের কৃষকরা জমিতে চাষ করার জন্য পেতে পারত। অল্প সুদে টাকা পাওয়ার অধিকার তাদের ছিল, সেই অধিকার আপনারা ভেঙে দিয়েছেন। কোথায় আঘাত করেছেন? আমাদের কৃষির বুনিয়াদের উপর আঘাত করেছেন। আর অঙ্গ রাজ্যে এসে বলছেন আমাদের শিক্ষা, স্বাস্থ্য, কলকারখানার বিকাশ? সেটা ভারতবর্ষের মানচিত্রে একটা স্বপ্নময় জায়গা। আমাদের রাজ্যে সেটা নিয়ে আসার চেষ্টা করছি। এবং, এই চেষ্টা করছেন বলেই তিনি বহুমুখী করের ব্যবস্থা লাঘব করে একমুখী, ওয়ান পয়েন্ট প্রোগ্রাম রেখেছেন। এর মধ্যে যথাযথভাবে কর আদায়ের ব্যবস্থা সরকারকে নিতে হবে। বিক্রয় করের ক্ষেত্রে একমুখী ব্যবস্থা করার ফলে যদি দাম কমে, তাহলে যারা আপনাদের সমর্থন করেন, যাদের ভোটে এখানে এসেছেন, তাদেরও সুবিধা হবে। আমাদের রাজ্যের সমস্ত স্তরের মানুষেরই সুবিধা হবে। আপনারা একে স্বাগত জানাতে

পারলেন না, অভিনন্দন জানাতে পারলেন না। বাধা কোথায়? সংসদীয় ব্যবস্থায় গঠনমূলক আলোচনা করা দরকার। আপনারা আছেন কোন জায়গায়? বলছেন, শিল্পের বিকাশ কি এখানে দাঁড়িয়ে হবে? কেন্দ্রীয় সরকার শুধু কারখানা তুলে দিচ্ছে তা নয়, ভি.আর.এস.এর টাকা কোথা থেকে আসবে তা বলছে না। মাইনিং ইনস্ট্রুমেন্ট আমাদের এখানে যে কারখানাগুলো তৈরি করত—দুর্গাপুর এম.এন.সি. কারখানা, ন্যাশন্যাল ইনস্ট্রুমেন্ট—যার একচেটিয়া ক্রেতা ছিল কেন্দ্রীয় সরকার, আপনারাই তো ক্রেতা ছিলেন। কেন্দ্রীয় সরকারের মোনোসোনী ছিল—রাষ্ট্রায়ত্ব শিল্পের উৎপাদিত জিনিস আপনারা কিনতেন। কেন সেই জিনিস কিনতে পারলেন না? কেন না কিনে বন্ধ, রুগ্ন ঘোষণা করে দিলেন? সেখানকার শ্রমিক কর্মচারিদের কাছে জবাব দিতে হবে না? আপনাদের যে শ্রমিক সংগঠন আছে, তারা গেট মিটিং-এ গিয়ে আলাদা করে কোন বক্তব্য রাখতে পারেনি। আর এই যে ওয়াগন শিল্প, এটা বন্ধ করে দিচ্ছেন। এতে ইস্টার্ন কোলফিল্ডের প্রায় ৭২ হাজার কর্মী কর্মহীন হয়ে পড়বে। আপনারা বিদেশ থেকে ওয়াগন আনছেন, এরজন্যই ইস্টার্ন কোলফিল্ড বন্ধ হয়ে যাবে। আর আমাদের রাজ্য সরকার তার সীমাবদ্ধ ক্ষমতায়, এখানে অনেক সমস্যা আছে, তার মধ্যে থেকেও কয়লার উপর সেসের হার ৪৫ শতাংশ থেকে কমিয়ে ২৫ শতাংশ কমাবার জন্য একটা আর্থিক বছরে আড়াইশো কোটি টাকা হ্রাস পেয়েছে। এতে আমাদের দায়-বদ্ধতা আছে, আমাদের দায়িত্ব আছে। আমাদের রাজনৈতিক সদিচ্ছা আছে বলেই আমরা ইস্টার্ন কোলফিল্ডের কর্মচারিদের কাছে কেবলমাত্র বক্তৃতা নয়, এই সভায় দাঁড়িয়ে বিরোধী দলের বন্ধু হিসাবে বিরোধিতা করা নয়, সংসদীয় ব্যবস্থা অবলম্বন করে তার দায়িত্ব পালন করার ইঙ্গিত আমাদের রাজ্য সরকারের অর্থমন্ত্রী তার বাজেটে উপস্থিত করেছেন। আমি বলব—আপনারা অলোচনা করুন, সমালোচনা করুন, এটাই সংসদীয় ব্যবস্থা। কিন্তু এই রকম একটা আর্থিক পরিমণ্ডলে দাঁড়িয়ে আমাদের একটা অঙ্গরাজ্যের যে বিকল্প নীতি নির্ধারণ. আমাদের রাজ্যের অর্থমন্ত্রী দৃঢ়তার সঙ্গে, আত্মপ্রত্যয়ের সঙ্গে প্রতিটি পদক্ষেপ ঘোষণা করেছেন, তাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য আমরা সংকল্পবদ্ধ। আমাদের সংগ্রামে পশ্চিমবঙ্গের লক্ষাধিক মানুষ অংশগ্রহণ করবে। এই বিধানসভার বাইরে মানুষকে আপনাদের জবাব দিতে হবে, তার জন্য আপনারা প্রস্তুত থাকুন এবং এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-30 – 3-40 p.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৯শে মার্চ মাননীয় অর্থমন্ত্রী ডঃ দাশগুপ্ত এই শতাব্দীর শেষ লগ্নে এবং একবিংশ শতাব্দীকে স্পর্শ করবে, এই মুহূর্তে যে বাজেট পেশ করেছেন, এটা মানুষের কাছে নতুন করে আলোকের স্বপ্ন দেখালেও, নতন করে প্রত্যাশার আলোর কথা বললেও এটা অনেকটা ধুমকেতুর আলোর

মতো দেখাবে। তা ক্ষণস্থায়ী, দীর্ঘস্থায়ী হবে না। স্বভাবতঃই এই বাজেটের বিরোধিতা করে আমার কয়েকটি কথা বলব। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট সুকৌশলে পেশ করার জন্য চেষ্টা করেছেন। ২২ বছর ধরে ক্ষমতায় থাকার পরে আজকে বোধহয় হয়েছে বাংলার রাস্তা তৈরি করতে হবে। শিক্ষাক্ষেত্রে ব্যয়বরাদ্দ যা ছিল তার থেকে বাড়াতে হবে, স্কুল নির্মাণ করতে হবে, স্বাস্থ্য পরিষেবার উন্নতি করতে হবে এবং এই উন্নয়নের কথা বলতে গিয়ে তিনি কৃষির উপর জোর দিয়েছেন, সেখানে তিনি বলেছেন যে, গ্রাম বাংলার মানুষের আয় বেড়েছে। এটা ঠিকই যে আপনি পরিসংখ্যান দিয়েছেন যে গ্রামের লোকের কাছে পয়সা আছে, কৃষকের আয় বৃদ্ধির কারণে মানুষের কাছে টাকা আছে। সেই টাকা ব্যয় করতে গিয়ে আজকে যখন তারা চাষের মরশুমে তারা চাষ করতে যাচ্ছেন জলের অভাবে বাধ্য হয়ে তাদের পাম্পসেট কিনতে হয়। যে পাম্পসেট তারা কেনেন তার নাম হচ্ছে কির্লোস্কার। কির্লোস্কার পাম্পসেট বাংলায় তৈরি হয় না। তৈরি হয় মহারাষ্ট্রে। বাংলার কৃষক কির্লোস্কার কেনে। অথচ সব্রকারি সহায়তা পায় না, সেচ ব্যবস্থা থেকে বঞ্চিত হয়। কৃষিজীবি মানুষ যদি চাষ করতে চান, চাষের জন্য জলের ব্যবস্থা করতে চান তাহলে তাকে উচ্চ মানের সেই পাম্প সেট কিনতে হবে। বাংলায় যে সমস্ত পাম্পসেট তৈরি হচ্ছে তা ব্যবহারযোগ্য নয়। গ্রামে নাকি কাদা রাস্তা, মাটির রাস্তা নেই। সব রাস্তাই ইটের হয়ে গেছে। আজকে গ্রামের লোককে যদি একটা সাইকেল কিনতে হয় তাকে তাকিয়ে থাকতে হয় পাঞ্জাবের হিরো সাইকেলের দিকে। যে টাকা বাংলার মানুষের হাতে আসে তা বাইরে চলে যায়। জামাকাপড়ের কথায় আসি। পশ্চিমবঙ্গের টেক্সস্টাইল বলতে যা বোঝায় অধিকাংশ বন্ধ। ফলে টেক্সস্টাইল ইউনিটগুলোও বন্ধ। সেই কারখানাগুলো খোলার সহায়তা শ্রমিকদের জীবনে আসেনি। এই সঙ্কটের মোকাবিলা করার কোনও প্রবণতা দেখা যাচ্ছে না। জামা-কাপড় কেনার ক্ষেত্রে তাকে অন্যত্র বিচরণ করতে হয়। আপনার পরিভাষায় বাংলার মানুষের হাতে টাকা আসলেও সেই টাকা বাংলায় থাকে না। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বক্তৃতায় পাটচাষীদের কথা বলেছেন। পাটের উপর গুরুত্ব দিতে গিয়ে আপনি বলেছেন যে পাট একটি গুরুত্বপূর্ণ শিল্প যা বহু মানুষের কর্মসংস্থান যোগায়। বর্তমানে পাটজাতদ্রব্য ৪ শতাংশ হারে বহু পর্যায়ে করযোগ্য কিন্তু, যেহেতু আজকে সিন্থেটিকের সামগ্রীর সাথে তীব্র প্রতিযোগিতার সম্মুখীন তাই সেখানে আপনি দুই শতাংশ হারে করের প্রস্তাব দিয়েছেন ৪ শতাংশের ক্ষেত্রে কিন্তু পাট চাষীদের পাট উৎপাদন করার বিষয়ে তারা বাজার পায় না। তারা যাতে বাজার পায় তার জন্য কোনও চেষ্টা বা উৎসাহ আপনারা বাজেট বা রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গির মধ্যে দেখলাম না। তারা যাতে ন্যায্যদাম পায় তারও প্রচেষ্টা নেওয়া দরকার। আজকে ৪ পার্সেন্ট থেকে দু'পারসেন্ট করতে চেয়েছেন অথচ পাটশিল্পের সঙ্গে যুক্ত কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে। শুধু কর রেহাই করলেই কি পাটশিল্প বাঁচবে? বাঁচবে না।

পাটচাষীদের বাঁচাবার জন্য একটা পরিকল্পনা থাকা দরকার। কিন্তু তা আমরা আপনার বাজেট বক্তৃতায় খুঁজে পাইনি। আপনি সেচসেবিত এলাকা বৃদ্ধি করার কথা বলেছেন। আমি গত বাজেটেও এটা শুনেছিলাম। কিন্তু আজকে এই বাজেট অধিবেশনে সরকারি দলের বন্ধুরাও বলেছেন, এই সেচসেবিত এলাকার মানুষের যে সুযোগ-সুবিধা পাওয়ার কথা সেক্ষেত্রে তারা তা পাচ্ছে না বলে বোরো হাহাকার করছে। আপনি বলছেন, সেচ সেবিত এলাকা বাড়াবেন। আমরা শুনেছিলাম বক্রেশ্বর তৈরি হবে, বিদ্যুৎ উৎপাদন হবে। আর, বক্রেশ্বর তৈরি হবার জন্য যে অতিরিক্ত জল দরকার হবে তা ময়ূরাক্ষী-তিলপাড়া ব্যারেজ থেকে নেবেন বলেছিলেন। বিদ্যুৎ উৎপাদন হবে ভাল কথা। কিন্তু সেই জলের ঘাটতি মেটাবার জন্য ডিপ টিউবওয়েলের কথা বলেছিলেন গতবার। এবং তা বসাবার পরে বক্রেশ্বরে ময়ূরাক্ষীর জল যাবে বলেছিলেন। বীরভূম, মুর্শিদাবাদে যাতে জলের সঙ্কট দেখা না দেয় সেইজন্য ডিপ টিউবওয়েলগুলো বসাবার কথা বলা হয়েছিল। কিন্তু আজকে আপনি বলুন তো, গত আর্থিক বছরে কত ডিপ টিউবওয়েল আপনারা করেছেন বীরভূম, মুর্শিদাবাদের চাষীদের জন্য বা সারা পশ্চিমবাংলায় গোটা আর্থিক বছরে কত ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল তৈরি হয়েছে। আপনারা মাইনর ইরিগেশন ডিপার্টমেন্টের নাম পরিবর্তন করে 'ওয়াটার ইনভেস্টিগেশন ডিপার্টমেন্ট' করেছেন। কিন্তু তাদের কাজ কি, কৃষকদের সহায়তায় তারা কতটা কাজে লেগেছে সে সম্পর্কে আপনার বাজেটে তেমন কোনও কথা নেই। বরঞ্চ সেচ-সেবিত এলাকা বাড়াবার কথা বলেছেন। আজকে উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা থেকে শুরু করে নদীয়া, বীরভূম, মুর্শিদাবাদ, বর্ধমানের কিয়দাংশ, হুগলি, প্রভৃতি জায়গায় জলের, সেচের জলের যে সঙ্কট তা পূরণের জন্য কোনও ব্যবস্থা আপনি গ্রহণ করেননি। শুধু তাই নয়, আমি সম্প্রতি উত্তরবঙ্গে গিয়েছিলাম। সেখানে সেচ সেবিত এলাকায় সেচ-কর আদায় করার ক্ষেত্রে পরিকাঠামোগত ত্রুটির কারণে সরকার তার রাজস্ব ক্ষেত্রে যে অনেক ক্ষতি স্বীকার করছে তার কারণ আমরা কিছুতেই মেলাতে পারছিলাম না। দেখা যাচ্ছে, আগের বছর যে পরিমাণ জমিতে, সেচসেবিত এলাকায়, জল সরবরাহ করা হয়েছিল, তাতে যে জলকর আদায় হয়েছিল পরের বছরে তার থেকে বেশি জমি চাষের ক্ষেত্রে লাগানো সত্ত্বেও অতিরিক্ত জল লাগলেও কর আদায়ের হার কম হয়ে গেল। দুর্নীতি বা পরিকাঠামোগত ত্রুটি পূরণের ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কি ব্যবস্থা গ্রহণ করেছেন তা আমাদের জানতে ইচ্ছা করে। এবারে যেটা নিয়ে বলব সে সম্বন্ধে সরকারি এবং বিরোধী দলের বিধায়করা অবহিত আছেন। সেটা হচ্ছে, স্ট্যাম্প ডিউটি সম্বন্ধে। আজকে গ্রামে গ্রামে স্ট্যাম্প ডিউটির নামে অত্যাচার চলছে। জিজিয়া করের মতো এটা অন্যায়ভাবে দিতে হচ্ছে। আপনাদের নিয়মে সার্ভেয়ার, রেজিস্ট্রার, সাব-রেজিস্ট্রার করেছেন। তার মাধ্যমে তাঁরা যেটা সিদ্ধান্ত করে দেবেন, সেই জমি, একটা রাস্তার ধারের জমির যে দাম, ঐ মৌজারই আবার একটা সীমান্তবর্তী

এলাকার জমির দামও এক হওয়ায় আজকে নতুন করে সঙ্কট দেখা দিয়েছে। মাননীয় অর্থমন্ত্রী গ্রাম-বাংলার কথা বলেছেন। আমি শিক্ষা, স্বাস্থ্যে পরে যাব। আপনি প্রায়ই কাজকর্মের ক্ষেত্রে বলেন যে, আমরা পঞ্চায়েতকে যুক্ত করতে চাই। আপনি গতবার পানীয় জল সরবরাহের ব্যাপারে বলেছিলেন একথা। এবার বলেছেন, দৈনিক ৪০ লিটার মাথাপিছু পানীয় জল সরবারহ করবেন।

[3-40 – 3-50 p.m.]

দৈনিক মাথাপিছু ৪০ লিটার নিরাপদ পানীয় জল সরবরাহের ব্যবস্থা করবেন বলেছেন। যারজন্য গত বছর ১১২ কোটি টাকা থেকে এবছর সেটা ১২৩ কোটি টাকা বৃদ্ধি করার প্রস্তাব আপনি দিয়েছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করি আপনি সম্ভবত সল্টলেকে থাকেন, কারণ কলকাতার উপকণ্ঠে কত জল সরবরাহ হয় সেটা নিশ্চয়ই আপনার নজরে আছে। কলকাতা পশ্চিমবঙ্গের রাজধানী। এখানে প্রতিদিন মাথাপিছু ৪০ লিটার জল সরবরাহ করতে গেলে কত জলের দরকার হবে এবং কলকাতায় তা সম্ভব কিনা সেটা আপনি একবার ভেবে দেখবেন। এই রাজ্যের রাজধানী কলকাতায় প্রতিদিন মাথাপিছু ৪০ লিটার জল সরবরাহ করা গতবছরে সম্ভব হয়েছে? আবার আপনি এবারে বলছেন দৈনিক মাথাপিছু ৪০ লিটার জল সরবরাহ করবেন। সুন্দরবন অঞ্চল, রাজ্যের অন্যান্য জায়গায় ২৫০ জন লোক পিছু একটা পানীয় জলের সংস্থান করবেন বলেছিলেন। কিন্তু এখনও তা হয়নি। বাস্তব অবস্থাটা কি? গ্রামাঞ্চলে দেড় কিলোমিটার দূরেও একটা টিউবওয়েল পাওয়া যায় না। আর যেখানে জল পাওয়া যায় সেখানে জলের মধ্যে রয়েছে আর্সেনিক। এর ফলে মানুষের অসুবিধা হচ্ছে। এরপর যে কথা বলতে চাই সেটা হল যে, গত বছর আপনারা বলেছিলেন যে সুন্দরবন উন্নয়ন পর্ষদের ধাঁচে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠিত হবে। কিন্তু তা হয়নি। এ ব্যাপারে উত্তরবঙ্গের মানুষ তাদের বঞ্চনা, অবহেলার প্রতিবাদে গতকাল একটা বন্‌ধ সংগঠিত করেছেন। যদিও আপনারা এবারে বলেছেন, পরিকল্পনা কমিটির সাংগঠনিক যে ত্রুটি, বিচ্যুতির কারণে এখনও সেটা করা যায়নি। সুন্দরবন উন্নয়ন পর্ষদ একটা স্বশাসিত সংস্থা। সুন্দরবনের আর্থ-সামাজিক কল্যাণের জন্য দীর্ঘদিন ধরে এর কাজ চলছিল। তবে এখনও সুন্দরবনে আই.আর.ডি.পি.র ক্ষেত্রে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আজকে ডি.পি.সি.র পরিকাঠামোগত ত্রুটির জন্য বিভিন্ন সময়ে উন্নয়নের কাজ সঠিকভাবে হচ্ছে না। এবং ডি.পি.সি.র ক্ষেত্রে রাজনৈতিক সঙ্কীর্ণতার কারণে আজকে উন্নয়নের কাজ বহু ক্ষেত্রে হচ্ছে না। সুন্দরবন উন্নয়ন পর্ষদ এবং অন্যান্য উন্নয়ন পর্ষদের ক্ষেত্রে কাজকর্ম কিছু করার ক্ষেত্রে ডি.পি.সি. বা জেলাপরিষদকে আরও চিন্তা-ভাবনা করে মানুষের কল্যাণের ক্ষেত্রে এবং অন্যান্য কাজের ক্ষেত্রে পরিকাঠামো করে সেই কাজ করা অত্যন্ত প্রয়োজন। শিক্ষার ক্ষেত্রে আমরা দেখতে পাই যে নিম্ন মাধ্যমিক

বিদ্যালয়ে ১৯৯৭-৯৮ সালে ২ হাজার ৭৭৫ জন এবং ১৯৯৮-৯৯ সালে ২ হাজার ৬৪৮ জন ছাত্রছাত্রী আছে। আর উচ্চ মাধ্যমিকের ক্ষেত্রে ১৯৯৭-৯৮ সালে ৬ হাজার ৩৯৭ জন এবং ১৯৯৮-৯৯ সালে ৬ হাজার ৪০৮ জন ছাত্রছাত্রী আছে। অর্থাৎ আমরা দেখতে পাচ্ছি রাজ্যে প্রাথমিক শিক্ষা থেকে শুরু করে সর্ব ক্ষেত্রে ছাত্রছাত্রীর সংখ্যা বাড়ছে, কিন্তু শিক্ষা প্রতিষ্ঠানের সংখ্যা বাড়ছে না, আসন সংখ্যা বাড়ছে না। মূলত পরিকল্পনার অভাবে এই অবস্থার সৃষ্টি হয়েছে। শিক্ষা ক্ষেত্র থেকে শুরু করে কৃষি ক্ষেত্র পর্যন্ত সর্বত্র আমরা এই জিনিস লক্ষ্য করছি। কোথাও কোনও পরিকল্পনা নেই, যেখানে যেটুকু পরিকল্পনা নির্দিষ্ট হচ্ছে তাও বাস্তবে রূপায়িত হচ্ছে না। সর্বক্ষেত্রে উন্নয়ন স্তব্ধ হয়ে গেছে। এই অবস্থায় আমি মাননীয় অর্থমন্ত্রীর পেশ করা বাজেট বরাদ্দের প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। সুতরাং আমি তার বিরোধিতা করে, আমাদের পক্ষ থেকে আনীত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস** ঃ মাননীয় চেয়ারম্যান, স্যার, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় ১৯৯৯-২০০০ সালের জন্য রাজ্য সরকারের যে বাজেট বরাদ্দ ১৯৯৯ সালের ১৯শে মার্চ আমাদের এই বিধানসভায় পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। আমার ডানদিকে আমাদের যেসব কংগ্রেসি বিধায়ক বন্ধুরা বসে আছেন, আমাদের সামান্যতম ভাল কাজও তাঁদের চোখে পড়ে না। কারণ তাঁরা রাতের বেলাও গগল্‌স চশমা চোখে দিয়ে ঘুরে বেড়ান। ফলে তাঁরা কিছুই দেখতে পান না। ওঁরা এখানে দীর্ঘ সময় ধরে যেসব পরিসংখ্যান উত্থাপন করে গেলেন তার মধ্যে থেকেই আমি তাঁদের দেখাতে চাই যে, অতীতে পশ্চিমবাংলার ভূমিহীন কৃষকদের হাতে কোনও জমি ছিল না, আমাদের বামফ্রন্ট সরকার ভূমি সংস্কারের মধ্যে দিয়ে তাদের হাতে জমি তুলে দিয়েছে। সেই জমিতে আজকে তারা নিজেদের গতর খাটিয়ে ফসল ফলিয়ে আমাদের রাজ্যকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করে তুলেছে। তাই আজকে খাদ্যশস্য উৎপাদনে ভারতবর্ষে পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকার করেছে। এটা তো আর একদিনে হয়নি। আমরা কৃষকদের হাতে জমি তুলে দেবার পরেও দেখা গেছে লোনের অভাবে সে চাষ করতে পারছে না। কো-অপারেটিভ ব্যাঙ্ক বা অন্যান্য আর্থিক সংস্থা ভূমিহীন কৃষকদের লোন দেয় না। ভূমি সংস্কার আইনের মাধ্যমে কৃষকদের হাতে জমি তুলে দিয়ে, পাট্টা দিয়ে তাদের জমির মালিক করে দেওয়া হয়। তারপর সে সেই জমি বন্ধক রেখে বাণিজ্যিক ব্যাঙ্কের কাছ থেকে, কো-অপারেটিভ ব্যাঙ্কের কাছ থেকে কৃষি লোন নিয়ে উন্নত বীজ, সার এবং সেচের জল জমিতে ব্যবহার করে, বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষ করে এক ফসলা জমিকে দো-ফসলা, তিন ফসলায় রূপান্তরিত করেছে। ফলে পশ্চিমবাংলা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়েছে, ভারতবর্ষের মধ্যে খাদ্য-শস্য উৎপাদনে প্রথম হয়েছে।

[3-50 – 4-00 p.m.]

শুধু একটা দিক দেখলেই হবে না, আলু উৎপাদনের ক্ষেত্রেও আমরা দ্বিতীয় স্থানে আছি। কিন্তু এই আলুর ক্ষেত্রে আমরা গতবারে দেখেছি, এত বেশি আলু উৎপাদন হল যে তা রাখার জায়গা ছিল না। এক্ষেত্রে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব, যেখানে যেখানে আলু উৎপাদন বেশি হয় সেখানে কিম্বা তার পাশাপাশি কোল্ড-স্টোরেজের ব্যবস্থা করতে হবে। তা যদি না করা যায় তাহলে ঐ রকম অবস্থা দেখা দেবে। আমরা এখন আলুর ক্ষেত্রে দ্বিতীয় স্থানে আছি, কিন্তু আলু সংরক্ষণের ব্যবস্থা করতে পারলে প্রথম স্থান দখল করতে পারবো। যে কৃষকের আগে জমি ছিল না, যে কৃষক একদা দিন-মজুর বলে পরিগণিত হত। আজকে এই বামফ্রন্ট সরকারের আমলে কোন কৃষককে দিন-মজুর বলে ভাবতে পারেন? তাদের কাছে এখন পয়সা এসেছে। যে কৃষক ১০ বছর বয়স থেকে নিজের জমিতে লাঙল দিয়ে ধান, পাট, সব্জি ফলাচ্ছে সেই কৃষকের ৬০ বছর বয়স হলে তাকে দেখার আর কেউ থাকে না। কিন্তু এই বামফ্রন্ট সরকার আজ তাদের পাশে আছে। তাই আজকে কৃষকদের জন্য কৃষি পেনশন দেবার ব্যবস্থা করেছেন, বার্ধক্যভাতা দেবার ব্যবস্থা করেছেন। আজকে কৃষকদের চাহিদার পরিবর্তন হয়েছে। আজকে কৃষকের জীবনযাত্রার মানের উন্নয়ন হয়েছে। যে কৃষক ২৫ বছর আগে জমিতে চাষ করলে মজুরি পেত ৫ টাকা ৬৫ পয়সা এখন সেই কৃষক পাচ্ছে ৪২ টাকা ৫৪ পয়সা। তাদের রোজগার অনেক বেড়েছে, রুচির পরিবর্তন হয়েছে। সেই রুচির পরিবর্তনের ফলে সেই কৃষক আজকে বেশি বেশি করে মাছ, মাংস খাচ্ছে, জামা-কাপড় কিনছে, নতুন জুতো কিনছে। এর ফলে বাজারে নতুন নতুন জামা-কাপড় আসছে, নতুন জুতো আসছে, ফলে কারখানা তৈরি হচ্ছে। নতুন নতুন শিল্পকারখানা তৈরি হচ্ছে। সুতরাং এটা কি গৌরবের নয়? এগুলি আপনাদের চোখে পড়ে না। সেচের ক্ষেত্রে নতুন প্রভাতের উন্মোচন হয়েছে। জমিতে ফসল উৎপাদনের ক্ষেত্রে সেচ হচ্ছে একটা প্রধান অঙ্গ। যেমন, একটা মানুষের দেহে হার্ট এবং লাংসের মাধ্যমে সারা দেহে রক্ত ছড়িয়ে দিয়ে জীবনকে জীবিত রাখে, ঠিক তেমনি ভাল সেচ দিতে পারলে ভাল ফসল উৎপাদন হতে পারে। যে দেশ খাল-বিল প্রভৃতির মাধ্যমে সেচের জল জমিতে পৌঁছে দিতে পেরেছে সেই দেশ ফসলের ক্ষেত্রে উন্নতি ঘটিয়েছেন। বেশি বেশি ফসল সেখানে উৎপাদিত হয়েছে। এক ফসলা জমিতে দুই ফসলা, তিন ফসলা হয়েছে। আপনাদের সময়ে অর্থাৎ কংগ্রেসি আমলে যেখানে জমিতে সেচ ব্যবস্থা ছিল ৩১ পারসেন্ট, ১৯৯৮-৯৯ সালে এখন ৫৮ পারসেন্ট জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। শুধু এখানেই শেষ নয়, নবম যোজনার শেষে আমরা এটাকে বাড়িয়ে নিয়ে যেতে চাই ৬৬ পারসেন্টে। এর ফলে অতিরিক্ত আরও ২ লক্ষ হেক্টর জমি সেচের আওতায় আনা হবে। এর সাথে সাথে উন্নত বীজ এবং বৈজ্ঞানিক প্রথায়

চাষাবাদ করার জন্য উন্নত প্রযুক্তি পেলে চাষীদের ঘরে পয়সা আসবে। তখনই আপনাদের গাত্রদাহ হবে। সর্বশেষে পঙ্কজবাবু বলে গেলেন, শিক্ষা আনে চেতনা আর চেতনা আনে বিপ্লব। আমি এই প্রসঙ্গে দু-একটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো। শিক্ষা ক্ষেত্রে বরাদ্দ গত বছরে ছিল ২০৮ কোটি টাকা আর এবারে সেটা বেড়ে হচ্ছে ২৯৬ কোটি টাকা। আপনাদের সময়ে গ্রামের কৃষকের ঘরে কোনও শিক্ষার আলো পৌছায়নি। লেখাপড়ার আলো ছিল না। তারা তাদের নিজেদের বারান্দায় প্রদীপ জ্বেলে সেই প্রদীপের আলোয় কোনও রকমে লেখাপড়া করার চেষ্টা করেছে। আর বামফ্রন্ট সরকারের আমলে ১ হাজারটি স্কুল হয়ে গেছে, আরও ১ হাজারটি স্কুল তৈরি করার প্রসেস চলছে। মাননীয় অর্থমন্ত্রী ৪ হাজার নতুন স্কুল করার কথা ভেবেছেন এবং করবেন বলেছেন।

পানীয় জলের কথাটা একটু বলি। আমার বাগদাতে পানীয় জলের জন্য ১৪টি ডিপ টিউবওয়েল আছে নলবাহিত পানীয় জল সরবরাহ করার জন্য সেগুলি সব কার্যকর অবস্থায় নেই। অবিলম্বে সেগুলি কার্যকর করা দরকার। তাছাড়া নলবাহিত হয়ে যে পানীয় জল যাবে সেখানে একটা পাড়া থেকে আর একটা পাড়ার দূরত্ব হয়তো এক/দেড় মাইল, সেখানে শুরুতে একটা এবং শেষে একটা স্পাউট লাগিয়ে দিলে সবাই জল পাবে না, এরজন্য আমার অনুরোধ বেশি পরিমাণে স্পাউট লাগিয়ে সকলে যাতে পানীয় জল পেতে পারে তার ব্যবস্থা গ্রহণ করুন। পরিশেষে আমি বেকারদের কথা একটু বলব। কংগ্রেস আমলে আমরা দেখেছি বেকাররা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে নাম লেখাতো না কিন্তু বামফ্রন্টের আমলে শিক্ষার প্রসার হয়েছে এবং বেকার ছেলেরা সেখানে গিয়ে নাম লেখাচ্ছে। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার অনুরোধ, বেকারী যাতে নির্মূল হয় তার ব্যবস্থা করুন। এই বলে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, গত ১৯শে মার্চ রাজ্যের অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন ১৯৯৯-২০০০ সালের জন্য তার বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা দেখেছি, যে দিন থেকে মাননীয় অর্থমন্ত্রী এ রাজ্যের অর্থমন্ত্রী পদে বৃত হয়েছেন সেদিন থেকে তিনি বিধানসভায় ঘাটতিশূন্য বাজেট পেশ করে আসছিলেন। তারপর থেকে তিনি তার দৃষ্টিভঙ্গির পরিবর্তন করে, রাজ্যের মানুষের সমালোচনার কথা মনে রেখে অন্য পথে হাঁটবার চেষ্টা করছেন এবং এ বছর দেখতে পাচ্ছি তিনি ১৬ কোটি টাকার ঘাটতি বাজেট বিধানসভায় পেশ করেছেন। স্যার, আমরা দেখেছি, মাননীয় অর্থমন্ত্রী গত কয়েক বছর ধরে এই বিধানসভায় এবং রাজ্যের মানুষের কাছে বলবার চেষ্টা করেছেন যে একটা অঙ্গ রাজ্যের মাটিতে দাঁড়িয়ে, একটা অঙ্গ রাজ্যের অর্থ দপ্তরের দায়িত্ব পেয়ে তিনি একটা বিকল্প আর্থিক দিশা সারা ভারতবর্ষের মানুষের কাছে উপস্থাপিত

করার চেষ্টা করেছেন। বিকল্প আর্থিক ব্যবস্থা সম্পর্কে বলার আগে বা সেই আলোচনায় যাবার আগে আমি কয়েকটি বিষয় মাননীয় অর্থমন্ত্রীর কাছে রাখছি। আমাদের রাজ্যের মানুষরা প্রতিদিন তাদের জমি কেনা-বেচার ক্ষেত্রে যে সমস্যার সম্মুখীন হন সেটা তার কাছে তুলে ধরছি। একটু আগে এই বিষয়টি আমাদের দলের মাননীয় সদস্য শ্রী গোপালকৃষ্ণ দে তুলেছেন। বিষয়টি হচ্ছে স্ট্যাম্প ডিউটি সংক্রান্ত। মার্কেট প্রাইস ধরে স্ট্যাম্প ডিউটি স্থিরিকৃত হয়। কিন্তু সাব-রেজিস্ট্রি অফিসগুলিতে সাব-রেজিস্টাররা এবং অফিসগুলির কর্মচারিরা কি করেন সে অভিজ্ঞতা আশাকরি সকলেরই আছে।

[4-00 – 4-10 p.m.]

আজকে যে কোন শাসকদলের সদস্যরাও একথা স্বীকার করবেন যে, তাদের খেয়ালিপনার শিকার হচ্ছে গ্রামের অগণিত মানুষ যারা প্রয়োজনে তাদের সম্পত্তি বাড়াবার জন্য কিনতে চাচ্ছে বা রেজিস্ট্রী অফিসে গিয়ে বিক্রয় করতে চাচ্ছে। কারণ তাদের নির্দিষ্টি কোনও নিয়ম নেই, কোনও রীতি নেই, কোনও বিধি নেই, আইন নেই। এই জায়গায় মাননীয় অর্থমন্ত্রী আমাদের প্রতিশ্রুতি দিয়েছিলেন যে পৌরসভা এলাকায় জমি-জায়গার ব্যাপারে একটা দামের লিস্ট হবে এবং গ্রামপঞ্চায়েতে তাদের মতামত নেওয়া হবে। কিন্তু আমরা দেখছি যে তাদের খেয়ালখুশিমতো চলছে। আমি এই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী হস্তক্ষেপ প্রার্থনা করছি। সেই সঙ্গে একথাও বলতে চাই যে, স্ট্যাম্প ডিউটির ব্যাপারে বিশেষ করে গ্রামাঞ্চলে পার্টিশন ডিড অর্থাৎ অংশনামা দলিল, নিরূপণ দলিল, এগুলির ক্ষেত্রেও বাজার দর দিতে হচ্ছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের সঙ্গে ব্যক্তিগতভাবে আমরা কথা বলেছিলাম যখন ১০ পারসেন্ট থেকে স্ট্যাম্প ডিউটি ৫ পারসেন্টে নামিয়ে এনেছিলেন। কাজেই বিষয়টা আপনি বিবেচনা করে দেখবেন যে, পার্টিশন দলিল, নিরূপণ দলিলের ক্ষেত্রে যাতে বাজার মূল্যের চার ভাগের এক ভাগ নেওয়া হয় তাহলে এতে সাধারণ মানুষের কল্যাণ হবে। আর একটা কথা হচ্ছে, আপনি সমবায়ের ব্যাপারে বলেছেন যে, সমবায় আন্দোলনের সঙ্গে যদি যুক্ত থাকে তাহলে সমবায়ের লোনের ক্ষেত্রে কিছু ছাড় দেবার কথা বলেছেন এবং মর্টগেজ কার্বননামা রেজিস্ট্রির ক্ষেত্রে স্ট্যাম্প ডিউটি লাগবে না এই রকম একটা নির্দেশ, একটা সার্কুলার সমবায় দপ্তর থেকে দেওয়া হয়েছে। কিন্তু কিছু কিছু জায়গায় সাব-রেজিস্ট্রি অফিস সেগুলি করতে চাচ্ছে না। মর্টগেজ কার্বননামা রেজিস্ট্রির ক্ষেত্রে যেখানে স্ট্যাম্প ডিউটি ওয়েভ করার কথা ছিল সেখানে বিভিন্ন জায়গায় সাব-রেজিস্ট্রি অফিসে বিভিন্নভাবে স্ট্যাম্প ডিউটি ধরে নিচ্ছে। সমবায় আন্দোলনে গতি আনতে এটা যাতে ইউনিফর্ম হয় এবং সাব-রেজিস্টাররা যাতে এই ব্যবস্থা গ্রহণ করেন, সেই ব্যবস্থা আপনি করবেন বলে আশাকরি। আর একটা কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই। আমি কাঁথির বিধায়ক। মেদিনীপুরে কাজু উৎপাদন হয়। ওখানে বিস্তীর্ণ

এলাকা জুড়ে কাজু প্রসেসিং সেন্টার আছে। এই কাজু প্রসেসিং সেন্টারে কাজুর খোসা যেটা ছাড়ানো হয় সেগুলি হাতে ছাড়ানো হয়। সেখানে বহু ছেলেমেয়ে বিশেষ করে মেয়েদের এমপ্লয়মেন্টের সুযোগ আছে। এই কাজু বেশি পরিমাণে আনতে হলে ওড়িশার দ্বারস্থ হতে হয়। এই কাজু আনার জন্য ওড়িশাতে সেল্‌স ট্যাক্স দিতে হয়, আবার ওড়িশার বর্ডার থেকে যখন বাংলায় আসছে তখনও কাজু ব্যবসায়ীদের কাছ থেকে পশ্চিমবঙ্গ সরকার ওয়ে বিল নিচ্ছে। তার ফলে এই কাজু ব্যবসায়ীদের একটা বিরাট আর্থিক বোঝা বহণ করতে হয়। কাজেই এগুলি থেকে তারা যাতে মুক্তি পায়, তার জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে একটা দরখাস্ত আমি আপনার কাছে দিয়ে দিচ্ছি। এবারে আমি অন্য প্রসঙ্গে আসছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি আমাদের কাছে আগামী এক বছরের যে বাজেট পেশ করেছেন, তার ছত্রে ছত্রে বলবার চেষ্টা করেছেন যে, কৃষির ক্ষেত্রে, ভূমি সংস্কারের ক্ষেত্রে এই রাজ্য সারা ভারতবর্ষের মানুষের সামনে একটা দিশারী হিসাবে দেখা দিয়েছে। কৃষি উৎপাদন, সেচের ক্ষেত্রে পাল্টা দাবির মধ্যে যেতে চাই না। কিন্তু ভূমি সংস্কারের ক্ষেত্রে নিশ্চয়ই ২২ বছরে আপনারা তার একজিকিউশন, তার কার্যকরীর ক্ষেত্রে আপনারা একটা ভূমিকা পালন করেছেন, ঠিকই। কিন্তু ভূমি সংস্কার আইন এই জায়গায় আমরা কংগ্রেস থেকে এনেছি, এই দাবি আমরা করতে পারব না কেন, আপনারাই বা স্বীকার করবেন না কেন, বা সহমত পোষণ করবেন না কেন যে আমরাই প্রথম এই রাজ্যে জমিদারি প্রথা বিলোপ করে ২৫ একর পর্যন্ত সিলিংয়ের ব্যবস্থা করেছিলাম? আমরা জমিদারি প্রথা বিলোপ করে ২৫ একরেই থমকে দাঁড়াইনি, আমরা এই রাজ্যে ২৫ একরের সিলিং বদলে পারিবারিক সিলিং চালু করেছিলাম। পারিবারিক সিলিংই কেবল চালু করিনি, কৃষির সঙ্গে স্বার্থের সম্পর্ক রেখে ৭৫-২৫ ভাগ আমরা চালু করেছিলাম। ১৯৭৭ সালে আমরা চলে যাওয়ার পর আপনারা এসেছেন, কিন্তু এই আইন রচনার ক্ষেত্রে, পারিবারিক সিলিং-এর ক্ষেত্রে কাজটা আমরাই করেছিলাম। এই দাবি আমরা রাখছি এবং চিরকাল রাখব।

মাননীয় মন্ত্রী এখানে সেচের কথা বলেছেন। সেচের ক্ষেত্রে ক্ষুদ্র এবং বৃহৎ সেচ-ব্যবস্থা রয়েছে, কিন্তু ক্ষুদ্র সেচ-ব্যবস্থায় জল পেতে অনেক অসুবিধা হচ্ছে। যখন আমরা ক্ষুদ্র সেচ-ব্যবস্থায় ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রজেক্টে কাজ করবার কথা বলতাম তখন আপনারা তার মধ্যে সাম্রাজ্যবাদের গন্ধ পেয়ে ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রজেক্টের টাকা নেননি। তারপর ভুল বুঝতে পেরে সে পথে এগিয়েছেন। এখানেই কমিউনিস্ট পার্টি এবং মার্কসবাদের বিচ্যুতি—প্রথমে তারা বিরোধিতা করে বাহবা নেবার চেষ্টা করেন, কিন্তু পরবর্তীকালে সেই কাজটাই তারা করেন। এ ক্ষেত্রেও আপনারা পরবর্তীকালে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নিয়ে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে ক্ষুদ্র, বৃহৎ গভীর এবং গুচ্ছ নলকূপ বসিয়েছেন।

আপনারা সেচের ব্যবস্থা করতে চান বলেন। এই রাজ্যে এখন সবচেয়ে বড় সেচ-প্রকল্প তিস্তা প্রকল্প। কয়েকশ' কোটি টাকা সেখানে দেওয়া হয়েছে। আপনাদের লক্ষ্য ছিল, একটা ধার্য সময়ের মধ্যে কমান্ড এরিয়াতে জল দেবেন, কিন্তু এখনও সেখানে পৌঁছতে পারেননি। কিন্তু তারফলে তিস্তার পরে দক্ষিণবঙ্গের সুবর্ণরেখা প্রকল্প মুখ থুবড়ে পড়েছে। প্রতি বছর চার-পাঁচ কোটি টাকা রেখে এই প্রকল্পকে জিইয়ে রাখা হচ্ছে। কিন্তু এই প্রকল্প ১৫ বছর আগে তৈরি হয়েছিল, অথচ কিছুদিন আগে পর্যন্ত দক্ষিণবঙ্গের মানুষরা শুনতেন—এরজন্য কেন্দ্রীয় পরিবেশ বিভাগের ছাড়পত্র পাওয়া যাচ্ছে না। আজকে কিন্তু পরিবেশ বিভাগের সেই ছাড়পত্র পাওয়া গেছে, অথচ কয়েকটি অফিস তৈরি করা ছাড়া সেখানে কোনকিছু হয়নি। ওড়িশা এবং বিহার সরকার এই সুবর্ণরেখা প্রজেক্টে তাদের যে কাজ সেটা তারা করে দিয়েছেন, কিন্তু পশ্চিমবঙ্গ কিছু করছে না। আমার প্রশ্ন, কবে শেষ হবে এটা? আপনারা আরও ধান, আরও শস্য উৎপাদন করতে চান। নিশ্চয়ই এই কাজে সহযোগিতা করবে সবাই, কিন্তু প্রতি বাজেটেই এ-ব্যাপারে প্রতিশ্রুতি দিয়ে কিছুই করছেন না। আজকে হাহাকার উঠেছে সেচের জলের জন্য। গত নভেম্বর মাসের ঘূর্ণীঝড়ে দক্ষিণবঙ্গের চাষ নষ্ট হয়ে যাওয়ার পর চাষীরা বোরো চাষ করেছিলেন অনেক আশা নিয়ে, কিন্তু সেই বোরো চাষে তারা জল পাচ্ছেন না। যেখানে মাটির নিচের জল তোলার সুযোগ রয়েছে সেখানেও সীমাহীন লোডশেডিং, লো ভোল্টেজের কারণে সেই সুযোগটাও নষ্ট করে দিয়েছে। দক্ষিণবঙ্গে গত নভেম্বর মাসের ঘূর্ণীঝড়ে তিনটি জেলা—মেদিনীপুর, দক্ষিণ এবং উত্তর ২৪ পরগনায় মাঠের ধান মাঠেই ধ্বংস হয়ে গেছে। এসব জেলার চাষীরাও ক্রপ ইনস্যুরেন্সের প্রিমিয়াম দিয়ে থাকেন, কিন্তু এরজন্য তারা একটি টাকাও ক্ষতিপূরণ পাননি।

[4-10 – 4-20 p.m.]

তারা বার বার নিবেদন করেও কোন সুফল পাচ্ছে না। আপনার কাছ থেকে, আপনার সরকারের কাছ থেকে কোনও প্রকার সহযোগিতা তারা পাচ্ছে না। এ ব্যাপারে আপনি দেখবেন কি? আপনারা বলেছেন যে বিদ্যুতের উৎপাদন বাড়াতে চান। বিদ্যুৎ আমরাও চাই বাড়ুক। বিদ্যুৎ ছাড়া আজকে আধুনিক সমাজ ব্যবস্থার কথা কল্পনাও করা যায় না, এগিয়ে যাবার কথা চিন্তা করা যায় না। কিন্তু বিদ্যুৎ কোথায় আছে, না মহানগরীতে আছে। এখানে কলকাতাকে আলোকিত করে, এখানে লোডশেডিং হয় না। কিন্তু আপনি জিজ্ঞাসা করুন, সকাল থেকে এই বিদ্যুৎ নিয়ে অনেকেই বলেছেন। কান পাতলে আপনি তা শুনতে পাবেন। বিদ্যুৎ নেই—বিরোধিরা বলেছেন, সরকার পক্ষেরও অনেকে বলেছেন, লো ভোল্টেজের ঠেলায় অবস্থা জেরবার হচ্ছে। আপনারা বলছেন যে ৭২ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে। আমাদের মেদিনীপুর জেলা রাজ্যের বৃহত্তম জেলা। এখানে পাঁচ হাজার গ্রামে বিদ্যুৎ যায়নি—এখনও ফিফটি পারসেন্ট-এর বেশি

জায়গায় বিদ্যুৎ যায়নি। আমি যে জায়গায় বাস করি, মেদিনীপুরের একটা শহর এলাকায়, সেখানে রাত বারোটার আগে টিউব জ্বলে না। বিদ্যুতের উৎপাদন তাহলে কি বেড়েছে? হ্যাঁ, কিছু বেড়েছে, আমরা অস্বীকার করব না। সত্যের অপলাপ করব না। একথা স্বীকার করেই বলছি, গ্রামের মানুষ এই অতিরিক্ত উৎপাদনকে ভোগ করতে পারছে না। তাদের চাষের জন্য যেখানে উৎস আছে সেখান থেকে বিদ্যুতের অভাবে জল দিতে পারছে না। পরশুদিন উচ্চমাধ্যমিক পরীক্ষা শুরু হবে। ছাত্ররা লোডশেডিং-এর জন্য পড়াশুনা করতে পারছে না। আজকে বিদ্যুতের ব্যাপারে আমরা এই জায়গায় দাঁড়িয়ে আছি। গত ২২ বছর আপনারা ক্ষমতায় আছেন। ২২ বছরে আপনাদের কাছে অনেক কিছু প্রত্যাশা ছিল। এখানে কোনও কোনও বক্তা বলেছেন, একটা অঙ্গরাজ্যে কি এতসব করা যায়? ভারতবর্ষে ২৫টি অঙ্গরাজ্য আছে এবং ৭টি কেন্দ্রশাসিত অঞ্চল আছে। আজকে পরিবর্তিত পরিস্থিতিতে আর্থসামাজিক ব্যবস্থার মধ্যে সেইসব জায়গায় গ্রামের মানুষের কাছে সুফল পৌঁছে দেবার জন্য যে কাজ চলছে, তুলনায় আপনাদের অবস্থাটা কি রকম? আপনারা '৭৭ সালে যাত্রা শুরু করেছিলেন ১২ লক্ষ নথিভুক্ত বেকারকে নিয়ে। কংগ্রেসের সময়ে ১৭ লক্ষ নথিভুক্ত বেকার ছিল। কংগ্রেস সরকার চাকুরি দিয়ে সেই সংখ্যা ১২ লক্ষে রেখে গিয়েছিল। আজকে তা এসে দাঁড়িয়েছে প্রায় ৫৯ লক্ষে। এর পরেও আপনারা বলবেন আপনারা এগিয়েছেন? আপনারা এগিয়েছেন, কিন্তু প্রত্যাশামতো নয়। পাশের রাজ্য বিহার উত্তরপ্রদেশ যেভাবে এগিয়েছে, আপনারা সেইভাবে পারেননি। আমরা প্রত্যাশা মতো ফল পাইনি। গতকাল আমার কাছে কলেজের পার্টটাইম কিছু অধ্যাপক এসেছিলেন। তাঁরা আমাদের কাছে হ্যান্ডবিল রেখে গিয়েছেন। তাঁরা সব বিশ্ববিদ্যালয়ের শেষ ডিগ্রি নিয়ে এসেছেন। আমি যে কলেজে পড়তাম সেখানে ৮৬ জন অধ্যাপক ছিলেন। আজকে সেই সংখ্যা ৫৬তে এসে দাঁড়িয়েছে। একের পর এক রিটায়ার করেছেন, নতুন নিয়োগ হয়নি। খালি জায়গায় পার্টটাইম অধ্যাপক নেওয়া হচ্ছে। তাঁরা কি পান? গতকাল তাঁরা চোখের জল ফেলতে ফেলতে আমাদের হ্যান্ডবিল দিয়ে গেছেন, সেখানে সব লেখা আছে। পাঞ্জাবে দেওয়া হয় সাড়ে চার হাজার টাকা, হরিয়ানায় পান ৩৫০০ টাকা করে। তামিলনাড়ু ৩,৩৪০ টাকা, রাজস্থান ৩,০০০ টাকা এবং ওড়িশা ৩,০০০ টাকা আর পশ্চিমবাংলায় কি পায়? কোথাও ১২৫ টাকা কোথাও ২০০ টাকা টাকা কোথাও ৪০০ টাকা। শিক্ষিত বেকাররা লাঞ্ছনার শিকার হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, আমরা বিরোধী দল বলে শুধু সমালোচনার জন্য সমালোচনা করি না। আজকে তাই আপনাকে বলবো যে পরিসংখ্যান দিয়ে যে প্রতিশ্রুতি দিয়ে আপনার বাজেট বই আপনি সমৃদ্ধ করেছেন, আমি খুশি হব আপনি যদি সেই প্রতিশ্রুতি রাখেন। কিন্তু সেই প্রতিশ্রুতি আপনি রাখতে পারবেন না এবং আগেও রাখতে পারেননি। যে জায়গায় ছিলেন সেই

জায়গায় এসে দাঁড়িয়েছেন। দিশাহীন কল্পনাপ্রসূত বিকল্প অর্থনীতির ভাঁওতায় মানুষ প্রতারিত হচ্ছে। তাই এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমাদের দলের আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রীর আনীত ১৯৯৯-২০০০ সালের যে বাজেট তাকে আমি সমর্থন করছি। সাথে সাথে আমাদের অর্থমন্ত্রী বিংশ শতাব্দীর শেষ লগ্নে এবং একবিংশ শতাব্দীর ঊষা লগ্নে যে বাজেট, তাতে যে আশার আলোক দেখিয়েছেন, তার জন্য তাঁকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আমি এই বিষয়ে কিছু আলোচনা করব। এই বাজেটকে অনেকে বলেছেন কর্মসংস্থানের বাজেট, অনেকে বলেছেন শিল্পোনয়নের বাজেট। এর সঙ্গে আমি আরও একটা বিষয় যোগ করতে চাই তা হল এই বাজেট মূল্য বৃদ্ধি প্রতিরোধ করার প্রয়াস বাজেট। কারণ তাঁর কর নীতির ক্ষেত্রে ওয়ান পয়েন্ট কর আদায় নীতি গ্রহণ করেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। তাছাড়া শিল্পের কাঁচা মাল এবং ভোগ্যপণ্যর ক্ষেত্রে অনেকগুলিতে কর ছাড় দিয়েছেন। এই নীতির ফলে মূল্যবৃদ্ধি প্রতিরোধ করার একটা বড় অস্ত্র হওয়া উচিত। যদিও এর ফাঁকগুলি যদি ধরা না যায় তাহলে বিপদ হবে। তবে এই বিষয়ে তিনি নিশ্চয়ই সতর্ক আছেন। তবুও আমি তাঁকে আবার একবার সতর্ক করে দিতে চাই। এই বিষয়ে উনি যদি সতর্ক না হন, ওয়ান পয়েন্ট করের ফাঁকগুলি যদি ধরা না যায়, তাহলে বিপদ অনিবার্য। আমি প্রথমে যেকথা বলতে চাই তা হল উনি আমাদের একটা বিষয়ে নিরাশ করেছেন। আমাদের দেশের কেন্দ্রীয় সরকার বর্তমানে যে অর্থনীতি গ্রহণ করেছেন যে বাণিজ্য নীতি গ্রহণ করেছেন সেই ব্যাপারে তাঁর বিশ্লেষণ যথার্থই ঠিক আছে। তার ফলে আমাদের দেশের শিল্পে উন্নয়নের ক্ষেত্রে যেভাবে নিয়ন্ত্রণ করা হচ্ছে এবং অর্থনীতি বিদেশের হাতে নির্ভরশীল হয়ে পড়ছে তাতে বিপর্যয় ঘটবে। কংগ্রেস সরকার ১৯৯০-৯১ সাল থেকে এটা করে আসছে মনমোহন সিং-এর বাজেটের মধ্যে দিয়ে। আজকে সেই নীতিকে এই সাম্প্রদায়িক শক্তি বি.জে.পি. সমর্থন করে যাচ্ছে। আপনারা আবার পশ্চিমবাংলার শিল্প নীতির সমালোচনা করে যাচ্ছেন। আজকে আমরা দেখলাম বি.জে.পি. সরকারের পেশ করা পেটেন্ট বিল পাস হয়ে গেল। কংগ্রেসের সমর্থন ছাড়া এই বিল পাস হত না। আজকে পেটেন্ট বিল পাস হওয়ার ফলে কেমিক্যাল ইন্ডাস্ট্রিতে এবং ঔষধপত্রে কি বিপর্যয় ঘটবে তা কল্পনা করা যায় না। আমি মনেকরি জাতীয় ক্ষেত্রে আমাদের দৃষ্টি দেওয়া উচিত। এই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রীর বলা উচিত ছিল। সঙ্গে সঙ্গে আর একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে ক্যাপিটাল মার্কেটে বিদেশি পুঁজি শেয়ার মার্কেটের মাধ্যমে ঢালাওভাবে অধিকার দেওয়া হচ্ছে ইনভেস্ট করার জন্য।

[4-20 – 4-30 p.m.]

ক্যাপিটালিস্টরা আজকে নানাভাবে দেশের অর্থনীতিকে করায়ত্ব করবার চেষ্টা করছে। তারা শেয়ার মার্কেটে ক্যাপিটাল ইনভেস্ট করছে এবং শিল্প বাণিজ্যে অরাজকতার সৃষ্টি করছে। আমাদের প্রতিবেশি রাষ্ট্র দক্ষিণ কোরিয়া, ইন্দোনেশিয়া, মালয়েশিয়া এবং থাইল্যাণ্ড আজকে বিপর্যস্ত হয়ে গেছে। সেই অভিজ্ঞতার কথা স্মরণ করলে আজকে বিরোধীপক্ষরা বুঝতে পারবেন যে, তাদের এই গ্যাট চুক্তি এবং বিশ্বায়নের ফলে দেশ কোথায় যাচ্ছে। এটা তাদের বোঝা উচিত যে, এই সীমিত ক্ষমতার মধ্যে পশ্চিমবঙ্গের মতো একটা অঙ্গরাজ্য এইরকম একটা আদর্শ নিয়ে যে বাজেট রচনা করতে চলেছেন তার জন্য তাকে সাধুবাদ জানাই। তবে প্রথমেই আমি আপনার কাছে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, প্ল্যান্ট এবং মেশিনারীর ক্ষেত্রে আপনি ১২ পারসেন্ট থেকে কমিয়ে ৭ পারসেন্ট করেছেন। হায়ার পারচেজের এবং লিজের ক্ষেত্রে ৭ পারসেন্ট থেকে কমিয়ে ৪ পারসেন্ট করেছেন। মুদ্রাশিল্পেও ছাড় দিয়েছেন, রেশম শিল্পেও ছাড় দিয়েছেন ৪ পারসেন্ট কমিয়ে। রপ্তানির ক্ষেত্রে ১২ পারসেন্ট থেকে কমিয়ে ৭ পারসেন্ট করেছেন। এসব থেকে ১.৪ পার্সেন কর আদায়ের কর্মসূচি নিতে পারলে পশ্চিমবঙ্গে উন্নতি হত। কিন্তু কেন্দ্রীয় সরকারের অর্থ বাজেটের ফলে মূল্য বৃদ্ধি ঘটেছে এবং পশ্চিমবঙ্গের যে উন্নতি হবার আশা ছিল সেটা প্রতিরোধ করার চেষ্টা করা হচ্ছে। এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আজকে পাটশিল্পের ক্ষেত্রে ৪ পারসেন্টের জায়গায় যে ২ পারসেন্ট করেছেন এটা অভিনন্দনযোগ্য। এতে পাট শিল্পের শ্রমিকদের উপকার হবে। আর পাট শিল্পের ব্যাপারে আরও বেশি করে অর্থ বরাদ্দ করা দরকার। জে সি টি যেভাবে পাট কেনে তাতে পাট চাষীরা তাদের মূল্য পায় না। ফলে পাট চাষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। শ্রমিকরাও তাদের উপযুক্ত মূল্য পাচ্ছে না। সুতরাং এই বিষয়ে দৃষ্টি দিতে অনুরোধ করব। তাছাড়া বিজ্ঞান ও প্রযুক্তির ব্যাপারেও দৃষ্টি দিতে হবে। আরও একে উন্নত করার চেষ্টা করতে হবে। কিভাবে এই বিজ্ঞান ও প্রযুক্তিকে কাজে লাগিয়ে দেশের উন্নতি বেশি করে সমাধান করা যায় সেইদিকটাও দেখতে হবে। এরপরে আমি একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে যে, বিস্কুটের ক্ষেত্রে আপনি ১২ পারসেন্ট থেকে কমিয়ে ১০ পারসেন্ট কর বসিয়েছেন। আর বিদেশি চিনির ক্ষেত্রে কর যেখানে ১২ পারসেন্ট ছিল, সেটা কমিয়ে ৪ পারসেন্ট করেছেন। আমার মনে হয় বিদেশি চিনি ১২ পারসেন্ট থেকে কমিয়ে ৪ পারসেন্ট করাটা ঠিক হয়নি। কারণ আপনি বিদেশি বস্ত্রের উপরে কিন্তু কর বাড়িয়ে দিয়েছেন। আমার মনে হয় এটা একটা স্ববিরোধিতা হয়ে যাচ্ছে। সুতরাং এই ব্যাপারটা আমার কাছে ঠিক বোধগম্য হচ্ছে না। যেখানে বিস্কুটের ক্ষেত্রে ১২ পারসেন্ট থেকে কমিয়ে ১০ পারসেন্ট করলেন আর বিদেশি চিনির উপরে কর আরও কমিয়ে দিলেন। বিস্কুট আপনি জানেন যে,

সাধারণ মানুষের একটা ভোগ্যপণ্য। আমাদের পশ্চিমবঙ্গে বিস্কুটের চাহিদা খুব বেশি। এই শিল্পের সঙ্গে কয়েক হাজার শ্রমিক ডাইরেক্টলি বলুন বা ইনডাইরেক্টলি বলুন জড়িত আছে। অন্যান্য রাজ্যে যেমন ইউ. পি. দিল্লি, হরিয়ানা, মহারাষ্ট্র, পাঞ্জাবে বিস্কুটের উপরে ট্যাক্স অনেক কম। সেখানে কোথাও ৪ পারসেন্ট, কোথাও ৫ পারসেন্ট, কোথাও ৩ পারসেন্ট কর রয়েছে। আমি জানি প্রিয়া বিস্কুট কোম্পানি অন্য প্রদেশে নয়ডাতে ফ্যাক্টরি করেছে। পশ্চিমবঙ্গের থেকে অনেক বিস্কুট কোম্পানি আস্তে আস্তে তাদের ফ্যাক্টরি তুলে নিতে চাইছে। সুতরাং বিস্কুট শিল্পের ব্যাপারে আপনাকে একটু ওয়াকিবহাল হতে হবে। আমার মনে হয় আপনার এই বিস্কুট শিল্পের ক্ষেত্রে ৫ পারসেন্ট ট্যাক্স করলে কোনও অসুবিধা হবে না।

আপনার বিশেষ কোনও করের এতে ঘাটতি হবে না, ১ কোটি টাকা আপনার ঘাটতি হবে বলে আমার মনে হয় না। সুতরাং এটা বিবেচনা করার জন্য আপনাকে অনুরোধ করছি। সঙ্গে সঙ্গে সফ্‌ট ড্রিঙ্কস-এর উপর আপনি কর ধার্য করে কর বাড়াতে পারেন কিনা দেখুন। এতে সাধারণ মানুষের কোনও অসুবিধা হবে না। আমি এখানে বিস্কুটের সঙ্গে সফ্‌ট ড্রিঙ্কস-এর তুলনা করছি, যেহেতু আপনি সাধারণ মানুষের কথা ভেবে বাজেটে পেশ করার কথা ভেবেছেন, সেইজন্য সফ্‌ট ড্রিঙ্কস-এর ক্ষেত্রে কর ধার্য করে বিস্কুটের ক্ষেত্রে ছাড় দিয়ে দিলে সাধারণ মানুষ এতে উপকৃত হবে। বিস্কুট কোম্পানিগুলিতে সাধারণ মানুষ কাজ করেন, শ্রমিক-কর্মচারী কাজ করেন, সেক্ষেত্রে তাদের উপকার হবে। সর্বশেষে যে কথা বলতে চাই, যে বাড়তি কর চাপিয়েছেন তাকে মোটামুটিভাবে ৫ ভাগে ভাগকরা যায়। তারমধ্যে ৩টি স্তর হল, যারা কর ফাঁকি দেয়—আজকে টাইব্যুনাল আছে, অর্থাৎ যারা বিচারাধীন আছে তাদেরকে ৩৩ শতাংশ জমা দিলে বাকিটা কম্প্রোমাইজ হয়ে আসে, তার উপরে ৫ শতাংশ সুদ দেবেন, তার জন্য মাত্র ১২ কোটি টাকা পাবেন। মোটর গাড়ির উপর ৪ শতাংশ ছিল, সেখানেও বাড়িয়েছেন আরও ১ শতাংশ, এখানে আমার মনে হয়, আরও বেশি বাড়াতে পারতেন। বিদেশি মদ, বিদেশি বস্ত্র আমদানি করার উপরে ১২ কোটি টাকা পাবেন, মোটর গাড়ি থেকে পাবেন ১০ কোটি টাকা, অর্থাৎ ৩৪ কোটি টাকা পাবেন। যেটা ৯৪ কোটি টাকা আদায় করবেন, বাড়তি হিসাবে সেখানে বৃত্তি কর থেকে পাবেন ৩০ কোটি টাকা। এছাড়া ৪ একর ও ৬ একর সেচ ও অসেচ এলাকায় সেখানে কর বাড়িয়ে আপনি নিচ্ছেন ৩০ কোটি টাকা। অর্থাৎ ২ স্তর থেকে নিচ্ছেন ৬০ কোটি টাকা। আর অন্যান্য থেকে নিচ্ছেন ৩৪ কোটি টাকা। আমার মনে হয় এক্ষেত্রে সেচ এলাকায় জমির উপর থেকে করের বোঝাটা কমানো যায় কিনা চিন্তা কর . পারেন। বরঞ্চ এক্ষেত্রে মোটর গাড়ি, বিদেশি বস্ত্র আমদানীকৃত জিনিসের উপরে আরও কর বসাতে পারেন কিনা দেখুন। বিদেশি দ্রব্য এনে আমাদের এখানে যারা বাজার করবার চেষ্টা করছে, সেইগুলি

যদি প্রতিরোধ করতে পারেন তাহলে আমার মনে হয় এখানে আমাদের তৈরি জিনিসের উৎপাদন ও বিক্রির ক্ষেত্রে সুবিধা হবে। আমরা জানি কেন্দ্রীয় সরকার এখন লাগাম ছাড়া আমদানি করছে, সুতরাং তারা এক্ষেত্রে ছাড়া দিচ্ছে। আপনাকে কেন্দ্রীয় সরকারের জন্য পণ্যনীতির উপর দাঁড়িয়ে বাজেট করতে হবে, নীতি নির্ধারণ করতে হবে। সুতরাং ঐগুলির উপর কর বাড়িয়ে এবং জমির উপর যে কর চাপিয়েছেন সেটা কম্প্রোমাইজ করতে পারেন কিনা দেখুন। আপনার যে যুগান্তকারী কর নীতি, এর উপর দাঁড়িয়ে আপনি যে বাজেট পেশ করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৯শে মার্চ মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করে কাট মোশনকে সমর্থন করে কিছু বলতে চাই। মাননীয় অমর্ত্য সেন অর্থনীতির উপর নোবেল প্রাইজ পাওয়ার পর, তিনি আমাদের পশ্চিমবঙ্গের শুধু গর্ব নন, সারা ভারতবর্ষের গর্ব এবং তার যে নীতি অর্থনীতির ভাষাকে অবলম্বন করে আমাদের অর্থমন্ত্রীও পশ্চিমবঙ্গের জন্য আলাদা করে একটা অর্থনৈতিক ভাষা দেবার চেষ্টা করেছেন।

স্যার, একটা গল্প আছে, একটা বাঁদর একটা তৈলাক্ত দণ্ডে পঁচিশ ফুট উপরে উঠছে তো বাইশ ফুট নিচে নামছে, এই রকম করতে করতে যতটা পারছে সে উঠছে, কিন্তু তার থেকে বেশি সে নামছে। আমাদের মাননীয় অর্থমন্ত্রীর অবস্থাও ঠিক সেইরকম, তিনি ঠিক ঐ রকম ভাবেই এগোচ্ছেন। এতদিন ধরে তিনি বলে এসেছেন কেন্দ্রীয় প্রকল্পের টাকা কেন্দ্র ঠিকমতো না দেওয়ার জন্য পশ্চিমবঙ্গের উন্নয়ন সম্ভব হচ্ছে না। আমি যে তথ্যগুলো এখানে দেব তার মাধ্যমেই বোঝা যাবে এই কথাটা ঠিক নয়। কেন্দ্রীয় সরকার, কেন্দ্রীয় বাজেটে পশ্চিমবঙ্গের উন্নয়নের ক্ষেত্রে যেসব টাকা দিয়েছেন সেইসব টাকা ঠিকমতো খরচ হচ্ছে না। অর্থাৎ সেই টাকা পশ্চিমবাংলার মানুষের স্বার্থে সময় মতো খরচ করা যাচ্ছে না। এখানে জে. আর. ওয়াই., আই.এ.ওয়াই., ই.এ.এস., আই.আর.ডি.পি., আই.টি.ডি.পি., ডোকরা এই সমস্ত ক্ষেত্রে উন্নয়নের জন্য যে টাকা দেওয়া হয়েছে, সেইসব টাকা ঠিকমতো খরচ হয়নি। ১৯৯৭-৯৮ সালে জওহর রোজগার যোজনায় ১৫৭ কোটি ৩৩ লক্ষ ৭২ হাজার টাকা দেওয়া হয়েছে, তার মধ্যে মাত্র ৯০ কোটি ৬৯ হাজার টাকা খরচ করা হয়েছে। আর বাকি টাকা আপনারা খরচ করতে পারেননি। স্যার, এর ফলে ১ কোটি ১ লক্ষ ৮১ হাজার কর্মদিবস নষ্ট হয়েছে। ইন্দিরা আবাস যোজনা, গরিব মানুষদের বাড়ি তৈরি করার জন্য ১০১ কোটি ৪১ লক্ষ ৪৬ হাজার টাকা দেওয়া হয়েছিল, তার মধ্যে ৫২ কোটি ৬৩ লক্ষ ৭ হাজার টাকা আপনি

খরচ করতে পেরেছেন, আর বাকি টাকা আপনি খরচ করতে পারেননি। এই টাকা দিয়ে ৫৮ হাজার ৪৩৫ জনের বাড়ি তৈরি করার কথা ছিল, কিন্তু আপনারা তৈরি করতে পেরেছেন মাত্র ২১ হাজার ২৫৩টি বাড়ি। গরিব মানুষদের আপনারা খুঁজেই পাননি। গ্রামীণ মহিলা ও শিশুদের জন্য ডোকরাতে ১৯৯৭-৯৮ সালে ৩ কোটি ৯৯ লক্ষ ৫১ হাজার টাকা দেওয়া হয়েছিল, কিন্তু আপনি খরচ করতে পেরেছেন মাত্র ১ কোটি ৭৭ হাজার টাকা, আর বাকি টাকা আপনি খরচ করতে পারেননি। এই রকম করে দেখা যাবে বিভিন্ন প্রকল্পের টাকা কেন্দ্রীয় সরকার আপনাদের দিয়েছেন, কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের অর্থমন্ত্রী সেই টাকা সময়মত খরচ করতে পারেননি। তাই এই পরিমাণ অগ্রগতি এর দ্বারা হওয়ার কথা ছিল, তা হয়নি। স্যার, পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী ত্রিশ বার বিদেশে গেছেন এবং শিল্পোন্নয়নের চেয়ারম্যান পনেরো বার বিদেশে গেছেন। ৭ লক্ষ ৪৩ হাজার কোটি টাকার মৌ সই হল, কিন্তু এখানে নিয়োগ হল শিল্পে ৭ হাজার কোটি টাকার মত। আমাদের পাশের রাজ্য ওড়িশা সেখানে ৩৬ হাজার কোটি টাকা শিল্পে বিনিয়োগ হল। কিন্তু আমাদের এখানে শিল্পে ঠিকমতো বিনিয়োগ হল না। আমাদের পশ্চিমবঙ্গ সরকার শিক্ষার ক্ষেত্রে অমর্ত্য সেনের কথা বলছে। অমর্ত্য সেন বলেছেন—শিক্ষা এবং স্বাস্থ্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ পিছিয়ে আছে। '৮৬-৮৭ সালে পশ্চিমবঙ্গে প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ছিল ৫১ হাজার ৩, সেখানে ১১ বছরে ৯৬-৯৭ সালে দেখা যাচ্ছে মাত্র ১৮টি স্কুল বেড়েছে। প্রাথমিক শিক্ষাব্যবস্থা এইভাবে মুখ থুবড়ে পড়েছে। অথচ বাজেটের শতকরা ২৬ পারসেন্ট টাকা খরচ করা হয়েছে শিক্ষাক্ষেত্রে।

পশ্চিমবঙ্গে ৩৮ হাজার ২৪টি গ্রামের মধ্যে ১০ হাজারটি গ্রামে এখনও পর্যন্ত বিদ্যুৎ পৌঁছায়নি। অথচ এখানে গ্রামীণ বিদ্যুৎ নিগম গঠন করা হয়েছে। বিদ্যুতের ক্ষেত্রে টাকা ঠিকমতো না দেওয়ার ফলে ১০ হাজার গ্রামের মানুষ বঞ্চিত আছে বিদ্যুৎ থেকে। এখানে বলা হয়েছে বিদ্যুতায়ন করার ব্যবস্থা পঞ্চায়েতের মাধ্যমে হবে। আমার নির্বাচনী এলাকায় ২ বছরে দুটো গ্রামকে বেছে নেওয়া হয়েছে। কিন্তু আজ পর্যন্ত সেখানে বিদ্যুৎ সংযোগ হয়নি, মাত্র ৫০ পারসেন্ট কাজও হয়নি। এরকম করে দৌড় শুরু করলে ১০ হাজার গ্রামে বিদ্যুৎ যেতে ৫০ বছর লাগবে।

বেকার সমস্যার বিষয়ে বলেছেন—গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং অন্যান্য প্রকল্পে জনসাধারণকে নেওয়ার ব্যবস্থা করা হবে। সবটাই নাকি গ্রাম-মুখী পরিকল্পনা নেওয়া হয়েছে। ৯৮ সালে দেখা গেল, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কল পেয়েছে ২২ হাজার ৩০০, চাকরি পেয়েছে ৭ হাজার জন। এর মধ্যে মাইনরিটি সেকশনের মানুষ চাকরি পেয়েছে মাত্র ২৯২ জন। মাইনরিটি সেকশনের মানুষের প্রতি এখানে অবহেলা দেখানো হয়েছে, তাদের বঞ্চিত করা হয়েছে।

উনি বলেছেন, প্রাথমিক শিক্ষা এবং গ্রামীণ শিক্ষাকে তরান্বিত করার জন্য ৮ হাজার প্রাথমিক বিদ্যালয় স্থাপনের প্রয়োজন আছে। আরও বলেছেন, 'মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এই উদ্দেশ্য সামনে রেখে ইতিমধ্যেই ১,০০০টি প্রচলিত নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের সিদ্ধান্তের সঙ্গে সঙ্গে এ-সিদ্ধান্তও নেওয়া হয় যে, পঞ্চায়েত সমিতির তত্ত্বাবধানে এবং সংশ্লিষ্ট গ্রামের শিক্ষা কমিটির (যেখানে মোট সদস্যের ৭৫ শতাংশ প্রতিনিধিত্ব থাকবে অভিভাবকদের) পরিচালনায় আরও ২,০০০টি প্রাথমিক স্তরে শিশুশিক্ষা কেন্দ্র স্থাপিত হবে, যেখানে পাঠ্যক্রম হবে প্রচলিত প্রাথমিক শিক্ষার পাঠ্যক্রমের সঙ্গে একই এবং যেখানে শিক্ষা-সহায়িকারা নিযুক্ত হবেন দায়বদ্ধতার ভিত্তিতে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, এই নতুন শিক্ষাকেন্দ্রগুলি বিভিন্ন জেলায় সাফল্যের সঙ্গে কাজ শুরু করেছে। আমি তাই ঘোষণা করছি যে, আগামী বছরে এই ধরনের আরও ৪,০০০টি নতুন শিক্ষাকেন্দ্র স্থাপিত হবে জেলাগুলির গ্রাম এবং শহরাঞ্চলে।

স্যার, ১ হাজার, ২ হাজার, ৪ হাজার এসব দেখে মনে হচ্ছে একেবারে বন্যা বয়ে যাবে প্রাথমিক এবং শিশুশিক্ষাকেন্দ্রের। পশ্চিমবঙ্গে যেখানে ১১ বছরে প্রাথমিক শিক্ষাকেন্দ্র হয় ১৮টি, সেখানে ১ হাজার, ২ হাজার, ৪ হাজার শিক্ষাকেন্দ্র করে, কোন সময়ের মধ্যে চালু করবেন, সেটা বলবেন কি? কোনও নির্দিষ্ট পরিকল্পনা দেখছি না, শুধু আশা দেওয়া, ধোঁকা দেওয়ার, কথার পারপ্যাঁচ, জাগলারি। কবে ঐসব শিক্ষাকেন্দ্র করবেন বুঝে উঠতে পারছি না। পশ্চিমবঙ্গে ৬৫ হাজার ছোট-বড় কারখানা বন্ধ, ৫ লক্ষ শ্রমিক মাথা কুটে মরছে।

২১ বছরের বাম জমানায় এই রাজ্যে ২৫০ জন শ্রমিক আত্মহত্যা করেছে। প্রসেনজিৎ সরকার, ডানলপের কর্মী যখন এখানে আত্মহত্যা করে, তখন এখানে ভাষার জাগলারী করে অর্থমন্ত্রী নতুন কোন অর্থনীতির দিশা দেখাচ্ছেন, তা আমি বুঝতে পারছি না। এই শ্রমিকদের আত্মাগুলি অর্থমন্ত্রীকে বার বার জিজ্ঞাসা করতে চায় যে, ৫০০ টাকা করে বন্ধ কারখানার শ্রমিকদের দিয়ে আজকে নতুন কোন পথের ঠিকানা দিচ্ছেন তিনি। কেন এইভাবে মানুষকে এইভাবে ধোঁকা দেওয়া হচ্ছে? তাই বলতে চাই যে স্যার, কেন্দ্রীয় সরকারের টাকা যেটা বলা হয়েছে যে, ওরা দেয় না, অথচ দেখা যাচ্ছে—এই পুলিশ প্রশাসনকে নতুনভাবে সাজানোর জন্য পশ্চিমবঙ্গ সরকারকে ২৭৪ কোটি ৭৭ লক্ষ টাকা ১৯৯৬-৯৭ সালে দেওয়া হয়েছিল। স্যার, উনি খরচ করতে পেরেছেন মাত্র ১৭৪ কোটি ৭৭ লক্ষ টাকা। ১০০ কোটি টাকা খরচ হয়নি। তাই আজকে পুলিশ কমিশনারের রিপোর্টে দেখা যাচ্ছে যে অশিক্ষিত, অর্ধশিক্ষিত মানুষকে পুলিশের মধ্যে কাজে লাগিয়ে পুলিশ প্রশাসনকে একটা অপদার্থ প্রশাসনে দাঁড় করানো হয়েছে। যাদের আজকে মানুষের নিরাপত্তা দেখার কথা, মানুষের রক্ষকের ভূমিকা

নেওয়ার দরকার, সেখানে আজকে পুলিশ প্রশাসনকে রাজনৈতিক কব্জায় রাখার জন্য অপদার্থ কতগুলি লোককে ঢুকিয়ে দিয়ে পশ্চিমবঙ্গকে জঙ্গলের রাজত্বে পরিণত করা হয়েছে। স্যার, এটা হল স্কিম ফর মডার্নাইজেশন অফ পুলিশ ফোর্সেস। এই রিপোর্টে এটা দেখা যাচ্ছে। স্যার, আজকে ৩ হাজার গ্রামে এখনও সুস্থ্য পানীয় জল পাওয়া যায় না। স্যার, আজকে জনস্বাস্থ্যের অবস্থার কথা ভাবুন। আজকে কলকাতা মেডিক্যাল কলেজগুলি থেকে আরম্ভ করে সাবসিডিয়ারী হেল্থ সেন্টার পর্যন্ত একই অবস্থায় আছে। কংগ্রেস আমলে ৫ বছরে ২৭ হাজার বেড বেড়েছিল, সেখানে ২১ বছরে মাত্র ২ হাজার বেড বাড়ানো হয়েছে। কি করে স্বাস্থ্য পরিষেবা ভাল হবে? তাই স্যার, কথার জাগলারী করে মাননীয় অর্থমন্ত্রী এখানে যে বাজেট পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করে আমাদের আনা কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

### 46th Report of the Business Advisory Committees

[4-40 – 4-50 p.m.]

**Mr. Speaker :** I beg to present the 46th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber on 23rd March, 1999, and recommended the following Programme of Business from the 30th March to the 1st April, 1999 :-

| | | | |
|---|---|---|---|
| 25-03-99 Thursday | | General Discussion on Budget | 4 hours |
| 26-03-99 Friday | (i) | General Discussion on Budget | 4 hours |
| | (ii) | Motion for Vote on Account | 1 hours |
| | (iii) | Motion for Demands for Grants of all departments | 1 hour |
| 30-03-99 Tuesday | (i) | The West Bengal Finance Bill, 1999 (Introduction, Consideration and Passing) | 2 hours |
| | (ii) | Discussion and Voting of Demands for Supplementary Grants for the year 1998-99 | 3 hours |

| | | |
|---|---|---|
| 31-03-99 Wednesday | (i) The West Bengal Appropriation Bill,1999 (Introduction, Consideration and Passing) | 3 hours |
| | (ii) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1999 (Introduction, Consideration and Passing) | 1 hour |
| 01-04-99 Thursday | Demand No. 19-Home (P & AR) Deptt. | 4 hours |

Now the Minister-in-charge of Parliamentary Affairs Deptt. may move the motion for acceptance.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 46th Report of the Business Advisory Committee, as presented in the House, be adopted.

The motion was then put and agreed to.

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। আমাদের মনে রাখতে হবে আমরা একটা অঙ্গরাজ্যে বাস করি এবং সেই অঙ্গরাজ্যের যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে কেন্দ্রীয় সরকার প্রায় ৫২ বছর ধরে ধনতান্ত্রিক পথে হেঁটেছেন জমির ক্ষেত্রে। ৮০ শতাংশ জমি কেন্দ্রীভবন করে রেখেছেন মুষ্টিমেয় কয়েকজন লোকের কাছে রয়েছে। আর আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে—আমরা জানি যে কোন মৌলিক পরিবর্তন আমরা করতে পারব না কিন্তু সংবিধানের কিছু সুযোগসুবিধা দেবার অধিকার আমাদের আছে। যেমন জমির ক্ষেত্রে। আমরা সেই ভূমিসংস্কার করে আমাদের শিল্প, আমাদের অগ্রগতির পথে হাঁটবার চেষ্টা করেছি এবং সঠিকভাবে আমাদের রাজ্যের অর্থমন্ত্রী এই ভূমিসংস্কারের মাধ্যমে আমাদের এখানে বাজার তৈরি করেছেন। আপনারা এখানে সংখ্যাতত্ত্বের কারচুপি দিয়ে অনেক কথা বলার চেষ্টা করেছেন। আপনারা বললেন যে আমাদের এখানে মেডিক্যাল কলেজ, ইঞ্জিনিয়ারিং কলেজ-এর সংখ্যা কম। মহারাষ্ট্র, কর্ণাটক, গুজরাটের কথা বললেন। কিন্তু একটা কথা বললেন না যে সেখানে বেসরকারি মাধ্যমে এই সমস্ত জায়গায় লক্ষ লক্ষ টাকার বিনিময়ে ছাত্র ভর্তি করতে হয়। আপনাদের হয়তো সঙ্গতি রয়েছে কিন্তু পশ্চিমবাংলার মেধাবী ছাত্রদের আমরা সেই খরচ থেকে

মুক্তি দিয়েছি, সরকারি মেডিক্যাল কলেজ, ইঞ্জিনিয়ারিং কলেজ, পলিটেকনিক কলেজ আমরা করেছি। যদিও আমরা জানি যে এই বেসরকারিকরণের যুগে—যখন সারা ভারতবর্ষে বেসরকারিকরণ-এর হাওয়া বইছে, তখন আমরাও সেই পথে অচিরেই হাঁটতে বাধ্য হব। আমি একটা কথা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে, আপনারা ভূমি সংস্কার না করার ফলে, আপনারা কাগজে দেখেছেন যে কর্ণাটকে ৮ জন চাষী আত্মহত্যা করেছে। কেন? না, টমেটোর উৎপাদন বেশি হওয়ার কারণে ফসলের দাম কমে গেছে। কিছুদিন আগে অন্ধ্রপ্রদেশ, কর্ণাটকে, গুজরাটে প্রায় তিন শতাধিক চাষী আত্মহত্যা করেছে। সেই প্রসঙ্গে না গিয়ে আমি বলতে চাই যে সংবিধানের মৌলিক অধিকারে ঘোষণা করা হয়েছিল যে ৮ থোক ১৪ বছরের বালিকা বালকদের জন্য প্রাথমিক শিক্ষা চালু করব। প্রায় ৫২ হাজার হয়ে গেল, আজকে আমাদের এসে সেই উদ্যোগকে আমাদের চালিয়ে নিয়ে যেতে হচ্ছে। আপনাদের সেই সদিচ্ছা ছিল বলেই, আজকে দেশের এত সঙ্কট। এই সঙ্কটের দায়ভার কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। এত বেকারী, দারিদ্র্য, মূল্যবৃদ্ধি, দারিদ্র্য সীমার নিচে যে জনসংখ্যা তার জন্য দায়ী আপনারা। আমাদের পশ্চিমবাংলার অর্থমন্ত্রী এখানে তিনি অভ্যন্তরীণ বাজার তৈরি করেছেন। আপনারা স্বনির্ভর অর্থনীতির উপর না দাঁড়িয়ে আমাদের দেশটাকে, আন্তর্জাতিক অর্থভাণ্ডার, বহুজাতিক সংস্থা ডব্লু.টি.ও.র কাছে মাথা নত করে দেশটাকে বিকিয়ে দেওয়ার চেষ্টা করেছেন। ভর্তুকি প্রথা বন্ধ করার চেষ্টা করেছেন। কি কংগ্রেস, কি বিজেপি একই পথে সেখানে আমাদের পশ্চিমবাংলায় বিভিন্ন অভ্যন্তরীণ বাজারে প্রায় ১০ হাজার ৬৯৬ কোটি টাকা এসেছে। যার ফলে আমাদের এখানে শিল্পের বাজার তৈরি হয়েছে। ফলে বহু বিনিয়োগ আসতে বাধ্য। আমাদের ক্ষেতমজুরদের আর্থিক ক্ষমতা, ক্রয় ক্ষমতা বেড়েছে। ৭৬-৭৭ সালে যেখানে তাদের দৈনিক মজুরী ছিল ৫ টাকা ৬৫ পয়সা সেখানে এখন তাদের দৈনিক মজুরি ৪২ টাকা ৫০ পয়সা।

[4-50 – 5-00 p.m.]

অর্থাৎ মূল্যসূচক বৃদ্ধির হার বেড়ে গেছে। ৬৬ শতাংশ হয়েছে। আমাদের বিচার করতে হবে এখানে যে বাজার, সেই বাজারে আমরা দেখছি পশ্চিমবাংলার মানুষ অন্যান্য রাজ্যের থেকে বেশি ক্যালোরি ব্যবহার করে, প্রায় ২,২১১। আমরা গত বছর স্বল্প সঞ্চয়ে উল্লেখযোগ্য সাফল্য পেয়েছি। সে বছর আমরা প্রায় ৪ হাজার কোটি টাকা সঞ্চয় করেছিলাম। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই স্বল্প সঞ্চয়ের সুদের হার কমিয়ে দিলেন। আগে যেমন কংগ্রেস সরকার লাইসেন্স প্রথার মধ্যে দিয়ে আমাদের বিপদে ফেলার চেষ্টা করেছিলেন এই সরকারও তেমনি স্বল্প সঞ্চয়ে সুদের হার কমিয়ে আমাদের অর্থনীতিকে বিপর্যস্ত করার চেষ্টা করছেন। পশ্চিমবাংলায় একটা বিকল্প

অর্থনীতিকে অনুসরণ করে যা সাফল্য পাওয়া গেছে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে সেই সাফল্য পাওয়া যায়নি। আজকে কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন তাকে সবাই চেষ্টাহীন, লক্ষ্যভ্রষ্ট এবং উন্নয়নের পরিকল্পনাহীন বাজেট বলে অভিহিত করছেন। ওঁরাই আবার জওহর রোজগার যোজনার নাম বদলে দীনদয়াল উপাধ্যায়, ইন্দিরা আবাস যোজনার নাম পরিবর্তন করে বসুন্ধরা স্কীম এবং অন্নপূর্ণা স্কীম, ইত্যাদি করছেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কখনও এমন কাজ করেননি। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জনসাধারণকে মিথ্যা কথা বলে না, ধাপ্পা দেয় না। আমরা আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যতদূর সম্ভব এগিয়ে যেতে চাই। কিন্তু মনে রাখতে হবে, শুধু পরিকল্পনা নিলেই হবে না, তা যাতে ঠিকভাবে, সুষ্ঠুভাবে কার্যকর করে তোলা যায় তার জন্য এক দপ্তরের সাথে অন্য দপ্তরের সুন্দর যোগসূত্র গড়ে তুলতে হবে। এই কথা মাথায় রেখে একটা কো-অর্ডিনেশন কমিটি গড়ে তোলা যায় কিনা তা ভেবে দেখতে আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব। যেমন আপনারা দক্ষিণবঙ্গে কেলেঘাই-কপালেশ্বরী খাল সংস্কারের একটা বড় কাজ হাতে নিয়েছেন। এই সেচ প্রকল্পের কাজের সাফল্য ক্ষুদ্র সেচ এবং কৃষি দপ্তরের উপরও নির্ভরশীল। কিন্তু নদীর জল শুকিয়ে যাবার পরে ২৮ হাজার একর জমি, যা কৃষকরা চাষ করে তার জন্য বিকল্প চাষের ব্যবস্থা করতে হবে। এবং তার জন্য বিকল্প জলের ব্যবস্থা করতে হবে। কৃষি দপ্তর থেকে উন্নত মানের বীজ সরবরাহ করতে হবে। খরার মরশুমে যাতে চাষ হয় তা দেখতে হবে। সুতরাং, বিভিন্ন দপ্তরের মধ্যে কো-অর্ডিনেশন খুবই জরুরি। আমি জানি মেদিনীপুর শহরে জলের জন্য একটা মাস্টার প্লান তৈরি হয়েছে। কিন্তু সেটা যদি কার্যকর করতে হয় তাহলে ১২ কোটি টাকা দরকার। পৌরসভার মাধ্যমে আমরা এটা করতে চাই। এই কাজটা ১৯৯২ সালে শুরু হয়ে ১৯৯৭ সালে শেষ হওয়ার কথা কিন্তু এখনও পর্যন্ত ৩০/৪০ শতাংশ কাজ হয়ে পড়ে রয়েছে। এবং সেখানে ল্যান্ড অ্যাক্যুইজিশন নিয়ে সমস্যা রয়েছে। এছাড়াও, এর সঙ্গে ভূমি দপ্তর, বিদ্যুৎ দপ্তর, প্রভৃতি দপ্তর জড়িত রয়েছে। পি.এইচ.ই. জড়িত রয়েছে। সুতরাং, এই কাজের জন্য উক্ত তিনটি দপ্তরের সমন্বয় একান্ত দরকার। কিন্তু তা না থাকার জন্য ঢিমেতালে কাজ চলছে। এই অবস্থার অবসান করতে হবে। আমরা পঞ্চায়েত এবং পৌরসভার মাধ্যমে ৫০ ভাগ অর্থ ব্যয় করব, বলা হচ্ছে। কিন্তু পঞ্চায়েত এবং পৌরসভাগুলোতে সেই ধরনের পরিকাঠামো গড়ে উঠেছে কিনা সেটা আমাদের আগে দেখতে হবে। একটা দপ্তরের সাথে আরেকটা দপ্তরের সমন্বয় যেমন গড়ে তুলতে হবে ঠিক তেমনি পঞ্চায়েত এবং পৌরসভার মাধ্যমে যে পরিকল্পনাগুলো তৈরি করতে চাই সেগুলো যাতে নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ করা হয় তার জন্য পরিকাঠামো গড়ে তুলতে হবে।

সেদিক থেকে মাননীয় অর্থমন্ত্রী আজকে বিদ্যুৎ বিভাগসহ গ্রামীণ বৈদ্যুতিকরণ

সম্পর্কে বলেছেন ইঞ্জিনিয়ার এবং টেকনিশিয়ানদের স্বাধীনতা দেবেন। তবে উন্নয়নের কাজগুলো যাতে সম্পূর্ণ করা যায় তার জন্য পঞ্চায়েত, পুরসভা—এদেরকে যদি সাহায্য না করা যায়, সেখানে যদি পরিকাঠামো না করতে পারি তাহলে উন্নয়নের কাজ ব্যাহত হবে। এবারে আমি উল্লেখ করছি, মেদিনীপুরে পানীয় জলের প্রকল্প ব্যাহত হচ্ছে, দক্ষিণবঙ্গে কল্যাণেশ্বরী, কেলেঘাইয়ের সংস্কার হচ্ছে না। এসব ক্ষেত্রে ৩টি দপ্তরের সমন্বয় না ঘটলে এসব কাজে বাধা আসতে পারে। এগুলো শেষ পর্যন্ত করতে গেলে সমন্বয়ের দরকার। এগুলো করতে গেলে এফেকটিভ কো-অর্ডিনেশন গড়ে তুলতে হবে, পঞ্চায়েত, পুরসভায় পরিকাঠামো গড়ে তুলতে হবে। আজকে পশ্চিমবঙ্গে শিল্পায়নের অগ্রগতি হয়েছে, কর্মসংস্থান গড়ে উঠেছে। আমাদের রাজ্যে জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে, তাই ভুমিসংস্কারকে ভিত্তি করে আমাদের শিল্পায়ন সম্ভব বলে আমি মনেকরি। এই বাজেটকে সমর্থন করে মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানিয়ে বলি, আপনি শূন্য বাজেট থেকে যাত্রা শুরু করেছিলেন। আজকে ঘাটতি বাজেট হলেও, ভারতবর্ষের মধ্যে সেই আলোর প্রদীপ জ্বালিয়ে বিকল্প অর্থনীতির মাধ্যমে দেশের অর্থনৈতিক সঙ্কট দূর করার ক্ষেত্রে আপনি যে দৃঢ় পদক্ষেপ নিয়ে যাচ্ছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রঞ্জিৎ কুণ্ডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৯ তারিখে এই বিধানসভায় আমাদের মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৯-২০০০ সালের যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। আমাদের দেশের সামগ্রিক যে চেহারা, যেখানে কেন্দ্রীয় সরকার, আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার, ওয়ার্ল্ড ব্যাঙ্ক নির্দেশিত পথে দেশকে পরিচালিত করতে গিয়ে বাজার অর্থনীতির কাছে সম্পূর্ণ আত্মসমর্পণের চেষ্টায় আমাদের দেশকে অর্থনৈতিক সর্বনাশের পথে নিয়ে গেছে। পূর্বতন কংগ্রেস সরকার এবং তার পরবর্তীকালে বর্তমান বি.জে.পি. জোট সরকারের সময়ে মানুষের যে মূল সমস্যাগুলো অর্থাৎ বেকার সমস্যা, মূল্য বৃদ্ধি ইত্যাদি কমার বদলে প্রতিদিন সেটা বেড়েছে। সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে সেই প্রেক্ষাপটে এই রাজ্যে বামফ্রন্ট সরকার বিকল্প অর্থনীতির দৃষ্টিভঙ্গিকে সামনে রেখে কাজ করছে এবং এই মূল সমস্যাগুলোকে খানিকটা মোকাবিলা করার চেষ্টা হয়েছে। এগুলো বিরোধী দলের মাননীয় সদস্যদের চোখে না পড়তে পারে কিন্তু রাজ্যের মানুষের নজরে সেটা আছে। সেদিক থেকে আমাদের সাফল্য আছে। এটা শুধু এই রাজ্যের মানুষের দ্বারাই স্বীকৃত নয়, এটা গোটা দেশের মানুষের দ্বারা স্বীকৃত। সাফল্য যেমন আছে, সমস্যাও আছে আবার সমাধানও আছে। এটা ভিন্ন দৃষ্টিভঙ্গি থাকলেও আমরা একটা গোটা রাষ্ট্র পরিচালনা করছি না। গোটা দেশের যে অবস্থা তার চাপ, প্রভাব সর্বাঙ্গীনভাবে আমাদের উপর পড়বে।

[5-00 – 5-10 p.m.]

তাকে অতিক্রম করে একটা রাজ্য সরকার পরিচালনার মধ্যে দিয়ে মানুষের মৌলিক সমস্যাগুলির সমাধান করা সম্ভব নয়। তা সত্ত্বেও এই যে অগ্রগতি হচ্ছে তা তো শুধুমাত্র আমাদের রাজ্যর মানুষের অভিজ্ঞতার মধ্যেই সীমাবদ্ধ নয়, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে পরিসংখ্যানগুলি বেরচ্ছে তাতেই পরিষ্কার দেখা যাচ্ছে। ১৯৯১-৯২ সাল থেকে ১৯৯৮-৯৯ সাল পর্যন্ত আমরা কি দেখছি? উদার নীতির যুগ শুরু হ'ল ১৯৯১-৯২ সালে, তার আগের চিত্র কি? আমাদের জাতীয় গড় উৎপাদন বৃদ্ধির হার ছিল ৮.৫ শতাংশ। এই ৮ বছরে দেখছি সেটা কমে দাঁড়িয়েছে ৫.৮ শতাংশে। এই একই সময়ে আমাদের রাজ্যের উৎপাদন বৃদ্ধির হার ৬.৬ শতাংশ। সুতরাং গোটা ভারতবর্ষের উৎপাদন বৃদ্ধির গড় হারের চেয়ে আমাদের রাজ্যের উৎপাদন বৃদ্ধির গড় হার যে বেশি, এটা কি আমরা অস্বীকার করতে পারি? বিরোধী দলের সদস্যরা কী এটাকে অস্বীকার করতে পারেন? মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে ইচ্ছা মত এটা লিখেছেন, ব্যাপারটা তো তা নয়। এখানে আমরা নির্দিষ্টভাবে রাজ্যের বাজেটের বিচার বিশ্লেষণ করছি, শুধু অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে আলোচনা করছি না। অতএব সেই পরিপ্রেক্ষিতে আমি আশা করেছিলাম মাননীয় বিরোধী সদস্যরা নির্দিষ্ট বাজেট প্রস্তাবের ওপর নির্দিষ্টভাবে তাঁদের বক্তব্য বলবেন এবং উৎপাদন বৃদ্ধির হারের কথাও বলবেন। তাঁরা বলবেন যে, সর্বভারতীয় ক্ষেত্রের বৃদ্ধির হারের চেয়ে বেশি হার আমরা এখানে মেন্টেন করতে পারছি। আমি আরও আশা করেছিলাম যে, তাঁরা বলবেন গত বছর এখানে যে বাজেট প্রস্তাব পেশ করা হয়েছিল, যা নিয়ে আমরা এই একটা বছর কাটাতে চলেছি সেখানে কি কি রক্ষিত হয়েছে এবং কি কি রক্ষিত হয়নি। আমরা তো দেখছি উৎপাদন বৃদ্ধির হার এবং উন্নয়নের হার সম্বন্ধে যা বলা হয়েছিল তা রক্ষিত হয়েছে। শুধু তাই নয়, এটা আমরা সবাই জানি পশ্চিমবাংলার কলকাতা শহর এখনো সারা দেশের মধ্যে সবচেয়ে সস্তার শহর। এটাই হচ্ছে বাস্তব চিত্র। আমি ট্রেড ইউনিয়নের সাধারণ একজন কর্মী এবং সে হিসাবে আমাকে ভারতবর্ষের ভোগ্যপণ্যের সূচকের খবর রাখতে হয়—সূচকের ওঠা-নামার খবর আমাকে রাখতে হয়। যখন গোটা ভারতবর্ষের সূচক বাড়ে তখনো আমাদের রাজ্যে সেই সূচক সব রাজ্যের নিচে থাকে। আমাদের কর্মিরা অনেক সময় মনে করেন কোথাও বোধ হয় গোলমাল হচ্ছে। কিন্তু তা নয়। একই জায়গা থেকে, সিমলা থেকে এটা নির্দিষ্ট হয়। যখন সারা ভারতবর্ষে সূচক সংখ্যার বৃদ্ধি ১০২ শতাংশ হচ্ছে তখন ঐ একই সময়ে আমাদের রাজ্যে হচ্ছে ৯৮ শতাংশ। তবে আমাদের এখানেও সমস্যা আছে এবং সেই সমস্যার সমাধানের পথে যাবার দিকে আমরা যাত্রা শুরু করেছি। গোটা দেশের ক্ষেত্রে সমস্যার সমাধানের জন্য আই.এম.এফ. বা ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দিষ্ট পথকে বেছে নেওয়া

হয়েছে। সেই প্রসঙ্গে আমাদের মাননীয় বিরোধী সদস্যরাও শিল্পায়নের কথা বলছেন, নয়া অর্থনীতির কথা বলছেন, নয়া শিল্প নীতির কথা বলছেন। যে নীতি নিয়ে চলছে আমাদের গোটা দেশ, সেই নীতির প্রসঙ্গে ওদের বক্তব্য হচ্ছে বিশ্বায়নের হাত ধরে না কি আমাদের দেশ অনেক দ্রুত গতিতে এগিয়ে যাবে এবং সেই কাজ নাকি শুরু হয়েছে। অথচ এ বছর গোটা দেশের জন্য দিল্লিতে কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছে তাতে তারা বলছে, 'আমরা যা ভেবেছিলাম তার চেয়েও ১২,০০০ কোটি টাকার ঘাটতি আমাদের বেড়ে গেল।' কেন ঘাটতি বেড়ে গেল? না, কেন্দ্রীয় অর্থমন্ত্রী বলছেন, 'উৎপাদন বৃদ্ধি যেভাবে আমরা ভেবেছিলাম সেভাবে হল না। যেভাবে বিদেশি লগ্নি আশা করেছিলাম সেভাবে তা এলে না।' তারপর আরও বলছে, 'এবারে যাতে বিদেশি লগ্নি আসে তার জন্যই এইভাবে এবারে বাজেট করেছি, অর্থাৎ ওদের পায়ে ধরে নিয়ে আসব, ওরা এসে আমাদের দেশে নতুন শিল্প, কল-কারখানা করবে।' এই আশা পূরণ হবে বলে আমাদের মনে হয় না। বরং তারা এসে আমাদের এখানকার শিল্পের মধ্যে ভাগ বসাবে। নতুন শিল্পসামগ্রী উৎপাদনে তাদের খুব একটা আগ্রহ থাকবে এটা অনুভূত হচ্ছে না। সেখানে দাঁড়িয়ে আমাদের রাজ্যের বিচার নিশ্চয়ই আমাদের করতে হবে। এখান একটি কথা আমাকে বলতেই হবে, আমি বিরোধীপক্ষকে একটি কথা বলতে চাই, আপনারা কার প্রতিনিধিত্ব করছেন—এই রাজ্যের মানুষের? যদি এই রাজ্যের মানুষের হয়ে প্রতিনিধিত্ব করেন তাহলে আমাকে বলতে হবে, অতীতে কি করেছেন আর আজকে কি করছেন? অতীতে মাশুল সমীকরম হয়ে গেল, বছরের পর বছর শিল্প ক্ষেত্রে এই রাজ্যকে বঞ্চিত করা হল পরিকল্পনামাফিক, তখন তার বিরুদ্ধে একটি কথাও বলেছেন এই রাজ্যের মানুষ হয়ে? লাইসেন্স প্রথার মাধ্যমে এই রাজ্যের নতুন শিল্প গড়ার লাগাম টেনে ধরা হল, শিল্প-কারখানার মালিকরা সব পালিয়ে গেল। এ সম্পর্কে কোন কথা দিল্লির দরবারে গিয়ে বলেছেন? এই রাজ্যে তো আপনাদের সরকার ছিল এবং দিল্লিতেও আপনারা সরকার চালাচ্ছিলেন। বলেননি, সেই ইতিহাস গোটা দেশের, গোটা রাজ্যের মানুষের কাছে আছে। আর আজকে কি করছেন? শিল্পায়নের কথা বললেই শিল্পায়ন হবে না, তার জন্য বাস্তব ভিত্তি থাকতে হবে। যেমন এটা আমরা এখন স্বীকার করি, বহুদিন পর বলেও, মাশুল সমীকরণ আংশিকভাবে বলেও প্রত্যাহৃত হয়েছে, লাইসেন্স প্রথার বিলোপ যেটা করা হয়েছে সেটা এই রাজ্যের মানুষের জন্য হয়নি, হয়েছে ওয়ার্ল্ড ব্যাঙ্ক নির্দেশে বিদেশিদের অবাধ সুযোগ করার জন্য। তাদের সুবিধার জন্য করেছেন লাইসেন্স প্রথা বিলোপ। তবে তার ইতিবাচক ফল আমরা পাচ্ছি। এই যে বাস্তব অবস্থা তৈরি হল, তারসঙ্গে ইতিমধ্যেই এখানে যে, এর ফলে নতুন বাজার এখন তৈরি হল ভূমি সংস্কারের মধ্য দিয়ে। সেই সবটা মিলিয়ে শিল্পায়নের বাস্তব ভিত্তি তৈরি হয়েছে। এটা স্বীকার করতে আপনাদের অসুবিধা হলেও এটা কিন্তু বাস্তব। আজকে গ্রামে-গ্রামে ঘুরলে বোঝা যাবে মানুষের জিনিস

কেনার ক্ষমতা বেড়েছে। কাজে-কাজেই অভ্যন্তরীণ বাজার যখন বাড়ল তখন সমস্তটা মিলিয়েই একটা শিল্প গড়ে ওঠার বাস্তব ভীত তৈরি হয়েছে। কিন্তু সর্বভারতীয় প্রেক্ষাপটে এবং সারা দুনিয়ার যে পটভূমি—শিল্পের যে মন্দা সেই মন্দার দিকটা মাথায় রেখে যতটুকু আমরা বাস্তব পরিস্থিতি সৃষ্টি করতে পেরেছি তাকেই আমরা কাজে লাগাবার চেষ্টা করেছি। এক্ষেত্রে আপনারা রাজ্যের মানুষের পক্ষে না দাঁড়িয়ে আমাদের কালিমালিপ্ত করে সমগ্র দেশে এবং দেশের বাইরে এই আওয়াজ তোলার চেষ্টা করেছেন পশ্চিমবঙ্গ নরক রাজ্য হয়ে গেছে, আপনারা আসবেন না। আপনারা কাদের পক্ষে কাজ করেছেন? আজকে বাজেটে কি বলা হয়েছে? বাজেটটা দেখুন, আমরা যতটুকু অগ্রগতি করতে পেরেছি, সর্বভারতীয় ক্ষেত্রে যে অবস্থা তার থেকে ভিন্ন দৃষ্টিভঙ্গি নেবার ফলে আমরা আরও উন্নততর অবস্থায় যাচ্ছি এবং যে সমস্যাগুলি আছে তাকে কাটাবার জন্য যে ব্যবস্থা সেই ব্যবস্থা আছে কি না? এই স্বীকৃতি আপনারা দেবেন না? আমি আশাকরি, আপনারা সেই স্বীকৃতি দিন। রাজ্যের মানুষের কাছে আপনাদের যেতে হবে। আপনারা অনেক অপরাধ করেছেন এই রাজ্যের মানুষের কাছে, সেকথা আমরা ভুলতে পারি না। ১৯৮৪ সালে অষ্টম অর্থ কমিশন আমাদের বঞ্চিত করল। ৩২৫ কোটি টাকার ন্যায্য পাওনা থেকে আমাদের বঞ্চিত করা হল। আমরা এই টাকার জন্য বার বার দাবি করেছি। অষ্টম অর্থ কমিশনের চেয়ারম্যান বললেন ৩২৫ কোটি টাকা এই রাজ্যের প্রাপ্য, সুতরাং সেই টাকা দিতে হবে। শ্রী প্রণব মুখার্জি তখন অর্থমন্ত্রী ছিলেন। শ্রেষ্ঠ বাঙালি সন্তান হিসাবে তিনি মনোনীত হয়েছিলেন শ্রেষ্ঠ সাংসদ। তিনি কি করলেন? তিনি ৩২৫ কোটি টাকা আমাদের দিলেন না। এইভাবে রাজ্যকে বঞ্চিত করলেন। ১৯৮৪ সালে যদি ঐ টাকা পেতাম তাহলে কিছু কাজ করা যেত। এই হচ্ছে আপনাদের ইতিহাস। প্রশাসনিক অর্ডারের বলে দাম বাড়িয়ে বিভিন্নভাবে আমাদের উপর চাপিয়ে দেওয়া হচ্ছে, রাজ্যের মানুষের উপর খরচের বোঝা চাপিয়ে দেওয়া হচ্ছে। তার থেকে কি উদ্ধার পেতে পারতাম যদি মানুষ আমাদের পাশে না থাকত? আমি একটি ক্ষেত্রে উদাহরণ দিচ্ছি, ক্ষুদ্র সঞ্চয়ের ক্ষেত্রে সুদের পরিমাণ এই কেন্দ্রীয় সরকার কমিয়ে দিয়েছেন। ক্ষুদ্র সঞ্চয়ের ক্ষেত্রে এই রাজ্যের মানুষ আমাদের উপর ভরসা করে। তারা মনে করে এই টাকা রাজ্য সরকারের কাছে যায় এবং সেই টাকা উপকারে লাগবে, এই রাজ্যের মানুষের অগ্রগতির কাজে লাগবে।

[5-10 – 5-20 p.m.]

সেইজন্য আমাদের যে টার্গেট বা লক্ষ্যমাত্রা থাকে রাজ্যে ক্ষুদ্র সঞ্চয় সংগ্রহ করার ক্ষেত্রে প্রতিবারই আমরা সেটা অতিক্রম করে যাই। কাজেই আমাদের রাজ্যের প্রতি হাজার বঞ্চনা সত্ত্বেও আমরা সঠিকভাবে কাজ করে চলেছি মানুষের কল্যাণের জন্য। স্যার, আমাদের এখানে কৃষির উন্নতি হয়েছে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে।

ইরিগেশন, মাইনর ইরিগেশন কিছুটা হয়েছে তবে এ ক্ষেত্রে সমস্যাও আছে। যা হয়েছে তাকে আরও বাড়ানোর জন্য এবারের বাজেটে নতুন করে লক্ষ্যমাত্রা রাখা হয়েছে যে আরও দু'লক্ষ হেক্টর জমিকে সেচের আওতায় আনা হবে। আপনারা হয়ত বলবেন কাজ কিছু হয় না কিন্তু এখানকার মানুষের অভিজ্ঞতা ভিন্ন এবং ভিন্ন বলেই স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে সুদের হার কমিয়ে দেওয়া সত্ত্বেও এ রাজ্যে ক্ষুদ্র সঞ্চয়ের সংগ্রহের ক্ষেত্রে আমরা রেকর্ড করে চলেছি এবং এ রাজ্যের মানুষরা আমাদের পাশে আছেন বলেই এটা সম্ভব হচ্ছে। এবারে অতিরিক্ত ২ লক্ষ হেক্টর জমিকে সেচের আওতায় আনার জন্য বাজেটে ৩৭ কোটি টাকা রাখা হয়েছে। এগুলি কি বিরোধীপক্ষের নজরে পড়ে না? আপনারা বন্যার মোকাবিলা করার কথা বলেছেন। যে কোনও সাধারণ বুদ্ধি সম্পন্ন মানুষই বুঝবেন যে একটা রাজ্য সরকারের যা আয় তা দিয়ে স্থায়ীভাবে বন্যার মোকাবিলা করা বা প্রাকৃতিক দুর্যোগের পরিপূর্ণ মোকাবিলা করা কখনও সম্ভব নয়। এখানে বক্তৃতা করা যায় এই বলে যে রাজ্য সরকার কিছু করছে না কিন্তু একটু চিন্তা করে দেখুন তো যে এতগুলি নদীবাঁধ তার রক্ষণাবেক্ষণ, ভাঙ্গন প্রতিরোধ এ সবই কি রাজ্য সরকারের একার পক্ষে করা সম্ভব? এ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারকে অবশ্যই তাদের দায়িত্ব পালন করতে হবে। কিন্তু তা তারা করছেন না। এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও স্থায়ী সমাধানের লক্ষ্যকে সামনে রেখে তার খানিকটা কাজ যাতে করা যায় সেজন্য এবারের বাজেটে সেচের বাজেটের অতিরিক্ত ৫০ কোটি টাকা রাখা হয়েছে। এটাও কি আপনারা দেখেন না। তারপর বিরোধীপক্ষের একজন মাননীয় সদস্য কৃষিক্ষেত্রে সমবায়ের ব্যাপারে বললেন। কৃষি উপকরণের জন্য গ্রুপ তৈরি করে তারা সমবায় তৈরি করবে, নিজেদের মধ্য থেকে টাকা সংগ্রহ করবে, সমবায় ব্যাঙ্ক থেকে টাকা লোন নেবে এবং তা করে কৃষি উপকরণ কিনে তা দিয়ে ফসল উৎপাদন বাড়াবে। এইভাবে তারা তাদের জীবনে একটা নতুন অধ্যায়ের সূচনা করবে। এর সমালোচনা কেন করলেন বুঝতে পারলাম না। হ্যাঁ, ব্যাঙ্ক তো সবাইকে টাকা লোন দেয় না, সাধারণ কৃষককে ব্যাঙ্ক লোন দেয় না, সেখানে যারা দাদন দেয় বা কৃষি উপকরণ ভাড়া খাটায় সাধারণ কৃষকদের মধ্যে এবং নির্মম শোষণ করে তাদের অসুবিধা হতে পারে। এখন তাদের অসুবিধার জন্য আপনাদের প্রাণ কাঁদছে বলে বলেছেন কিনা জানি না, কিন্তু জেনে রাখুন এটা রূপায়িত হলে সাধারণ চাষীদের খুবই উপকার হবে। সবকিছু এক বছরে হয়ে যাবে তা নয় কিন্তু আমরা আশাবাদী, আমরা মনেকরি, এর মাধ্যমে একদিকে যেমন সমবায় সম্পর্কে চেতনা বাড়ানো যাবে অপর দিকে তেমনি সাধারণ চাষীকে তার উৎপাদন বাড়াতে সাহায্যও করা যাবে। আপনারা বিদ্যুতের কথা বলেছেন। আজকে পশ্চিমবাংলা বিদ্যুতের ক্ষেত্রে উল্লেখযোগ্য স্থানে রয়েছে সারা ভারতবর্ষের মধ্যে হ্যাঁ, এর পরিবহন বন্টন ইত্যাদির ক্ষেত্রে কিছু সমস্যা আছে। কিন্তু আমরা আপনাদের মত করিনি বা বলিনি। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে কিভাবে গ্রামীণ

বৈদ্যুতিকরণ হয়েছিল কাগজে-কলমে সে কথা সকলেই জানেন। খোঁজ করলে বলা হয় অমুক মৌজায় তো অনেকদিন আগেই বিদ্যুৎ চলে গিয়েছে কিন্তু বাস্তবে সকলেই জানেন তা যায়নি। আমরা কিন্তু বাস্তবে বিদ্যুৎ পৌছে দেওয়ার ব্যবস্থা করেছি।

গত বছর আপনারা দেখেছেন যে একটা নতুন কর্পোরেশন করা হয়েছে এবং সেই কর্পোরেশনের মাধ্যমে গ্রামে বিদ্যুৎ যাতে যায় সেই ব্যবস্থা করা হয়েছে। ইতিমধ্যে তার প্রাথমিক কাজকর্ম শুরু হয়েছে। বিদ্যুৎ পরিকল্পনার জন্য ৪৩৪ কোটি টাকা বৃদ্ধি করা হয়েছে। তাছাড়া এর সঙ্গে বিদ্যুৎ পরিকাঠামোর জন্য ১২০ কোটি টাকা বৃদ্ধি করা হয়েছে। এগুলি আপনাদের নজরে আসছে না। এটা যদি করা হয় তাহলে আমরা বিদ্যুতের ক্ষেত্রে পিছিয়ে যাব, না এগিয়ে যাব? বক্রেশ্বর থেকে কালো ধোঁয়া উঠবে, বিদ্যুৎ আসবে এবং সেই বিদ্যুতে পশ্চিমবাংলাকে আলোকিত করবে না, পশ্চিমবাংলায় উৎপাদনের ক্ষেত্রে, পশ্চিমবাংলার শিল্পের ক্ষেত্রে অগ্রগতি হবে না? শুধু তাই নয়, এছাড়াও নতুন অনেকগুলি পরিকল্পনা নেওয়া হয়েছে এবং তার জন্য ৪৩৪ কোটি টাকা বরাদ্দ হয়েছে। ১২০ কোটি টাকা উন্নয়ন নিগমের জন্য ধরা হয়েছে। এগুলি আপনাদের নজরে আসছে না। আপনারা এমন সাজেশন দিন যাতে এই রাজ্যের মানুষের কাজে লাগে। আপনারা গঠনমূলক সমালোচনা করুন। আমার সময় বেশি নেই বলে আমি বিস্তারিত বিবরণের দিকে যাচ্ছি না। আজকে পরিকাঠামো, রাস্তা ইত্যাদির ক্ষেত্রে আপনারা দেখেছেন যে আমরা কোথায় গেছি। সব ক্ষেত্রেই আমরা এই বিষয়ে যাবার চেষ্টা করছি। শিল্পের ক্ষেত্রে উৎসাহ দান প্রকল্পগুলি আপনাদের নজরে আসছে না। একজন বললেন যে ৪টি ভাগ ছিল সেটা ৬টি ভাগ হয়ে গেল। আগে যে উৎসাহদান প্রকল্প ছিল তার থেকেও আজকে আকর্ষণীয় হয়েছে। যাইহোক, আমার সময় শেষ হয়ে এসেছে, আমি এই কথা বলতে চাই যে, একটা আলাদা দৃষ্টিভঙ্গিতে, একটা বিকল্প দৃষ্টিভঙ্গিতে কাজ শুরু হয়েছে এবং সেগুলি এই বাজেটের মধ্যে প্রতিফলিত হয়েছে। সেজন্য আমি মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ১৯৯৯-২০০০ সালের বাজেট পেশ করেছেন, সেই বাজেটকে ভূয়সী প্রশংসা করে এবং তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই বাজেট কর্মসংস্থানের বাজেট। আজকে ভূমি সংস্কারের মাধ্যমে কৃষিতে, শিল্পে যে উন্নতি ঘটেছে, যে সাফল্য এসেছে, সেই সাফল্য সম্পর্কে বিরোধী দলের সদস্যরা সমালোচনা করেছেন। আমি তাদের একথা বলতে চাই যে, আপনারা আর্থিক সমীক্ষাটা একটু দেখুন। এই আর্থিক সমীক্ষার পেজ ১২, ১৩, ১৪, ১৫ থেকে আরম্ভ করে ইন্ডাস্ট্রির

৬৩, ৬৮ যদি দেখেন তাহলে বুঝতে পারবেন যে গত ২২ বছরে পশ্চিমবাংলার কতখানি উন্নয়ন হয়েছে। আমি সেটা এখানে বলতে চাই না। আমি এখানে এই কথা বলতে চাই যে, কৃষির ক্ষেত্রে ক্রপ ইন্টেন্সিটি বেড়েছে ১৬৭ পারসেন্ট। এই সম্পর্কে বলতে গিয়ে বলতে চাই যে, এখানে যে জলের সমস্যা সেচের মাধ্যমে হচ্ছে তাতে সেচ বাড়ানো যাচ্ছে না। ৬৬ পারসেন্ট সেচ জমিতে হচ্ছে। কাজেই এখানে একটা প্রশ্ন এসে যাচ্ছে। এই জমিতে সেচ বাড়াতে গিয়ে যে জলের সমস্যা দেখা দিচ্ছে, সেই সম্পর্কে আমি মন্ত্রী মহাশয়কে বলবো যে, এই বোরোধানের যে চাষ হচ্ছে, সেখানে ১০ লক্ষ হেক্টর থেকে ১২ লক্ষ হেক্টর করতে গিয়ে ৩ লক্ষ টন চাল বাড়ানো হচ্ছে এবং তাতে যে পরিমাণ জলের প্রয়োজন হচ্ছে সেটা আমরা পাচ্ছি না। কারণ মাটির তলার জল শুকিয়ে যাচ্ছে। সেক্ষেত্রে আমাদের বাজেটে যে ৩ শত ৯৬ কোটি টাকা রাখা হয়েছে এই সেচের জন্য এটা যদি ৪ শত কোটি টাকা করেন তাহলে আমাদের সেচের ব্যবস্থা ভাল হবে। সেচের জন্য স্যালো মেশিন, ডিপ টিউবওয়েলের ভূ-গর্ভস্থ যে জল তোলা হচ্ছে তার সঙ্গে সারফেস ওয়াটার কানেকশনের জন্য আপনাকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি।

[5-20 – 5-30 p.m.]

এরপর আমি বলতে চাই, যে প্ল্যানিং হচ্ছে তাতে ক্রপিং প্যাটার্ন যেন চেঞ্জ করা সম্ভব হয়; বোরো ধানের পরিবর্তে ভুট্টা, ডাল, এই জাতীয় ফসলের যেন চাষ হয়, কারণ এতে অত জলের প্রয়োজন হবে না। তার জন্য ক্রপ প্যাটার্ন পাল্টাবার জন্য বলছি। এরজন্য যেন জেলাভিত্তিক প্যাকেজ করা হয়। আরও দেখতে পাচ্ছি, নন-প্ল্যান এক্সপেন্ডিচারের জন্য যত টাকা বরাদ্দ হচ্ছে, প্ল্যানে তার চেয়ে কম টাকা বরাদ্দ হচ্ছে। তার জন্য আমাদের রাজ্যে ডেভেলপমেন্টের কাজ হচ্ছে না। তার জন্য প্ল্যান এক্সপেন্ডিচার খাতে যাতে টাকা বাড়ানো যায় তার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এছাড়া ডেভেলপমেন্ট করবার ক্ষেত্রে স্ট্রং অ্যাডমিনিস্ট্রেশন দরকার এবং অ্যানোয়াল অডিট টাইমলি হওয়া দরকার। আর প্রতি ক্ষেত্রে বাজেট অ্যালটমেন্টের টাকা যা মার্চ মাসের দিকে দেওয়া হয় সেটা বছরে দু'বারে যেন দেওয়া হয়, কারণ টাকা খরচ হয় না বলে ডেভেলপমেন্ট পিছিয়ে রয়েছে। এছাড়া দায়বদ্ধতা এবং ওয়ার্ক কালচারের উপর জোর দেওয়া দরকার। বিভিন্ন জেলাতে বিভিন্নরকম প্রবলেম রয়েছে। তারজন্য আজকে প্রবলেম ওরিয়েন্টেড প্রজেক্ট নেওয়া দরকার। বিশেষ করে কোস্টাল এরিয়া, হিল এরিয়া এবং ড্রাউট এরিয়ার উপর বিশেষ নজর দিয়ে এই প্রোগ্রাম নেবার জন্য বলছি। প্রতি বছরই বন্যা হচ্ছে এবং বন্যা হয়ে যাওয়ার পর সেখানে রিলিফ পৌঁছানো হচ্ছে। কিন্তু এরজন্য স্পেশ্যালি একটা লংটার্ম প্রজেক্ট নেওয়া দরকার। বন্যা নিয়ন্ত্রণের জন্য ৫৭ কোটি টাকা ছিল, কিন্তু এবারে এই খাতে ৭০৬ কোটি টাকা বরাদ্দ করেছেন। এটা

প্রশংসার যোগ্য। কিন্তু বন্যা নিয়ন্ত্রণে লংটার্ম প্রজেক্ট নেওয়া প্রয়োজন, তা না-হলে হবে না। মূল্যবৃদ্ধি সম্পর্কে বলতে গিয়ে বলছি যে, আলু, পেঁয়াজ, তেলের দাম বাড়ার ফলে যে অবস্থা হ'ল সেটা দেখলাম। তার জন্য এসেন্সিয়াল কমোডিটিজ অ্যাক্টে স্টেবিলাইজড প্রাইস স্ট্রাকচার তৈরি করে কো-অপারেটিভ এবং কোল্ড স্টোরেজের উপর জোর দেওয়া দরকার যাতে চাষী পয়সা পায় এবং কনজিউমারদের বিপদগ্রস্ত না হতে হয়। বিদ্যুতের ব্যাপারে আমি বলব, রাজ্য বিদ্যুতের উৎপাদন বেড়েছে এটা ঠিক, কিন্তু নন-রিনিউয়াল এনার্জি রিসোর্সের উপর বিশেষ জোর দিয়ে আরও টাকা বরাদ্দ করলে ভাল হয়। আমি নিজে দেখেছি, বাড়িতে বসানো সোলার এনার্জি ব্যবস্থার মানুষ প্রশংসা করছেন। বাজেটে স্বল্প সঞ্চয়ে ২,৫০০ কোটি থেকে বাড়িয়ে এটা ৪,০০০ কোটি টাকা করা হয়েছে। এটা যাতে আরও বাড়ানো যায় তার জন্য চেষ্টা করতে বলছি। আরও বলছি যে, রাজ্যে মাঝারী এবং ক্ষুদ্রশিল্পের উপর জোর দেওয়া দরকার, কারণ এর ফলে গ্রামাঞ্চলে আরও বেশি করে কর্মসংস্থানের সুযোগ হবে। এর সঙ্গে মার্কেটিংকে যুক্ত করতে হবে, কারণ উৎপাদিত সামগ্রীর বিক্রির ব্যবস্থা না হলে লাভ কিছু হবে না। ট্রেনিং-এর ব্যাপারে বলছি, আপনি ভোকেশনাল ট্রেনিং এবং টেকনিক্যাল এডুকেশনের যে ব্যবস্থা করেছেন তার উপর জোর দিলে কর্মসংস্থানের সুযোগ হবে। এর উপর জোর দিয়েছেন বলে এই বাজেটকে সমর্থন করছি। ডোকরা স্কিমে মহিলাদের কর্মসংস্থানের সুযোগ রয়েছে। এরজন্য ডি.আর.ডি.এ. আরও জোরদার করা দরকার এবং মহিলাদের কর্মসংস্থানের ক্ষেত্রে ডোকরা স্কিমকে গুরুত্ব দেওয়া দরকার এবং তারজন্য বেশি অর্থ বরাদ্দ করা দরকার। বিদেশি মদের উপর বিক্রয়কর ২০ পারসেন্ট থেকে বাড়িয়ে ২৫ পারসেন্ট করা হয়েছিল। এবারে সেটা ৩০ পারসেন্ট করেছেন, এটা ভাল কথা।

আমি একটা কথা বলি, গ্রামে যে দেশি মদের লাইসেন্স দেওয়ার কথা বলেছেন সেই বিষয়টা একটু ভাবতে হবে, সেটাকে রদ করতে হবে। আমাদের দেশে এটা একটা বিশেষ সমস্যা হয়ে দাঁড়িয়েছে। দেশি মদের লাইসেন্স যাতে না দেওয়া হয় সেটা আপনি একটু দেখবেন। বিক্রয় কর প্রথম পর্যায়ে করার কথা বলেছেন। আগে আপনি ঐচ্ছিক রায় গ্রহণ করার কথা বলেছিলেন, তাতে কিন্তু খুব একটা সাকসেসফুল হওয়া যায়নি, ডি.ডি.আই.এস. সাকসেসফুল হয়নি। তারপর ২৫ পারসেন্ট থেকে ৫০ পারসেন্ট করাতে বেশি কাজ হয়নি। তারপর বিক্রয় করের ক্ষেত্রে খাদ্য সামগ্রী ৫৫০টির মধ্যে ৫৩০টি প্রথম পর্যায়ে কর যোগ্য করেছেন সেটা খুব প্রশংসনীয়। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের পক্ষ থেকে রাজ্যের মাননীয়

অর্থমন্ত্রীর আনীত বাজেট, সেই বাজেটের বিরোধিতা করা হয়েছে। খুব সঙ্গত কারণে বিরোধিতার প্রশ্নে আমাদের দিক থেকে আমাদের মাননীয় সদস্যরা একটার পর একটা তথ্য দিয়ে বাজেটের বিরোধিতা করেছেন। বাজেট শুধু আয়-ব্যায়ের হিসাব নয়। বাজেটে কতকগুলি নির্দেশিকা থাকে প্রয়োজন ভিত্তিক। সেই প্রয়োজনভিত্তিক নির্দেশিকার মাধ্যমে বাজেটকে কতটা সার্থক জায়গায় আনতে পারা গেছে সেটা দেখার বিষয়। পরিকল্পনা খাতে যেমন পরিকাঠামো সৃষ্টি, পরিকল্পনা খাতে ব্যয় যেমন দারিদ্র্যসীমার নিচে বাস করা মানুষকে কতটা তুলে আনা গিয়েছে এবং তাকে কতটা সার্থক রূপ দেওয়া গেছে। কিন্তু দেখা গিয়েছে সর্বক্ষেত্রে আমাদের রাজ্যে পরিকল্পনা বহির্ভুত ব্যয় সব থেকে বেশি হয়েছে প্রতিটি ক্ষেত্রে। প্রতিটি ক্ষেত্রে—কি খাদ্য কি শিক্ষা কি শিল্প, সর্বক্ষেত্রে আমাদের রাজ্যের সঙ্গে ভারতবর্ষের গড় হিসাব দিয়েছেন। তারপর বলেছেন, পশ্চিমবাংলা সকলের গড়ের থেকে ভাল। আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, আপনি পশ্চিমবাংলার সঙ্গে অরুণাচল প্রদেশের তুলনা করবেন, আপনি কি পশ্চিমবাংলাকে মেঘালয়ের সঙ্গে তুলনা করবেন, আপনি কি পশ্চিমবাংলাকে মণিপুরের সঙ্গে তুলনা করবেন? পশ্চিমবাংলা কৃষি প্রধান রাজ্য পঞ্চাশের দশক থেকে পশ্চিমবাংলা ধীরে ধীরে শিল্প জগতে শিল্পোন্নত রাজ্যগুলির সমসাময়িক হয়েছিল। ষাটের দশকে শিল্পে উৎপাদনের ক্ষেত্রে, শিল্প ব্যবস্থার ক্ষেত্রে এবং শিল্পজাত দ্রব্য ব্যবহারের ক্ষেত্রে সকলের উপর স্থান গ্রহণ করেছিল। আপনি সেই রাজ্যকে ভারতবর্ষের গড় হিসাবের সঙ্গে তুলনা করবেন? এখানে দাঁড়িয়ে একজন সদস্য একটা নতুন কথা বলেছেন—শিল্পে মন্দা। তাহলে কি শিল্পে মন্দা শুধু কি পশ্চিমবাংলায়—ভারতবর্ষে নয়? আপনারা কি চোখ বন্ধ করে থাকেন? সারা বিশ্বে শিল্পে মন্দা আসেনি? আপনারা যাকে নিয়ে গর্বিত, সেই চীনে ৩ লক্ষ কারখানাকে বন্ধ করে দিতে হয়েছে উৎপাদিত দ্রব্য বিক্রয় করবার জায়গা নেই বলে। সারা পৃথিবীতে যদি মন্দা আসে তাহলে ভারতবর্ষ সেখানে বাঁচতে পারে না, ভারতবর্ষ বিচ্ছিন্ন হতে পারে না। সারা বিশ্ব একটা ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে চলছে, যে ধনতান্ত্রিক ব্যবস্থার কথাআপনারা বলেন, সেই ধনতান্ত্রিক ব্যবস্থার পাশাপাশি এবং আছে গণতান্ত্রিক দেশ।

[5-30 - 5-40 p.m.]

বিশ্বের গণতান্ত্রিক রাষ্ট্রগুলিতে যদি তাদের কাছে ধন এবং সম্পদ না থাকে, তাহলে সঙ্গত কারণে যাদের কাছে ধন এবং সম্পদ আছে, তাদের কাছ থেকে তা নিতে হয়। ভারতবর্ষের ক্ষেত্রে একে তো দেশের মানুষকে খাওয়াতে হবে, খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করতে হবে, লেখাপড়া শেখাতে হবে, এতে স্বয়ংসম্পূর্ণ করতে হবে, গৃহ ব্যবস্থা করতে হবে, মানুষকে শেল্টার দিতে হবে। সেই ধন যদি আপনার কাছে না থাকে তাহলে বিদেশ থেকে ধার নিতে হবে। ১৯৯১ সালে ভারতবর্ষের যে অঙ্ক, যে

পথে আমাদের দেশকে পণ্ডিত জওহরলাল নেহেরু নিয়ে যেতে চেয়েছিলেন, মিশ্র অর্থনীতির পথে নিয়ে যেতে চেয়েছিলেন, আপনারা তখন তাকে সমর্থন করতে পারেননি। প্রতিটি ক্ষেত্রে বাধা দিয়েছেন। সেই মিশ্র অর্থনীতির যখন শেষ অবস্থা, যখন গ্লোবালাইজেশন শুরু হয়, তখন পণ্ডিত জওহরলাল নেহেরুর সেই মিশ্র অর্থনীতি ধাক্কা খায়। তাকে বাঁচিয়ে রাখার যে চেষ্টা, শেষ প্রচেষ্টা গ্রহণ, আপনারা রাজ্য হিসাবে করছেন, তখন ভারতবর্ষকে তার শিল্পকে, সংস্কৃতিকে, শিক্ষাকে, কৃষিকে, উৎপাদনকে বাঁচাবার সর্বশেষ প্রচেষ্টা করতে হবে। মনে হয় যে, আপনারা যখন বক্তৃতা দেন তখন ভারতবর্ষের মন্দার কথা ভুলে গিয়ে পশ্চিমবাংলাকে আলাদাভাবে চিন্তা করে এখানে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ করতে চান। সারা বিশ্বে যদি মন্দা হয়ে থাকে তাহলে ভারতবর্ষেও তা হবে। তাকে কাটিয়ে ওঠার জন্য যে সরকার দেশে থাকবে, সে শাসন দেবে। তার সুশাসনে মন্দা থেকে কাটিয়ে ওঠার চেষ্টা করতে হবে। তা না করে শুধু মাত্র বিকল্প অর্থনীতি, এটা বলতে বলতে আমরা কোনদিন হয়তো বলে ফেলব বিকল্প অর্থনীতি। আমাদের এই ভয় হয়। আজকে এমন প্রচণ্ডভাবে বিশ্বায়ন এসেছে যে তার সঙ্গে তালে তাল মিলিয়ে যদি এটা একটা রাষ্ট্র না চলতে পারে তাহলে সেই রাষ্ট্র শিক্ষাক্ষেত্রে, অর্থনীতির ক্ষেত্রে, যে কোনও ক্ষেত্রে, সবক্ষেত্রেই পিছিয়ে পড়তে পারে, মুখ থুবড়ে পড়তে পারে। একটা রাষ্ট্র ভয়ঙ্কর ডিব্যাক্যালের পথে যেতে পারে। সেই পথে ভারত যেতে চায়নি। যেত, যদি না আমাদের তৎকালীন কংগ্রেস সরকার সঠিক ব্যবস্থা নিতেন। তাহলে অর্থনৈতিক ক্ষেত্রে ডিজাস্টার হোত, ভেঙে পড়তো ভারতবর্ষের অর্থনীতি। আপনারা জানেন, অর্থনীতির সঙ্গে শিল্পের যে অবস্থার পরিবর্তন, আপনারা তো বলছেন, আমরাও বলছি, অর্থনীতির সাথে শিল্পের যে যুক্ত ব্যবস্থা রয়েছে, তাকে পরিবর্তন করা হলে শিল্পে নিয়োজিত শ্রমিকদের ক্ষতি হবে। কেননা অর্থনীতিতে প্রযুক্তি বিজ্ঞান যত বেশি আসবে শ্রমিকের সংখ্যা ততবেশি কমবে। মানুষের থেকে বিজ্ঞান বেশি কাজ করবে। কিন্তু আল্টিমেটলি পরবর্তীকালে বেশি এমপ্লয়মেন্ট জেনারেট করে, এটা অর্থনীতিবিদ্‌রা বলে থাকেন। বিকল্প অর্থনৈতিক প্রকল্পে শ্রিংকেজ অফ এমপ্লয়মেন্ট হয়, এমপ্লয়মেন্ট কমে যায়। কিন্তু পরবর্তীকালে আফটার এফেক্ট এত ভাল হয় যে, এমপ্লয়মেন্ট জেনারেট হয়। আপনি ১৯৯৭-৯৮ সালের বাজেট ভাষণে বলেছিলেন যে, উদার অর্থনীতির ফলে শিল্পে বিনিয়োগ এই বছরে অব্যাহত আছে। আপনি '৯৫ সালে শিল্পে উদার নীতির তারিফ করেছেন। ১৯৯৭-৯৮ সালেও শিল্পে উদার অর্থনীতির তারিফ করেছেন। আপনার এই তারিফ কেন? তার কারণ একটা নতুন ব্যবস্থা, এটা সকলকে নিতে হবে। শিল্পে একটা মেয়াদ থাকে। একটা শিল্প যদি পঞ্চাশের দশকে হয়ে থাকে, তার মেয়াদ কতদিন? ১০ বছর, ১৫ বছর, ২০ বছর, ৩০ বছর, ৫০ বছর। তার একটা মেয়াদ থাকে। কিন্তু শেষ পর্যন্ত তার যে উৎকর্ষতা, পরবর্তীকালে সেটা সে হারিয়ে ফেলে। তখন তার সেখানে মডার্নাইজেশনের প্রয়োজন হয়, সেখানে আধুনিকীকরণ

আনতে হয়।

সেখানে বিজ্ঞান ও প্রযুক্তিকে ব্যবহার করতে হবে এবং সেই বিজ্ঞান ও প্রযুক্তিকে ব্যবহারের ক্ষেত্রে আমাদের রাজ্য কখনো পিছিয়ে থাকেনি। আপনি এই অর্থ বাজেটে বলেছে যে, এই রাজ্যে শিল্পপতিরা ৮০টি শিল্পে হলদিয়া থেকে শুরু করে একটার পর একটা শিল্পে লগ্নি করতে চাইছেন। কিন্তু সেই লগ্নী কোথায় করেছেন, কি হিসাবে করছেন তার কোনও হদিশ নেই। একটা নতুন শিল্প তৈরি করার ক্ষেত্রে শিল্পের মেশিনারীকে, উৎপাদন পদ্ধতি এবং প্রসেস অফ প্রোডাকশনের পরিবর্তন করতে হবে এবং তার জন্য বিজ্ঞান ও প্রযুক্তির ব্যবহার দরকার বলেছেন। ১৯৯১ সাল থেকে ১৯৯৮ সাল পর্যন্ত বিনিয়োগ চলে আসছে একথা আপনিও আপনার ভাষণে বলেছেন, মাননীয় রাজ্যপালের ভাষণেও বলা হয়েছে। সেখানে আমার প্রশ্ন যে, বিনিয়োগ যে চলছে কাদের সঙ্গে চলছে সেটা তো দেখতে হবে। সেখানে তুলনা করা যেতে পারে আরেকটা স্টেটের হাই ইন্ডাস্ট্রিয়ালিস্টদের সঙ্গে—যেমন ধরুন মহারাষ্ট্রের সঙ্গে, গুজরাটের সঙ্গে কর্ণাটকের সঙ্গে তুলনা করতে পারেন। এমন কি চেন্নাইয়ের সঙ্গেও তুলনা করতে পারেন। কিন্তু সেটা আপনি না করে অন্য জায়গার সঙ্গে তুলনা করলেন। এবং কারা এই ইনভেস্ট করছে সেটা কিছুই জানালেন না। ইনভেস্ট করলে তো প্রোডাকশন হবে। প্রোডাকশন হলে পরে দেশের চাহিদা পূরণ করা যাবে। এবং সেই চাহিদা পূরণের সঙ্গে সঙ্গে দেশের মানুষ তার সঠিক প্রয়োজনীয় জিনিস যথাসময়ে পেয়ে যাবে। পশ্চিমবঙ্গে যদি এই জিনিস হতে পারে তাহলে পশ্চিমবঙ্গ কেন সব ব্যাপারে পিছিয়ে থাকবে। ১৯৯১ সাল থেকে ১৯৯৮ সাল পর্যন্ত এখানে যে ব্যয় করেছেন ইনভেস্টও সেই পরিমাণে হয়েছে। আপনার যে মেমোরান্ডাম অফ অন্ডারস্ট্যান্ডিং হয়েছিল তাতে আশা করেছিলাম যে, একশো পার্সেন্ট অ্যাট লিস্ট মেমোরান্ডাম এগ্রিমেন্ট আমাদের রাজ্য আসবে এবং সেটা রাজ্যে নতুন এমপ্লয়মেন্ট ক্রিয়েট করবে। নতুন প্রযুক্তিতে শ্রমিক এমপ্লয় হবে। তারপরে আপনি বলেছেন যে, ৭ লক্ষ এমপ্লয় ক্রিয়েট করবেন। তাহলে গত বছরে যে এমপ্লয়মেন্ট ক্রিয়েট করলেন তাতে চাকুরি কোথায় হল, কাদের চাকুরি দিলেন সেটা আপনি আপনার জবাবি ভাষণে জানাবেন। আপনি শিল্পে নতুন করে চাকুরি সৃষ্টি করতে পারেননি। নতুন করে বেকারত্ব বেড়েছে, সেখানে বেকারের যে সংখ্যা বা লিস্ট তাতে সঠিকভাবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের স্বীকৃত বেকারের সংখ্যা ১৯৯৭-৯৮ সালে যা ছিল সেটা ১৯৯৮-৯৯ সালে বেড়ে ৫৬ লক্ষ থেকে ৫৮ লক্ষতে ক্রশ করে যাচ্ছে। সুতরাং এমপ্লয়মেন্ট আপনি ক্রিয়েট করতে পারবেন কিনা এটা আমাদের ডাউট আছে। আপনারা এমপ্লয়মেন্ট ক্রিয়েট করতে পারেননি এবং পারবেনও না। যদি তা করতে পারেন তাহলে বেকার ছেলেদের চাকুরি হবে, তারা কাজ পাবে। স্কিল্‌ড ওয়ার্কার এবং সায়েন্টিস্টরা কাজ পাবেন। কারিগরি দক্ষরা অন্য

রাজ্যে যাবে না, বিদেশেও যাবেন না। তারা রাজ্যেই থাকবেন এবং রাজ্যে থেকে তারা ধন সম্পদকে জেনারেট করবেন। আপনি আগের বাজেটেও এই জিনিস করতে পারেননি, এবারকার বাজেটেও করতে পারবেন কিনা সন্দেহ আছে। আপনি আরও বরাদ্দ বাড়িয়ে শিল্পকে নতুন করে উৎসাহ দেওয়ার কথা বলেছেন। শিল্পকে বাড়াতে গেলে উৎসাহ দেওয়ার দরকার আমরা জানি কিন্তু তার জন্য আপনি কি সুযোগ করে দিয়েছেন? একটা শিল্প গড়তে গেলে যা যা দরকার লাগে তা সাউথ ইন্ডিয়াতে গেলেই দেখতে পাবেন। শিল্প গড়ার ক্ষেত্রে পরিকাঠামো, বিদ্যুৎ, রাস্তা, জল, জমি এবং তৎসহ ওয়ার্ক কালচার সবকিছু তারা দিতে পেরেছে। আপনারা কিন্তু তা দিতে পারেননি, সুতরাং সেই জায়গায় আপনার আরও জোর দেবার চেষ্টা করতে হবে। কিন্তু বিফল সেই চেষ্টা, তার কারণ যারা মন্ত্রী হয়ে ট্রেজারী বেঞ্চে বসে আছেন তাদের কাছে আমাদের এই বক্তব্যর কোনও মূল্য নেই। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, আপনারা একটা একটা করে জেলাকে তুলে ধরুন। যেমন উত্তর ২৪ পরগনায় ব্যারাকপুর এক সময়ে ভারতবর্ষে শিল্পের ক্ষেত্রে সবচেয়ে বড় মহকুমা ছিল।

[5-40 – 5-50 p.m.]

আপনিও সেই মহকুমার বিধায়ক বটে। আপনি বলুন তো গত ২২ বছরে এই মহকুমার সঙ্গে এবং এই উত্তর ২৪ পরগনার সঙ্গে কি বঞ্চনা করা হয়েছে। দেখুন সাউথ-এর দিকে তাকিয়ে—মেট্রো রেল কোথায় যাবে, সাউথে চক্র রেল কোথায় যাবে, সেন্ট্রাল এবং সাউথ। আমরা শুধু ব্যারাকপুর পর্যন্ত যদি দেখি, আমাদের রেইল কমিউটার্স যার সংখ্যা শিয়ালদহ থেকে প্রায় ৯ লক্ষর কাছাকাছি। নৈহাটি ধরলে ঐটা ১৪/১৫ লক্ষ হবে। আমার কথা হচ্ছে, এই ইনফ্রাস্ট্রাকচার ক্রিয়েট করার জন্য কোনও উদ্যোগ নিলেন না। যখন যে সরকার সেখানে থাকবে, খালি নৈতিক বিরোধিতা করছেন, কোনও উদ্যোগ নিচ্ছেন না। ব্যারাকপুর মহকুমায় জুট শিল্পের আধুনিকীকরণের জন্য, সুতা শিল্পে আধুনিকীকরণের জন্য, ইঞ্জিনিয়ারিং শিল্পে আধুনিকীকরণের জন্য আপনার সরকার কি ভূমিকা পালন করেছে? কোনও ভূমিকাই পালন করেননি। না করেছে রাস্তা—একটি মাত্র রাস্তা, রোড যশোর রোড ছাড়া রাস্তা নেই। কোনও রাস্তা করতে পারেননি। কল্যাণী হাইওয়ে এক্সপ্রেসকে গত ২২ বছরে ভি.আই.পি.র সঙ্গে মেলাতে পারলেন না। একটি মাত্র স্টেডিয়াম তাও ১২/১৫ বছর ধরে তৈরি করতে হচ্ছে। আমাদের জেলা হাসপাতাল সমস্ত বন্ধ করে দিয়েছেন, এই জেলায় নতুন শিল্প দেবেন না, নতুন নতুন রাস্তা দেবেন না, এই জেলায় জল নিষ্কাশনের যে কাজ শুরু হয়েছিল—তাও বন্ধ। আপনারা সল্টলেকে যারা থাকেন তারা জানবেন, তুলনামূলকভাবে একটা জল নিষ্কাশনের ব্যবস্থার প্যারিটি রাখার জন্য ব্যবস্থা করা হয়েছিল, কিন্তু পরবর্তীকালে যখন শুরু হল, তাও অর্ধেক অবস্থায় এসে সেটা বন্ধ হয়ে গেল। এই যে উত্তর ২৪

পরগনা জেলার প্রতি বঞ্চনা, আপনারা কেন্দ্রের বঞ্চনার কথা বলেন আমি বলব আমার জেলার সঙ্গে, মহকুমার সঙ্গে আপনারা বঞ্চনা করেছেন। ব্যারাকপুর মহকুমা ভারতবর্ষের মধ্যে শিল্পে সবচেয়ে বড় মহকুমা, ছোটবেলায় বইতে এটা পড়েছিলাম। সেই মহকুমা গত ২২ বছরে কেন শেষ হয়ে গেল? আমি প্রশ্ন করি, আপনারা প্রত্যেক ক্ষেত্রে অ্যালোকেশন বাড়িয়েছেন, যদি বাড়িয়ে থাকেন তাহলে ডাইরেকশন অফ রোড্‌স-এর জন্য কি করেছেন? বারাসাত আজকে ডিস্ট্রিক্ট টাউন হয়েছে, ওখানে আগে কি ছিল, কয়েকটি বিল্ডিং করলে হবে না, রাস্তা করতে হবে না? জল দিতে হবে না? বিদ্যুৎ দিতে হবে না? নতুন করে শিক্ষা প্রতিষ্ঠান তৈরি করতে হবে না? আপনারা শিক্ষার কথা বলেছেন, আমি শিক্ষার মধ্যে যাব না। আমি একটা প্রশ্ন করেছিলাম শিক্ষামন্ত্রীর কাছে, গত শিক্ষাবর্ষে আপনি যে এক হাজার প্রাথমিক বিদ্যালয় করবেন বলেছিলেন, এইগুলি কোথায় কোথায় করেছেন, যদি না হয়ে থাকে—কেন হয়নি? উনি কি জবাব দিয়েছেন জানেন, উনি বলছেন, কয়টি তৈরি করেছেন, সেটা বলছেন না। উনি এই পবিত্র হাউসের কাছে সত্যকে গোপন করেছেন—সেই গোপন করার জন্যই আজকে পশ্চিমবাংলার এই দশা হয়েছে। উনি বলেছেন, প্রথম ২ বছরে যে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার সিদ্ধান্ত হয়েছিল তা কার্যকর করার জন্য রাজ্যে প্রাথমিক শিক্ষা সংসদের উপর আইন সম্মতভাবে দায়িত্ব দেওয়া হয়েছে। এই ব্যাপারে এ বছরেও বিদ্যালয়ের ক্ষেত্রে একই সিদ্ধান্ত লওয়া হইয়াছে। উনি বলছেন যে প্রাথমিক সংসদ-এর উপর দায়িত্ব দেওয়া হয়েছে। আপনার বইতে যদি দেখা যায়, কত হয়েছে, উনি বলছেন ৫১০০ মতো ছিল সামথিং, সেটা বেড়ে এবারে ৫৫০০ হয়েছে এবং সেটা আপনি নিশ্চয় পরিসংখ্যান দেওয়ার অপেক্ষা রাখেন না। স্যার, আমি বলছি, আপনি বন্ধ কারখানার জন্য এই প্রথম আপনি একটা করপাস ফাণ্ড বলছেন, যে মাত্র ১০০ কোটি টাকা রাজ্যে যে কারখানাগুলি ছোট, মাঝারি এবং বড় শিল্প আছে, যে শিল্পগুলিতে ৫০-এর উপরে ৫০০০-এর বেশি লোক যে কারখানাগুলি কাজ করে তার সংখ্যা ৩০০র কাছাকাছি, যেখানে আপনি বলেছেন ১০০ কোটি টাকা—এই কারেন্ট ইয়ারে প্রায় ২৫টি কারখানা, এই বছরে ৬ মাসের মধ্যে বন্ধ হয়েছে, আপনি বলেছেন ১০০ কোটি টাকা দেব। কিন্তু আপনি বলেননি, নির্দেশিকাও দেননি, কিভাবে দেবেন, সেই টাকা কাকে দেবেন? সেই টাকা তে আপনাদের পার্টিসিপেশন থাকবে কি না? আপনি ইক্যুইটিতে পার্টিসিপেশন করবেন কি না? জয়েন্ট ভেঞ্চার করবেন কি না? না জমিগুলিকে যারা মিসইউজ করছে, প্রোমোটাররা তাদের দেবেন? কিভাবে দেবেন, আমি সেই জায়গাটা আপনার কাছে জানতে চাইছি।

যদি আপনি নির্দিষ্টভাবে বলেন, হ্যাঁ, এই ব্যাপারে আমার নির্দেশিকা থাকবে, এই ১০০ কোটি টাকা এইভাবে আমি ব্যয় করতে চাই এবং জয়েন্ট সেক্টরে করতে চাই,

You take participation 25% not even 40% সেই কারখানাগুলোকে আপনি বাঁচান। লেট দোজ কোম্পানিজ ওপেন। গত বছরের বাজেটে আপনি ৫০ কোটি টাকা রেখেছিলেন, ২৮ হাজার মানুষকে আপনি রেজিস্ট্রেশন করিয়েছেন, আর ১৩ কোটি টাকার মতো আপনি দিয়েছেন নট ইভেন টোয়েন্টি থাউজেন্ড পিপল। আজকে রাজ্যের শ্রমিকরা যখন আত্মহত্যা করছে, মরছে, শিক্ষা, মেডিক্যাল ট্রিটমেন্টের অভাবে তারা মরছে, না খেয়ে তাদের মরতে হচ্ছে, কিন্তু কোনও সাহায্য তাদের দেওয়া যাচ্ছে না। তাই মানবিক কারণেই আমাদের এই দাবিকে সমর্থন করতে হয়। আপনারা বলেছেন এত বয়সের লোকদের দেওয়া হবে, আর এত বয়সের লোকেদের দেওয়া হবে না। আপনি ১৩ কোটি টাকার বেশি খরচ করতে পারবেন না। এদিকে এবারের বাজেটেও আপনি ৫০ কোটি টাকা রেখেছেন। যদি আপনাকে টাকা দিতে হয়, তাহলে সমস্ত বন্ধ কারখানার শ্রমিকদের টাকা দিতে হবে। পাশাপাশি দুটি কোয়ার্টারের শ্রমিক একজন টাকা পাচ্ছে, একজন পাচ্ছে না। Husband, Wife and Children they are there. They are starving there but not getting this money. আজকে শ্রমিকরা গ্র্যাচুইটির টাকা পাচ্ছে না, প্রভিডেন্ট ফাণ্ডের টাকা পাচ্ছে না, তারা সাফার করছে। তাই আমি বলছি, আপনি এই বিষয়গুলো একটু চিন্তা করুন। আমি আশাকরি মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারগুলো দেখবেন, এই আশা করে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। বিরোধী পক্ষের বক্তব্য আমি শুনলাম, তাদের প্রস্তাব অনুযায়ী, সমস্ত উন্নয়নমূলক প্রকল্পগুলো, পরিষেবামূলক প্রকল্পগুলো যদি গ্রহণ করা হত তাহলে নিশ্চয় ভাল হত, আমরাও নিশ্চয় খুশি হতাম। আপনারা জানেন আজকে গোটা ভারতবর্ষ জুড়েই সঙ্কট চলছে, সেই সঙ্কটের মধ্যে থেকে পশ্চিমবঙ্গ সরকার আলাদা কিছু করতে পারে এটা নিশ্চয় আপনারা মনে করেন না, আমরাও মনেকরি না। গোটা ভারতবর্ষ জুড়ে যে মরুভূমি সৃষ্টি হয়েছে, সেই মরুদ্যানের মধ্যে পশ্চিমবঙ্গ সরকার তার বাজেট বরাদ্দ পেশ করেছেন এবং বিগত বাইশ বছর ধরে সাধারণ মানুষের স্বার্থে কল্যাণমূলক কাজ করে যাচ্ছেন। স্বাভাবিকভাবেই এই বাজেট বরাদ্দকে আমরা সমর্থন করছি। বিরোধীপক্ষের থেকে বক্তব্য রাখার সময় এখানে জওহরলাল নেহেরুর কথা বলা হল, আমরাও তাকে শ্রদ্ধা করি। যে মিশ্র অর্থনীতি তিনি চালু করেছিলেন তার ফলে আজকে আমাদের দেশের সঙ্কট সাংঘাতিক জায়গায় গেছে। এটা নিশ্চয় আপনারা উপেক্ষা করতে পারেন না। আমাদের দেশের বড় বড় সমস্ত জমি অধিগ্রহণ করে নিয়ে তার জায়গায় যদি আপনারা শিল্প, কলকারখানা স্থাপন করতেন, কোনও পরিকল্পনা গ্রহণ করতেন, তাহলে

আজকে এই সঙ্কটটা মারাত্মক জায়গায় এসে দাঁড়াত না। চীন আমাদেরও অনেক পরে স্বাধীন হয়েছে, কিন্তু শিল্প, কৃষিতে, কর্মসংস্থানে সব দিক থেকে তারা আমাদের থেকে অল্প সময়ের মধ্যে এগিয়ে গেছে। আপনারা কিন্তু এই কথাগুলো বললেন না। হ্যাঁ, সমস্যা আছে, তাদের উন্নয়নমূলক সমস্যা, এবং তার সমাধান করার জন্য তারা তাঁদের কাঠামোর মধ্যে দিয়ে চেষ্টা করে যাচ্ছে।

[5-50 – 6-02 p.m.]

অপরপক্ষে আমরা লক্ষ্য করছি, ভারতবর্ষ কি কৃষিতে, কি শিল্পে, কি কর্মসংস্থানে— সমস্ত দিক থেকেই ক্রমশ পিছিয়ে যাচ্ছে। মুখ থুবড়ে পড়ছে ভারতবর্ষের অর্থনীতি। আমরা লক্ষ্য করছি, আমাদের দেশের সমস্যা-সমাধানের জন্য বিদেশের ব্যাঙ্ক থেকে ৩ লক্ষ কোটি টাকা দেনা করেছে। আমাদের আরও দেনা আছে। আমাদের বেকার সমস্যা ক্রমশ বাড়ছে। প্রায় ৫ কোটি বেকার আমাদের দেশে, যা প্রায় ১০০ টিরও বেশি দেশের জনসংখ্যা। এই বেকার সমস্যা সমাধানের কোন প্রচেষ্টা করেছিলেন আপনারা? আজকে কেন্দ্রের বি.জে.পি. সরকারকে দোষ দিয়ে লাভ নেই, আপনাদের অবিমৃষ্যকারিতার ফলেই ৯১-৯২ থেকে ৯৮-৯৯ সাল পর্যন্ত শিল্প ক্ষেত্রে যে অগ্রগতি তা কমতে কমতে ৩.৩ পার্সেন্টে এসেছে। জিনিসপত্রের দাম ক্রমাগত বাড়ছে। ক্রমাগত বাজার ঘাটতি করেছেন, ফিসক্যাল ঘাটতি করেছেন। আর নোট ছাপিয়ে সেটা পূরণ করার চেষ্টা করেছেন। সঙ্গে সঙ্গে এক লক্ষ কোটি কালো টাকা আমাদের দেশে বিরাজ করছে, এটা সমান্তরাল কালোবাজার অর্থনীতি সৃষ্টি করেছে। এতে সাহায্য করেছেন আপনারাই। ট্যাক্স ফাঁকি দিয়ে, বিভিন্নভাবে জিনিসপত্রের দাম বাড়িয়ে এই কালো টাকা হয়েছে। এটা বন্ধের জন্য কোনও চেষ্টা তো আপনারা করেননি। আমরা দেখছি, আমাদের দেশের অর্থনীতি পরিচালনার ক্ষেত্রে আমাদের দেশের গরিব মানুষকে ৮৫ ভাগ কর দিতে হচ্ছে, আর প্রত্যক্ষ কর দিতে হচ্ছে মাত্র ১৫ ভাগ। এরকম রেশিও চালু করেছেন আপনারা। বি.জে.পি. এই রেশিওকে আরও বাড়িয়ে তুলছে, ব্যবধান আরও বাড়িয়ে তুলছে। এর মধ্যে দাঁড়িয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয়বরাদ্দ বিগত দু'বছর ধরে উপস্থাপন করছেন তা জনমুখী, যাতে কর্মসংস্থান বৃদ্ধির প্রচেষ্টা রাখা হয়েছে, যা উৎপাদনমুখী। এই অর্থনৈতিক সঙ্কটের মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গকে ওঠানোর জন্য মূল জিনিস হচ্ছে জমি, সেখানে হাত দিয়েছেন। ৭০ ভাগ জমি প্রান্তিক ও ক্ষুদ্র চাষীদের করায়ত্ব হয়েছে, বর্গাদার ধরলে তা আরও বেশি হবে। ভারতবর্ষে আর কোথায় এটা হয়েছে, তা বলতে পারলেন না। এখানে জমি বিলিবন্টন ও বর্গা রেকর্ডিং-এর ফলে ৪০ লক্ষ মানুষ উপকৃত হয়েছে। প্রত্যেক পরিবারে ৪ জন সদস্য ধরলেও ১৬০ লক্ষ মানুষের গ্রাসাচ্ছাদনের গ্যারান্টি হয়েছে। এই হচ্ছে ভিত্তি। এই ভিত্তির উপর দাঁড়িয়ে যদি জওহরলাল নেহেরু চেষ্টা করতেন-তিনি অবশ্য মিশ্র অর্থনীতির

কথা বলেছেন—পরবর্তীকালে ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী, নরসিমহা রাও—যে দুর্নীতির চূড়ায় বসে আছে—চেষ্টা করতেন, তাহলে কিছুটা লাভ হত। তারা বাজারটা নষ্ট করেছে। আর পশ্চিমবঙ্গ সরকার এই বাজারটা গড়ে তোলার চেষ্টা করছে। তাই আমাদের এখানে ক্ষুদ্র বা ছোট শিল্প ক্রমশ ভাল জায়গায় এসেছে। এর সাথে সাথে যাতে বড় শিল্প গড়ে তোলা যায়, আরও চেষ্টা রয়েছে। পশ্চিমবাংলার সাথে তুলনা করছেন? মহারাষ্ট্র, গুজরাট কোথাও উন্নতমানের কারখানা হচ্ছে না। এখানে শিল্প অনেক বেড়েছে। ১৯৯১-৯৮ সালের মধ্যে এখানে ১ হাজার ৮৪৩টি শিল্পের অনুমোদন পাওয়া গেছে, যার বিনিয়োগ হবে ৪৮ হাজার ৬২৬ কোটি টাকা। কিছু কিছু প্রকল্পের কাজ ইতিমধ্যেই শুরু হয়ে গেছে। দেওয়াল লিখন পড়ুন। আপনারা শেষ হয়ে যাবেন। পশ্চিমবঙ্গ থেকে মানুষ আপনাদের ঝেঁটিয়ে বিদায় করছে। আপনারা কেন্দ্র থেকে বিদায় হয়েছেন, সব জায়গা থেকে বিদায় হবেন। ওখানে যে সরকার আছে, সেই সরকার ফেলে দেওয়ার জন্য আপনারা এগিয়ে আসুন। আপনাদের নীতি থেকে সরে এসে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যে বিকল্প নীতি নিচ্ছেন, কর লাগু করার চেষ্টা করছেন, সেখান থেকে শিক্ষা গ্রহণের চেষ্টা করুন। স্যার, গ্রামে গ্রামে অনেক পাওয়ার টিলার চালু হয়েছে। এই ট্রাক্টরগুলি অনেক রাস্তা নষ্ট করে দিচ্ছে। এগুলির ক্ষেত্রে ট্যাক্স ধরাব জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব। বিদ্যুতের ক্ষেত্রেও এখানে অনেক উন্নতি হয়েছে। বিদ্যুতের চাহিদা বেড়েছে। সাগরদীঘি তাপবিদ্যুৎ কেন্দ্রের কোন জায়গায় আছে। তবে বিদ্যুৎ চুরি বন্ধ যদি করা যায়, তাহলে অনেক উন্নতি হতে পারবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## STATEMENT UNDER RULE-346

**মিঃ স্পিকার ঃ** আজকে মোশানের উপর বিতর্ক শেষ হল। এখন মাননীয় অর্থমন্ত্রী একটা বিষয়ের উপর বিবৃতি দেবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বৃষ্টিহীনতার মুখে দাঁড়িয়ে রাজ্যে যে সমস্যা দেখা দিয়েছে, আমি তার উপর সংক্ষিপ্ত ও মৌখিক বক্তব্য রাখছি। সরকারের পক্ষ থেকে পূর্ণ ও লিখিত বক্তব্য এরপরে দেওয়া হবে। গত ডিসেম্বর মাসের থেকে শুরু করে প্রায় গত ৪ মাস ধরে যেখানে গড়ে আমাদের রাজ্যে জেলাগুলিতে বৃষ্টিপাত হওয়ার কথা ছিল ৬০ মিলিমিটারের মতো, সেখানে বৃষ্টিপাত হয়েছে শূন্য অথবা একেবারে নামমাত্রা এর মুখে দাঁড়িয়ে জেলাগুলিতে পানীয়জল,

সেচের জল এবং ফসল উৎপাদনের সমস্যা দেখা দিয়েছে। আজকে মন্ত্রিসভার সংশ্লিষ্ট সদস্য, মুখ্যসচিব এবং সংশ্লিষ্ট সবিচদের নিয়ে উপস্থিত ছিলাম। সেখানে একটা আলোচনা হয়। সমস্ত পরিস্থিতি পর্যালোচনা করা হয় জরুরি ভিত্তিতে এবং যে সিদ্ধান্তগুলি নেওয়া হয়েছে, আমি সেটা আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাচ্ছি। প্রথমত পানীয় জলের ক্ষেত্রে যেটা সবথেকে গুরুত্বপূর্ণ সেটা হচ্ছে অতিরিক্ত পানীয় জলের উৎস স্থাপন। মুলত নলকূপ বৃদ্ধি। যেগুলি ছিল, নলকূপ যেগুলি আছে, সেখানে নল অতিরিক্ত সংযোজন করে গভীরতর জায়গায় গিয়ে প্রয়োজনীয় মেরামতি করা এবং গবাদী পশুর জন্য পানীয় জলের ব্যবস্থা করা। সেচের ক্ষেত্রে ইতিমধ্যেই সবাইকে জানানো হয়েছে যে, আমাদের মুখ্যমন্ত্রী বিহারের মুখ্যমন্ত্রী লালু প্রসাদ যাদবের সঙ্গে আলোচনা করেছেন এবং এই আলোচনা করার পরে ঠিক হয় বিহারের তেনুঘাট থেকে আমাদের রাজ্য সরকার টাকা দিয়ে জল কিনবেন। স্থির ছিল যে, ১লা এপ্রিল থেকে সেই জল পাওয়া যাবে। সামগ্রিকভাবে আমরা চেয়েছিলাম ৫০ হাজার একর ফিট এই জল। এখন পরিস্থিতি যা, তার মুখে দাঁড়িয়ে সিদ্ধান্ত নিই যে, ১লা এপ্রিল পর্যন্ত অপেক্ষা করা যাবে না। আগামীকাল থেকে এই জল আনা শুরু করা যেতে পারে কিনা এই ব্যাপারে বিহারের মুখ্যসচিবের সঙ্গে কথা বলতে বলা হয়েছে।

আমাদের সচিবকে বলা হয়েছে বিহারের সচিবের সঙ্গে কথা বলতে। আমার উদ্যোগ নিচ্ছি যাতে আগামীকাল থেকে তেনুঘাট থেকে যখন জল আসতে শুরু করবে আমাদের নিজেদের কাছাকাছি যে মাইথন এবং পাঞ্চেতের জলাধার থেকে জল ছাড়তে শুরু করা। অন্তত ৫ হাজার একর ফিট দিয়ে শুরু করা যায় কিনা। তারপর আগামী দশ দিন ৫ হাজার, ৫ হাজার করে ৫০ হাজার একর ফিট করে তোলা। দুই হচ্ছে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে যে ক্ষুদ্র সেচ প্রকল্পগুলো আছে সেখানে অতিরিক্ত খনন। নিচে আরও গভীরতর জায়গায় যাওয়ার জন্য মেরামত করা। বিদ্যুতের যোগান অব্যাহত রাখা এবং সর্বশেষ কর্মসংস্থান অতিরিক্ত বৃদ্ধির দরকার আছে। এই কারণগুলোকে মনে রেখে আমরা সিদ্ধান্ত নিয়েছি যে, বৃষ্টিহীনতার জন্য যে সমস্যা হয়েছে তার জন্য পানীয় জল, সেচ এবং কর্মসংস্থান খাতে বরাদ্দ করা। সমন্বয় অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে খবর দেওয়া হয়েছে, যাতে আগামীকাল থেকে জেলা স্তরে সমন্বয় কমিটি, জেলা পরিষদের সভাধিপতি, সংশ্লিষ্ট কর্মাধ্যক্ষ, জেলাশাসক, সংশ্লিষ্ট দপ্তরের জেলাস্তরের যারা আধিকারিক আছেন মূলত কৃষি, ক্ষুদ্র সেচ, জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং, বৃহৎ সেচ ত্রাণ এবং বিদ্যুৎ এরা প্রতিদিন বিকেলবেলা বসবেন। ব্লক এবং গ্রাম পঞ্চায়েতের সঙ্গে সমন্বয় করে কি প্রয়োজন তার পদক্ষেপ নেবেন। রাজ্য স্তরে একইভাবে মন্ত্রী এবং সচিবদের

নিয়ে সমন্বয় করে প্রতিদিন বসবেন। জরুরি ভিত্তিতে এই বৃষ্টিহীনতাজনিত সমস্যার সমাধান করতে রাজ্য সরকার বদ্ধপরিকর।

## Adjournment

The House was then adjourned at 6.02 p.m. till 11 a.m. on Thursday, the 25th March, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 25th March, 1999 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 7 Ministers of State and 145 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which Oral Answers were given)

### Mckinsly Report

*117. (Admitted question No. *88) **Shri Gopal Krishna Dey** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state—

(a) whether the Consultancy Firm Mckinsly has submitted a report to the WBIDC on the prospects of Industrial Investment in West Bengal ;

(b) if so, the salient features of the report ; and

(c) the steps taken by the State Government to implement the recommendations ?

**Shri Bidyut Ganguly :**

(a) Mckinsey and Company Inc. has not submitted any formal report to the WBIDC. However, they have made a representation at "Destination West Bengal" programme at Raichak on 17th January, 1999.

(b) The salient features of the presentation are :—

i) Its market are large and growing.

ii) The State has shown the highest growth in foodgrains out-put.

iii) The State's human resources are a clear resource advantage.

iv) The State is underpenitrated and the level of competitive intensity is low.

v) The State Government's pro-investor status is a strategic advantage.

vi) West Bengal's relatively stable society could prove to be a major asset. According to Mckinsey, the State's advantages have been overshadowed by its negative image caused by :

a) Inadequate physical and social infrastructure.

b) Cumbersome investment procedure and uncongenial industrial relations.

They recommended to create a new image for West Bengal, as follows :

a) The State should build a strategy around its goal and to form a transparent form of what it wishes to become.

b) It must define a few major projects and ensure they succeed.

c) It must radically re-engineer investment processes to make investor feel more welcome.

d) and it should forge a strong co-ordination that ensures participation of all the key constituents, namely the Government, Business and Labour.

The presentation ended with a request to the State to create a new strategy for a fast track programme for a Business Revolution.

c) On the basis of the presentation made and discussions held in "Destination West Bengal", the State Govt. has set up six task forces headed by the Chief Secretary.

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি** ঃ আমার দপ্তর নয়, শিল্প-বাণিজ্য দপ্তর নয়। গভর্নমেন্ট সামগ্রিকভাবে এই প্রেজেন্টেশনে যা আছে সেটা ভাল ভাবে বিচার বিবেচা করে ৬-টা টাস্ক ফোর্স গঠন করেছেন। সেই ৬-টা টাস্ক ফোর্স এই কাজগুলো দেখা-শোনা করবে। অ্যাপ্রুভালের বিষয়টা বিলম্বিত আছে, সেটা কতটা ত্বরান্বিত করা যায় ইনফ্রাস্ট্রাকচার কতটা ত্বরান্বিত করা যায় সেটা দেখা হবে। যে ৬-টা টাস্ক ফোর্স করা হয়েছে তা নিম্নরূপ—

Infrastructure development, particularly pertaining to road transport. No. 2—Reduction of time for obtaining clearances for setting up new industrial projects. No. 3—Development of infrastructural facilities at Haldia an preparation of an action plan for promotion of downstream industries based on Haldia Petro Chemicals Limited. No. 4—Development of Service Sector for knowledge based industries. No. 5—Development of Information Technology and No. 6—Development of Agro based industries based on fruits ad vegetables etc.

এই ৬-টা টাস্ক ফোর্স চিফ সেক্রেটারিদের নেতৃত্বে হয়েছে এবং বিভিন্ন অফিসাররাও আছেন। এই টাস্ক ফোর্সে গভর্নমেন্টের বিভিন্ন সিনিয়র অফিসার আছেন। ২/৩ জন বাইরের প্রতিনিধি আছেন। এটা নিয়ে ওরা ভাল ভাবে বিচার-বিবেচনা করে দু-মাসের মধ্যে সুপারিশ পেশ করবেন।

**শ্রী সৌগত রায়** ঃ আমরা জানি রাজ্য সরকার তার শিল্পনীতি '৯৪-র সেপ্টেম্বরে ঘোষণা করেছেন। সাড়ে ৪ বছর পরে ম্যাকেনজি তার রিপোর্ট দিয়েছে এবং তারপর টাস্ক ফোর্স তৈরি হয়েছে। তারা আবার দু মাস পরে রিপোর্ট দেবেন। ইন্ডাস্ট্রিয়াল প্রসেস শুরু হবার আগে বেসিক বটলনেক্স সাড়ে ৪ বছর পরে ধরা পড়ল। ম্যাকেনজি রিপোর্টে একটা মেজর পয়েন্ট হচ্ছে, পিটসবার্গ শহর কি করে আরবান রিনিউয়াল হয়েছিল। ওরা বলেছেন, কলকাতা শহরকেও সেই আরবান রিনিউয়ালের মধ্যে দিয়ে নিয়ে যেতে হবে।

এবং তা যদি নিয়ে যাওয়া যায় তাহলে পশ্চিমবাংলাকে অ্যাক্টিভ ইনভেস্টমেন্ট ডেস্টিনেশন বলা যাবে। কিন্তু এই ৬-টা টাস্ক ফোর্স আরবান রিনিউয়াল সম্বন্ধে পিটসবার্গকে ফলো করে কি করে হবে তা বলেননি। তাই মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, এই আরবান রিনিউয়ালের প্রশ্নে কোনও টাস্ক ফোর্স ওরা করছেন কি না বা চিন্তা-ভাবনা আছে কি না?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আরবান রিপোর্টের ব্যাপারে আমাদের কাজ দ্রুতগতিতে, ভাল ভাবে হচ্ছে। শহরের ভাল উন্নয়ন হয়েছে, সারা পৃথিবী তা স্বীকার করেছে। আর, আমাদের সাড়ে ৪ বছর পরে ঘুম ভেঙ্গেছে বলে যে অভিযোগ করলেন তা ঠিক নয়। আমাদের ইনভেস্টমেন্ট প্রপোজাল যা এসেছে তার ৩৬ শতাংশ ইমপ্লিমেন্টেড হয়েছে। আমরা অনেকগুলো রিপোর্ট পেয়েছি। যেমন—আর্থার ডিলিটিল, প্রাইস ওয়াটার হাউস এবং পার্থ ঘোষ ও অ্যাশোসিয়েটস। একটু বড় করে সম্মেলন করে ওদের মতামত নেওয়া হল। এর সবগুলোই যে সরকারের কাছে গ্রহণযোগ্য হবে তা নয়। সুতরাং, সাড়ে চার বছর পরে আমাদের ঘুম ভাঙ্গল বলে যা বলেছেন আমি তার বিরোধিতা করছি। আমরা প্রচুর প্রস্তাব পেয়েছি এবং ভালভাবে কাজ হচ্ছে। আর, পিটসবার্গের উদাহরণের ব্যাপারে বলি, বৃহৎত্তর কলকাতার উন্নয়নের ক্ষেত্রে ব্যাপক কাজ চলছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যে উত্তর দিলেন তাতে দুটো বিষয় অনুক্ত রয়ে গেল। একটা হচ্ছে, এখানে আনকনজিনিয়াল ইন্ডাস্ট্রিয়াল রিলেশন করবেন বলেছেন। কিন্তু যদি ডানলপ বা হিন্দুস্থান মোটরসের মতো কোম্পানি বন্ধ হয়ে যায় তাহলে কি করে অন্যেরা অ্যাট্রাক্টেড হবে? এই আনকনজিনিয়াল ইন্ডাস্ট্রিয়াল রিলেশনের ব্যাপারে সরকার কি করছেন তা বলেননি। দ্বিতীয়ত, ম্যাকেনস্লি রিপোর্টে বলেছে, new strategy for a fast track programme for business revolution এটা অ্যাভলভ করতে। আমি মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে চাই, আনকনজিনিয়াল ইন্ডাস্ট্রিয়াল রিলেশনের ব্যাপারে ওরা কি করেছেন? যেগুলো বড় কোম্পানি তাদে যে নেগেটিভ ইমেজের উপর ম্যাকেনস্লি জোর দিয়েছে সেটা দূর করার জন্য কি করছেন? স্ট্র্যাটেজি ফর ফার্স্ট ট্র্যাক বিজনেস রেভোলিউশনের এই স্ট্র্যাটেজি আদৌও করেছেন কি না? করলে কবে প্লেস করা হবে?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আনকনজিনিয়াল ইন্ডাস্ট্রিয়াল রিলেশন ওয়েস্ট বেঙ্গলে কিছু নেই। খুব কম ঘটনা এখানে ঘটেছে। ক্রমাগত চেতনা বৃদ্ধির মধ্যে দিয়ে মালিক পক্ষ, শ্রমিক পক্ষ ভালভাবে কাজ করছে। প্রোডাক্টিভিটি বেড়েছে, উৎপাদনশীলতা বেড়েছে এবং দেখা গেছে কারখানাগুলো চালানোর ক্ষেত্রে শ্রমিকরা অনেক উল্লেখযোগ্য অবদান

রেখেছে। পশ্চিমবঙ্গে ২-১টির ক্ষেত্রে ব্যতিক্রম হতে পারে। ইমেজের ব্যাপারে আপনারা যখন সরকারে ছিলেন তখন যতখানি ক্ষতি করার আপনারা করেছেন, সারা পৃথিবীতে আমাদের দুর্নাম করেছেন এবং আমরা যখন বিভিন্ন দেশের শিল্পপতিদের সঙ্গে শিল্পের ব্যাপারে কথা বলি তখন আমরা বুঝতে পারি যে আপনারা কত অপপ্রচার করেছেন এবং সেই অপপ্রচারের মধ্যে দিয়ে আপনারা আমাদের ক্ষতি করেছেন। তবে আমরা সেই ভাবমূর্তি পুনরুদ্ধার করার চেষ্টা করছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** গত ১৭ই জানুয়ারি রায়চকে ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গলে পশ্চিমবঙ্গের বণিকসভার যারা উপস্থিত ছিলেন তারা বলেছেন পশ্চিমবঙ্গ বর্তমানে দেশের মধ্যে সব থেকে সুশাসিত রাজ্য এবং শিল্প বাণিজ্যের ক্ষেত্রে উন্নতি করছে, এখানে আইনশৃঙ্খলার পরিস্থিতি ভাল, এখানে রাজ্য সরকারের স্থিতিশীলতা আছে, এই রাজ্য দ্রুত উন্নয়নশীল রাজ্যে পরিণত হচ্ছে। তার কয়েকদিন পর তাজবেঙ্গলে ফিকির সভাপতি সুধীর জালান বলেছিলেন কমপিউটার সফটওয়্যারে ১০ হাজার কোটি টাকা বিনিয়োগ হতে চলেছে, এর সাথে বৈদ্যুতিক শিল্পে ভিডিওকোন এগিয়ে আসছে। বড় বড় শিল্পে বিনিয়োগ করেছেন। এই সম্পর্কে তথ্য দিয়ে বলবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ১৯৯১ সাল থেকে ১৯৯৮ সাল পর্যন্ত ১,৮৪৩টি শিল্পের প্রস্তাব পেয়েছি ৪৮ হাজার ৬২৬ কোটি টাকার।·তার মধ্যে ৩০২টি প্রকল্প ৭ হাজার ৭৯৯ কোটি টাকার। সেগুলো ইতিমধ্যে রূপায়িত হয়েছে, উৎপাদন শুরু হয়েছে। এখন বর্তমানে রাজ্যের বিভিন্ন জায়গায় ৮০টি শিল্প প্রকল্পে ১০ হাজার ৩০ কোটি টাকা বিনিয়োগ করা হয়েছে এবং তার নির্মাণ কাজ চলছে। যে সব প্রকল্প সম্পূর্ণ হয়েছে এবং বর্তমানে নির্মিয়মান তাতে বিনিয়োগ পরিমাণ ১৭ হাজার ৮২৯ কোটি টাকা।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি এক জায়গায় বলেছেন অ্যাডভান্টেজ ওভারশ্যাডোড বাই ডিসঅ্যাডভান্টেজ বলে ফিজিকাল এবং সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচারের কথা বলা হয়েছে। ভীষণ পিছিয়ে আছি আমরা। বাজেট স্পিচে মাননীয় অর্থমন্ত্রীর বক্তব্য কয়েক বছর ধরে শুনছি যে, উদারনীতি, বাজার অর্থনীতি, বিকল্প অর্থনীতি এই রাজ্যের ক্ষেত্রে অনুসরণ করছেন এবং তার ফলে সমস্ত দিক থেকে সর্বভারতীয় পরিসংখ্যানের তুলনা করলে এই রাজ্যের ইনফ্রাস্ট্রাকচার বা পরিকাঠামোর অগ্রগতি ঘটেছে বিগত ৭-৮ বছর ধরে। পশ্চিমবঙ্গের শিল্প পরিকাঠামোর ব্যাপার`যেটা ম্যাকেনস্লির কনসালট্যান্সি বডি অস্বীকার করেছে। সে ক্ষেত্রে আপনি তথ্য দিয়েছেন। আপনি সাবস্ট্যান্সিয়েট করতে পারেন কি যে বিগত ৭-৮ বছর ধরে মাননীয় অর্থমন্ত্রী যেটা বলেছেন ভারতবর্ষের তুলনায় এগিয়ে গেছে। সেটা কি আপনি হাউসে তথ্য দিয়ে সাবস্টেন্সিয়েট করবেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** পশ্চিমবাংলা গ্রস ডোমেস্টিক প্রোডাক্টের ক্ষেত্রে সর্বভারতীয় গড়ের চেয়ে উঁচুতে আছে। এটা হল প্রথম কথা। দ্বিতীয় কথা হচ্ছে, আমাদের সব রকম ইচ্ছা এবং চেষ্টা থাকলেও আমাদের রাজ্য সার্বভৌম দেশ নয়। তৃতীয় কথা হচ্ছে, সকলেরই এটা জানা আছে, এ রাজ্য ভাগ হয়েছে। রাজ্য ভাগ না হলে আমাদের চারটে প্রধান শহর থাকত। ম্যাকেন্সি যে রিপোর্ট দিয়েছে তাতে ওরা ঐতিহাসিক প্রেক্ষাপটে খুব বেশি যায়নি। দু' একটা সেন্টেন্সে ঐতিহাসিক প্রেক্ষাপটের উল্লেখ করেছে। রাজ্যের প্রতি বঞ্চনার কথাও কিছু উল্লেখ করেছে, কিন্তু তার মধ্যে খুব বেশি যায়নি যে কি কি কারণে পরিকাঠামোয় আমরা পিছিয়ে ছিলাম। এখন কতগুলি ক্ষেত্রে দ্রুত এগুচ্ছি। কতগুলি ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে ভাল জায়গায় রয়েছি। বাকি ক্ষেত্রে অসুবিধা দূর করার জন্য ওরা কিছু পরামর্শ দিয়েছে। রোড, এয়ারপোর্ট, সি পোর্ট, রেলওয়েস, টেলি কমিউনিকেশন ইত্যাদি ক্ষেত্রে সম্পূর্ণরূপে এবং ইলেক্ট্রিক পাওয়ারের ক্ষেত্রে খানিকটা রাজ্য কেন্দ্রীয় সরকারের ওপর নির্ভরশীল। কেন্দ্রীয় সরকারের সীমাহীন বঞ্চনার ফলে ইনফ্রাস্ট্রাকচারের বিশ্বমানে পৌঁছে দেয়া সম্ভব নয় রাজ্যের আর্থিক সংস্থান থেকে। সেজন্য আমরা রাজ্যে বেসরকারি পুঁজিকে আহ্বান করছি। দেশি, বিদেশি আর্থিক সংস্থাগুলির কাছ থেকে সাহায্য গ্রহণ করছি। কেন্দ্রীয় সরকারি সংস্থার সহযোগিতা নিয়ে এক সাথে আমরা প্রচেষ্টা চালাচ্ছি যাতে পশ্চিমবাংলার উল্লেখযোগ্য অগ্রগতি ঘটানো যায়।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সম্প্রতি আমাদের রাজ্যে লোকসভার স্পিকার মিঃ বালাযোগী এসেছিলেন এবং তিনি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গেও সাক্ষাৎ করেছেন। তিনি তার সঙ্গে বিভিন্ন উন্নয়ন প্রকল্প নিয়েও আলোচনা করেছেন। আমাদের রাজ্যে বর্তমানে যে সমস্ত কনসালটেন্সিকে দিয়ে শিল্প সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে, তারা কতগুলি জোনের কথা বলেছে। সেই জোনগুলি কি কি? সেই জোনগুলিতে রাজ্য সরকারের পক্ষ থেকে ইন্ডাস্ট্রিতে ইনভেস্টমেন্টের ব্যাপারটা স্ট্যাডি করতে বলা হয়েছে কি? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ইতিমধ্যেই উল্লেখ করেছেন ইন্ডাস্ট্রি করার জন্য অনেকেই এগিয়ে এসেছে। এই প্রসঙ্গে আমার আপনার কাছে জিজ্ঞাসা, আমাদের রাজ্যের পিছিয়ে পড়া এলাকা যেগুলি, যেমন পুরুলিয়া, বাঁকুড়া এবং উত্তরবঙ্গের জেলাগুলি, সে সমস্ত জায়গায় শিল্প স্থাপনের সম্ভাবনা স্টাডি করা হয়েছে কি? যদি হয়ে থাকে তাহলে এখন পর্যন্ত ঐ সমস্ত এলাকায় কত টাকা ইনভেস্ট হয়েছে এবং আরও কত টাকা ইনভেস্ট করার সুযোগ আছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** সারা রাজ্যে শিল্প ক্ষেত্রে যাতে একটা ভারসাম্য গড়ে ওঠে তার জন্যই বিভিন্ন জেলায় শিল্প বিকাশ কেন্দ্রগুলি ছড়িয়ে আছে। তবে এটা ঠিকই যে, ফিজিক্যাল এবং সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার সব জায়গায় সমানভাবে পাওয়া যায় না। কিন্তু আমরা দেখছি বাঁকুড়ার বিষ্ণুপুরে খানিকটা অগ্রগতি হয়েছে, জলপাইগুড়িতেও খানিকটা

অগ্রগতি হয়েছে। তারপর কল্যাণী, উলুবেড়িয়া, ফলতায় আমরা খুবই সফল হয়েছি। সব জায়গায় ছড়িয়ে ইন্ডাস্ট্রিই নয়, অ্যাগ্রো বেসড ইন্ডাস্ট্রি—ফুড প্রোসেসিং, হর্টিকালচার ইত্যাদির ওপরও আমরা জোর দিচ্ছি। এগুলির যেখানে যেমন সুযোগ আছে সেখানে তেমনভাবে করার চেষ্টা হচ্ছে। এর ফলে তথাকথিত শিল্পে পিছিয়ে পড়া জেলাগুলি এগিয়ে আসতে পারবে খানিকটা। এ বিষয়ে পার্থ ঘোষ অ্যাশোসিয়েটস-কে দিয়ে সমীক্ষা করানো হয়েছিল জেলা এবং মহকুমা স্তর পর্যন্ত। তার বিস্তারিত রিপোর্ট আছে। এই রিপোর্টগুলি আমাদের কতগুলি জিনিস বুঝতে সাহায্য করছে। কিন্তু সব কিছুই খুব তাড়াতাড়ি রূপায়িত করা যায় না। চেষ্টা চলছে। আর জোনিং-এর যে পরিবর্তন করেছি সেকথা মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতায় শুনেছেন। আমাদের ৪ ভাগে জেলাগুলিকে ভাগ করা ছিল, সেটা এখন ৩ ভাগে ভাগ করা হয়েছে এবং সমস্ত জেলার প্রতি সমান নজর দিয়ে সেই জেলার বৈশিষ্ট্যগুলিকে কাজে লাগিয়ে শিল্পে এগিয়ে নিয়ে যাবার জন্য আন্তরিক প্রচেষ্টা রাজ্য সরকার করছেন।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, আমরা লক্ষ্য করছি, ভারতবর্ষের বিভিন্ন রাজ্য শিল্পের অবস্থাকে ফিরিয়ে আনার জন্য নতুন লগ্নিকারকদের আহ্বান করার জন্য এক জানালা পদ্ধতি বা ওয়ান উইনডো সিস্টেম চালু করেছেন যেখানে গেলে জমি থেকে, জল থেকে, বিদ্যুৎ থেকে, কর ইত্যাদির ব্যবস্থা সমস্ত কিছুর সুরাহা এক জায়গা থেকে করে নিয়ে অতিদ্রুত গতিতে শিল্প স্থাপন করে এগিয়ে যাচ্ছে। আপনারা ১৯৯৪ সালে নতুন শিল্প নীতি ঘোষণা করলেন। ১৯৯৮ সালে ম্যাকেনস্লি রিপোর্ট পেয়ে গবেষণা করছেন, ১ জন চিফ সেক্রেটারিকে ৬টি টাস্ক ফোর্স করার দায়িত্ব দিয়েছেন। তিনি কবে টাস্ক ফোর্স কমপ্লিট করবেন জানি না। কিন্তু এই ওয়ান উইনডো সিস্টেম না করার—দরজায় ঘুরছেন, লাল ফিতার বাঁধনে ফ্রাস্ট্রেটেড হচ্ছেন। যদিও তারা এগিয়ে আসছেন এখানে শিল্প করবেন বলে, কিন্তু লাল ফিতার বাঁধন, দরজায়-দরজায় ঘুরে, বিভিন্ন দপ্তরে-দপ্তরে ঘুরে কখনও জমি পাচ্ছেন তো বিদ্যুতের কানেকশন পাচ্ছেন না, আবার বিদ্যুতের কানেকশন অর্ডার পাচ্ছেন তো জল না থাকার জন্য বিদ্যুতের কাজ করতে পারছেন না। অর্থাৎ সামগ্রিকভাবে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের জন্য ওয়ান উইনডো সিস্টেম বা ওয়ান ডোর সিস্টেম চালু করেছেন কি না এবং না করলে কত তাড়াতাড়ি সেই ব্যবস্থা চালু করে লগ্নিকারকদের পশ্চিমবাংলায় শিল্প স্থাপনে আগ্রহান্বিত করার চেষ্টা করবেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** শিল্পায়নের প্রয়োজনীয়তা সম্পর্কে রাজ্য স্তর ছাড়াও প্রতিটি জেলায় সরকার এটা ছড়িয়ে দিয়েছে সরকারি প্র াসনের মধ্যে দিয়ে। আর লাল ফিতার

বাঁধনের যে কথা বললেন, এখানে এক জানালা ব্যবস্থা যথেষ্ট কার্যকর আছে, আরও বেশি কার্যকর করার জন্য আমরা চেষ্টা করছি। এরজন্য আমরা কতকগুলি ব্যবস্থা, কতকগুলি কার্যকর পদক্ষেপ নিচ্ছি যাতে এক জানালা পদ্ধতি কাযকর হয়। আরও অনেকগুলি ব্যাপার আছে। কেন্দ্রীয় আইন জড়িত আছে। জমিগুলি রাজ্য সরকার করতে পারেন, কিন্তু প্রসিডিওর যা আছে তা এত বেশি যে, অনেক সময়ে ১৮ মাস টাইম লাগে। নোটিশ দিতে হয়, কোর্টে মামলা আছে। হলদিয়া পেট্রোকেমিক্যালস নিয়ে ২১ বার মামলা হয়েছে। অবশ্য সেই মামলার নিষ্পত্তি হয়েছে আমাদের পক্ষেই। এ ছাড়া আর একটা ব্যাপার আছে, আপনাদের দলের কিছু সদস্য আছেন যারা অশালীন কথা বলেন, তারাও কখনও কখনও কারখানা ডোবাচ্ছে। তার লিস্ট আছে। আপনাদের দলের লোকেরা গিয়ে কারখানা নয়-ছয় করছে। সেইসব অসুবিধার মধ্য দিয়ে আমাদের যেতে হয়।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়-এর কাছে আমার সাপ্লিমেন্টারি আছে। যদিও কংগ্রেসিরা এখন উৎসাহিত হয়েছে, কারণ তৃণমূল নেত্রী ওদের কাছে ইস্তাহার পাঠিয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, ইন্ডাস্ট্রির সাথে এমপ্লয়মেন্ট যুক্ত। আগামী দিনে ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপ করার জন্য প্রথমে যেটা দরকার সেটা হচ্ছে ল্যান্ড। আমি দেখেছি বা পড়েছি, সেই ল্যান্ড পাওয়ার ক্ষেত্রে আমাদের সরকার যে পদক্ষেপ গ্রহণ করছেন আইনের মধ্যে দাঁড়িয়ে সেই জায়গায় তৃণমূল কংগ্রেস এবং কংগ্রেসের একটা সেকশন তারা বার-বার চেষ্টা করছে যাতে করে ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট না করতে পারা যায়। এরজন্য তারা সরকারের সমস্ত পদক্ষেপের উপর প্রতিবন্ধকতা সৃষ্টি করছে ল্যান্ড যাতে না পায়। ল্যান্ড যাতে না পাওয়া যায় তারজন্য ওরা চেষ্টা করছে। ভাস্ট্রাডেও চেষ্টা করেছে যাতে জমি না পাওয়া যায়। ল্যান্ড না পাওয়ার ক্ষেত্রে ওরা যে প্রতিবন্ধকতার সৃষ্টি করছে সে সম্পর্কে আপনার কাছে কোনও রিপোর্ট আছে কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** প্রতিবন্ধকতার সৃষ্টি যাঁরা করছেন আমরা সেটা অতিক্রম করার জন্য আন্তরিকভাবে চেষ্টা করছি।

## সরকারি ফ্ল্যাট থেকে ভাড়া

*১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সরকার নিয়ন্ত্রণাধীন ফ্ল্যাটগুলি থেকে ভাড়া বাবদ গত আর্থিক বছরে (১৯৯৭-৯৮) আদায়িকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত ফ্ল্যাটের আবাসিকগণকে ফ্ল্যাটগুলি বিক্রির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) মোট আদায়িকৃত অর্থের পরিমাণ ২,৩৮,৭১,৬৮০ টাকা।

(খ) উক্ত ফ্ল্যাটগুলি আবাসিকগণকে বিক্রয় সংক্রান্ত পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে গত আর্থিক বছরে ২ কোটি ৩৮ লক্ষ ৭১ হাজার ৬৮০ টাকা ভাড়া বাবদ সরকারি ফ্ল্যাটগুলি—সরকারি যে ফ্ল্যাটগুলি আছে, যেগুলি ভাড়ায় দেওয়া আছে—সেখান থেকে আদায় হয়েছে। দীর্ঘদিন ধরে এই সমস্ত ফ্ল্যাটে আছেন অথচ অনেকেই ভাড়া দেন না এই মর্মে মাঝে মাঝেই খবরের কাগজে খবর বেরোয়। যারা ভাড়া দিচ্ছেন না তাদের বিরুদ্ধে সরকার কি ধরনের ব্যবস্থা নিচ্ছে এবং এই ভাড়া যা অনেকদিন আগেই স্থিরিকৃত হয়ে আছে তা পুনর্বিন্যাস করার ব্যাপারে সরকার কিছু চিন্তা করছেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** প্রথম কথা হচ্ছে, ভাড়া দেওয়া, না দেওয়ার ব্যাপারে একটা নিয়ম আছে, তাতে তিনমাস একসাথে ভাড়া না দিলে সে ডিফল্টার হয়ে যাবে এবং সে ক্ষেত্রে তার বিরুদ্ধে চিঠি যাবে। সেখানে উপযুক্ত কারণ না দেখালে তাকে অ্যাভিকশনও করা যায়—এটা অবশ্য লাস্ট স্টেজ। কিন্তু ব্যাপকভাবে ভাড়া দিচ্ছেন না এটা রিপোর্ট নয়। ভাড়া মোটামুটি জমা পড়ে। কারুর হয়ত একটু এরিয়ার পড়ল। ভাড়া না দেওয়াটাও অ্যাভিকশনের অন্যতম কারণ। আমাদের ২০ হাজার ফ্ল্যাট আছে পাবলিক-এর জন্য। তারমধ্যে হাজার হাজার লোক ভাড়া না দিয়ে আছে এটা ঘটনা নয়। দু নং হচ্ছে, কিছু দিন আগেই ভাড়া বাড়ানো হয়েছে। এই বাড়িগুলি ৬০ ও ৭০-এর দশকে তৈরি হয়েছিল, সাধারণ মানুষরা যেখানে থাকেন। তারপর ভাড়া বাড়েনি। কিছু দিন আগে আবাসিকদের সঙ্গে আলাপ আলোচনা করে সব জায়গায় ভাড়া বাড়ানো হয়েছে। এই বাড়িগুলির কোথাও ভাড়া ছিল ৫০ টাকা, কোথাও ১০০ টাকা। ৫০টা বাড়িয়ে ১০০ এবং ১০০টা বাড়িয়ে ২০০ টাকা করা হয়েছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আবাসিকদের ফ্ল্যাটগুলি বিক্রি করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে। ব্যাপারটি চূড়ান্ত করে আবাসিকদের কাছে এই ফ্ল্যাটগুলি বিক্রি করে তাদের কাছে কবে নাগাদ দিয়ে দেওয়া যাবে এর কোনও ইঙ্গিত মাননীয় মন্ত্রী মহাশয় দিতে পারেন কি?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী গৌতম দেব ঃ** এটা গুরুত্বপূর্ণ কাজ। হাউসিং ডিপার্টমেন্টে কয়েকটি কাজ

আমরা শুরু করেছি। একটা কাজে আমরা আটকে আছি। মুখ্যমন্ত্রী অনেক সময়ে বলেছেন এই চেষ্টাটা অনেকদিন ধরে হচ্ছিল আপনারা জানেন। সর্বশেষ আমরা যেখানে আটকে গিয়েছিলাম, এই বিধানসভা থেকে একটা আইন আমরা রেখেছিলাম। সেই আইনটা দেখবার জন্য সাবজেক্ট কমিটি হয়েছিল—তারা কয়েকদিন ধরে মিটিং করে সেটা ঠিক করেন। বিধানসভায় সেটা পেশ করা হয় এবং পাশও করা হয়। এখন সেটা রাষ্ট্রপতির কাছে পৌঁছে গেছে। তিনি এটায় সই করে দিলেই কার্যকর করতে পারব। ছোট একটা আইনের জটিলতা ছিল। ইতিমধ্যে প্রায় ২০টি হাউসিং এস্টেট প্রধানতঃ কলকাতার উপরে এবং তার আশেপাশের, সেই ২০টি হাউসিং এস্টেটের বেশির ভাগ আবাসিকরা আনুষ্ঠানিকভাবে চিঠি আমাদের কাছে দিয়েছেন যে সরকারের এই যে প্রস্তাব যে, বাড়িটা আপনারা কিনে নিন, আমরা এতে রাজি আছি, আপনারা আমাদের বিক্রি করুন। সরকারি আইনে বিক্রি করতে গেলে সামান্য একটা আইনের জটিলতা ছিল, সেটা বিধানসভা পাশ করে দিয়েছে। এখন রাষ্ট্রপতির কাছে পাঠানো হয়েছে, রাষ্ট্রপতির কাছ থেকে এসে সেটা কার্যকর করতে পারব।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ যে আপনার দপ্তরের উদ্যোগে এই রাজ্যে গৃহহীন মধ্যবিত্ত, নিম্নবিত্ত এবং উচ্চবিত্ত মানুষের জন্য বহু জায়গায় আবাসন প্রকল্প গ্রহণ করেছেন এবং তৈরি করছেন। আমরা লক্ষ্য করেছি যে এটা সরকারি ভাবে এবং কিছু কিছু ক্ষেত্রে বে-সরকারি সংস্থার সঙ্গে যৌথ ভাবে উদ্যোগ নিয়েছেন। আমরা এটাও লক্ষ করেছি যে সম্প্রতি কলকাতার উপকণ্ঠে নুতন উপনগরীর প্রস্তুতি চলছে। আমার সুনির্দিষ্ট প্রশ্ন যে, নুতন করে যে আবাসনগুলি তৈরি হচ্ছে সেগুলি কি বিক্রির পরিকল্পনা আছে, না কিছু কিছু এই ধরনের ভাড়ায় দেবার পরিকল্পনা আপনার দপ্তরে থাকছে?

**শ্রী গৌতম দেব ঃ** এটা অনেকের জানা আছে, আর মন্ত্রী হবার সুবাদে জেনেছি, আমার জানার কথা নয়। এই ভাড়ার বাড়ি পাবলিককে দেবার সরকারের একটা বাড়িতে সাধারণ মানুষ ভাড়ায় থাকবে, এটা ভূ-ভারতে কোথাও নেই। সরকারি অফিসাররাও কিছু কিছু ভাড়ার বাড়িতে আছেন, কিছু কিছু রাজ্যে তাও নেই। সরকারি অফিসারদের নিজের মতো থাকতে হবে। আর কিছু জায়গায় সরকারি অফিসাররা আছেন। কিন্তু ভাড়ার বাড়িতে এই ভাবে একমাত্র পশ্চিমবঙ্গেই আছে। এই ব্যাপারে বিধানসভায়ও আগে কয়েকবার আলোচনা করেছিলাম বিভিন্ন প্রশ্নের উত্তরে বিভিন্ন সময়ে বলেছি যে ২০ হাজার পরিবারকে রাখতে, ২০ হাজার পরিবার তারা এই ভাড়ার বাড়িতে থাকেন। আর ১৬ হাজার সরকারি অফিসার, কর্মচারিরা আমাদের বাড়িতে থাকেন এবং তাদের মাইনা থেকে টাকাটা কাটা যায়। আমি বলছি যে, ২০ হাজার পরিবারকে ভাড়ার বাড়িতে রাখতে ১০ কোটি টাকা সরকারের খরচ হয় সমস্ত কিছু মিলিয়ে অর্থাৎ ইলেক্ট্রিসিটি, জল,

মাইনা-পত্র, বাড়িঘর সারানো ইত্যাদিতে। আর সেটাতে আমাদের আদায় হচ্ছিল ১।। কোটি টাকা, আর যেটা আমরা ভাড়ার বাড়ি করেছিলাম সেটায় তিন কোটি টাকা। এখনও আমাদের ৭ কোটি টাকা ডেফিসিট হচ্ছে। এই অবস্থায় যখন মুখ্যমন্ত্রী এই আবাসনের দায়িত্বে ছিলেন কিছু দিনের জন্য তখনই ঠিক হয়েছিল যে এই গ্যাপটা যখন পূরণ করা যাচ্ছে না, এটা ক্রমশ বেড়ে যাচ্ছে তখন ভাড়ার বাড়ি আপাতত বন্ধ থাক। সেইভাবে ভাড়ার বাড়ি বন্ধ ছিল। আমরা পরে আলোচনা করি এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে এটা ঠিক করেছি যে, যেহেতু ভাড়াটা কিছুটা বাড়ালাম, আমাদের যতটা সরকারি টাকা চলে যাচ্ছিল তার থেকে কিছুটা টাকা আমরা বাঁচালাম, আমরা নুতন করে ভাড়ার বাড়ির করব এবং তার ভাড়াটা এমন সিস্টেমে হবে, প্রতি ৫ বছর অন্তর এমনভাবে অ্যাডজাস্টেড হবে যাতে নো লস নো প্রফিট হয়। এই যে ভাড়া দানের ভিত্তি, এই ভিত্তিটা যাতে কখনও ডিসটার্ব না হয়। তার ভিত্তিতে মুখ্যমন্ত্রীর অনুমতী নিয়ে আবার আমরা ভাড়ার বাড়ি চালু করেছি এবং ইতিমধ্যে দুটো নুতন ভাড়ার বাড়ির প্রোজেক্ট আমরা শুরু করেছি কলকাতায়। আমরা আরও ভাড়ার বাড়ি বিভিন্ন জায়গায় করব, নিউ টাউনশিপে আমরা ভাড়ার বাড়ি করব এবং তার ভাড়ার ভিত্তিটা এমন ভাবে অ্যাডজাস্টেড হবে যাতে নো লস নো প্রফিট বেসিসটা ডিসটার্ব না হয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বর্তমানে যে সিদ্ধান্ত নিয়েছেন, আমি সেটাকে সমর্থন করছি। আমরা জানি, এখনও অনেক বাড়ি আনঅথরাইজড অকুপেশন হয়ে রয়েছে। এ ব্যাপারে কোনও ব্যবস্থা নিয়েছেন কি না? এছাড়া যেসব বাড়ি আপনারা তৈরি করেছেন তার মধ্যে অনেক বাড়ি এবং ওনারশিপ ফ্ল্যাট দীর্ঘদিন ধরে পড়ে আছে, কেউ নিচ্ছেন না। এসব ক্ষেত্রে কত তাড়াতাড়ি বিক্রির কাজটা করে উঠতে পারবেন?

**শ্রী গৌতম দেব ঃ** প্রথম প্রশ্নটা বুঝলাম, কিন্তু দ্বিতীয়টা বুঝলাম না। আনঅথরাইজড অকুপেশনের ক্ষেত্রে একটা গ্যাপ ছিল। এ-ব্যাপারে অসুবিধাটা আমি একটি লিখিত প্রশ্নের উত্তরে বলেছিলাম যে, হাইকোর্ট এবং বিভিন্ন কোর্টে দখলকারিরা মামলা করেছেন। এটা রাফলি ১,০০০ ফ্ল্যাট হবে। এক্ষেত্রে কোর্ট বিচার করে যদি বলে দেন যে, 'এই লোকেরা অন্যায় করেছেন, ফ্ল্যাটগুলি নিয়ে নিন ; বা সরকার অন্যায় করেছেন ফ্ল্যাটগুলি এদের দিয়ে দিন। কিন্তু সেটা বলছেন না। কিন্তু ঐ ১,১০০ ফ্ল্যাটই আমাদের হাতে চলে আসা উচিত, কিন্তু কোর্টে মামলা হওয়ায় দখল নিতে পারছি না। অবশ্য কিছু কিছু নিয়েছি। তবে বিভিন্ন জায়গা থেকে এস্টেট ম্যানেজার অফিসে খবর এলে আমাদের সুবিধা হয়। পরে পুরো তথ্য দিতে পারব ; দখল নিতে গিয়ে হাওড়াতেই আমাদের অফিসাররা মার খেয়েছেন। পুলিশ গিয়ে সেখানে ব্যবস্থা নিয়েছে। শ্রমিকদের জন্য বাড়ি, ভাড়া ২৫ বা ৪০ টাকা। সেগুলো ৫০,০০০ টাকায় কিনে নিয়েছে কলোয়াররা। সেগুলো

দখল করতে গিয়েই মারামারি হয়েছে। তারপর পুলিশ গিয়ে কয়েকটি ফ্ল্যাট দখল করেছে। সেখানকার প্রাক্তন কংগ্রেস এম. এল. এ. সুপ্রিয়বাবু খবরটা আমাদের দিয়েছিলেন। এখন আমাদের এম. এল. এ. আছেন সেখানে। এ-ব্যাপারে তথ্য দিলে আমরা ব্যবস্থা গ্রহণ করব।

দ্বিতীয় কথা যা বললেন, হাউসিং বোর্ডের বাড়ি তৈরি করে সেসব তো দিয়ে দেওয়া হয়। এরকম কোথাও পড়ে আছে জানালে ব্যবস্থা নেব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** এরকম অনেক পড়ে আছে। সেদিন আসানসোলের এম. এল. এ. ইতো বলছিলেন যে, সেখানে আপনাদের বাড়ি তৈরি হয়ে পড়ে থাকার ফলে জানালা দরজা সব খুলে নিয়ে গেছে। সেই বাড়িগুলি এখনও সেই অবস্থায় পড়ে আছে। এসব তৈরি করতে তো সরকারের অনেক অর্থ ব্যয় হয়েছে, অথচ সেগুলো পড়ে রয়েছে ; এখনও ভাড়া বা ওনারশিপ ফ্ল্যাট হিসাবে বিক্রি করা হয়নি। সরকারি অর্থ ইনভেস্ট করবার পর সেগুলো কেন পড়ে আছে এটাই আমার প্রশ্ন।

**Mr. Speaker :** Second question not allowed. Mr. Amar Chowdhury put your question.

**শ্রী অমর চৌধুরি ঃ** আপনি বলেছেন যে, যারা আছেন তাদের কাছে সেগুলো বিক্রি করা হবে। আমার প্রশ্ন, যারা আনঅথরাইজড বা সাবলেট হিসাবে যেসব ফ্ল্যাটে আছেন, বাড়ি বা ফ্ল্যাট বিক্রির মাধ্যমে হস্তান্তরের ক্ষেত্রে তারা প্রাধান্য পাবেন কি না?

**শ্রী গৌতম দেব ঃ** যারা টেনেন্ট নন, আনঅথরাইজড অকুপেন্ট, তাদের কাছে কি করে বিক্রি করব?

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** আপনি ১৯৯৭-৯৮ সালে ২,৩৮,৭১,৬৮০ টাকা আদায় করেছেন বলেছেন। আমার প্রশ্ন, ঐ আর্থিক বছরে ডিমান্ড কত ছিল? এত দিন পর্যন্ত আপনার কত অ্যাকুমুলেটেড ডিউজ এই আবাসন ভাড়াটিয়াদের কাছে পড়ে আছে?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী গৌতম দেব ঃ** আমি আগেই বলেছি আমাদের আগে দেড় কোটি টাকার মতো ডিমান্ড ছিল। এবারে আমরা ডবল করেছি, ৫০ টাকাটা ১০০ টাকা ১০০ টাকাটা ২০০ টাকা করেছি। এখন আমাদের ডিমান্ড ৩ কোটি টাকার কাছাকাছি। এই ফিগারটা অ্যাট এ পার্টিকুলার টাইম বলা অসুবিধা। কারণ সারা বছর স্কিপ করে সারা বছর ৩৬৫ দিনে ডিউজ থাকে। আমাদের ২০,২৩০টি ফ্ল্যাট আছে তার ভাড়া ৩ কোটির কাছাকাছি এখন হয়েছে। টোটাল অ্যাকুমুলেটেড ডিউজ এখন আমি কি করে বলব।

**Mr. Speaker :** Mr. Saugata Ray, I have repeatedly told that the members should not talk with the Press in the House. They may talk with them at the lobby or at the Press Corner. You are a senior member. This should not be done.

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে অনেক আবেদনকারী আপনার সরকার আবাসনে বাস করার জন্য আবেদন জমা দিয়ে রেখেছেন অনেক দিন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই এই যে আবেদনকারী যারা আটকে আছে তাদের ভাড়া দেওয়ার কোনও পরিকল্পনা আপনার আছে?

**শ্রী গৌতম দেব ঃ** আগে রেজিস্টার রাখা হত না, রেজিস্টার দরকার হত না। আমি আগেই বললাম যেহেতু তখন নূতন ভাড়ার বাড়ি পরিকল্পনা ছিল না, পুরানো ভাড়ার বাড়ি দেওয়া হত—একটা বাড়িতে ৩০/৪০ বছর একজন ভাড়া থাকত—বছরে ৫ টা বাড়ি ফাঁকা হত। কেউ মন্ত্রীর কাছে আসলেন, মন্ত্রী তাকে দিয়ে দিলেন। সেই জন্য এই ভাবে রেজিস্টার দরকার হত না। ৫-৭ টা বাড়ি ভাড়া দেওয়ার জন্য রেজিস্টার দরকার হত না। যেহেতু এখন আমরা নূতন বাড়ির দিকে যাচ্ছি এবং বছরের শেষে অ্যাভিকশন করে পুরানো বাড়ি ফাঁকা করে নেওয়া হচ্ছে সেই জন্য কিছু ভাড়ার বাড়ি পাওয়া যাচ্ছে, সেই কারণে রেজিস্টার করেছি। যারা বাড়ির জন্য অ্যাপ্লিকেশন করেছেন, কয়েক দিন আগে দেখবেন আমরা কাগজে বিজ্ঞাপন দিয়েছি সেটা আমরা ক্লোজ করে দিচ্ছি। যারা অ্যাপ্লিকেশন করেছেন মুখ্যমন্ত্রীর কাছে বা হাউসিং ডিপার্টমেন্টে তাদের যদি নাম থাকে তাহলে সেটা নিয়ে আমাদের রেজিস্টারে দেখে যেতে বলছি, আমরা তাদের কনসিডার করব। সেই রেজিস্টারের ১ নম্বর নাম থেকে দেওয়া হবে। ইতিমধ্যে যদি কেউ ঘর-বাড়ি করে না গিয়ে থাকেন বা নূতন জায়গায় না গিয়ে থাকেন তাহলে ১ নম্বরকেই দেওয়া হবে এবং যদি ১ নম্বর চলে যান তাহলে ২ নম্বরকে দেওয়া হবে। এই ভাবে আমরা একটা রেজিস্টার কমপ্লিট করার দিকে যাচ্ছি। কার নাম রেজিস্টারের কত নম্বর সিরিয়ালে আছে সেটা জেনে আসতে পারেন।

## Work Culture in State Government Offices

*119. (Admitted question No. *96) **Shri Asit Kumar Mal** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (P & AR) Department be pleased to state—

(a) whether the Government has taken any steps to improve the punctuality and work culture among State Government employees ;

(b) if so, the details thereof; and

(c) the results of the Government's efforts ?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) Orders have been issued from time to time to ensure punctuality in attendance of Govt. employees.

A Task Force has been constituted on 28th October, 1998 to suggest measures for toning up of the administration and improving its efficiency which will also include suggestions for further improving punctuality and work culture.

(c) There is continuing improvement.

I just want to add before supplementaries are asked that these proposals are before us. But I was informed that the second report of the Pay Commission will be submitted at the end of this month. So we have held it up. These orders have not been issued because the Pay commission is dealing with the same subject about the punctuality and work culture.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এই রাজ্যের সরকারি কর্মচারিদের মধ্যে কর্মসংস্কৃতি, নিয়মানুবর্তীতা এবং সময়ানুবর্তীতা আনার কথা অনেক দিন ধরে বলছেন। কিন্তু তা সত্ত্বেও রায়চক হয়ে যাওয়ায় বিভিন্ন সংবাদপত্রে এটা বেরিয়েছে এই বলে যে, এগারোটা সাড়ে এগারোটায় রাইটার্সের দপ্তরগুলোতে অধিকাংশ চেয়ার খালি। তার ফলে আমরা দেখছি, মুখ্যমন্ত্রীর কথা, ওর যে রকম ইচ্ছা সেটা সরকারি কর্মচারিদের কাজে প্রতিফলিত হচ্ছে না। আবার আমরা এটাও শুনি, রাজ্য সরকারের অধিকাংশ কর্মচারী কো-অর্ডিনেশন কমিটির সদস্য। তাহলে কো-অর্ডিনেশন কমিটির লোকেরা কি কাজ করছে না? আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, কর্মসংস্কৃতি ফিরিয়ে আনতে এবং কাজে উন্নতি করার জন্য রাজ্য কো-অর্ডিনেশন কমিটির নেতাদের সঙ্গে তিনি আলোচনা করেছেন কি না ; এবং করে থাকলে তার ফলাফল কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সংবাদপত্রে কি করে এইসব পরিসংখ্যান ঠিক করল আমি জানি

না। আমি কোনও দিনও শুনিনি যে চেয়ার গুণতি হচ্ছে যে, কোনটা খালি আছে, কোনটা খালি নেই। এইসব অসত্য কথা। এইসব স্ট্যাটিস্টিক্সের কোনও মূল্য নেই আমার কাছে। কিন্তু এটা যে অল্পসংখ্যক কর্মচারী, তাদের নিয়মানুবর্তিতা ইত্যাদি যেসব কথা বলা হয় তারা সেটা করেন না, তারজন্য তাদের সাজা হবারও একটা ব্যবস্থা আছে। আমি কো-অর্ডিনেশন কমিটির একটা সম্মেলনে গিয়েছিলাম। সেখানে ওরা আমাদের দোষারোপ করেছেন। ওরা বলেছেন, মন্ত্রীদের বলেছি, সরকারকে বলেছি, আপনাদের কাছে অনেকবার গিয়েছি। হ্যাঁ, আমার কাছেও দু-একবার এসেছেন। চিফ সেক্রেটারিকে আমরা বলেছি যে, আপনারা এইভাবে করলে চলবে না। অল্প লোকের জন্য আমাদের বদনাম হয়, বেশিরভাগে কর্মচারিদের বদনাম হয়। সেজন্য আপনারা সাজাটা অন্তত আরও কঠোর করুন। সেটা আমরা চিন্তা করছি। ওদের আর একটা অভিযোগ ছিল। আমি সম্মেলনে বলেছিলাম। আমার ধারণা যে, সাজাটা আরও কঠিন করার দরকার আছে। কারণ সত্যিই তো, অল্প লোকের জন্য বেশিরভাগ কর্মচারী তারা দায়ী হবে কেন? তবে কর্মচারিদের বেশিরভাগ যদি আমাদের জন্য কাজ না করতেন তাহলে আমরা বাইশ বছর ধরে এখানে আছি কি করে? মন্ত্রীরা কি বসে বসে সব ফাইল করছেন, নাকি সব কাজ করছেন? কিন্তু তাদের কি উন্নতি হবে বা ঐ ব্যাপারে কি হবে, আমি এখুনি বলতে পারি না। এখন যা নিয়ম আছে তাতে ওদের যে ছুটি প্রাপ্য আছে তা থেকে কতকগুলো ছুটি কাটা হয়। তবে এটা যথেষ্ট নয়। কিন্তু কি করতে হবে—এটা প্রোমোশনের সঙ্গে লিংকড আপ হবে কিনা বা অন্য কিছুর সঙ্গে হবে কি না, এগুলো আমাদের চিন্তা করতে হবে। ওদের সুপারিশ আমি যতদূর বুঝেছি, ওটা আপনারা করুন এবং রিওয়ার্ডের কথাও বলেছেন। যিনি কাজ করেছেন তিনি যদি জুনিয়র হন, আর সিনিয়র যিনি কাজ করেননি তাহলে সেই সিনিয়র ম্যান শ্যুড বি সুপারসিডেড। ওরা এই রকম কথা বলেছেন। আমি সম্মেলনে বসে বসে শুনেছি। আমরা সেই টাস্ক ফোর্সের কতকগুলো করেছি। সেটা আমি এখুনি বলতে পারছি না। আমরা অপেক্ষা করছি। এই মাসের শেষে পাওয়া যাবে। পে-কমিশনও একই ব্যাপারে আলোচনা করছেন। তাহলে আরও উন্নতির জন্য যা যা করণীয় কাজ সেটা আমরা করব। আর এখানে এটা ঠিক যে কর্মচারিদের মধ্যে কো-অর্ডিনেশন কমিটি সবচেয়ে বড় সংগঠন এবং আমাদের সমর্থন করেন। সাধারণভাবে এটা ঠিক। কিন্তু অন্য যারা আছেন, আমি এটা বলতে পারি না, কংগ্রেসের দু-তিনটি আছে, কোনওটা কি বোঝা যায় না। তাদের অনেকে আমার সঙ্গে মাঝে মাঝে দেখা করেন। ওদের অনেক নেতৃত্ব আছে। কিন্তু ওদের মধ্যে কেউই কাজ করে না, কারণ রাজনীতিগতভাবে আমাদের বিরোধী তাই বোধ হয়, এটাও আমি বলতে পারব না। কারণ এই রকম তেমন কোনও রিপোর্ট আমার কাছে নেই। ঠিক সেই রকম ভাবে কিছু রাজনৈতিক দল আছে, বাইরে থেকে চেষ্টা করে ছোট ছোট সংগঠন করেছেন তারা অনেক সময় আমার কাছে আসেন এক সঙ্গে। তারা ইউনাইটেডলি আমার কাছে আসেন,

কাজকর্ম সম্বন্ধে আমাকে বলেন। তাদের দাবি সম্বন্ধে তারা বলেন। এই পদ্ধতিতে আমরা চলেছি এবং আমরা সন্তুষ্ট। কিন্তু আবার আমি বলি যে, আরও উন্নত হওয়া দরকার জেলায় জেলায়, শুধু রাইটার্স বিল্ডিংসে নয়। তারজন্য যে ব্যবস্থা করা দরকার তা আর অল্প দিনের মধ্যে আমরা করতে পারব। সৌগতবাবুকে একটা কপি পাঠিয়ে দেব। ওর যদি কোনও সাজেশন থাকে, সুপারিশ থাকে উনি দেবেন।

**শ্রী সৌগত রায় ঃ** মুখ্যমন্ত্রী যে এই ব্যাপারে যথেষ্ট কনসার্ন্ড এটা শুনে ভাল লাগল। উনি বলেছেন যে, শুধু যে কো-অর্ডিনেশন কমিটির লোকেরা কাজ করে বা করে না এই রকম নয়। আরও যারা আছে, সংস্থা আছে, তারাও কাজ করতে পারে। এটা একটা সাধারণ সমস্যা। সংবাদপত্রের যে কথা বললেন এটা ঠিক না। আমরা নিজেদের কাজে রাইটার্স বিল্ডিংসে যাই। ১১.৩০ আগে কেউ আসে না, চেয়ার ফাঁকা থাকে। মাননীয় মুখ্যমন্ত্রীর তো যাবার সুযোগ নেই। আমি নিজে রাইটার্স বিল্ডিংসে গিয়ে দেখেছি চেয়ার খালি। আর কাগজে কোনও স্ট্যাটিস্টিক্স দেয়নি। কাগজ লিখে দিয়েছিল যে, এই এই দপ্তরে এতগুলো চেয়ার খালি ছিল। ছবিও ছাপা হয়েছিল যে, অফিসের সময়ে চেয়ার খালি থাকে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি না যে একদিনেই পরিবর্তন করুন। তবে ২২ বছরে অনেক সময় ছিল, পরিবর্তন করা যেত। মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, কাজ যদি নাই হয় তাহলে ২২ বছর আছি কি করে। যেখান থেকে আপনারা ভোট পেয়ে ২২ বছর রয়েছেন তাদের সঙ্গে সরকারি কাজের কোনও যোগ নেই। এখানে যারা আছেন বরং তাদের ভোটের দিন কাজ না করতে বললেই আপনাদের সুবিধা। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, এই বছর শুনছি এবং বাজেট বক্তৃতাতেও বলা হয়েছে কর্মিদের দায়বদ্ধতার কথা। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, বুদ্ধদেববাবুও কো-অর্ডিনেশন কমিটির মিটিং গিয়ে শাস্তি দেব, এই করব এসব কথা বলেছেন। শুনতে ভাল লেগেছে, এতে শিল্পপতিদেরও ভাল লাগবে, কিন্তু কাজে হচ্ছে না। এবারের বাজেট বক্তৃতায় মাননীয় অর্থমন্ত্রীও বলেছেন যে, নতুন করে একটা অ্যানুয়াল কনফিডেন্সিয়াল রিপোর্ট চালু করা হবে এবং ডায়েরি প্রথা যেটা উঠে গেছিল সেটা আবার চালু করা হবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই যে, আপনারা অ্যানুয়াল কনফিডেন্সিয়াল রিপোর্ট তুলে দিলেন আর ডায়েরি প্রথাও তুলে দিলেন, তুলে দিয়ে আবার এসব চালু করছেন কেন?

[11-50 — 12-00 Noon]

**শ্রী জ্যোতি বসু ঃ** আনুষ্ঠানিকভাবে তোলা হয়নি। কিন্তু কার্যকরও হয়নি এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কো-অর্ডিনেশন কমিটি এবং অন্য যেসব সংস্থা আছে তারাও বলেছেন ওটা পুনর্বিবেচনা করুন। এটা করলে এটাতে পুরোপুরি বোঝা যাবে যে, কখন কে

আসছে, কখন কে যাচ্ছে, কি কাজ করল। এলেই তো আর কাজ হয় না, পানচুয়েলিটি হলেই তো আর কাজ হবে না, সুতরাং সেসব জানব কি করে, সেই চিন্তা ভাবনা করেই এটা করা হয়েছে। মন্ত্রীদের একটা কথা বলা হয়েছিল যে, আনরিটিন বা রিটিন যেভাবেই হোক মন্ত্রীরা একবার অন্তত নিজে রেজিস্টারটা দেখবেন। আমি দুবার দেখেছি। তারপরে আর দেখিনি। আমি অর্থমন্ত্রীকে বলেছিলাম যে আপনি দেখুন, আপনার তো গুরুত্বপূর্ণ বিভাগ। উনি বলেছেন যে, উনি অনেকবার দেখেছেন এবং সন্তুষ্টও ছিলেন। এই অবধি আমি সরকারিভাবে মন্ত্রীদের বলেছি। কিন্তু আমার মনে হয় এটা আনুষ্ঠানিকভাবে প্রত্যেক দপ্তরের মন্ত্রীরা আছেন, তারা অন্তত পিরিয়ডিক্যালি বা মাসে একবার এটা দেখতে পারেন।

**শ্রী সৌগত রায় ঃ** আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, মুখ্যমন্ত্রী বলেছেন যে, অ্যানুয়াল কনফিডেন্সিয়াল রিপোর্ট এবং ডায়েরি প্রথা চালু করছেন। মন্ত্রীরাও বলেছেন ঠিকমতো কাজ হচ্ছে কি না দেখবেন। কিন্তু আমি বলতে চাই যে, কেউ কেউ সময়ে এলেও অফিস থেকে গিয়ে চা খেতে যান। তারপরে বিভিন্ন সেলস ম্যানরা রাইটার্স বিল্ডিংসে ঘোরে। টেবিলের উপরে শাড়ি বোঝাই করা থাকে, বিক্রি করা হয়। তারপরে ওখানে বই বিক্রি করা হচ্ছে। এই প্রসঙ্গে আমি জানতে চাই যে, কারখানায় যেমন ওয়ার্ক স্টাডি, টাইম স্টাডি আছে অর্থাৎ একজন লোক ৮ ঘন্টা কাজ করলে কতটা কাজ করবে সেটা স্পেশ্যালাইজড অর্গানাইজেশন এসে বলে দেয়। সেখানে কতটা কাজ করতে হবে এবং প্রোডাকশন দেবার থাকলে এতগুলো প্রোডাকশন দিতে হবে তারা বলে দেন। এটাই এখানে যারা ইন্ডাস্ট্রিয়াল ইঞ্জিনিয়ারিং করেন তারাও এখানে হোয়াইট কালার এক্সটেন্ট করছেন যে, একটা লোক দিনে কটা চিঠি টাইপ করবে বা কটা ফাইল ডিল করতে পারে। এরজন্য অবশ্য সায়েন্টিফিক স্টাডির দরকার। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে চাই যে, সরকারি কর্মচারিদের আউট পুট বা প্রোডাক্টিভিটির ব্যাপারে কোনও ওয়ার্ক স্টাডি বা টাইম স্টাডি বা এই ধরনের কোনও ইন্ডাস্ট্রিয়াল স্টাডি যাতে করে কতটা কাজ করা উচিত একজন লোকের, সেটা নিয়ে ভাবছেন কিনা, ভাবলে তার রূপায়ন কিভাবে করা উচিত সেটা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ডায়েরি যেটা আগে চালু ছিল সেটাই আবার চালু করব। কারণ ডায়েরি থেকেই অনেক কিছু বোঝা যাবে। কিন্তু তারপরে যদি দেখি আরও প্রয়োজন আছে তখন দেখব। তবে এটা নিয়ে এখনও ভাবিনি। একটা উন্নতি হয়েছে ২২ বছরে যে, রাইটার্স বিল্ডিংসে মন্ত্রীদের মন্ত্রীদের ঘরের সামনে ভিড় হয়ে থাকে না যেমন কংগ্রেস আমলে থাকত। শত শত লোক সেই সময়ে ঘোরাঘুরি করত আর বলত যে, দেশলাইয়ের খাপে চাকুরি করে দিন, লিখে দিতে হবে। এইভাবে ১০ হাজার ২০ হাজার

চাকুরি হয়ে গেছে। সেইসব আজকাল আর নেই। একটা সভ্য সরকার যেভাবে চলা দরকার সেইভাবে চলছে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আমরা রাইটার্স বিল্ডিংসে এবং বিভিন্ন অফিসে দেখি হঠাৎ কর্মচারী সমিতির নেতৃত্বে কোথাও বন্দেমাতরম—রাইটার্স বিল্ডিং-এ হামেশাই হয়—কোথাও ইন্দক্লাব জিন্দাবাদ করে অফিস আওয়ার্সে। এর মধ্যে স্লোগান, মিছিল ইত্যাদি চলছে। আমরা বলছি এইসব আন্দোলনের জায়গা অন্যত্র হতে পারে। অফিস আওয়ার্সে খোদ রাইটার্স বিল্ডিং-এ বন্দেমাতরম ইন্দক্লাব জিন্দাবাদ করছে, এইগুলি বন্ধ করা যায় কিনা বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, না এই রকম যে খুব বেশি হয়েছে আমি বলতে পারি না। সে ফেডারেশন হোক আর যাই হোক। আমি এটা বলেছি, যদিও মিটিং ইত্যাদি অফিসে করা উচিত নয় কিন্তু আমরা বলেছি, নিচে যেখানে খাওয়া দাওয়া হয়, যেখানে ক্যান্টিন আছে, সেখানে যখন আধঘন্টা ছুটি থাকে, তখন ওরা মিটিং ইত্যাদি করতে পারে। এটা আমাদের নিয়মের মধ্যে প্রায় চলে এসেছে। কিন্তু অন্য সময়ে তাদের করাটা ঠিক নয়। তবে দু-একটি ঘটনা ঘটেছে মন্ত্রীর ঘরে জোর করে ঢুকেছে, অফিসারের ঘরে জোর করে ঢুকেছে, তার জন্য তারা সাজা পেয়েছে, আমার তো মনে হয় না এর জন্য কখন, পুলিশের দরকার হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, সৌগতবাবু কো-অর্ডিনেশন কমিটির নামটাম করাতে একটু চটেছেন। স্বাভাবিকভাবেই হয়। কিন্তু সামগ্রিকভাবে পশ্চিমবাংলার কর্মসংস্কৃতি—আমি কো-অর্ডিনেশন বলছি না—যে সার্ভিসটা আগে পাবলিক পেত, বিভিন্ন ডিপার্টমেন্ট থেকে, সেই সার্ভিসটা আগের মতোন পাচ্ছে না। এটা বাস্তব, বাজেটেও উল্লেখ আছে। তার জন্য রাজ্য সরকারও দেখতে পাচ্ছি, বেশ কিছুদিন ধরে এটা নিয়ে বারবার বলছেন এবং এবারে তো বাজেটেও অর্থমন্ত্রী নিজে ঐ দায়বদ্ধতার কথা বা কর্মচারিদের ঐ রিপোর্ট রাখা বা ডাইরি রাখার প্রভিসনের কথা বলেছেন এবং পাবলিক গ্রিভান্সও যা বাড়ছে তার জন্য তথ্য সংস্কৃতি দপ্তর—আমাদের বুদ্ধদেববাবু আছেন—পাবলিক গ্রিভান্স অ্যাসিস্ট্যান্স কমিটি করেছেন, এটা বাস্তব সত্য। কর্মসংস্কৃতি জেনারেলভাবে আগের তুলনায় ডেটেরিয়েট করেছে, এটা নিশ্চয় সরকারকে চিন্তিত করছে। আমার যেটা জিজ্ঞাস্য রাজ্য সরকার এই ব্যাপারে কি পদক্ষেপ নিচ্ছেন এবং বিশেষ করে আমার যেটা প্রশ্ন মাঝে মাঝে জাগে বামফ্রন্ট সরকার তারা মূল্যবোধের কথা বলেন, কিন্তু গত ২০ বছরে বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকা সত্ত্বেও কর্মসংস্কৃতি জেনারেলভাবে নিচের দিকে চলে যাচ্ছে কেন? এর প্রতিকারের উপায় কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটাতো আপনার মত। মাননীয় সদস্য তার মত বললেন। আমি কি বলব। আমরা আপনার মত মানি না। আমরা মনে করি সাধারণভাবে উন্নতি হয়েছে। বেশির ভাগ কর্মচারী কাজ করেন রাইটার্স বিল্ডিংস-এ বা জেলায় জেলায়। কিছু কর্মচারী আছেন যারা অপরাধী, তাদের সম্বন্ধে ব্যবস্থাটা আমাদের করতে হবে। আর মন্ত্রীদের তদারকি করার দরকার আছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্যার, মাননীয় মহাশয় সঠিকভাবেই বলেছেন, কতিপয় সরকারি কর্মচারীর জন্য এই জিনিসটা এসেছে। এবং বেশি করে প্রচার করা হচ্ছে, কর্ম সংস্কৃতি নষ্ট হয়ে গেছে। তাই যদি হত তাহলে রাজ্যের উন্নয়নের গতি অব্যাহত থাকত না। সুতরাং অল্প কয়েকজন যারা আছেন তাদের বিরুদ্ধে আপনি কি কি ব্যবস্থা নেবেন বলেছেন। আমি জানতে চাইছি, রাইটার্স বিল্ডিংস-এর কর্মচারীর সম্বন্ধে প্রশ্ন উঠেছে—খুবই কতিপয়—তেমনি নির্দিষ্টভাবে জানতে চাইছি, নিউ সেক্রেটারিয়েট বা সল্ট লেকের বিকাশ ভবনে যে সরকারি কর্মচারিরা কাজ করেন তাদের সম্বন্ধে কোনও অভিযোগ এসেছে কিনা দয়া করে বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে কিছু আসেনি। অন্য কোনও মন্ত্রীর কাছে এসেছে কিনা বলতে পারব না।

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### রাজ্যে ব্লক পুনর্বিন্যাস

*১২০। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৬) **শ্রী রামপদ সামন্ত ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ব্লক পুনর্বিন্যাস করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না ;

(খ) থাকলে,

(১) কোন পর্যায়ে আছে ; এবং

(২) পুনর্গঠনের ক্ষেত্রে কি কি বিষয়ে অগ্রাধিকার দেওয়া হবে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এমন কোনও পরিকল্পনা এই মুহূর্তে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## চিড়িয়াখানা

*১২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪) **শ্রী কমল মুখার্জি** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার নিয়ন্ত্রণাধীন চিড়িয়াখানার সংখ্যাটি কটি ; এবং

(খ) বেসরকারি উদ্যোগে প্রতি জেলায় চিড়িয়াখানা করার কোনও প্রস্তাব সরকারের বিবেনচাধীন আছে কি না?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দু'টি যথাক্রমে আলিপুর চিড়িয়াখানা ও দার্জিলিং-এ পদ্মজা নাইডু হিমালয়ান জুওলজিক্যাল পার্ক।

(খ) না।

## শিলিগুড়িতে ট্রাক টার্মিনাল স্থাপন

*১২২। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৮) **শ্রী তপন হোড়** ঃ নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, শিলিগুড়িতে (মাটিপাড়া) একটি ট্রাক টার্মিনাল স্থাপনের পরিকল্পনা আছে ;

(খ) সত্যি হলে, উক্ত টার্মিনালটি কবে নাগাদ চালু করা সম্ভব হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) টার্মিনাল অংশটি গত ১৬ই জানুয়ারি '৯৯ চালু করা হয়েছে।

(গ) উক্ত প্রকল্পটি শিলিগুড়ি জলপাইগড়ি উন্নয়ন কর্তৃপক্ষ রূপায়িত করছে। সমগ্র প্রকল্পের জন্য আনুমানিক পাঁচ কোটি টাকা ব্যয় বরাদ্দ প্রাথমিকভাবে ধরা হয়েছে।

## আর্সেনিক দূষণ

*১২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩০১) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের আর্সেনিক-কবলিত এলাকাগুলির মোট লোকসংখ্যা কত ;

(খ) এই আর্সেনিক-কবলিত এলাকাগুলির মানুষের মধ্যে ইতিমধ্যে কতজন আর্সেনিক দূষণে আক্রান্ত হয়েছেন ; এবং

(গ) কতজন আর্সেনিক দূষণজনিত রোগে আক্রান্ত হয়ে মারা গেছেন?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রায় ৫৩ লক্ষ।

(খ) প্রয়োজনীয় তথ্য স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরে থেকে পাওয়া যাবে।

(গ) ঐ।

## কলকাতার ভূগর্ভস্থ জলস্তর

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৯) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার ভূগর্ভস্থ জলস্তর নিয়ন্ত্রণ করতে কলকাতা পৌরসভা কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে, তা কি?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৩.৫ মিটার ও তার বেশি উচ্চতার বহুতল বাড়ির ক্ষেত্রে কলকাতা পৌরসভা ভূগর্ভস্থ জল উত্তোলনের ক্ষেত্রে নিয়ন্ত্রণের ব্যবস্থা নিয়েছে।

এছাড়াও হাউসিং কমপ্লেক্সগুলিতেও অনুরূপ ব্যবস্থা নেওয়া হয়েছে।

ঐসব বাড়ির প্ল্যান মঞ্জুর করার আগে জল দপ্তর ভূ-পৃষ্ঠের উপরের জল সরবরাহের ক্ষেত্রে তাদের অভিমত জানাবে। যদি ভূ-পৃষ্ঠের জল সরবরাহ সম্ভব হয় সে ক্ষেত্রে গভীর নলকূপ বসানোর অনুমতি দেওয়া হবে না।

### অবন্টিত খাসজমি

*১২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫০১) শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কত একর খাস জমি অবন্টিত অবস্থায় আছে (জেলাওয়ারি) ; এবং

(খ) ঐ জমিগুলি বন্টন করার জন্য কি পরিকল্পনা আছে?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জানুয়ারি ১৯৯৯ পর্যন্ত প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী জেলাওয়ারি অবন্টিত খাস জমির বিবরণ নিম্নরূপ ঃ

| | | | |
|---|---|---|---|
| | বাঁকুড়া | — | ৪৪১৪.১৮ |
| | বর্ধমান | — | ১০৮৭৫.৫৭ |
| | বীরভূম | — | ৩৯৭৭.৩৭ |
| | দার্জিলিং | — | ৪১২২.৫১ |
| | হাওড়া | — | ৩৩৮.৪৮ |
| | হুগলি | — | ২১২৮.৮৮ |
| | জলপাইগুড়ি | — | ১৫৪৬১.৩৬ |
| | কুচবিহার | — | ৮৩৪.৬৭ |
| | মালদা | — | ১১৭১৭.৬৫ |
| * | মেদিনীপুর | — | ২৩৪৮২.৯৮ |
| * | তমলুক | — | ৩৮১৩.৫৪ |
| | মুর্শিদাবাদ | — | ২৯৫১.৩৮ |
| | নদীয়া | — | ১৯৩০.৫৬ |

(*ভূমি সংস্কারের সুবিধার জন্য তমলুককে একটি জেলা হিসাবে ধরা হয়

| | | |
|---|---|---|
| পুরুলিয়া | — | ৮৯৩৭.১৩ |
| দক্ষিণ চব্বিশ পরগনা | — | ৮৫১.৭১ |
| উত্তর চব্বিশ পরগনা | — | ৬৮৯৯.৮১ |
| দক্ষিণ দিনাজপুর | — | ৫৪৬.৭৩ |
| উত্তর দিনাজপুর | — | ১০৫৭১.৫১ |
| | মোট | ১১০৫৮০.০২ |

(খ) জমি বন্টন সরাকরের একটি ধারাবাহিক কর্মসূচি। সুতরাং বন্টনযোগ্য অবন্টিত জমি যথানিয়মে বন্টিত হবে। এ বিষয়ে যৌথভাবে তদন্ত করে দ্রুত বন্টনের কাজ শুরু করার জন্য সংশ্লিষ্ট সকলকে নির্দেশ দেওয়া হয়েছে এবং নিয়মিত পর্যালোচনা করা হচ্ছে।

**বেসরকারি উদ্যোগে কাগজকল**

*১২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩১) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যে বেসরকারি উদ্যোগে একটি কাগজকল স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ;

(খ) সত্যি হলে, উক্ত কাগজকলটি কোথায় স্থাপন করা হবে ; এবং

(গ) উক্ত পরিকল্পনা রূপায়ণের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বেসরকারি উদ্যোগে দুইটি কাগজকল স্থাপনের পরিকল্পনা রয়েছে।

(খ) একটি দার্জিলিং জেলার ফাঁসিদেওয়া ব্লকে এবং অপরটি মেদিনীপুর জেলার হলদিয়াতে স্থাপন করার পরিকল্পনা আছে।

(গ) দার্জিলিং জেলার প্রকল্পটি রূপায়ণের ব্যাপারে সংশ্লিষ্ট কোম্পানি জাক্কো পয়্যার কনসাল্টিং ইঞ্জিনিয়ারস নামক কনসালটেন্সি ফার্মকে সম্ভাব্যতা সমীক্ষার জন্য নিযুক্ত করেছে। পাশাপাশি প্রকল্পটির জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের

কাজ শুরু করা হচ্ছে। হলদিয়াতে প্রস্তাবিত প্রকল্পটির জন্যও জমি অধিগ্রহণের কাজ শুরু করা হচ্ছে।

## হোমগার্ড নিয়োগ

*১২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৭) **শ্রী মহবুবুল হক :** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে হোমগার্ড নিয়োগের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না;

(খ) থাকলে, কোন জেলায় কতসংখ্যক হোমগার্ড নিয়োগ করা হবে ; এবং

(গ) উক্ত নিয়োগের ক্ষেত্রে শিক্ষাগত যোগ্যতা কি?

**স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই মুহূর্তে নেই। কিন্তু ১০ জন ডিস্ট্রিক্ট কম্যান্ডান্ট এবং ৮৫ জন হোমগার্ড কমান্ডান্ট তালিকাভুক্ত করার প্রস্তাব আছে।

(খ)

| জেলা | ডিঃ কম্যান্ডান্ট | হোমঃ কম্যান্ডান্ট |
|---|---|---|
| বর্ধমান | ১ | ৫৯ |
| কুচবিহার | ১ | — |
| জলপাইগুড়ি | ১ | ৫ |
| নদীয়া | — | ৪ |
| হাওড়া | ১ | ২ |
| পুরুলিয়া | ১ | ১ |
| দঃ দিনাজপুর | ১ | ৯ |
| উঃ দিনাজপুর | — | ৬ |
| হুগলি | ১ | ৪ |
| মালদা | — | ১০ |

| | | |
|---|---|---|
| বীরভূম | — | ৬ |
| মুর্শিদাবাদ | ১ | ১৫ |
| মেদিনীপুর | ১ | ১১ |
| বাঁকুড়া | ১ | ৭ |
| | ১০ | ৮৫ |

(গ) হোমগার্ডদের ক্ষেত্রে অষ্টম শ্রেণী উত্তীর্ণ, কমান্ডান্টদের ক্ষেত্রে যে কোন শাখায় স্নাতক।

## শিল্পগঠনে চুক্তি

*১২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৭) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিল্প বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চলতি আর্থিক বছরে রাজ্যে কতগুলি বিদেশি ও দেশি শিল্পপতি শিল্পগঠনে চুক্তিতে সই করেছেন ; এবং

(খ) কোন কোন শিল্প সংস্থা, কি কি শিল্প গঠনে উদ্যোগ হয়েছেন?

**শিল্প বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চলতি আর্থিক বছরে মোট ৬টি (ছয়টি) চুক্তি হয়েছে।

(খ) ১। মিৎসুবিসি কেমিক্যাল—পিউরিফায়েড টেরেপথ্যালিক অ্যাসিড।

২। বেঙ্গল নেসফরস ইন্ডাস্ট্রিস লিমিটেড—ডেয়রি।

৩। ওয়াই ... ইঞ্জিনিয়ারিং অ্যান্ড টেকনোলজি লিঃ ইস্রায়েন—ডেয়রি।

৪। অ্যাগ্রিডেভ, ইস্রায়েল—হর্টিকালচার এবং ফ্লোরিকালচার প্রোজেক্ট।

৫। সোনাটা ইয়ার্ন লিমিটেড—ডুট ইয়ার্ন।

৬। ইন্ডিয়া ট্রেড প্রমোশন অর্গানাইজেশন—ক্যালকাটা ... কমপ্লেক্স।

## মিউনিসিপ্যাল কর্মচারিদের নতুন বেতনক্রম

*১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৮) **শ্রী অধীর চৌধুরি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে চতুর্থ পে-কমিশনের সুপারিশ মেনে মিউনিসিপ্যাল কর্মচারিদের বেতন দিতে অতিরিক্ত কত অর্থের প্রয়োজন হবে ; এবং

(খ) উক্ত ব্যাপারে সংশ্লিষ্ট মিউনিসিপ্যালিটিগুলি তাদের ক্যাজুয়াল কর্মচারিদের জন্য রাজ্য সরকারের কাছ থেকে কোনও অর্থ পাবে কি?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪র্থ পে কমিশনের সুপারিস পৌর কর্মচারিবৃন্দের বেতন বৃদ্ধির জন্য এক বছরে আনুমানিক অতিরিক্ত ১২৫ কোটি টাকা প্রয়োজন হবে।

(খ) না, পৌরসভাগুলির ক্যাজুয়াল কর্মিদের জন্য কোনও অর্থ বরাদ্দের ব্যবস্থা নেই।

## রাজ্যে মধু সংগ্রহ

*১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৩) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ ও ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে মোট কত পরিমাণ মধু সংগৃহীত হয়েছে ;

(খ) মধু বিক্রি বাবদ প্রাপ্ত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) কোন জেলায় সবচেয়ে বেশি মধু সংগৃহীত হয়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংগ্রহীত মধুর পরিমাণ ঃ

১৯৯৬-৯৭—৪১,৪৯৪ কে. জি.

১৯৯৭-৯৮—৬০,১৬৭ কে. জি.।

(খ) মধু বিক্রি বাবদ প্রাপ্ত অর্থের পরিমাণ ঃ—

১৯৯৬-৯৭ সালে ১৭,০২,৮৮৫ টাকা

১৯৯৭-৯৮ সলে ১৭,৯৩,৪৬২ টাকা।

(গ) দক্ষিণ ২৪ পরগনা জেলায় সবচেয়ে বেশি মধু পাওয়া যায়।

**বানতলা লেদার কমপ্লেক্স**

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১১২) **শ্রী সৌগত রায় : শিল্প** ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বানতলায় লেদার কমপ্লেক্স স্থাপনের কাজে এ পর্যন্ত কতটা অগ্রগতি হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) Calcutta Leather Complex-এর কাজের সন্তোষজনক অগ্রগতি হচ্ছে। এখন পর্যন্ত মোট ১,১০০ একর জমির মধ্যে ৮৫০ একর জমি অধিগৃহীত হয়েছে তার ৪০ একর জমি অধিগ্রহণ করা হচ্ছে। কলকাতা হাইকোর্টে মামলার দরুণ প্রায় ২০০ একর জমি এখনও কাজের জন্য হস্তান্তর করা যায়নি। Tapory গুলির প্রকল্পের পরিকাঠামোর সামগ্রিক বিষয়সহ Efluent Treatment Plant অন্যান্য কর্মসূচি সময়ভিত্তিক গুরুত্ব দিয়ে সম্পাদন করা হচ্ছে।

*Question No. 132 Held Over.

**শিল্পে বিদেশি বিনিয়োগ**

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭২) **শ্রী আবু সুফিয়ান সরকার : শিল্প** ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য শিল্প নিগমের আহ্বানের কত জন বিদেশি শিল্পপতি এ রাজ্যে শিল্প স্থাপনে রাজি হয়েছেন ;

(খ) উক্ত শিল্পপতিগণ কারা ; এবং

(গ) সংশ্লিষ্ট শিল্পে বিনিয়োগের পরিমাণ কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গত কয়েক বছরে ৪৪টি অনাবাসী ভারতীয় এবং বিদেশি শিল্প সংস্থা ও

রাজ্যে শিল্প স্থাপনে এগিয়ে এসেছেন

(খ) এ সংস্থাগুলি নিম্নরূপ ঃ—

১। মিৎসুবিসী কেমিক্যালস কর্পোরেশন

২। চ্যাটার্জি গ্রুপ

৩। কেরো জি. এম. বি. এইচ

৪। স্টলবার্গ

৫। ভিসুভিয়াস লিমিটেড

৬। এলকোয়া

৭। পেপসি কো লিমিটেড

৮। ওয়ান্টার ক্রাভেন সেরামিক জি. এম. বি. এইচ.

৯। ক্যালটেক্স লিমিটেড

১০। সিকোকো লিমিটেড

১১। প্রাইস ওয়াটার হাউস/কুপারস

১২। ডি. এক্স. এল. ল্যাডিন সীমান্ত

১৩। প্রাকস এয়ার

১৪। রিপোর্ট ইঞ্জিনিয়ার্স

১৫। এস্টালসিস সিস্টেমস

১৬। টিসিজি সফটওয়ার

১৭। ক্যানিজেন্ট টেকনোলজি

১৮। লাউজিটার প্লাস লিমিটেড

১৯। সিমেনস পাবলিক কমিউনিকেশন নেট ওয়ার্ক

২০। রিসার্চ ইঞ্জিনিয়ার্স (প্রাঃ) লিমিটেড

২১। রিসার্চ ইঞ্জিনিয়ার্স (এশিয়া) লিমিটেড

২২। কন্ট্রোল টেকনিক্স ইন্ডিয়া প্রাইভেট লিমিটেড

২৩। গেস্টেটনার (ইন্ডিয়া) লিমিটেড

২৪। কমপ্যুটার অ্যাশোসিয়েটস

২৫। সিমোকো টেলিকমিউনিকেশনস (সাউথ এশিয়া) লিঃ

২৬। জেনারেল ইলেক্ট্রিক কোম্পানি (জিইসি আলসথ্রম)

২৭। সেমা গ্রুপ সফটওয়ার (ইন্ডিয়া) প্রাইভেট লিমিটেড

২৮। মোদি টেলস্ট্রা লিমিটেড

২৯। ডায়াস ইনফোটেক (প্রাঃ) লিমিটেড

৩০। প্রাইস ওয়াটার হাউস অ্যাশোসিয়েটস (প্রাইভেট) লিমিটেড

৩১। কগনিজ্যান্ট টেকনোলজি সলুশনস (প্রাঃ) লিমিটেড

৩২। ব্রাডেন ল্যাবস (প্রাঃ) লিমিটেড

৩৩। আর. বি. ডাটা কমিউনিকেশনস (প্রাঃ) লিমিটেড

৩৪। সফটওয়ার কঙ্গলোমারেট (প্রাঃ) লিমিটেড

৩৫। এ. আর. বি. সফটওয়ার ইন্ডিয়া (প্রাঃ) লিমিটেড

৩৬। ডায়নামিক ডিজিটাল টেক (প্রাঃ) লিঃ

৩৭। ক্যালকাটা ইনভেস্টমেন্ট কাস্টিং কোম্পানি

৩৮। সিমসীজ রিসার্চ (ইন্ডিয়া) প্রাঃ লিঃ

৩৯। ডাটা ইলেক্ট্রনিক্স (প্রাঃ) লিঃ

৪০। নেকসজেন টেকনোলজিস (প্রাঃ) লিঃ

৪১। আর. ডি. এল. টেকনোলজিস (প্রাঃ) লিঃ

৪২। এ. এম. বি. কমপিউটার ইন্টিগ্রেটেড ইঞ্জিনিয়ারিং

৪৩। মেগা ডিজাইনস (প্রাঃ) লিমিটেড

৪৪। আর. এস. সফটওয়ার (ইন্ডিয়া) লিমিটেড

এছাড়া প্রযুক্তি, পরামর্শ, যন্ত্রসামগ্রী ও আর্থিক সংস্থান ক্ষেত্রগুলিতে আরও দুইশত স্বদেশি ও অনাবাসী ভারতীয় সংস্থা পশ্চিমবঙ্গে শিল্পস্থাপন নানাভাবে অংশগ্রহণ করেছেন।

(গ) উপরিউক্ত শিল্পে মোট বিনিয়োগের পরিমাণ ১১,৯৯৫ কোটি টাকা হবে বলে মনে করা হচ্ছে।

### হকার পুনর্বসান

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৪) **শ্রী অসিত মিত্র এবং শ্রী শঙ্কর সিং ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

কলকাতা ও হাওড়ায় উচ্ছেদ হওয়া হকারদের এ পর্যন্ত কত জনকে পুনর্বাসন দেওয়া হয়েছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কলকাতা শহরে এখনও পর্যন্ত লটারীর মাধ্যমে ১,৭৩৭ জন হকারকে স্থায়ী পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে।

প্রায় ২,৭০০ জনের মতো হকারের অস্থায়ী পুনর্বাসনের ব্যবস্থা হয়েছে।

আরও ১,৪০০ হকারের স্থায়ী পুনর্বাসনের কাজ চলছে।

হাওড়া শহরে কিছু কিছু স্থানে হকার পুনর্বাসনের প্রচেষ্টা চলছে।

### নিম্ন মধ্যবিত্ত ও মধ্যবিত্তদের জন্য ফ্ল্যাট

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৬) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১-১-৯৮ থেকে ৩১-১২-৯৮-র মধ্যে কতকগুলি নিম্ন মধ্যবিত্ত ও মধ্যবিত্তদের বসবাসের জন্য ফ্ল্যাট তৈরি করা হয়েছে এবং কোথায় ;

(খ) এই সব ফ্ল্যাটের মধ্যে কতগুলি বিতরণ করা হয়েছে ;

(গ) লো-ইনকাম গ্রুপ ফ্ল্যাটের বিক্রয় মূল্য কত ছিল ;

(ঘ) লো-ইনকাম গ্রুপদের জন্য সরকারের কি কোনও রেন্টাল ফ্ল্যাট তৈয়ারি করার পরিকল্পনা আছে ; এবং

(ঙ) থাকলে কোন স্থানে, কতগুলি ফ্ল্যাট তৈয়ারি করা হবে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,১৯৮ থেকে ৩১-১২-৯৮-র মধ্যে আবাসন পর্ষদ নিম্নমধ্যবিত্ত ও মধ্যবিত্তদের জন্য নিম্নলিখিত জায়গায় মেট ৩৫২টি ফ্ল্যাট তৈরি করেছে।

| জায়গা | নিম্নমধ্যবিত্ত | মধ্যবিত্ত | মোট |
|---|---|---|---|
| রাজাপুর-সন্তোষপুর | ১৪৪ | ১৬০ | ৩০৪ |
| তিলজলা | — | ৪৮ | ৪৮ |
| ভাব গ্রাম স্যাটেলাইট টাউনশিপ | — | ১৪০ | ` ১ |
| | ১৪৪ | ৩৪৮ | ৩৫২ |

(খ) এই সব ফ্ল্যাটের মধ্যে ৩১৯টি বিতরণ করা হয়েছে।

(গ) লো ইনকাম গ্রুপ এবং ফ্ল্যাটের দাম ধরা হয়েছে ১,৬৫,০০০/- এবং মধ্যবিত্তদের ফ্ল্যাটের দাম ২,০০,০০০/- থেকে ৪,০০,০০০/-।

(ঘ) আছে।

(ঙ) শম্পা মির্জানগরে লো ইনকাম গ্রুপের রেন্টালি ৬৪টি ফ্ল্যাটে তৈরি করার পরিকল্পনা আছে।

## Funds of Jawahar Rojgar Yojana

*136. (Admitted question No. *1565) **Shri Gyan Singh Sohanpal:** Will the Minister-in-charge of the Panchayat & Rural Development Department be pleased to state—

(a) whether it is a fact that funds released by the Central Government in favour of West Bengal for the Jawahar Rojgar

Yojana (JRY) in 1997-98 remained under utilised ;

(b) if so, the reason(s) for under utilisation ;

(c) the total amount released by the Centre for JRY in 1997-98;

(d) the total amount utilised by the State during the same period;

(e) the unspent balance as on 31-3-1998; and

(f) the position in this regard in 1996-97 ?

**Minister-in-charge of the Panchayat & Rural Development Department :**

(a) It is not possible to state whether any part of the fund release by the Central Government has remained unutilized at the end of 1997-98, even though a portion of the total available fund remained unspent at the end of that year. This is so because expenditure is incurred out of the total amount of fund available, and the latter is a mix of this Central Share and the State Share. Similarly, the fund that remained at the end of the financial year is also a mix of the Central Share and the State Share.

(b) Does not arise.

(c) Rs. 905.97 lakh.

(d) Rs. 12,404.99 lakh.

(e) Rs. 4929.25 lakh. (Out of total available fund of Rs. 17,334.24 lakhs which includes opening balance of Rs. 6076.76 lakh and Central and State Share totaling Rs. 11,257.48 lakh).

(f) During 1996-97 the opening balance was Rs. 6485.62 lakh, Central release was Rs. 9554.06 lakh and State release was Rs. 2724.86 lakh i.e., total available fund was Rs. 18764.54 lakh. Expenditure during the year was Rs. 12837.59 lakh.

### Units under WEBEL

*137. (Admitted question No. *947) **Shri Pankaj Banerjee : Will** the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state—

(a) how many units are there under WEBEL ;

(b) how many persons are employed ; and

(c) what is the total turnover during the last two financial year?

**Minister-in-charge of the Commerce & Industry Department :**

(a) There are six wholly owned companies under West Bengal Electronics Industry Development Corporation Ltd.

(b) 592 of persons are employed in those companies directly.

(c) Total turnover in the units are as follows :—

1996-97—Rs. 14 crores and 26 lakhs

and

1997-88—Rs. 18 crores and 50 lakhs.

### সুন্দরবনে কুমীর প্রকল্প

*১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৩) শ্রী তপন হোড় : বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, সুন্দরবনের 'কুমির প্রকল্পটি' রাজ্য সরকার বন্ধ করে দেবার সিদ্ধান্ত নিয়েছেন ;

(খ) সত্যি হলে, (১) এর কারণ কি, এবং

(২) রাজ্যে কুমির প্রকল্পের সংখ্যা কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না,

(খ) (১) প্রশ্ন ওঠে না,

(২) একটি ভগবতপুরে।

**কারখানায় অগ্নিকান্ড**

*১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৪) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** অগ্নি নির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলকাতা ও হাওড়া জেলায় কতগুলি কারখানায় ১৯৯৮ সালে আগুন লাগার ঘটনা ঘটেছে ;

(খ) তার মধ্যে কতগুলির অগ্নি লাইসেন্স নেই ; এবং

(গ) রাজ্য সরকার তাদের বিষয়ে কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**অগ্নি নির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১১৭ (একশত সতের)টি কারখানায় আগুন লাগার ঘটনা ঘটেছে।

(খ) সমস্ত কারখানায় অগ্নিলাইসেন্স লাগে না। যেগুলির ক্ষেত্রে থাকা প্রয়োজন এবং যেখানে আগুন লেগেছে আপাতত তথ্যের ভিত্তিতে সেই রকম ৭টি কারখানার অগ্নিলাইসেন্স ছিল না।

(গ) যে সমস্ত কারখানায় অগ্নিলাইসেন্স থাকা প্রয়োজন, তা বাধ্যতামূলক করে রাজ্য সরকার কর্তৃক ১৯৯৬ সালে 'পশ্চিমবঙ্গ দমকল আইন ১৯৫০'-এর প্রয়োজনীয় পরিবর্তন ও পরিমার্জন করা হয়েছে।

অগ্নিলাইসেন্স ছিল না অথচ ঐ সময়ের মধ্যে আগুন লেগেছে, এমন অতিবিপদজনক কারখানা কর্তৃপক্ষের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়ার জন্য পুলিশে ডায়েরি করা হয়েছে।

**সুন্দরবনে বাঘের আক্রমণ**

*১৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৬) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবন অঞ্চলে বাঘের আক্রমণে কেউ নিহত বা আহত হলে সরকার কি তাদের পরিবারবর্গকে আর্থিক সাহায্য দেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে তার পরিমাণ কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) নিহত ব্যক্তির পরিবারবর্গকে ২০,০০০ টাকা ;

(২) পঙ্গুত্ব প্রাপ্ত ব্যক্তিকে ১০,০০০ টাকা ;

এবং

(৩) আহত ব্যক্তিকে ৫,০০০ টাকা করে ক্ষতি পূরণ দেওয়া হয়ে থাকে।

[12-00 — 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received five notices of Adjournment Motion. The first one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of Law and Order situation in the State. But the member is absent. The second one is from Shri Kamal Mukherjee on the subject of apprehended crisis of drinking water in the State. The third one is from Shri Adhir Ranjan Chowdhury on the subject of alleged dismal condition of the hospitals in Nabagram area. He is also absent. The fourth one is from Shri Pankaj Banerjee on the subject of alleged hike of tution fees by the Calcutta University and the last one is from Shri Ashok Kumar Deb on the subject of reported death of 4 suspected dacoits from mass beating at Naihati.

An Adjournment Motion on the subject matter of the first Motion of to-day was disallowed on 23rd March, 1999. The first Motion is thus out of order and I reject it.

The subject matters of the second and fourth Motions are not such that may call for adjournment of the business of the House. The sub-

ject matters of the third and fifth Motions relates to day to-day administration of the Government and do not call for adjournment of the business of the House.

The Members will got ample scope to raise the matters during general discussion on budget which is now going on.

The Members may also invite attention of the Ministers concerned through Question, Mention, Calling Attention etc.

I, therefore, withhold my consent to second, third, fourth and fifth Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—

Exorbitant hike in Tution fees in Calcutta University.

The poor students in the State who come from different Districts to get them educated in Calcutta University will have to stop their education as Calcutta University has hiked their Tuition fees to such an extent that they will have no other option but to stop themselves educated in the University of Calcutta. State Government stopped English teaching at Primary level, Government has appointed Smt. Suravi Banerjee as Pro-Vice Chancellor, Education in Calcutta University now has hiked the tution fees of the University which clearly proves that the State Government is totally against education and such policies are shrinking the scope of education in the State.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | Name |
|---|---|
| i) Death of one Sk. Haydar of Nikaripara under Tollygunge P.S. on 21.3.99 | : Shri Pankaj Banerjee |
| ii) Alleged death of 4 (four) accused from mass beating on 24. 3. 99 at Naihati Railway Station | : Shri Nirmal Das and Shri Ajoy De |
| iii) Alleged incident of robbery in the train near Lakshmikantapur Railway Stattion in South 24-Parganas | : Shri Sailaja Kumar Das |
| iv) Severe water crisis in Darjeeling | : Shri Adhir Ranjan Chowdhuri |

I have selected the notice of Shri Nirmal Das and Shri Ajoy De on the subject of alleged death of four accused from mass beating on 24. 3. 99 at Naihati Station.

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 30th March, 1999.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of the Public Health Engineering Department will make a statement on the subject of pipe line water supply at mathurapur Block II of Sundarban areas in South 24 Parganas.

(Attention Called by Shri Satya Ranjan Bapuli on the 18th March, 1999.)

**Shri Gautam Deb :** Sir, drinking water to the people of Khari, Kashinagar and Kowtala G.P. in the Mathurapur II Block, District 24-Parganas (South) is at present being supplied through hand-bored

tubewells. Recently, the State Government has approved preparation of a scheme for covering the three villages by piped water supply. The Scheme is under preparation. Subject to the availability of sustainable source of water and approval of State Planning Board and Finance Department, the scheme may be implemented in due course.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ যে, তিনি এটা দেখছেন। সুন্দরবন এলাকায় পানীয় জলের ভীষণ অভাব আছে, সেটা আপনিও নিশ্চয় জানেন। বিভিন্নভাবে চেষ্টা করেও সেখানে পানীয় জলের সমস্যার সমাধান করা যায়নি। সুন্দরবন বিরাট এলাকা এবং এক একটি অঞ্চল প্রায় ৫/৬ স্কোয়ার মাইল, ঘন-বসতিপূর্ণও নয়। দেড় মাইল, দু মাইল দূর থেকে জল আনতে হয়। আবার সেই জল খেয়ে কলেরা, ইত্যাদি অসুখে মারাও গেছে। খাড়ি, কাশীনগর, কওতলা এই তিনটে অঞ্চলের লোক খুবই উপকৃত হবেন, যদি সেখানে পাইপ ওয়াটার সিস্টেম চালু করতে পারেন। স্কীমটা হচ্ছে—Subject to the availability of sunstainable source of water.

আমি ফিনান্স ডিপার্টমেন্টের সঙ্গে ব্যক্তিগতভাবেও কথা বলতে পারি, তারাও নিশ্চয় এটা অনুভব করবেন। তাছাড়া, রাজীব গান্ধী ড্রিঙ্কিং ওয়াটার মিশন পানীয় জলের জন্য যে ব্যবস্থা করেছিল, তাতেও টাকা-কড়ি আছে। আপনি সুন্দরবনের মানুষের কথা ভেবেই যখন এটা গ্রহণ করেছেন, তখন অগ্রাধিকার ভিত্তিতে এটা দেখবেন, এই আশা রাখি। কতদিনের মধ্যে এর কার্যকারীতা দেখতে পাব জানাবেন কি?

**শ্রী গৌতম দেব :** এটা তো লেখা পড়েই দিলাম। এর প্ল্যানিং আমরা করেছি। এরপর আসবে কত টাকার স্কীম। মাটির তলায় কতটা জল আছে, সেই জল লবণাক্ত কিনা, ইত্যাদি সব ব্যাপার না দেখে এখনই সবটা বলতে পারছি না। স্কীমটা যে নেওয়া, দরকার, সেটা তো দেখছি আর আপনিও তো লেগে আছেন।

[12-10 — 12-20 p.m.]

## LAYING OF RULES

### Amendment to the West Bengal Municipal (Remuneration and Facilities) Rules, 1996

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to lay the Amendment to the West Bengal Municipal (Remuneration and Facilities) Rules, 1996 published under Notification No. 339/MA/O/C-4/1A-18/95, dated 22nd June, 1998.

**The Asansol Municipal Corporation (Method of and Qualifications required for recruitment of Officers appointed by the State Government and the Mayor-in-Council) Rules, 1998**

**Shri Asok Bhattacharya** : Sir, I beg to lay the Asansol Municipal Corporation (Method of and Qualifications required for recruitment of Officers appointed by the State Government and the Mayor-in-Council) Rules, 1998 published under Notification No. 555/MA/O/C-4/1A-12/96, dated 23rd September, 1998.

**Amendments to the Siliguri Municipal Corporation (Method of and Qualifications for appointment of the Officers appointed by the State Government and the Mayor-in-Council) Rules, 1997**

**Shri Asok Bhattacharya** : Sir, I beg to lay the Amendments to the Siliguri Municipal Corporation (Method of and Qualifications for appointment of the Officers appointed by the State Government and the Mayor-in-Council) Rules, 1997 published under Notification No. 554/MA/O/C-4/1A-12/96, dated 23rd September, 1998.

**Amendment in the Howrah Municipal Corporation (Remuneration and Facilities) Rules, 1985**

**Shri Asok Bhattacharya** : Sir, I beg to lay the Amendment in the Howrah Municipal Corporation (Remuneration and Facilities) Rules, 1985 published under Notification No. 557/MA/O/C-4/1A-3/95, dated 22nd September, 1998.

**The Chandarnagore Municipal Corporation (Method of and Qualifications required for recruitment of Officers appointed by the State Government and the Mayor-in-Council) Rules, 1998**

**Shri Asok Bhattacharya** : Sir, I beg to lay the Chandarnagore Municipal Corporation (Method of and Qualifications required for recruitment of Officers appointed by the State Government and the Mayor-in-Council) Rules, 1998 published under Notification No. 556/MA/O/C-4/

1A-12/96, dated 23rd September, 1998.

## MENTION CASES

**শ্রী সালিব টোপ্পো :** স্যার, আজকে উত্তর বাংলার চা বাগান এলাকাগুলি চা বাগান মালিকদের কাছে সোনার খনি হল। স্যার, চা বাগানের শ্রমিকরা যে বেতন পাচ্ছে, পশ্চিমবঙ্গের যে নিয়মিত মজুরি আইন, তা লঙ্ঘন করা হচ্ছে। কারণ আজকে চা বাগানের শ্রমিকরা মাত্র ৩২ টাকা ৩৩ পয়সা পাচ্ছে। প্ল্যান্টেশন লেবার অ্যাক্টে যেটা আছে, বাসস্থান, চিকিৎসা, কনসেশনাল রেটে রেশন এবং বেতন কাঠামো যা আছে, তা মানা হচ্ছে না। আজকে চা বাগানের শ্রমিকদের যে বাসস্থান আছে, তা একমাস পরে যখন বৃষ্টি হবে, তখন ওই ঘর দিয়ে জল পড়তে শুরু করবে। তারা তুষের ঘর করে রয়েছে। আইন মানা হচ্ছে না। শ্রমিকদের থাকার সুব্যবস্থা নেই। আজ থেকে ৯ বছর আগে চুক্তি হয়েছিল। সেই চুক্তির মাধ্যমে চা বাগানের মালিকরা প্রতিশ্রুতি দিয়েছিল যে, তারা চিকিৎসার জন্য সেন্ট্রাল হসপিটাল করবে। কিন্তু কোনও সেখানে হসপিটাল নেই, নার্স নেই, সেখানে কোনও ডিসপেন্সারী নেই। আজকে এই চা থেকে এখানে প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন হচ্ছে। তবুও এই চা বাগানের শ্রমিকদের দূরাবস্থার কথা ভাবা হচ্ছে না। স্যার, ১৯৯৩ সালে একটা চুক্তি হয়েছে, সেই চুক্তিতে শ্রমদপ্তরের মন্ত্রী ছিলেন। সেখানে বলা হয়েছিল যে, চা বাগানের ঘরে ঘরে বৈদ্যুতিকরণ করা হবে। কিন্তু সেই বৈদ্যুতিকরণ আজ পর্যন্ত করা হয়নি। এর বিরুদ্ধে প্রতিবাদ জানানোর জন্য আগামী ২৭শে মার্চ চা বাগানের ওয়ার্কার্স ইউনিয়ন জরুরি ভিত্তিক আন্দোলন শুরু করবে এবং উত্তরবাংলার খেতে খাওয়া মানুষের সুরাহা না হলে একটা বিশৃঙ্খলার সৃষ্টি হবে। উত্তরবাংলায় বিচ্ছিন্নতাবাদী শক্তিকে দমন করার জন্য পশ্চিমবঙ্গ সরকার সি. আর. পি. মোতায়েন করেছে। আজকে সেখানে চা বাগানের মালিকরা এই সি. আর. পি. দিয়ে শ্রমিকদের আন্দোলনকে স্তব্ধ করার চেষ্টা করছে।

**ডঃ রামচন্দ্র মন্ডল :** স্যার, আপনার মাধ্যমে আমি কারিগরি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলিতে বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের প্রয়োজন। আমার এলাকা খেজুরীতে কৃষি এবং শিল্প উন্নয়নের কোনও সুযোগ সুবিধা আজ পর্যন্ত গড়ে ওঠেনি। সেখানে কারিগরি শিক্ষার কোনও সুযোগ নেই। সেখানে ভোকেশনাল ট্রেনিং এর ব্যবস্থা যাতে হয়, এবং আমাদের এখানে কলাগাছি জগাছা বিদ্যাপীঠ এবং খেজুরী বিদ্যাপীঠ এই দুটো উচ্চ মাধ্যমিক স্কুলে যাতে ভোকেশনাল ট্রেনিং ব্যবস্থা হয় তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। আমি কারিগরি মন্ত্রীর সঙ্গেও আলোচনা করেছি কিন্তু তিনি কোনও উত্তর দেননি। আজকে এই বিষয়ে যেহেতু গুরুত্ব দেওয়া হচ্ছে, সেই গুরুত্ব অনুযায়ী যে আমাদের ওখানে একটা বৃত্তিগত প্রশিক্ষণ কেন্দ্র যাতে স্থাপন করা হয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকার এবং কলকাতা কর্পোরেশন ঘোষণা করেছে, আইন করেছে যে কলকাতা, হাওড়া শহরে কোনও জলাশয় বা পুকুর বন্ধ করা যাবে না। মাননীয় স্পিকার স্যার, আপনি শুনলে স্তম্ভিত হয়ে যাবেন যে কলকাতা পৌরসভা এই আইন ঘোষণা করেছে যে, যারা পুকুর ভরতি করবে তাদের ৬ মাস থেকে তিন বছর পর্যন্ত জেল হবে, জরিমানা হবে। কোনও কোনও ক্ষেত্রে জেল জরিমানা এক সাথে হবে। এই প্রসঙ্গে কলকাতার টালিগঞ্জ বিধানসভা কেন্দ্রে রাণীকুঠি নামে একটি পুকুর যেটি ১২ বিঘা জমি নিয়ে, যেটা ওই অঞ্চলের একমাত্র জলাশয়, ওখানকার ফায়ার ব্রিগেড ওখান থেকে জল নেয়। সারা বছর হাজার হাজার মানুষ ওই পুকুর ব্যবহার করে। ইকোলজিকাল ব্যালেন্স ও রক্ষা করে ওই পুকুরটি। আজকে কলকাতা পৌরসভা ওই জলাশয় বন্ধ করে ব্যবসা ভিত্তিতে কাজ শুরু করে দিয়েছে। রক্ষকই ভক্ষকের ভূমিকা পালন করছে। আজকে কলকাতা কর্পোরেশন কি করে রাণীকুঠি পুকুর বন্ধ করে দেওয়ার চেষ্টা করছে? কর্পোরেশনের মেয়র, কমিশনার, এম. আই. সি.-র কাছে গিয়েছি, বারবার দাবি করেছি। শুনলাম মৎস্যমন্ত্রী কিরণময় নন্দ-র সঙ্গে সি. পি. এমের বির্তক হয়েছে। ওই জলাশয়ের বন্ধে আমি তীব্র প্রতিবাদ করছি এবং এই দাবি জানাচ্ছি যাতে কর্পোরেশন ওখান থেকে হাত গুটিয়ে নেয়।

**শ্রী দিবাকান্ত রাউত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র বলাগড়ে ১৯শে মার্চ বিষবৃক্ষ তৃণমুল কংগ্রেসের আশ্রিত সমাজবিরোধী হামলা চালিয়েছে। মারাত্মক অস্ত্র দিয়ে তারা যুবকর্মী তপন দাসকে আহত করে। তাকে হাসপাতালে দেখতে আমাদের হুগলি জেলা পরিষদের সভাধিপতি জীবন মন্ডল, সি. পি. এম. নেতা নিতাই তারা প্রচন্ডভাবে আক্রমণ করেছে, তাদের অপহরণ করে বোড়াল গ্রামে নিয়ে যায়। ইতিমধ্যে পুলিশ প্রশাসনকে খবর দিলে, পুলিশ তাদের উদ্ধার করতে গেলে পুলিশেরও গতিরোধ করা হয়, তাদের উপর চড়াও হয়, তাদের সঙ্গে এস. ডি. ও.-কেও আবদ্ধ রাখা হয়। এইভাবে সমাজবিরোধীরা আইনশৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে! অবিলম্বে যাতে এই সমস্ত সমাজ বিরোধীদের গ্রেপ্তার করা হয় তার জন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের পূর্ত, নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার ডানকুনি রেল স্টেশনের পাশে উত্তরপাড়া কালীপুর রোডের উপর একটি লেভেল ক্রসিং আছে। এটা একটা গুরুত্বপূর্ণ লেভেল ক্রসিং। এখানে একটি উড়াল পুল নেই দীর্ঘ দিন ধরে। ট্রেন চলে যাওয়ার পর ৪৫ মিনিট থেকে এক ঘন্টা পর্যন্ত লরি, বাস আটকে থাকে। মানুষের প্রচন্ড অসুবিধা হচ্ছে। দিল্লি রোড, দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে অহল্যাবাই রোডের একমাত্র সংযোগকারী রাস্তা হচ্ছে উত্তরপাড়া কালীপুর রোড। ডানকুনি লেভেল ক্রসিং

এর উপর যদি একটা উড়াল পুল নির্মাণ করা না যায় তাহলে মানুষের ভীষণ অসুবিধা হবে। আজকে ডানকুনি শিল্পাঞ্চলে শিল্প গড়ে উঠেছে, প্রচুর কলকারখানা তৈরি হচ্ছে এবং কলকাতার এত কাছাকাছি থাকার সুযোগ সুবিধা পাচ্ছে বাড়ি তৈরি করছে, সেখানে সরকারের আবাসন দপ্তর থেকেও আবাসন তৈরি করছে। তাই বলছি বিভিন্ন ভাবে সেখানে লোক সংখ্যা বাড়ছে, কারখানাও বৃদ্ধি পাচ্ছে। অথচ উড়ালপুল না থাকার জন্য সেখানে জন জীবন বিপর্যস্ত হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি এবং এ ব্যাপারে রেল দপ্তরের সঙ্গে কথা বলা উচিত উড়ালপুল নির্মাণ করার জন্য। কারণ এখানে রেল দপ্তরেরও একটা ভূমিকা থাকা দরকার। তাই বলছি রাজ্য সরকারের পক্ষ থেকে তাদের সাথে কথা বলে রাজ্য সরকার নিজ উদ্যোগে সেখানে যাতে উড়ালপুল নির্মাণ করেন সেই দাবি জানাচ্ছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌর ও নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গঙ্গা অ্যাকশন প্ল্যানের জন্য পৌর এলাকাগুলিকে প্রথম পর্যায়ের কাজের জন্য কেন্দ্রীয় সরকার কয়েক শত কোটি টাকা দিয়েছিলেন। এই টাকায় আজকে চুঁচুড়া, ভাটপাড়া, বেহালা এই পৌরসভা অঞ্চলে যে স্যুয়ারেজ করা হয়েছে, সেখানে ড্রেনেজের বেডিং এবং ড্রেনেজের পাইপ লাইনের জয়েনিংটা ঠিকমতো না হওয়ার জন্য সমস্ত শহর বসে যাচ্ছে এবং রাস্তাও বসে যাচ্ছে। চুঁচুড়া, ভাটপাড়া, বেহালার বহু নাগরিক সি. এম. ডি.-এর কাছে অভিযোগ করেছে যে তাদের বাড়িতে ফাটল দেখা দিচ্ছে। এ ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করছি যে কেন্দ্রীয় সরকার গঙ্গা অ্যাকশন প্ল্যানে গঙ্গার দূষণ মুক্ত করার জন্য কয়েক শত কোটি টাকা সি. এম. ডি. এর কাছে দিয়ে ছিলেন। কিন্তু সেখানে টাকা মাটি, মাটি টাকা এই জিনিসটা দেখা গেল। সেখানে বাড়িগুলি ধ্বংসে পরিণত হতে চলেছে। তাই আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** স্যার, আমি আমার জেলার একটি গুরুত্বপূর্ণ সমস্যার বিষয় এখানে উল্লেখ করতে চাইছি। এখানে অগ্নি-নির্বাপক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী উপস্থিত আছেন, আমার ওখানে জলঙ্গী, রাণীনগর, করিমপুর, ইসলামপুর এই অঞ্চলে প্রতি বছরে একশ, দেড়শ বাড়ি আগুনে পুড়ে যায়। ওখানকার বাড়ির ক্যারেক্টার হচ্ছে খড়ের তৈরি বাড়ি সেগুলি গরিব মানুষদের বাড়ি। সেখানে আগুন লাগার পর বহরমপুর ফায়ার ব্রিগেডে খবর দেওয়া হয় এবং তারা আসতে আসতেই সমস্ত পুড়ে শেষ হয়ে যায়। ওখানে জলঙ্গী অথবা ইসলামপুরে নতুন করে ফায়ার ব্রিগেডের একটা সেন্টার যদি

করা যায় তাহলে সেখানকার মানুষ উপকৃত হবে, তারা ধ্বংসের হাত থেকে বাঁচবে। মাননীয় মন্ত্রী এখানে উপস্থিত আছেন তিনি যদি দয়া করে এই বিষয়ে একটু যদি বলেন যে তিনি কি ভাবছেন তাহলে ভাল হয়।

**শ্রী অজিত পান্ডে :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করতে চাইছি। বিধায়কের সুপারিশে যে সব শিক্ষিত বেকার ছেলেদের টেলিফোন বুথ করে দেওয়া হয়, এস. টি. ডি., আই. এস. ডি., পি. সি. ও এই বুথের জন্য তাদের ৯০০ টাকা করে প্রফেশনাল ট্যাক্স দিতে হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব এই ট্যাক্স কমিয়ে দেওয়ার জন্য।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** স্যার, গত ৮ বছর ধরে অনেকবার দৃষ্টি আকর্ষণ করেছি কিন্তু তাতে কোনও কাজ হয়নি, তাই আমি এবার আপনার মাধ্যমে কর্ণ আকর্ষণ করতে পারি কি? আমি বলছিলাম সরকার একটা সার্কুলার দিয়েছে যার মেমো নং ২০৪৩, এস. সি./জি. ডেটেড ৪.১.৯৯ ডায়রেক্টর অফ এডুকেশন থেকে এটা দেওয়া হয়েছে। এতে বলা হয়েছে স্কুল, কলেজে সরকারের যে নমিনি আছে সেখানে কোনও রিটায়ার এমপ্লয়ি দিয়ে হবে না। একই সরকারের আরেকটা সার্কুলার সেটাও ডায়রেক্টর অফ স্কুল এডুকেশন থেকে দেওয়া হয়েছে। যে কোনও রিটায়ার্ড এমপ্লয়িকে কোনও স্কুলে যেন নমিনি না দেওয়া হয়। অ্যাট দি ক্যাপাসিটি অফ অ্যাডমিনিস্ট্রেটর অর এনি নমিনি। কিন্তু ডিস্ট্রিক্ট ইন্সপেক্টর অফ স্কুলস কি করছে? যেখানে আমি পড়েছি এবং মাননীয় অসীম দাসগুপ্ত মহাশয়ও পড়েছেন সেখানে কে. মুখার্জিকে নমিনেট করা হয়েছিল এক মাসের মধ্যে। সরকারি সার্কুলার দেওয়ার এক মাসের মধ্যেই ডিস্ট্রিক্ট ইন্সপেক্টর অফ স্কুল, তার একটা দপ্তর এটা মানছে না। সরকার বলছে, ইট ইজ নট ডিজায়ারেবল যে রিটায়ার্ড স্কুল এমপ্লয়ি নমিনি পাবেন। স্যার, বারবার আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে না পেরে আজকে আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়ের কর্ণ আকর্ষণ করছি।

**শ্রী রতন পাখিরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনারা মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, মেদিনীপুর জেলাতে খরা পরিস্থিতি ভয়াবহ আকার ধারণ করেছে। সেখানকার চাষীরা ঋণ করে বোরো ধান চাষ করে আজকে ভয়ঙ্কর বিপদের মধ্যে পড়ে গেছেন। মেদিনীপুরের বিস্তীর্ণ অঞ্চলের বোরো চাষীরা খরার জন্য যে ক্ষতির মধ্যে পড়েছেন তাদের যাতে শস্য বিমার সুযোগ দেওয়া হয় তার অনুরোধ করছি।

**শ্রী চিত্তরঞ্জন মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দাসপুর বিধানসভার একটা

গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৭ সাল থেকে দাসপুর এলাকার চাঁইপাড়া নন্দলাল ধাড়া নামে এক ব্যক্তি গ্রামে হাসপাতাল তৈরির জন্য তিন একরের বেশি জমি এবং ২৫ হাজার টাকা দেওয়ার প্রস্তাব দেন এই সরকারের কাছে। সরকার দীর্ঘদিন পরে সেই হাসপাতালের অনুমোদন করেছেন এবং ইতিমধ্যে তার পরিকাঠামো তৈরি হয়ে গেছে। এমন কি ডাক্তার ও নার্সদের কোয়ার্টার এবং জল ও বিদ্যুতের ব্যবস্থা হয়ে গেছে। কিন্তু সেখানে ডাক্তার বা নার্সদের নিয়োগ করা হয়নি। শ্রী নন্দলালবাবু তার জীবদ্দশায় যাতে ঐ হাসপাতাল চালু হতে দেখে যেতে পারেন এবং এটা হলে স্থানীয় মানুষের অনেক উপকার হতে পারে তার জন্য গুরত্ব দিয়ে বিষয়টা দেখার অনুরোধ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** স্যার, আমি আপনারা মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালীগঞ্জের বিভিন্ন গ্রাম, মির্জাপুর, রাইপুর, জানকিনগর বড়চাঁদঘর, যমপুকুর, গোবরা, আরামডাঙ্গা, ঘাসুরিয়াডাঙ্গা, পলাশি পান্ডবপাড়া, পলাশী আশাপাড়া, পাগলাচন্ডী, গহরাপোতা, ভুরুলিয়া প্রভৃতি বিভিন্ন গ্রামে বিদ্যুৎ নেই। আমি এনিয়ে এই বিধানসভায় বারবার বলেও কোনও সুরাহা করতে পারিনি। এই পশ্চিমবাংলার ৩৮ হাজার ২৪-টা গ্রামের মধ্যে ১০ হাজার গ্রামেই কোনও বিদ্যুৎ যায়নি। আর, এর মধ্যে আমার কালীগঞ্জ নির্বাচনী এলাকার অন্তত ৩০-টা এলাকায় বিদ্যুৎ পৌছায়নি। উক্ত জায়গাগুলোতে যাতে অবিলম্বে বিদ্যুৎ সরবরাহ করা যায় তার আবেদন জানাচ্ছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী মুসেলিন মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বজবজ ট্রাঙ্ক রোড এবং তারাতলার সংযোগস্থলের ১ কি. মি. রাস্তা যান চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। এই অংশটি ক্যালকাটা পোর্ট ট্রাস্টের অধীন। এই পোর্ট ট্রাস্টের খিদিরপুর ডকের দক্ষিণ অংশে হাজার লরি মাল বহন করে। এই রাস্তায় ৯টি বাস রুট আছে। তারাতলা থেকে বজবজ ট্রাঙ্ক রোড—এই অংশে বজবজ অয়েল ডিপোর কয়েক হাজার অয়েল ট্যাঙ্কার যায়। দীর্ঘ এই এক কিলোমিটার রাস্তায় অনেকগুলো গাড্ডা আছে। কিন্তু এগুলো মেরামতির অভাবে যে অবস্থায় এসে দাঁড়িয়েছে তাতে কোনও যানবাহন চলাচল করা সম্ভব হচ্ছে না। নিত্য যাত্রীরা অসুবিধার সম্মুখীন হচ্ছে। গাড়ি ভাঙচুর হচ্ছে। এ বিষয়ে আমি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ক্যালকাটা পোর্ট ট্রাস্টের সঙ্গে এই বিষয়ে সরকারি পর্যায়ে এখনই আলোচনা শুরু করা দরকার। নতুবা কলকাতার সঙ্গে দক্ষিণ ২৪ পরগনার বৃহৎ শিল্পাঞ্চল বজবজ সম্পূর্ণভাবে বিচ্ছিন্ন হয়ে যাবে। এই বিষয়ে ক্যালকাটা পোট ট্রাস্টের সঙ্গে এবং প্রয়োজন

হলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে তুলে ধরছি। আজকে শহীদ মিনার ময়দানে বর্ধমান, হুগলি, হাওড়া থেকে হাজার হাজার মানুষ পায়ে হেঁটে আসছেন। ১৯শে মার্চ থেকে এই পদযাত্রা শুরু হয়েছে। কেন্দ্রীয় সরকার ৮টি রাষ্ট্রায়ত্ত কারখানা বন্ধ করে দেওয়ার ব্যবস্থা করেছেন, যাতে ৮ হাজার শ্রমিক কাজ করছে। এর সাথে সাথে ই. সি. এলের ৬৪টি কয়লা খনি ইতিমধ্যে বন্ধের উদ্যোগ নিয়েছে যাতে ৭২ হাজার শ্রমিক কাজ করছে। এর ফলে এই কারখানাগুলোর কাছে যে সব হাসপাতাল, স্কুল, দোকান এই কারখানাগুলোকে কেন্দ্র করে গড়ে উঠেছিল এবং সেই সব হাসপাতাল, স্কুল ও দোকানগুলোতে যারা কাজ করতেন তারাও কাজ হারাবেন। ফলে হাজার হাজার পরিবার ক্ষতিগ্রস্ত হবে। এর ফলে কৃষির উপর চাপ বাড়বে। এই বিষয়ে যাতে অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ করে ব্যবস্থা গ্রহণ করেন তার জন্য আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া কলেজে বিভিন্ন বিষয়ে অনার্স কোর্স খোলা হয়েছে। কিন্তু শিক্ষকের অপ্রতুলতার জন্য সেখানকার ছাত্ররা অসুবিধায় পড়েছে। কিন্তু প্রত্যেক সাবজেক্টের জন্য একজন করে অধ্যাপক দিয়ে অনার্স কোর্স চালানো হচ্ছে। অবিলম্বে সেখানে শিক্ষক নিয়োগ করে অনার্স কোর্স সুষ্ঠুভাবে চালানোর জন্য ব্যবস্থা গ্রহণ করার জন্য দাবি জানাচ্ছি। এছাড়া কাটোয়া কলেজের সঙ্গে বি. এড. কলেজ আছে। কিন্তু সেই সেকশনেও একজন অধ্যাপক আছেন এবং বাকিটা পার্ট-টাইমারদের দিয়ে চালানো হয়। বি. এড. সেকশন যেখানে শিক্ষকদের শিক্ষণ প্রাপ্ত করা হয় সেখানেই যদি এরকম অবস্থা হয় তাহলে এই রাজ্যে শিক্ষার কি দূরাবস্থা সেটা বোঝা যাচ্ছে। অবিলম্বে এব্যাপারে ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিদানসভা কেন্দ্র ভাতারে ব্যাপক হারে বোরো চাষ হয়। কিন্তু যারা বোরো চাষ করছেন তাদের অবস্থা ভাল নয়। সেখানে বিদ্যুৎ চালিত শ্যালো সাবমারসিবল আছে, নদী জল-উত্তোলন প্রকল্প আছে। কিন্তু সেখানে দিনে ৮-৯ ঘন্টা বিদ্যুৎ পাওয়া যাচ্ছে। বর্ধমানে ডি. ডি. সি. থেকে ভাতার ফিডারে যখন বিদ্যুৎ দেওয়া হয় তখনই বিদ্যুৎ পাওয়া যায়। জরুরি ভিত্তিতে, দ্রুততার সাথে যাতে দিনে ১৮ থেকে ১৯ ঘন্টা বিদ্যুৎ দেওয়া যায় তারজন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, এখনও ঠিকমতো গরম পড়েনি। সকালের দিকে ঠান্ডা লাগে। কিন্তু এর মধ্যেই সমগ্র দক্ষিণবঙ্গে, বিশেষ করে আমাদের আসানসোল শহরে পানীয় জলের হাহাকার শুরু হয়ে গেছে। আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের অধীনে মোট ৫০-টি ওয়ার্ড আছে, তার একটা ওয়ার্ড সম্বন্ধেও আসানসোল কর্পোরেশনের কর্তৃপক্ষ বলতে পারবেন না যে, মানুষ পর্যাপ্ত পরিমাণে পানীয় জল পাচ্ছে। ওখানে সব কূয়োর জলই নেমে গেছে। সরকারি স্তরে এ বিষয়ে ইতিমধ্যেই যে ব্যবস্থা নেওয়ার প্রয়োজন ছিল তা আজ পর্যন্ত নেওয়া হয়নি। কর্পোরেশনের কাছ থেকে পানীয় জল সরবরাহের মতো ন্যূনতম নাগরিক পরিষেবা পর্যন্ত মানুষ পাচ্ছে না। তাই আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর কাছে আবেদন করছি যে, তিনি এই বিষয়টির প্রতি দৃষ্টি দিন। ঐ এলাকার মানুষের পানীয় জল সমস্যার একটা সুষ্ঠু সমাধান করুন। ধন্যবাদ।

**শ্রী শেখ জাহাঙ্গীর করিম ঃ** স্যার, আমাদের মেদিনীপুর জেলায় গ্রীষ্মের প্রখর দাবদাহ চলছে। গোটা জেলার বোরো চাষ সম্পূর্ণ অনিশ্চয়তার মুখে এসে পড়েছে। বিহারের তেনুঘাট থেকে যে জল রাজ্য সরকার কিনছে, সে জল আমাদের জেলায় যাচ্ছে না। ফলে পানীয় জলের এবং সেচের জলের প্রচন্ড সংকট দেখা দিয়েছে। ওখানে জল স্তর প্রায় ৬০ ফুট নেমে গেছে। গ্রামে-গঞ্জে পানীয় জলের হাহাকার দেখা দিয়েছে। মানুষ কলসি নিয়ে জলের জন্য ঘুরে বেড়াচ্ছে। গৃহপালিত গরু বাছুরগুলি পর্যন্ত জল খেতে পাচ্ছে না। গ্রামের পুকুর, ডোবা সব শুকিয়ে যাচ্ছে। আমাদের কংসাবতী ড্যামের জল ছাড়ার ম্যানুয়াল সেই ব্রিটিশ আমলের—বর্ষার সময় জল ছাড়া হয়, খরার সময় জল ছাড়া হয় না। তাই আমি দাবি করছি, অবিলম্বে ঐ ব্রিটিশ আমলের ম্যানুয়াল বাতিল করা হোক। সাথে সাথে সরকারি প্রচেষ্টায় অবিলম্বে মেদিনীপুর জেলায় যাতে আরও ডিপ টিউবওয়েল বসানো যায়, সে ব্যবস্থা করতে হবে। আমাদের জেলার কৃষকরা প্রতি বছর শস্য বিমার প্রিমিয়াম দিয়ে আসছে, কিন্তু এখন পর্যন্ত তারা বিমার সুযোগ সুবিধা পাচ্ছে না। শস্য-বিমা যাতে চালু করা যায় তার জন্যও আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণে উল্লেখ করেছেন যে, সার্ভিস কো-অপারেটিভ তৈরি করা হবে। কিন্তু আজকে রাজ্যে সমবায় আন্দোলনের অবস্থাটা কি? ১৬ বছর আগে ১৯৮৩ সালে কো-অপারেটিভ অ্যাক্ট তৈরি হয়েছিল। আজকে বহু ক্ষেত্রেই সেই অ্যাক্ট অচল হয়ে গেছে। যারা সমবায় আন্দোলনের মধ্যে আছেন তারা এটা জানেন এবং তারা দাবি করে আসছেন আইন সংশোধন করা প্রয়োজন। মাননীয় সমবায় মন্ত্রীকে বার বার এটা বোঝাবার চেষ্টা করা সত্ত্বেও তিনি এ ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করছেন না।

পরিবর্তিত আর্থ-সামাজিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে সমবায় আন্দোলনের একটা বিরাট ভূমিকা রয়েছে, সমবায় প্রতিষ্ঠানগুলি মানুষকে স্বয়ম্ভর হতে সাহায্য করে। সেই পরিপ্রেক্ষিতে পুরোনো দিনের সমবায় আইনের পরিবর্তন করা প্রয়োজন। তাই '৮৩ সালে যে আইন রচনা করা হয়েছিল সেই আইন দীর্ঘদিন ধরে কোনও পরিবর্তন হয়নি। অবিলম্বে তা করা প্রয়োজন। আপনার মাধ্যমে সমবায় মন্ত্রীকে এ-ব্যাপারে দ্রুত ব্যবস্থা গ্রহণ করার দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি ইতিমধ্যেই লক্ষ্য করেছেন যে, 'বিশ্বহিন্দু পরিষদ', 'বজরং দল' গোটা দেশ জুড়ে নানান অশান্তি সৃষ্টি করে চলেছে। ইতিমধ্যেই তারা বিভিন্ন জায়গায় খ্রিস্টানদের ওপর আক্রমণ চালিয়েছে। আমাদের দেশের লজ্জা। অস্ট্রেলিয়ান সাহেব স্টুয়ার্ডকে তারা খুন করেছে উড়িষ্যায়। আজকে রামনবমী শুরু হয়েছে। আমরা দেখছি, ওল্ড মালদার পোপরা গ্রামে ৫০০ আদিবসাসীকে ধর্মান্তকরণ করার চেষ্টা চলছে এবং যাত্রাডাঙ্গা গ্রামে ৫০ জন মুসলমানকে ধর্মান্তকরণ করার জন্য চাপ সৃষ্টি করছে। এইভাবে অরাজকতা এবং অশান্তি সৃষ্টি করে সেখানকার মানুষের শান্তি বিঘ্ন ঘটাবার চেষ্টা করছে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, বিশ্বহিন্দু পরিষদ ধর্মসভার নামে নতুন করে এই পশ্চিমবাংলায়—যে পশ্চিমবাংলা আমাদের গর্ব—যা ঘটাতে পেরেছে গুজরাটে, যা ঘটাতে পেরেছে মহারাষ্ট্রে, যা ঘটাতে পেরেছে উড়িষ্যায়—এখানেও সেই জিনিস ঘটাবার জন্য অশান্তি সৃষ্টি করার চেষ্টা করছে। এটা হচ্ছে একদিক আর অন্য দিকে ওখানকার কর্তৃপক্ষ, প্রশাসন এর ব্যাপারে কার্যকর ব্যবস্থা নিচ্ছেন। তা সত্ত্বেও আমাদের আত্মসন্তুষ্টির অবকাশ নেই। এখানে নানা ধরনের বিভ্রান্তি ছড়ানো হচ্ছে, গুজব ছড়ানো হচ্ছে। বিশ্বহিন্দু পরিষদ এবং বি. জে. পি. নেতারা গত ২০ তারিখে এখানে এসেছিলেন। তারা এত উশৃঙ্খল হতে পারে, তাদের চামুন্ডা-বাহিনী ধর্মতলা স্ট্রিটে মিটিং করতে এসে গাড়ি, দোকান-পাট সব ভাঙচুর করেছে। এরা কত নৃশংস এবং হিংস্র হতে পারে তা ভাবা যায় না। ২০ মার্চ তারা যে মিটিং করতে এসেছিল তা কলকাতার মানুষ প্রত্যাখ্যান করেছে। ওল্ড মালদার পোপরা গ্রামে এবং যাত্রাডাঙা গ্রামে বিশ্বহিন্দু পরিষদ যে ঘটনা ঘটাচ্ছে তা জাতির লজ্জা। তারা যাতে কোনও প্ররোচনা সৃষ্টি করতে না পারে তার জন্য ঐ এলাকার মানুষকে সজাগ করার জন্য প্রশাসন কঠোর ব্যবস্থা গ্রহণ করে যোগ্য ভূমিকা পালন করবেন এই দাবি জানাচ্ছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় স্পিকার স্যার, কয়েকদিন ধরে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় বিশ্বহিন্দু পরিষদ ধর্ম সভার নামে ট্রাইবাল, খ্রিস্টানদের টারগেট করছে।

সঙ্গে সঙ্গে মুসলমান ফ্যামিলিদেরও টারগেট করছে। আজকে তাদের একটা সভা হচ্ছে পোপরা ভিলেজে ওল্ড মালদা ব্লকে। সেখানে সারা দেশের বিশ্বহিন্দু পরিষদের নেতারা এসেছে। আমরা দেখছি, এ ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের কোনও অ্যাকশন নেই বলে মনে হয়, সরকার যেন ঘুমিয়ে আছে। আপনি জানেন, কিছুদিন আগে বিভিন্ন মাদ্রাসা, মসজিদে পুলিশ পাঠানো হয়েছিল খবর নেওয়ার জন্য। খ্রিস্টান এবং মুসলমানদের জোর করে হিন্দু করার নামে যে পরিকল্পনা করেছেন বিশ্বহিন্দু পরিষদের ধর্ম সংসদ সেই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে এদের এই সভা ব্যান্ড করা দরকার। ওরা গুজরাটে করেছে, মহারাষ্ট্রে করেছে। বাংলায় এইরকম সভা করার সাহস ওদের কি করে হচ্ছে? এখানে জ্যোতি বসু আছেন। উনি মাইনোরিটি কমিশনে বলেছেন, না, কিছু দেখছি না। কিন্তু বিশ্বহিন্দু পরিষদ, বজরঙ দল গ্রাম বাংলায় বিশেষ করে বর্ডার এরিয়ায়—নদীয়া থেকে মালদা পর্যন্ত এই প্রোগ্রাম চালাচ্ছে। আমি এই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, এইসব সভাগুলি ব্যান্ড করা দরকার।

**শ্রী চক্রধর মাইকাপ :** স্যার, কাঁথি মহকুমা তথা মেদিনীপুর জেলার বোরো চাষীদের জ্বলন্ত সমস্যার প্রতি আপনার মাধ্যমে আম চাষের সঙ্গে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলা এ বছর খরা বলে ঘোষণা হয়েছে। কাঁথি মহকুমায় কিছু চাষ হয়েছিল। নভেম্বর মাসে ঘূর্ণি ঝড়ের ফলে সেই চাষ নষ্ট হয়েছে। মেদিনীপুর জেলায় এবারে রেকর্ড পরিমাণে বোরো চাষ হয়েছে, কিন্তু বিদ্যুতের সমস্যার জন্য, লো-ভোল্টেজের জন্য, ২/৩ দিন বিদ্যুৎ না থাকার জন্য চাষ মার খাচ্ছে। চাষীরা এর ফলে তাদের স্থাবর-অস্থাবর সম্পত্তি বিক্রি করে মাঠে চাষের কাজে নেমেছে। খরা এবং ঘূর্নিঝড়ে ফসল নষ্ট হবার ফলে তারা সর্বশ্বান্ত হয়ে পড়েছে। ঐ এলাকায় যাতে নিয়মিত বিদ্যুৎ সরবরাহ করা হয় এবং চাষীদের কৃষিঋণ মকুব করা হয় তারজন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী, ত্রাণমন্ত্রী এবং আবাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, গত কয়েকদিন আগে—২০ তারিখে দুমকা থেকে আসার সময় মালদহের ২২ জন শ্রমিক লরির তলায় চাপা পড়ে মারা গিয়েছেন। এরা সকলেই আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে অবস্থিত রাজাপুর, একডালিয়া, রিপুর, সম্বলপুরের বাসিন্দা। স্যার, মালদহে ভয়াবহ বন্যার পর তারা নিজেরা নিজেদের বাড়ি ঘর তৈরি করতে না পেরে, ঘরে খাবার না থাকায় খাবার সংগ্রহের কারণে তাদের বাবা, মায়ের আদেশে বাইরে গিয়েছিল কাজ করতে। তাদের বয়স ১৪/১৫/১৬ এই রকম এবং কিছু প্রবীণ মানুষও তাদের সঙ্গে ছিলেন। কি মর্মান্তিক দুর্ঘটনা সেখানে ঘটেছে তা ওখানে না গেলে

বিশ্বাস করতে পারবেন না। সামনে ঈদ, গাড়িতে এলে বেশি ভাড়া লাগবে বলে তারা এইভাবে আসছিল পয়সা বাঁচানোর জন্য। আসার সময় তাদের মৃত্যু ঘটেছে। এই অবস্থায় মুখ্যমন্ত্রী, ত্রাণমন্ত্রী, আবাসন মন্ত্রীর কাছে আমার অনুরোধ, তাদের পুনর্বাসনের দিকে সরকার নজর দিন এবং তাদের যাতে কিছু ত্রাণ দেওয়া যায় সে ব্যবস্থা করুন।

**শ্রী মানিকচন্দ্র মন্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছ। বীরভূম জেলার অন্তর্গত লাভপুর এলাকার লাভপুর-লাঙ্গলহাটা ও সিয়াল-সরিপা রাস্তা দুটির নির্মাণ কাজ বিগত তিন বৎসর পূর্বে শুরু হয়েছিল। এই রাস্তা দুটির নির্মাণ কাজ সম্পূর্ণ হ'লে বিস্তীর্ণ এলাকার প্রত্যন্ত গ্রামগুলির বিপুল সংখ্যক মানুষের যোগাযোগ ব্যবস্থা গড়ে উঠবে। শুরুতে কাজের কিছুটা অগ্রগতি হ'লেও গত দুই বৎসর যাবৎ রাস্তা দুটির নির্মাণ কাজ বন্ধ আছে। অনতিবিলম্বে রাস্তা দুটির নির্মাণ কাজ যাতে শুরু হয় এবং দ্রুত সম্পূর্ণ হয় সে ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয় দে** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, ইমিতধ্যে ১২২টি পৌরসভার কর্মচারিদের জন্য চতুর্থ পে-কমিশনের রিপোর্ট বেরিয়েছে এবং তাতে নিশ্চিতভাবে কর্মচারিদের যে বাড়তি বেতন দিতে হবে সে ব্যাপারে সমস্ত পৌরসভাগুলি গভীর চিন্তায় পড়েছে এবং দারুণ আর্থিক সংকটের সম্মুখীন হয়েছে। পে-কমিশনের রিপোর্ট প্রকাশিত হওয়ার পর কর্মচারিরা ন্যায্যভবেই তাদের দাবি দাওয়া ডিমান্ড করছে কিন্তু বাস্তব ঘটনা হ'ল এই ১২২টি পৌরসভার কারুর পক্ষেই নিজেদের থেকে এই বাড়তি অর্থ যোগান দেওয়া সম্ভব নয়। এই বাড়তি অর্থ যদি পৌরসভাগুলিকে তাদের নিজস্ব ফান্ড থেকে দিতে হয় তাহলে সেখানে সমস্ত উন্নয়নমূলক কাজ বন্ধ হয়ে যাবে, তাতেও কুলাবে না। এই অবস্থায় আমার দাবি, এই বাড়তি অর্থের পুরোটাই সরকার পৌরসভাগুলিকে দিন এবং সেখানে পৌরসভাগুলি যাতে তাদের উন্নয়নমূলক কাজ অব্যাহত রাখতে পারে তার ব্যবস্থা করুন। এখানে পৌরমন্ত্রী আছেন, আমি আশা করি এ ব্যাপারে বিবৃতি দিয়ে তিনি সভাকে আশ্বস্ত করবেন।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য** ঃ ১২২টি পৌরসভার জন্য, আমরা হিসাব করে দেখেছি, চতুর্থ বেতন কমিশনের সুপারিশ কার্যকর করার জন্য ১৩০/৩৫ কোটি টাকা অতিরিক্ত ব্যয়—বহন করতে হবে। ১২৫ কোটি টাকা অর্থের দাবি অনুমোদন হয়েছে। এই বছর ২১ কোটি টাকা পৌরসভার জন্য বিলি বন্টন হচ্ছে। আগামী বাজেটে ১০০ কোটি টাকা থাকবে।

**Ms. Gillian Rosemary D'Costa Hurt :** Hon'ble Speaker and my Colleagues : This afternoon, I want to raise a question which is in the newspaper today about the reconversion in the Maldah District. So much talk has been going on in our country about the conversion and reconversion. Yet we see that the fundamentalist groups like V.H.P. etc., are reconverting Christians back to Hindu. They say that simply by giving an affidavit they are accepting it and they can be reconverted. On the other hand, when anybody converts reconverts to Christian or to any other religion, they say that it is wrong and that should not be done. Why should there be different rules for one set up and for another set up. This is what I want to mention. If it is alright for somebody to sign an affidavit that he is reconverting, then it should be the same for all section and all religions. Ours is a secular country, it depends entirely on an individual as to which religion he wants to follow. The Central Government says that they want to have a debate on it. It should be done in a very free manner. Everybody should be given a chance to participate. It should not be forgotten that ours is a secular country. Every person whatever religion he belongs to has a right to follow. Nobody should force other. It is a matter of their free will. So, these organisations which are forcing reconversion like V.H.P. should be banned immediately. Thank you, Sir.

**শ্রী বিমল মিস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি যে আমাদের দক্ষিণ ২৪ পরগনা জেলায় ৩টি মহকুমা ঘোষণা করা হয়েছে—বারুইপুর, ক্যানিং এবং কাকদ্বীপ। আমার বিধানসভার মধ্যে ক্যানিং মহকুমা ৪ বছর ঘোষণার পরে এখানকার মহকুমার কাজকর্ম শুরু হলেও প্রশাসনিক ভবন, ট্রেজারি ইত্যাদি আজ পর্যন্ত শুরু হল না। তাছাড়া রাস্তা-ঘাটের যে ইনফ্রাস্ট্রাকচার, তার কাজ কর্মও শুরু হয়নি। অথচ সুন্দরবন এলাকারা মানুষের এটা সাংঘাতিকভাবে দরকার। আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এগুলি তাড়াতাড়ি চালু করা যায়, সেটা আপনি দেখবেন।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয়া অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। আপনি দেখেছেন এবং জানেনও যে দুই মন্ত্রীর লড়াই লেগেছে। একজন হচ্ছে বুদ্ধদেব ভট্টাচার্য, আর একজন হচ্ছেন কিরণময়

নন্দ। একজন বলছেন যে, পুকুর ভরাট করব। আর একজন মন্ত্রী বলছেন যে, আমি ভরাট করতে দেব না। আশ্চর্য হচ্ছে, গ্রীন বেঞ্চের রায় থাকা সত্ত্বেও সেখানে দেখছি যে ভরাটের কাজ চালিয়ে যাচ্ছে।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** ১২২টি পৌরসভার জন্য, আমরা হিসাব করে দেখেছি, চতুর্থ বেতন কমিশনের সুপারিশ কার্যকর করার জন্য ১৩০/৩৫ কোটি টাকা অতিরিক্ত ব্যয়—বহন করতে হবে। ১২৫ কোটি টাকা অর্থের দাবি অনুমোদন হয়েছে। এই বছর ২১ কোটি টাকা পৌরসভার জন্য বিলি বন্টন হচ্ছে। আগামী বাজেটে ১০০ কোটি টাকা থাকবে। দুই মন্ত্রী, এফ. আই. আর. করেছেন দুই দপ্তরের নামে। এরকম ঘটনা যদি ঘটে, মন্ত্রিত্বে যদি লড়াই হয়, তাহলে রাজ্যের অবস্থা কি হবে? কিরণময় নন্দ মহাশয় বলেছেন যে, ওখানে জমি ভরাট হলে প্রমোটারদের লাভ হবে, কিন্তু মৎস্য চাষের ক্ষতি হবে। এরজন্য তিনি শাস্তির কথা বলেছেন। আজকে যারা রক্ষক, তারাই যদি ভক্ষক হয় তাহলে তো দেশ চলতে পারে না। তারই জন্য দেখতে পাচ্ছি, চারিদিকে রাহাজানি, ডাকাতি বেড়ে যাচ্ছে, কারণ যারা রাইটার্স বিল্ডিংয়ে শীর্ষে বসে আছেন তারা যদি এসব করেন তাহলে ঐ সবই ঘটবে। কিরণবাবু বলেছেন—'আমার কথা যদি না মানা হয় তাহলে আমরা দল নিয়ে গিয়ে বুঝে নেব। এসব লজ্জার ব্যাপার আজকে বাইরে চলে যাচ্ছে। এসবে আপনাদের গায়ে লাগে না, কিন্তু আমাদের লাগছে। অবিলম্বে এসব বন্ধ করবার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি ব্যাপারে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় খরা দেখা দেওয়ায় একদিকে যেমন গ্রামের মানুষ অন্যত্র চলে যাচ্ছেন, অন্যদিকে জেলাজুড়ে তীব্র পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। খরার কারণে সেখানকার নলকূপ, কূপ ইত্যাদি অবিলম্বে সংস্কার করা দরকার। সাথে সাথে অন্যত্র চলে যাওয়া রোদে এবং শ্রমজীবী মানুষের স্বার্থে কর্মসংস্থানের জন্য জেলায় অর্থ বরাদ্দ করা প্রয়োজন। আমি বিষয়গুলি বিবেচনা করবার জন্য বলছি।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র চন্দননগরের পৌর নিগমের ২৮ নং ওয়ার্ডে কাঠকুন্তি ডি. ডি. সি. খালের উপর দুটি ব্রিজ রয়েছে এবং দুটি ব্রিজের অবস্থাই অত্যন্ত খারাপ। নিউ দিঘা ব্রিজ ১৯৯৭ থেকে অচল হয়ে রয়েছে। আগে তার উপর দিয়ে ট্রাক, ট্রেকার, বাস ইত্যাদি চলত, কিন্তু এখন চলাচল বন্ধ। আর একটা ব্রিজ—গোর্জিসোজা ব্রিজ। এই ব্রিজটি যে কোনও সময় ভেঙে পড়তে পারে। সেচমন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে ব্রিজ দুটির সংস্কারের ব্যবস্থা করুন।

**শ্রী দেওকিনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি

পৌরমন্ত্রীর ধ্যানাকর্ষণ করছি। আমার এলাকায় ১৮এ, রাজেন্দ্র মল্লিক স্ট্রিটে দুটি বস্তি আছে। বস্তি দুটির অবস্থা খুবই খারাপ। সেখানে রাস্তার কোনও সুব্যবস্থা নেই, পানীয় জলও সব সময় পাওয়া যায় না। ফলে বস্তিবাসীরা অত্যন্ত দুরাবস্থার মধ্যে আছেন। গ্রীষ্মকাল এসে গেছে, কিন্তু বস্তির রিফিউজড কোনও দিন তুলে নেওয়া হয় না। সেখানে পায়খানারও কোনও ব্যবস্থা নেই। এসব ব্যাপরে একাধিক বার আমি পুরসভাকে লিখেছি, কিন্তু কিছুই হয়নি। আমি চিঠি লিখে মেয়রকে অনুরোধ করেছিলাম, এসব ব্যাপারে একজন ইঞ্জিনিয়ার পাঠিয়ে জয়েন্ট ইনভেস্টিগেশন করে যাতে বস্তিবাসীরা স্বস্তিতে থাকতে পারে তার ব্যবস্থা করতে। পানীয় জলের, পায়খানার ব্যবস্থা এবং রাস্তা-ঘাটের কোনও ব্যবস্থা হয়নি। আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীকে আবেদন করব মানুষ যাতে ভালভাবে বাস করতে পারে অবিলম্বে তার ব্যবস্থা করুন।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি দুঃখজনক ঘটনার ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৫ তারিখ ছিল বৈদ্যনাথের বারুনির মেলা। পরের দিন একটা খুনের ঘটনা ঘটে। সেই দিন বেলা আড়াইটের সময় নিহতের বাবা-মা ফিরে এসে জানতে পারে তার ছেলে আমবাগানে মরে পড়ে আছে। তাকে যারা খুন করেছিল তারা এই বিষয়টা থানায় জানায় এবং তারপর থানা থেকে লোক এসে গাড়ি করে ছেলেটিকে তুলে নিয়ে যায়। এই খুনের ব্যাপারে বাবা-মা থানায় ডায়রি করে। কিন্তু প্রকৃত অপরাধী ধরা পড়েন। ওখানকার জনগণ, জনগণের সই সম্বলিত একটা গণ দরখাস্ত জেলার পুলিশ প্রশাসনকে দেয় প্রকৃত অপরাধীদের ধরার জন্য। আজ পর্যন্ত পুলিশ এই খুনের ব্যাপারে প্রকৃত তদন্ত না করে বিষয়টি ফেলে রেখে দিয়েছে। আজকে সেখানে জনসভা হচ্ছে প্রকৃত অপরাধীদের ধরার ব্যাপারে পুলিশকে বলার জন্য। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি প্রকৃত অপরাধী যাতে ধরা পড়ে এবং তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয় তার জন্য তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

[1-00 — 1-30 p.m.] **Including Adjournment**

**শ্রী সুধীর ভট্টাচার্যঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফলতা বিধানসভা কেন্দ্রে জগন্নাথপুরের নতুন রাস্তার মোড় থেকে তারাতলা পর্যন্ত সরকারি ডি. এস বাস যাতায়াত করে। এই বাস ফলতা হয়ে জ্যোতিবাবুর বিধানসভা সাতগাছিয়া এবং অশোকবাবুর বজবজ এই তিনটি বিধানসভায় চলাচল করে। এটা একটা গুরুত্বপূর্ণ রুট। বজবজ, ফলতা সাতগেছিয়া এই রকম ৪-৫টি এলাকার লোক এই সরকারি ডি. এস বাসে যাতায়াত করে। কিন্তু এই বাসটি কখন আসে কখন যায় কেউ জানে না, কোন টাইমের ঠিক থাকে না। বাসটি যাতে ঠিকমত

চলে তার দাবি পরিবহন মন্ত্রীকে জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাজমুল হক ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ছিনপুর এক্সক্লুসিভ ফ্যাক্টরির ব্যাপারে এখানে কলিং অ্যাটেনশান দিয়েছে, সরকারকে জানিয়েছে এবং মন্ত্রী মহাশয়কে লিখিত চিঠি দিয়েছে। আজও এই ছিনপুর এক্সক্লুসিভ ফ্যাক্টরী বন্ধ হয়ে আছে। রবীন পাত্র এবং কুরবান খান নামে দু-জন ছিনপুর এক্সক্লুসিভ কারখানার কর্মী মারা গিয়েছে অনাহারে না খেতে পেয়ে। কারণ তারা টাকা পাচ্ছে না। আমি শিল্পমন্ত্রীকে বারে বারে বলেছি শুধু নয় এবং লিখিত চিঠি দিয়েছি শুধু নয় আমি তাঁর অফিসে গিয়ে অনুরোধ করেছি যে গভর্নমেন্ট এই কারখানাকে টেকওভার করুক। এটা প্রাইভেট মালিকানাধীন একটা কারখানা, এটাকে গভর্নমেন্ট আন্ডারটেকিং করুন। মন্ত্রী মহাশয়ের কুম্ভকর্ণের ঘুম, আজও ভাঙেনি। সেখানে শ্রমিকরা মারা যাচ্ছে। কারখানা বন্ধ করার ব্যাপারে আপনারা তো রেকর্ড করেছেন, গিনেজ বুকে নাম ওঠে যাবে। আমি আপনার মাধ্যমে শিল্প মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই ছিনপুর এক্সক্লুসিভ কারখানা খোলার ব্যাপারে তাঁরা যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন। স্যার, এই ব্যাপারে আপনি একটু মুখ্যমন্ত্রীকে বলুন।

## ZERO HOURS

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** স্যার অগামী ২৯শে মার্চ ঈদুজুহা। সেই ঈদুজুহাকে সামনে রেখে আমাদের হুগলি জেলার খানাকুল এলাকায় দেখছি টি. এম. সি. এবং বি. জে. পি., নিজেদের মধ্যে যে দ্বন্দ্ব আছে সেটাকে সাম্প্রদায়িক মোড় নেওয়ার দিকে নিয়ে যাচ্ছে।

সেই হিসাবে আগামী ২৯ তারিখে ঈদুজ্জোহার দিন যাতে আমাদের গোটা খানাকুলের যেসব এলাকায় সাম্প্রদায়িক এইরকম দুর্ঘটনা না ঘটতে পারে, সেজন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তারা আগের থেকে পরিকল্পনা করেছে ঐদিন কোনও ঘটনা ঘটাবে বলে। ঐদিন যাতে সংশ্লিষ্ট এলাকাগুলিতে কোনওভাবে শান্তিশৃঙ্খলা বিঘ্নিত না হয় তার ব্যবস্থা যাতে নিতে পারেন, সেই কারণে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। আপনি লক্ষ্য করেছেন যে যুগোশ্লাভিয়ার ওপরে গতকাল থেকে মার্কিনী নেতৃত্বে হামলা চলছে। ক্লিনটন প্রশাসন একটার পর একটা অপরাধ করছে। তাদের দাদাগিরি এমন মাত্রায় পৌঁছেছে যে, গোটা বিশ্বজুড়ে নতুন করে একটা উত্তেজনা ছড়াচ্ছে। এর বিরুদ্ধে এই সভা থেকে ধিক্কার জানানো উচিত। গোটা দুনিয়া জুড়ে তারা একটার

পর একটা অন্যায় করে যাচ্ছে। মার্কিন যুক্তরাষ্ট্র নতুন করে ন্যাটোর মাধ্যমে যে হামলা চালাচ্ছে তার বিরুদ্ধে এই সভা থেকে ধিক্কার জানানো হোক।

**মিঃ স্পিকার ঃ** অনেকে জিরো আওয়ারে সাবজেক্ট মেনশন করেন না। ব্ল্যাংক জিরো আওয়ারের নোটিশ দিয়ে গেলে চলবে না। পকেট থেকে একটা নোটিশ দিয়ে গেলেন, এই রকম করলে চলবে না। সাবজেক্ট মেনশান করতে হবে। ভবিষ্যতে এই রকম হলে আমি অনুমোদন দেব না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পরিবহন মন্ত্রী আমাদের হাউসে দাড়িয়ে প্রতিশ্রুতি দিয়েছিলেন। এখান থেকে সরকারি বাস যেগুলো দীঘায় যায়, সেগুলো আবার দীঘা থেকে ছেড়ে এখানে চলে আসে। কাঁথি একটি মহকুমা শহর। সড়ক পরিবহণ ছাড়া সেখানে যাতায়াতের আর কোনও সুবিধা নেই। তাই কাঁথি শহরে একটি বুকিং অফিস খোলার দাবি জানাচ্ছি যাতে ওখান থেকে টিকিট বুক করা যায়। পরিবহন মন্ত্রী মহাশয় এই ব্যাপারে এখানে দাঁড়িয়ে আমাদের প্রতিশ্রুতি দিয়েছিলেন।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে বলতে চাই যে, হাসপাতালে মুমূর্ষ রোগীদের আমরা ভর্তি করতে পারছি না। সুপ্রীম কোর্টের একটা অর্ডার আছে—মুমূর্ষ রোগীকে যে কোন হাসপাতালে ভর্তির ব্যাপারে একটা নিয়ম বেঁধে দিয়েছিলেন। আমরা দেখতে পাই, আমরা যখন হাসপাতালে যাই তখন দেখতে পাই যে, ভর্তি হতে না পেরে মুমূর্ষ রোগীকে যখন অন্য হাসপাতালে ভর্তির জন্য নিয়ে যাওয়া হচ্ছে তখন সে মারা যাচ্ছে। এই জাতীয় ঘটনায় আমরা উদ্বিগ্ন হয়ে পড়ি। আমাদের রাজ্যে এই রকম ঘটনা একটি কলঙ্কজনক বিষয়। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বিষয়টি যাতে দেখেন তারজন্য তাঁকে অনুরোধ জানাচ্ছি।

(At this stage the House was adjourned till 1-30 p.m.)

[1-30 — 1-40 p.m.]

(গোলমাল)

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, কোরাম নেই। মন্ত্রী না থাকার জন্যে আমি বলব না। ফিনান্স মিনিস্টার নেই তাই আমি বলব না। আপনি ১০ মিঃ হাউস অ্যাডজর্ন করুন। ফিনান্স মিনিস্টার আসুক তারপরে আমি বলব।

**মিঃ চেয়ারম্যান ঃ** কোরাম আছে, আপনি বলুন।

**শ্রী সৌগত রায় ঃ** ফিনান্স মিনিস্টার নেই সুতরাং আমি বলব না।

**মিঃ চেয়ারম্যান ঃ** ঠিক আছে প্রভঞ্জন মণ্ডল বলুন, ফিনান্স মিনিস্টার এলে আপনি বলবেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য খুব গুরুত্বপূর্ণ বক্তব্য রাখবেন। মাননীয় মন্ত্রী যতক্ষণ না এসে পৌঁছান ততক্ষণ হাউস এ্যাডজর্ন রাখুন। আপনি ১৫ মিঃ হাউস অ্যাডর্জন রাখুন। নিয়ম হচ্ছে অপোজিশনকে প্রথম বক্তা হিসাবে পার্টিসিপেট করে থাকে। এখানে আপনি যদি প্রভঞ্জন মণ্ডলকে দিয়ে বক্তব্য শুরু করান সেটা ঠিক হবে না। সুতরাং ফিনান্স মিনিস্টার না এসে পৌঁছানো পর্যন্ত হাউস ১৫ মিঃ অ্যাডজর্ন করে রাখুন।

**Mr. Speaker :** What is the problem Mr. Mannan ? Tell me.

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, আমার সাবমিশান হচ্ছে, প্রফেসার সৌগত রায় হাউসের একজন সিনিয়ার মেম্বার। হাউসে বাজেট আলোচনার আজকে থার্ড ডে। উনি বক্তব্য ইনিসিয়েট করবেন, আমরা সেটা জানিয়েও দিয়েছি। ফিনান্স মিনিস্টার রিপ্লাই দেবেন, সৌগতবাবু যখন বক্তব্য রাখছেন তখন ফিনান্স মিনিস্টার নেই, আমরা মনে হয় এক্ষেত্রে হাউস অ্যাডজর্ন থাকুক, তারপরে ফিনান্স মিনিস্টার এলে হাউস শুরু হবে, তখন উনি বলবেন। আপনি এর আগেও অনেক প্রোটেকশন দিয়েছেন, আজকেও আপনার প্রোটেকশন চাইছি হাউস আধঘণ্টার জন্য বন্ধ থাকুক। উনি এলে সৌগত রায় বলবেন। আপনি হাউসে আগে বিরোধী পক্ষকে বলার সুযোগ দেন বলার জন্য, এক্ষেত্রে আপনার ইন্টারভেনশন চাইছি।

**মিঃ স্পিকার ঃ** আমি হাউসটা অ্যাডজর্ন করেছিলাম দেড়টা অবধি। কয়েকজন মেম্বার আমাকে বলেছে তাদের অসুবিধা হচ্ছে দেরিতে হাউস ভাঙার জন্য। সবাইতো এম. এল. এ. হোস্টেলে থাকার জন্য জায়গা পাননি। তাই হাউস তাড়াতাড়ি ভাঙলে তাদের ফিরতে সুবিধা হয়। তারা অনুরোধ করেছিলেন, ৫টা থেকে সাড়ে ৫টার মধ্যে যদি শেষ করা যায় তাহলে ফিরতে সুবিধা হয়। সেইজন্য দেড়টা অবধি আজকে রিসেস দিয়েছিলাম। কালকে হাউস আরো বেশীক্ষণ চলবে, কারণ কালকে ভোট অন অ্যাকাউন্ট পাশ হবে। এতে সমস্যা কিছু নেই। একটা কমিউনিকেশন গ্যাপ হয়ে গেছে। ফাইনান্স মিনিস্টারের সাথে কমিউনিকেট করা যায়নি, হাউসটা যে দেড়টায় শুরু হচ্ছে। এখন কমিউনিকেট করা হয়েছে, উনি আসছেন। There is no problem. This is a

matter of adjustment. Let Mr. Mondal start. Let the finance minister come. Then Mr. Saugta Roy will start. There is no difficulty in that.

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, আপনি অপজিশানকে সব সময় আগে বলার সুযোগ দেন। এক্ষেত্রে যদি সরকার পক্ষের সদস্যরা বলেন তাহলে বিতর্ক এর গুরুত্বটা কমে যায়। তাই আপনি অন্তত হাউসটা ১০। ১৫ মিনিট বিরতি দিন।

**Mr. Speaker :** Again the same question arises. The whole purpose was to enable the members return home early. The next week is festival week. ফেস্টিভাল উইক আসছে, মেম্বারদেরও কন্সটিটিউয়েন্সিতে যেতে হয়। A complicated festival is taking place Id-u-zoha is coming. Members have to go to their Constituencies. They are facing problems. They have come to me with their problems. I am trying to accommodate everybody. Yes, Yesterday also we adjusted members' list. আমরা কি অ্যাডজাস্ট করিনা? কাউকে আগে দিলাম, কাউকে পরে দিলাম, এটা আমরা করিনা? আমরা কংগ্রেসকেও কখন পরে দিলাম, আগে দিলাম, এটা আমরা করিনা? We don't adjust? What is the difficulty in that? We can't be very particular on that. Let Mr. Mondal start. When Mr. Dasgupta will come, then Mr. Saugata Ray will speak. এতে গুরুত্ব কমে যাওয়া বা বেড়ে যাওয়া কোন ব্যাপার নয়। There is no purpose in that. Ruling party members will speak, they will take notes, they will give it to Dasgupta. After that Saugata Roy will speak. There is no difficulty. We did that yesterday also. We allowed the Congress members to speak earlier. The ruling party members spoke later on. What is the difficulty in that? We always do this. This is a matter of adjustment.

[1-40 — 1-50 p.m.]

**শ্রী তারক ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবাংলার অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, সেই বাজেট বরার্দ্দ প্রসঙ্গে ২ দিন ধরে বিভিন্ন বক্তার বক্তব্য শুনলাম। বক্তব্য শুনে মনে হয়েছে, সরকার পক্ষের সদস্যরা তারা বোঝাবার চেষ্টা করেছিলেন, মাননীয় অর্থমন্ত্রী তিনিও যে বাজেট বরাদ্দ পেশে করেছেন....

সেই বাজেট বরাদ্দের মধ্যে তিনি অনেক রাজ্যে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা এইসব বিষয়গুলো নিয়ে তিনি অত্যাধিক গুরুত্ব আরোপ করেছেন। পশ্চিমবঙ্গের মূল যে সমস্যা,

পশ্চিমবঙ্গ যে ক্রমশ পিছিয়ে যাচ্ছে, পশ্চিমবাংলার উন্নয়ন যে স্তব্ধ হয়ে গেছে, সেই দিকগুলি মাননীয় অর্থমন্ত্রী অন্য কথার জালে সেগুলোকে এড়িয়ে যেতে চেয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী মাঝারি শিল্প এবং ক্ষুদ্র শিল্পের কথা বলেছেন এবং শিল্পের অগ্রগতির কথা বলেছেন এবং তার বাজেট ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার বেকার সমস্যার সমাধানের বিষয়ে, শিক্ষার বিষয়ে, স্বাস্থ্যের বিষয়ে তিনি গুরুত্ব আরোপ করার চেষ্টা করেছেন। শিল্প ক্ষেত্রে পশ্চিমবাংলা যে ক্রমশ পিছিয়ে যাচ্ছে তার কারণ হিসাবে তিনি যেগুলো দেখিয়েছেন সেগুলি কিন্তু বাস্তবসম্মত নয়। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, পশ্চিমবাংলায় এমন অনেক কলকারখানা বন্ধ হয়ে আছে, লক্ষ লক্ষ শ্রমিক সেখানে বেকার হয়ে আছে, সেই কারখানাগুলো বন্ধ হওয়ার পেছনে বা না খোলার পেছনে আর্থিক সমস্যাই শুধু দায়ি নয়। বামফ্রন্ট সরকারের আমলে যে মাফিয়া রাজ কায়েম হয়েছে, সেই কারণে আজকে পশ্চিমবাংলায় অনেক কারখানা বন্ধ হয়ে আছে, ভ্রান্ত ট্রেড ইউনিয়ন নীতির জন্য আজকে অনেক কল-কারখানা বন্ধ হয়ে আছে। এই রকম ধরনের ঘটনা পশ্চিমবাংলায় অনেক রয়েছে। কাশীপুর বিধানসভা কেন্দ্রে ঊষা অটোমোবাইলস্ নামে একটা কারখানা লিক্যুইডেশনে চলে যায়। পরবর্তীকালে হাইকোর্ট এবং সুপ্রীম কোর্টের নির্দেশ অনুসারে ঐ কোম্পানিটি একজন কেনেন চার কোটি কয়েক লক্ষ টাকা দিয়ে। তিনি যখন কারখানাটি কিনতে যান তার কিছু টাকার প্রয়োজন হয়েছিল এবং দুজন ফিনান্সিয়ারের কাছ থেকে তিনি সেই টাকা নিয়েছিলেন, পরবর্তীকালে তিনি সেই কারখানাটি খোলবার জন্য যখন ব্যবস্থা গ্রহণ করছেন, শ্রমিক-কর্মচারিদের সঙ্গে আলোচনা করে সমস্ত রকম ব্যবস্থা যখন গ্রহণ করেছেন, তখন দেখা গেল সেই কারখানার দরজায় তিনি ঢুকতে পারছেন না। আজকে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার সমস্যা এইরকম। আজকে মাফিয়াদের নিয়ে, পশ্চিমবাংলায় কয়েকজন আই. পি. এস. অফিসারদের সহযোগিতা নিয়ে এবং সিটু ইউনিয়নের সহযোগিতা নিয়ে সেই কারখানার মালিককে ঢুকতে দেওয়া হচ্ছে না। স্পার্ক ডিলারস্ প্রাইভেট লিমিটেড নামে ঐ কোম্পানিটির ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী, পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী, বিধানসভার মাননীয় অধ্যক্ষ মহাশয় সকলের কাছে এই ঘটনা বলা হয়েছিল।

শুধু তাই নয়, পশ্চিমবাংলায় এখন মাফিয়ারাজ চলছে যে, তারা কারখানা খুলতে দিচ্ছে না মালিককে। উপরন্তু ঐ মালিকের বাড়িতে গিয়ে এবং অন্যান্য অফিসে গিয়ে মাফিয়ারা হুমকি, ভীতি প্রদর্শন করছে—তাদের পরিবারের ছোট শিশু থেকে শুরু করে, মহিলা, বর্ষীয়ান পুরুষ সদস্যদেরও খুনের হুমকি দিচ্ছে। কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রীর সেক্রেটারি টি. কে. সেনগুপ্ত—স্পেশ্যাল অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি টু দি অনারেব্‌ল চিফ্ মিনিস্টার মালিকপক্ষকে ডেকে জানাতে চেয়েছিলেন—কারখানা খুলতে অসুবিধা কোথায়? তিনি যখন সমস্ত কাগজপত্র দেখিয়ে সমস্ত ঘটনা ব্যক্ত করেন, তখন দেখা গেল—মি.

*সেনগুপ্ত সিটু ইউনিয়নের নেতাদের সঙ্গে যোগাযোগ করে কারখানাটি খোলার জন্য সচেষ্ট হয়েছিলেন। কিন্তু এখনও পর্যন্ত সেটা খোলা যায়নি। ৫।৬-শ শ্রমিক কর্মচারী রাস্তায় বসে আছেন, তাদের পরিবার অভুক্ত থাকছে। কারখানার মালিক কারখানা খুলতে* চাইলেও সিটু, মাফিয়া এবং কতিপয় আই. পি. এস. অফিসারদের জন্য সেই কারখানা খোলা যাচ্ছে না। পশ্চিমবাংলায় কি করে শিল্প গড়ে উঠবে? কি করে এখানে শিল্পায়ন সম্ভব? আজকে মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলায় শিল্পের প্রসারের কথা, শিল্পের উন্নয়নের কথা বলেছেন। কিন্তু এখানে সেই পরিকাঠামোই নেই, আর আইন-শৃঙ্খলাজনিত অবস্থা এমন যে, মানুষ ইচ্ছা থাকলেও ব্যবসা চালাতে পারছে না। আজকে পশ্চিমবাংলায় অক্টোবর '৯৮ পর্যন্ত নথিভুক্ত বেকারের সংখ্যা ৫৯ লক্ষ্যেরও উপরে। আমরা দেখলাম কি? সল্টলেক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ৩৮৯ জন এবং টালা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ৩৫২ জনকে কর্মসংস্থানের সুযোগ দিতে পেরেছেন এই সরকার। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বরাদ্দে বেকার সমস্যা সমাধানের যে কথা বলেছেন, তাতে ১৩ হাজার বছর লেগে যাবে তবুও পশ্চিমবাংলার বেকার যুবকদের কর্মসংস্থানের সুযোগ হবে না। এইরকম একটা ভয়াবহ অবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবাংলা চলছে।

পশ্চিমবাংলার অর্থনৈতিক অবস্থার প্রসঙ্গ উঠলেই রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী থেকে শুরু করে অর্থমন্ত্রী, সরকারি দলের সদস্যরা একই সুরে বলে থাকেন কেন্দ্রের বঞ্চনার কথা, কেন্দ্রীয় সরকারের অসহযোগিতার কথা। কিন্তু পশ্চিমবাংলায় কিভাবে অর্থ তছনছ হচ্ছে, কি ভাবে অর্থের অপব্যয় হচ্ছে, সেদিকে কারো কিন্তু নজর নেই।

মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী শিক্ষার অগ্রগতির কথা বলেছেন! সেই কথা বলতে গিয়ে তিনি অনেক পরিসংখ্যান অনেক কিছু দেখিয়েছেন। ১৯১৭ সালে মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হওয়ার পর সারা রাজ্যের মানুষ—শুধু বিরোধীপক্ষের, কংগ্রেস দলের বিধায়করাই নয়, সারা পশ্চিমবাংলার মানুষ সোচ্চার হয়েছিলেন—কেন প্রশ্নপত্র ফাঁস হল? এই জন্য শাসক দলের অনেকের বিরুদ্ধেই আঙুল দেখিয়ে বলা হয়েছিল—তাদের জন্যই প্রশ্নপত্র ফাঁস হয়েছে।

[1-50 — 2-00 p.m.]

পরবর্তীকালে দেখলাম যে, রাজ্য সরকার চাপের মুখে পড়ে বাধ্য হয়ে অবসরপ্রাপ্ত বিচারপতি কল্যাণময় গাঙ্গুলীর নেতৃত্বে একটা কমিশন গঠন করলেন। আমরা এই বিধানসভায় দাঁড়িয়ে আমাদের দলের বিধায়কগণ দাবি জানিয়েছিলেন যে, সিটিং জাজ দিয়ে তদন্ত করা হোক। কিন্তু মিঃ চেয়ারম্যান স্যার, রাজ্য সরকার সেই দাবি মেনে নেননি। অবসরপ্রাপ্ত বিচারপতি কল্যাণময় গাঙ্গুলীর নেতৃত্বে এক কমিশন গঠন করলেন রাজ্য সরকার। সেই কমিশন গঠন করার পরে বলা হয়েছিল যে, ৬ মাসের মধ্যে এই

কমিশন রিপোর্ট দাখিল করবে। বিচার-বিভাগীয় কমিশনের পাশাপাশি কলকাতা পুলিশও সমান্তরাল তদন্ত চালিয়ে যায় এবং গ্রেপ্তারও করা হয় কয়েকজনকে। পুলিশ জেরা করতে চেয়েছিল পর্ষদ সভাপতি চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়কে এবং সচিব উজ্জ্বল বসুকে। কিন্তু পুলিশের কাছে তারা জবাব দিতে চাননি। ১৯৯৭ সালে প্রশ্নপত্র ফাঁস নিয়ে তদন্ত কমিশন গঠন হয়েছিল, কিন্তু ১৯৯৯ সালের মাধ্যমিক হয়ে গেল, কিন্তু আজ পর্যন্ত সেই রিপোর্ট পেশ হল না। এ যাবৎ পশ্চিমবঙ্গ সরকার মোট ২৪টি তদন্ত কমিশন গঠন করেছে। কয়েকটা কমিশন রিপোর্ট জমা দিয়েছে। তার সুপারিশ কার্যকর করতে সরকার আদৌ কোন উদ্যোগ নেননি। সমস্ত কমিশনের রিপোর্ট প্রহসনে পরিণত হয়েছে। সরকারের কিছু পেটোয়া লোকের ভরণ পোষণের জন্য এবং প্রকৃত অগ্নিগর্ভ অবস্থায় জল ঢেলে দেওয়ার জন্য এই বিচারবিভাগীয় কমিশন গঠন করে সরকার। এই অবস্থা চলছে এখন এই রাজ্যে এতে শিক্ষার প্রসার কিভাবে ঘটবে? শিক্ষা নিয়ে ছেলেখেলা শুরু হয়েছে। কখনও প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেবে, কখনও প্রাথমিক স্তরে পরীক্ষা নেবার দরকার নেই, পাশফেল প্রথা তুলে দেবে, আবার কয়েক বছর বাদে বিরোধীদের চাপের মুখে পড়ে জনসাধারণের চাপের মুখে পড়ে আবার ইংরাজি চালু করবে, পরীক্ষা ব্যবস্থা চালু করবে, প্রতি বছর প্রশ্নপত্র ফাঁস হবে, এই যে কাণ্ডকারখানা চলছে, তাতে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থার অগ্রগতি ঘটবে না। স্যার, আপনার মাধ্যমে আর একটা কথা বলতে চাই—ছোট ক্ষুদ্রশিল্প হাতে তৈরি করা কাগজের উপর অর্থমন্ত্রী ১৯৯৫-৯৬ সাল থেকে বিক্রয় কর বসিয়ে দিলেন। তারা হাতে কাগজ তৈরি করে। এই রকম ছোট ছোট ইউনিট ২৩টি রয়েছে। বর্ধমান, হুগলি, সাউথ, নর্থ ২৪ পরগনায় এই রকম কয়েকটা ইউনিট রয়েছে। মাননীয় অর্থমন্ত্রী তাদের উপর করের বোঝা চাপিয়ে দিলেন। আজ পর্যন্ত ভারতের কোনও রাজ্য সরকার হস্ত নির্মিত কাগজের উপর ট্যাক্স বসাননি। এখানে মেশিন ব্যবহার করা হয় শুধু মন্ড তৈরি করার জন্য। তাছাড়া আজকে গ্রামবাংলার না খেতে পাওয়া মানুষ, পিছিয়ে থাকা মানুষ এই কাজের সঙ্গে যুক্ত। কিন্তু এই করের বোঝা চাপিয়ে দিয়ে অর্থমন্ত্রী এমন এক অবস্থা সৃষ্টি করেছেন যে, এই ইউনিটগুলি বন্ধ হওয়ার মুখে। তাই আপনার কাছে অনুরোধ করব যে, অনুগ্রহ করে এই ট্যাক্সগুলি উইদড্র করে নেওয়ার ব্যবস্থা করুন। এটা আমার বিশেষ অনুরোধ। আরেকটা কথা, কলকাতা মহানগরীর বুকে উদ্বাস্তু কলোনি বলে কয়টি কলোনি গড়ে উঠেছে। চিৎপুর থানা এলাকায় ৪/৫টি কলোনি সেখানে গড়ে উঠেছে। আমি এই বিধানসভায় মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন করেছিলাম যে এই কলোনিগুলো স্বীকৃত কলোনি কিনা, মন্ত্রী উত্তর দিয়েছিলেন যে কলোনিগুলো স্বীকৃত কলোনি। এই মানুষগুলো কবে এল? ওরা অনুপ্রবেশকারী। ওরা ৮৫ সালের পর এসেছেন। অথচ সরকার নিজেদের স্বার্থে তাদের রেশন কার্ড করে দিয়েছে। কলকাতা মহানগরীর বুকে, কোণায় কোণায় তারা অনুপ্রবেশ করেছে। তাদের সরকারি দলের আশ্রয়পুষ্ট করে রেখে দিয়েছেন। তাদের বসতি করতে

দিচ্ছেন। এই অনুপ্রবেশের ফলে হাজার হাজার লক্ষ লক্ষ লোক পশ্চিমবাংলায় প্রবেশ করেছে এবং সেই কারণে পশ্চিমবাংলার অর্থনীতির উপর চাপ পড়েছে। তাই আজকে মাননীয় অর্থমন্ত্রী যতই বলুন না কেন পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। পশ্চিমবাংলা প্রতিদিন পিছিয়ে যাচ্ছে। পশ্চিমবাংলা ধ্বংসের দিকে এগিয়ে যাচ্ছে। তাই এই বাজেট ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল** ঃ মাননীয় চেয়ারম্যান স্যার, আজ তিনদিন ধরে এই বাজেট বিতর্ক চলছে। এই বিতর্কে অংশ গ্রহণ করে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এই বাজেটকে সমর্থন করার কারণগুলো আমি আপনাদের সামনে রাখবার চেষ্টা করছি এবং আপনাদের যুক্তিগুলো খন্ডন করার চেষ্টা করছি। যে বাজেট এখানে উপস্থিত করা হয়েছে তার মধ্যে একটা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি রয়েছে। একটা নতুন দর্শন এর মধ্যে থেকে বেরিয়ে এসেছে। সেই দর্শনটা কি? আমরা পশ্চিমবঙ্গে বিভিন্ন রকম অসুবিধার মধ্যে দাঁড়িয়েও এখানকার গরিব, নির্যাতিত মানুষের জন্য, নিম্নবিত্ত, মধ্যবিত্ত মানুষের জন্য কিছু করার চেষ্টা করেছি। আমরা দেখেছি যে আমাদের রাজ্যে, আমাদের একটা বিকল্প নীতি নিয়ে চলতে হচ্ছে। আমরা বারবার বলেছি যে ভারতবর্ষকে চালাবার জন্য যেভাবে বাজেট উপস্থাপন করা প্রয়োজন সেভাবে বাজেট উপস্থাপন করা হচ্ছে না, তার ফলে ভারতবর্ষের তো কোনও উপকার হচ্ছেই না, সঙ্গে সঙ্গে অঙ্গরাজ্যগুলোও ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেই কারণেই বিকল্প অর্থনীতির কথা আমাদের বাজেটের মধ্যে উপস্থাপন করা হয়েছে।

[2-00 — 2-10 p.m.]

কর্মসংস্থানের প্রশ্নে আমরা সব থেকে বেশি গুরুত্ব দিয়েছি এবং তার সাথেও বাজেটে বলা আছে কর্মসংস্থান এমনি এমনি হবে না, তার সাথে যে যে বিষয়গুলি যুক্ত আছে গ্রামীণ অর্থনীতি, সেই গ্রামীণ অর্থনীতি যদি ভাল না হয় তাহলে একটা রাজ্যের বা দেশের সামগ্রিক উন্নতি কখনই সম্ভব নয়। আমাদের এখানে শিল্প, শিক্ষা, স্বাস্থ্য যাই হোক না কেন সব কিছুই নির্ভর করছে গ্রামীণ অর্থনীতির উপর। গ্রামের মানুষের হাতে আমরা পয়সা পৌঁছে দিতে পারছি কি না, তাদের হাতে আমরা জমি পৌঁছে দিতে পারছি কি না, তাদের সেচের ব্যবস্থা আমরা করে দিতে পারছি কি না, ফসল ফলানোর জন্য যে সব উপযুক্ত ব্যবস্থা সেগুলি সঠিকভাবে দিতে পারছি কি না—ধান, গম, চিনি, ডাল, তেল এই সব উৎপাদনের ব্যবস্থা যদি আমরা না করতে পারি তাহলে সামগ্রিকভাবে আমাদের রাজ্যের আমাদের দেশের অর্থনৈতিক বুনিয়াদ গড়ে উঠতে পারে না। এর পাশাপাশি আমাদের রাজ্যে অর্থনৈতিক সংস্কারের কাজ হাতে নেওয়া হয়েছে। এখানে বলা হচ্ছে গরিব চাষী, ভাগচাষীদের নাম রেকর্ডভুক্ত করতে হবে। আমরা দেখছি

**শুধুমাত্র** চাষীদের নাম রেকর্ডভুক্ত করলেই হবে না বা শুধুমাত্র চাষীদের হাতে জমি **দিলেই** হবে না, তাদের দিতে হবে চাষ করবার জন্য সার, ওষুধ, কীটনাশক ইত্যাদি **বিষয়গুলি**। আমরা যখন এতটাই ভাবছি তখন দেখছি কেন্দ্রীয় সরকার সারের উপর ভরতুকি কমিয়ে দিচ্ছেন। কলকাতা, বোম্বাই, মাদ্রাজ শহরের লোকেরা সার ব্যবহার করে না, করে গ্রামের গরিব চাষীরা। তাদের উৎপাদিত ফসলই কলকাতায় এবং বিভিন্ন শহরে আসে। তাই বলছি শহরের মানুষ তাদের উপর নির্ভরশীল। কেন কেন্দ্রীয় সরকার সারের উপর ভরতুকি কমিয়ে দিয়ে সারের দাম বাড়িয়ে দিল। স্বাভাবিকভাবেই গ্রামের চাষীদের উপর এ এক চরম আঘাত সরাসরি নেমে এসেছে। এই জায়গায় দাঁড়িয়ে আমাদের পশ্চিমবঙ্গে এই সরকার সারের উপর নিয়ন্ত্রণ রাখার চেষ্টা করছে। আমরা চাই পশ্চিমবঙ্গের কৃষক সমাজ তারা নিজের পায়ে ভর দিয়ে দাঁড়াক এবং সেই ব্যবস্থাই গ্রহণ করা হচ্ছে। আমরা একটা জিনিস দাবি করতে পারি যে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গই সর্বপ্রথম ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ নীতি গ্রহণ করেছে এবং এর সাথে পঞ্চায়েত ব্যবস্থাকে অর্থনৈতিক উন্নয়নের কাজে লাগাবার চেষ্টা করা হয়েছে। পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে সামাজিক পরিবেশ সৃষ্টি করে গ্রামের মানুষকে আরও উৎপাদনমুখী করে তোলার চেষ্টা করেছি। শুধুমাত্র জমির উপর নির্ভর করলেই চলবে না, আপনারা যখন সরকারে ছিলেন তখন দেশে যে শিল্পগুলি ছিল সেই শিল্পগুলিকে আপনারা ডকে তুলে দেওয়া চেষ্টা করেছিলেন। সেই শিল্পগুলিকে বন্ধ করে দিয়ে আপনারা বিদেশের কাছে হাত পাতলেন। আপনাদের তৎকালীন প্রধানমন্ত্রী নেহেরুর সময়ের যে শিল্প, সেগুলি একের পর এক বন্ধ করার চেষ্টা করলেন আপনারা, আর বিদেশের কাছে হাত পাতলেন।

বন্ধ করে বিজনেস ম্যানদের কাছে হাত পাতছেন। আমরা বলছি না, দেশীয় শিল্পকে বাঁচাবার চেষ্টা করুন। এবং প্রয়োজন বোধে, যতটুকু দরকার ততটুকু বিদেশি সাহায্য গ্রহণ করুন। কিন্তু আপনারা তা শুনলেন না। আমরা বললাম, আমাদের দেশের কালো টাকা, আয়কর ফাঁকি দেওয়া কালো টাকা ধরবার চেষ্টা করুন। তা আপনারা করলেন না। যারা কালো টাকা রেখেছে তাদের আপনারা ছাড় দিয়ে দিচ্ছেন। এই কালো টাকা আজকে আমাদের দেশের অর্থনীতির ক্ষেত্রে একটা বোঝা হয়ে দাঁড়িয়েছে। আপনাদের কেন্দ্রীয় সরকারের প্রদর্শিত পথ হচ্ছে, আমেরিকার কাছে, আন্তর্জাতিক অর্থ ভান্ডার, প্রভৃতির কাছে হাত পাতা। তাদের কাছে গিয়ে বলা, আমাদের, ভারতবর্ষ আজকে চলছে না, টাকা দিন। আপনারা সব ব্যাপারেই বিদেশি পুঁজির উপর নির্ভর করেন। কিন্তু আমরা তা করি না। কিন্তু আমরা দেশের ভেতরের সম্পদের উপর নির্ভর করে সম্পদ সংগ্রহ বাড়িয়ে, অর্থনীতিকে চাঙ্গা করতে চাই। তাই আমরা অভ্যন্তরীণ সম্পদের উপর সবচেয়ে বেশি জোর দিয়েছি। একটা বাজেট কেমন, প্রোগ্রেসিভ না রিগ্রেসিভ তা নির্ভর

করে তার ট্যাক্স স্ট্রাকচারের উপর। তা থেকে বোঝা যায় আমাদের অর্থনৈতিক অবস্থা কোন দিকে যাচ্ছে। আমি মনে করি যে ট্যাক্স স্ট্রাকচার পলিসি গ্রহণ করা হয়েছে সেটা প্রোগ্রেসিভ স্ট্রাকচার পলিসি। এটা রিগ্রেসিভ নয়। আজকে বিক্রয় করের ৫৫০-টা আইটেম থেকে ২০-টা কমিয়ে ৫৩০-টা আইটেম ওয়ান পয়েন্ট বিক্রয় কর ব্যবস্থা প্রবর্তন করা হয়েছে। বাকি ২০-টার ক্ষেত্রে পরে ডিসিসন নেওয়া হবে। আজকে যেখানে ১২ পারসেন্ট ট্যাক্স ছিল তা কোথাও ৭ পারসেন্ট, কোথাও ৪ পারসেন্ট, কোথাও ২ পারসেন্ট করা হয়েছে। এই ভাবে, ট্যাক্স স্ট্রাকচারের ভেতর দিয়ে সাধারণ গরিব মানুষের কষ্ট লাঘব করার চেষ্টা করা হয়েছে। এর মধ্যে দিয়ে মধ্যবিত্ত, নিম্নবিত্তরা উপকৃত হবেন। আপনারা দু-দিন ধরে এখানে সব অসত্য ভাষণ, অসত্য তথ্য দিয়ে গেলেন। আবার, মাদ্রাস, গুজরাটের হাসপাতাল এবং বেডের ভুল তথ্যও এখানে দেওয়া হল। আমি বলছি যে তথ্য দিয়েছেন তা সব অসত্য, সত্য নয়। সরকারি হিসাবের সঙ্গে বে-সরকারি হিসাব যুক্ত করে একটা মনগড়া বক্তব্য রেখেছেন।

[2-10 — 2-20 p.m.]

আমরা এখানে হাসপাতাল করেছি হাসপাতালে বেডের সংখ্যা বাড়িয়েছি। আগে বেডের সংখ্যা ছিল ৪৬ হাজার, এখন ৬৫ হাজারের বেশি বেড তৈরি করেছি। ৪৬ হাজার থেকে ৬৫ হাজারে চলে গিয়েছি কিছু অসুবিধা আছে। সেই অসুবিধাগুলো আপনারাও বোঝেন আমরাও বুঝি। এই অসুবিধাগুলো দূর করার চেষ্টা হচ্ছে। আগে পি. জি. হাসপাতালে অসামাজিক লোকের আড্ডা ছিল, কিন্তু এখন সেখানে মানুষ চিকিৎসা পায়। পি. জি. হাসপাতালে সমস্ত চিকিৎসা ব্যবস্থা করতে পেরেছি। কিন্তু যদি বলেন ডাক্তার নেই, নার্স নেই, তাহলে বলব এই জায়গায় কিছু ঘাটতি আছে। তবে সে ব্যাপারে নির্দিষ্ট পরিকল্পনা আছে। আপনারা বলেছেন শিক্ষার কথা। আগে শিক্ষা ব্যবস্থা কোন জায়গায় ছিল আর এখন কোন জায়গায় এসেছে? এখন শিক্ষা ব্যবস্থার অনেক উন্নতি ঘটেছে। আপনারা ভূমি সংস্কারের কথা বলেছেন। বিরোধী দলের নেতা মাননীয় অতীশ সিন্‌হা মহাশয় মুখ্যমন্ত্রীর কাছে প্রশ্ন করেছেন ল্যান্ড রিফর্মস অ্যাট অল হয়েছে কিনা? তখন মুখ্যমন্ত্রী বলেছেন কিছুই কি হয়নি? তখন অতীশবাবু বলেছেন, না। কিন্তু তাহলে ১৩ লক্ষ হেক্টর জমি আজকে উদ্ধার করা হল। এগুলো কি ম্যাজিক? তার মধ্যে ১০ লক্ষ হেক্টর জমি বিতরণ করা হল আর বাকি জমি যেগুলো আছে সেগুলো কেস ইত্যাদির জন্য আটকানো আছে। সেই জমিও বিতরণ করা হবে। এই সম্পর্কে পঞ্চায়েতগুলোর সঙ্গে যোগাযোগ স্থাপন করতে হবে এবং সরকার সে ব্যাপারে চেষ্টা করছেন। কৃষকের হাতে যদি জমি না থাকে, কৃষক যদি জমি না পায় তাহলে কি করে উন্নতি হবে? আপনারা শিল্পায়নের কথা বলেন। কিন্তু শিল্পের বাজার কোথায় হবে? শিল্প যা তৈরি হবে তারজন্য অভ্যন্তরীণ বাজার যদি না থাকে তাহলে মানুষ মাল কিনবে কি করে?

আপনারা কটা শহর করেছেন? বাজার না থাকলে মধ্যবিত্ত, নিম্নবিত্তরা মাল কিনবে কোথা থেকে? ৮৫ পারসেন্ট মানুষ গ্রামে থাকেন। গ্রামের দিকে তাকিয়ে বাজেট তৈরি করা হয়েছে। আপনারা শিল্পে আধুনিকীকরণের কথা বলেছেন। এখানে শিল্পের উপযুক্ত পরিবেশ, পরিকাঠামো তৈরি করার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করেছেন। শিল্পে ৪৮-৪৯ হাজার কোটি টাকা ইনভেস্ট করা হয়েছে। পশ্চিমবঙ্গে শিল্পে আধুনিকীকরণ করা হলে, শিল্পে উন্নতি হলে ব্যাপক কর্মসংস্থানের সুযোগ হবে। আজকে তৃণমূল কংগ্রেসের একজন সদস্য, এখন এখানে নেই, তিনি বলেছেন এক বছরে এক কোটি ছেলের কাজের ব্যবস্থা হবে। যদি বছরে এক কোটি ছেলের কাজের ব্যবস্থা হয় তাহলে প্রত্যেকটি বুথে ১০ থেকে ১৫ জন ছেলের কাজের ব্যবস্থা হয়। কেন্দ্রীয় সরকারের সেই পরিকল্পনা অনুযায়ী প্রতিটি বুথে এক বছরে ১৫/২০ জন করে বেকার ছেলের কি চাকরি বা কর্ম-সংস্থান হয়েছে? তা তো হয়নি। তাহলে কেন ঐ সমস্ত ভাঁওতা দিলেন? আর আমাদের বলছেন, আমরা চেষ্টা করছি, করব। হলদিয়া পেট্রো-কেমিক্যালসকে আপনারা বার বার আটকে রাখার চেষ্টা করেছেন। আপনাদের সব চেষ্টাই ব্যর্থ হয়েছে। হলদিয়া পেট্রো-কেমিক্যালস হচ্ছে, হবে। বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ কেন্দ্রকেও আপনারা চেষ্টা করেও আটকাতে পারেননি। অন্যান্য যে সমস্ত শিল্পগুলি আসছে সেগুলিকে আমরা আমাদের স্বদিচ্ছা, অনেষ্ট্রি অ্যান্ড ইনটিগ্রিটি দিয়ে গড়ে তোলার চেষ্টা করছি। আপনারা যত পারেন বাধা দেবার চেষ্টা করুন, আমাদের কোনও প্রচেষ্টাকেই আপনারা আটকে রাখতে পারবেন না। ভাঙড়ে চর্ম শিল্পের জন্য জমি অধিগ্রহণে আপনারা বাধা দিচ্ছেন। কিন্তু আপনারা কিছুই করতে পারবেন না। ওখানে আমরা শিল্প গড়ে তুলবই। আমরা একটার পর একটা শিল্প গড়ে তোলার দিকে এগিয়ে চলেছি। আমাদের এই অগ্রগতি কেউ রোধ করতে পারবে না। আপনারা শিক্ষার কথা বলেছেন। আপনাদের সময়ে এ রাজ্যে শিক্ষা কোন স্তরে ছিল এবং বর্তমানে কোন স্তরে আনা হয়েছে তা তো বললেন না। এটা আজকে বুঝতে হবে যে, শিক্ষা কোন স্তরে ছিল এবং এখন তাকে কোন স্তরে আনা হয়েছে। শিক্ষা কোনও স্ট্যাটিক জিনিস নয়—একটা বদ্ধ জলাশয়ের মধ্যে আটকে রাখার জিনিস নয়। কেন ইংরাজি তুলে দেওয়া হয়েছিল, কেন ইংরাজি আবার চালু করা হচ্ছে ; কেন প্রাথমিকে আবার পরীক্ষা ব্যবস্থা রি-ইন্ট্রোডিউস করা হচ্ছে, এসব একটু বুঝতে হবে। কারণ শিক্ষা কখনও একটা বদ্ধ জলাশয়ের মধ্যে আবদ্ধ হয়ে থাকার জিনিস নয়। ইট ইজ নট স্ট্যাটিক। ইট ইজ ভেরি মাচ চেঞ্জিং উইথ দি পাসিং অব দি ডেজ। সময় এবং কাল অনুযায়ী এটা চেঞ্জ হবেই। পরিবর্তন ঘটবে। এই সত্যকে যদি আপনারা অস্বীকার করতে চান, করতে পারেন। কিন্তু আমি মনে করি আপনারা এই সত্যকে মনে মনে স্বীকার করেন, কিন্তু এখানে এসে অন্য কথা বলেন। আপনাদের সময় শিক্ষকদের জন্য কোনও পেনশনের ব্যবস্থা ছিল কি? না ছিল না। আজকে সর্ব স্তরে শিক্ষক মশাইদের জন্য পেনশনের ব্যবস্থা হয়েছে। যে সমস্ত শিক্ষকরা ৬৫ বছর বয়স পর্যন্ত কাজ করেছেন

তাদের জন্য পেনশনের ব্যবস্থা হয়েছে। আমরা পেনশনের ব্যবস্থা করেছি। আপনাদের কাছে আজকে পেনশন সাইনোশূর হয়ে দাঁড়িয়েছে, তাই বার বার কার কোথায় পেনশন পেতে দেরি হচ্ছে তাই এখানে উল্লেখ করছেন। অথচ এই পেনশন আমরা ইন্ট্রোডিউস করেছি। আপনাদের সময় এসব ছিল না। আজকে পেনশন ব্যবস্থা আপনারা না চাইলেও আমরা যা কার্যকর করেছি তা চালিয়ে যাব। আমরা কি দেখেছি, আপনাদের সময় কথায় কথায় পরীক্ষা বন্ধ হয়ে যেত। সে সমস্ত দুঃস্বপ্নের কথা আজও আমরা ভুলিনি। কংগ্রেস রাজত্বের সময় কলকাতা ইউনিভার্সিটিতে কথায় কথায় কিসের জন্য পরীক্ষা বন্ধ হ'ত, কাদের জন্য পরীক্ষা বন্ধ হ'ত? তৎকালীন শিক্ষক নেতা, অন্যতম শিক্ষাবিদ্, বিশ্ববিদ্যালয়ের দিন এখানে শিক্ষামন্ত্রী ছিলেন। তার কোনও হাত ছিল না, তাকে আপনারা বাধ্য করতেন। আপনারা পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থাকে ধ্বংস করার জন্য, মস্তান-রাজ চালু করার জন্য গণ-টোকাটুকি চালু করার জন্য ঐ সমস্ত কাজ করতেন। আজ আবার পশ্চিমবাংলার শিক্ষা জগতের আকাশের মাঝে মাঝে কালো মেঘ দেখা দিচ্ছে। এখনও কিছু কিছু জায়গায় গণ-টোকাটুকির জন্য কিছু শিক্ষক এবং ছাত্রের যোগাযোগের মধ্যে দিয়ে সেই অপচেষ্টা হচ্ছে। আপনারা সেই প্রচেষ্টা চালাচ্ছেন। আমার এলাকায় 'নামখানা ইউনিয়ন হাইস্কুলে' গত মাধ্যমিকের অঙ্ক পরীক্ষার দিন এক দল ছাত্র বাইরের গুন্ডাদের নিয়ে এসে হামলা করল। যারা কখনও কংগ্রেস, কখনও তৃণমূল, কখনও বি. জে. পি., তারা ওখানে ঐ কাজ করেছিল। এখনও আপনারা বিভিন্ন কায়দায় আমাদের শিক্ষা ব্যবস্থাকে ধ্বংস করার চেষ্টা করছেন। আমরা শিক্ষা খাতে বেশি টাকা বরাদ্দ করছি, রাজ্যে শিক্ষার উন্নতি হচ্ছে, এটা আপনাদের সহ্য হচ্ছে না। আজকে বিদ্যুৎ সম্পর্কে ঐ লোড-শেডিং, লোড-শেডিং, লোড-শেডিং শব্দটা আপনারা আর উচ্চারণ করতে পারছেন না। কারণ এ রাজ্যে বিদ্যুৎ ব্যবস্থার যথেষ্ট উন্নতি হয়েছে। আজকে শিল্প বিকাশের ক্ষেত্রে এই বিদ্যুৎ খুব দরকারি এবং তারজন্য পদক্ষেপ গ্রহণ করেছে এবং সবচেয়ে বড় ভূমিকা পালন করছে। ৬টি টাস্ক ফোর্স তৈরি হয়েছে শিল্পকে বিকাশের জন্য, শিল্পকে তৈরি করার জন্য। আমি আর একটি কথা বলে শেষ করব, এই বাজেট শিল্পের বিকাশ ঘটিয়েছে, কর্মসংস্থানের সুযোগ তৈরি হচ্ছে এবং আরও তৈরি হবে। আমাদের পঞ্চায়েত ব্যবস্থা আরও উন্নত হবে। আমাদের সরকার ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি তৈরি করেছেন। এই ডি. পি. সি.-র মধ্য দিয়ে ৫১ শতাংশ টাকা খরচ করা হবে গ্রামন্নোয়নের জন্য, মানুষের পথ-ঘাট, বাড়ি ঘর, পানীয় জল, মানুষের স্বাস্থ্যের পরিষেবার জন্য। এই সমস্ত বিষয় নিয়ে ডি. পি. বি. তৈরি হচ্ছে। সেই ডি. পি. বি.-কে ক্ষমতা বেশি টাকা, দেওয়ার জন্য আমি অনুরোধ জানাচ্ছি যাতে এ ডি পি বি আরও ভালভাবে কাজ করতে পারে। শুধুমাত্র একজন মানুষের উপর নির্ভর না করে ডি. পি. বি.-কে আরও বেশি শক্তিশালী করবেন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে এবং বিরোধীপক্ষরা কি কথা বলেছেন তা আমি জানি না, প্রত্যেকবারই একই জিনিস শুনছি, সেগুলির সম্পূর্ণ বিরোধিতা

করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি প্রথমে বলতে উঠে মাননীয় অর্থমন্ত্রীর আনা বাজেট প্রস্তাবের বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট-মোশনের সপক্ষে কিছু বলছি। স্যার, গত ১২ বছর ধরে আমি এই হাউসে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করছেন তা শুনছি এবং গত ১২ বছর ধরেই বাজেটের উপর বক্তৃতা করছি। কিন্তু যেটা আমার মনে হচ্ছে, মাননীয় অর্থমন্ত্রী একটু এনুই-য়ের মধ্যে চলে গেছেন, অর্থাৎ মানসিক ক্লান্তির মধ্যে চলে গেছেন। তারফলে ওনার বাজেট বক্তৃতা—প্রতি বছর ভাল করে পড়ে দেখবেন—অ্যান্ডলেস রিপিটেশন, একই কথা উনি বছরের পর বছর বলছেন। আমি একটি উদাহরণ দিয়ে আপনাকে দেখাব এবং এই কথাই বলব, ওর যে তত্ত্ব প্রতি বার বাজেটের মধ্য দিয়ে উনি দেবার চেষ্টা করেছেন, সারা দেশের পটভূমিতে একটা বিকল্প অর্থনীতির কথা বলেছেন। তাতে উনি বলেছেন, অর্থনৈতিক সংস্কার যা মনমোহন শুরু করেছিলেন তা খারাপ, ওর বিকল্প অর্থনৈতিক একটা চিন্তা আছে এবং সেখানে উনি বলেছেন, বিকেন্দ্রীয়করণ করতে হবে, স্বয়ম্ভরতা—সেলফ রিলায়েন্স করতে হবে, ব্ল্যাক ম্যানি অর্থাৎ কালো টাকা উদ্ধার করতে হবে, গণ-বন্টন ব্যবস্থা তৈরি করতে হবে, পাবলিক সেক্টরকে শক্তিশালী করতে হবে, ক্ষুদ্রশিল্পকে উৎসাহ দিতে হবে, ভূমি সংস্কার করতে হবে বিকল্প ব্যাঙ্কিং ব্যবস্থা করতে হবে, পরিকাঠামো তৈরি করতে হবে—এই রকম প্রতি বার প্রথম অনুচ্ছেদে একই কথা থাকে তা আমি দেখাব। ওনার মধ্যে আলস্য এসে গেছে। উনি এবারের বাজেট বক্তৃতায় গতবারের বাজেট থেকে লাইন বাই লাইন বসিয়ে দিয়েছেন। এতে আমি মনে করি হাউসের মেম্বাদের অপমান হয়। উনি হয়ত ভেবেছেন গতবারের বাজেট কেউ পড়বে না, গতবারের বাজেটের শব্দ এবারেও রিপিট করেছেন। তার মানে উনি আর পরিশ্রম করছেন না, অফিসারদের হাতে বাজেট রচনার দায়িত্ব দিয়ে দিয়েছেন। আমি একটার পর একটা দেখাচ্ছি। প্রথমে দেখুন, ১.৩। The main social objective of this alternative policy and new economic reforms should be to increase employment generation as far as possible etc. etc. একই প্যারাগ্রাফ ১.৬ থার্ড-ফোর্থ লাইন হুব-হু একই আছে। আবার দেখুন, প্যারাগ্রাফ ১.৩-তে আছে, যেখানে উনি বলছেন, the decentralisation should be accompanied by sharp accountability at every stage. গতবারেরটা দেখুন, ১.৩-তে একই জিনিস উনি লিখেছেন। একই শব্দ, একই ওয়ার্ড, একই কথা ১.৬ একই জিনিস লিখেছিলেন। আবার ১.৪ প্যারাগ্রাফে—it is for reasons of moving towards equal competition etc. গতবারের ওর বাজেট ভাষণের ১.৭-এ একজাক্টলি একই শব্দ এখানে তুলে দিয়েছেন এবং বাজেট বক্তৃতা থেকে ৪-টে সেন্টেন্স লিখে

দিয়েছেন। আমি বলতে চাইছি, একটা বাজেট বক্তৃতা মন্ত্রী যখন দিচ্ছেন তখন এই ভাবে করে বিধায়কদের অপমান করে লাভ নেই। উনি ভাষাটা একটু অন্য রকম করে দিতে পারতেন কিন্তু তা না করে একই ভাষার রিপিটেশন করলে সেটাতে লেজিসলেটারদের অপমান করা হয়। আমি এটাই বলতে চাইছি।

(গোলমাল)

আবার দেখুন স্যার, ১.৪-এ একই জিনিস রয়েছে। This concept of efficient self-reliance dose not, of course. mean withdrawal from foreign trade. গতবারের বাজেটের ১.৭-এ একদম একই ভাষা, একই সেন্টেন্স ছিল। আবার দেখুন ১.৫-এর শেষের দিকটা—if after ensuring self reliance in terms of domestic resource mobilization. একই কথা, একই শব্দ ১.৮-এ গতবার ছিল। মন্ত্রী এখানেও রিপিটেশন করেছেন। তার পরের প্যারাটা দেখুন পাবলিক ডিস্ট্রিবিউশনের উপর—this will act as a countervailing competitive force against the monopolistic forces. গতবারও একজাক্টলি একই কথা ছিল। তার মানে একদম একই কথার রিপিটেশন উনি করেছেন, নতুন কিছু চিন্তা করেননি। এইভাবেই চলছে ওর রিপিটেশন। ১.৭-এ যেটা আছে সেটা গতবারের ১.১১-টা রিপিট করেছেন। ১.৮-টা গতবারের ১.১২ টা রিপিট করেছেন। শব্দ বাই শব্দ, সেন্টেন্স বাই সেন্টেন্স গতবারের বাজেটের রিপিটেশন হয়েছে। আবার দেখুন ১.৯-টা গতবারের ১.১৩-টার রিপিটেশন করেছেন। ১.১০টা গতবারের ১.১৪-টার রিপিটেশন করেছেন। ১.১১টা গতবারের ১.১৫ টা রিপিট করেছেন। Sentence word for word. ২.১টা রিপিট করেছেন গতবারের ২.১টা। মন্ত্রীর কাছে আমার তাই বিনিত সাজেশন, প্রতিটি প্যারাগ্রাফ না লিখে বিকল্প অর্থনীতির কথা বলতে গিয়ে আমাদের বলে দিতে পারতেন যে গতবারেরটা পড়ে নিন, তাহলে সরকারেরও কাগজ বাঁচত এবং ওর এবং আমাদের সময় বাঁচত।

(গোলমাল)

এই হাউসে দীর্ঘদিন ধরে অসীমবাবুকে আমি দেখছি। অসীমবাবু আবার চেঞ্জও করেছেন। আমরা দেখেছি জিরো ডেফিসিট বাজেটের অসীমবাবুকে। আজকে কিন্তু উনি জিরো ডেফিসিট বাজেটের কথা বলেননি। আবার যখন উনি ভাল করেছেন তখনও আমরা বলেছি। উনি অক্ট্রোয় তুলে দিয়েছেন, এই হাউসে সে ব্যাপারে আমরা অসীমবাবুকে সাপোর্ট করেছি। আবার এই হাউসেই উনি যখন লাক্সারি ট্যাক্স বসিয়েছেন তখন আমরা বলেছি যে আবার ট্যাক্স বাড়ল, এই ট্যাক্স আদায় করতে কষ্ট হবে। আমরা ল্যাক্সারি ট্যাক্সের অসীমবাবুকে দেখেছি। এবারে অসীমবাবু আরও নতুন কিছু কাজ করেছেন

সেটাও আমি বলব। এবারের অসীমবাবু রায়চক ফেরৎ অসীমবাবু। ওর চেহারার পরিবর্তন হয়েছে। সেখানে তিনি কি কি শুনেছেন, শিল্পপতিদের কি কি বলেছেন সেগুলি নিয়ে আমি বিশদে বলব। আমি অসীমবাবুকে বলব, ইচ্ছা করে নয়, উনি কিন্তু ঈসৎ অপমান করেছেন। উনি শুধু গতবারের আইডিয়াটার রিপিটই করেননি, উনি অল্টারনেটিভ ইকনমিক পলিসি ফলো করে, বিকল্প অর্থনীতি ফলো করে দেখাবার চেষ্টা করেছেন যে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের অন্য জায়গা থেকে এগিয়ে আছে।

[2-30 — 2-40 p.m.]

উনি কিভাবে চালাকি করেছেন, উনি বারবার পশ্চিমবাংলার তথ্য, পরিসংখ্যান দিয়ে অল ইন্ডিয়ার সঙ্গে কম্পারিজন করেছেন। উনি যদি সত্যবাদী হতেন তাহলে ওনার উচিত ছিল পশ্চিমবাংলাকে ভারতবর্ষের অন্যান্য রাজ্য যারা এই ব্যাপারে অ্যাডভান্সড তাদের সঙ্গে তুলনা করা। উনি কখনও লিটারেসিতে কেরলের সঙ্গে তুলনা করেননি, এগ্রিকালচারে পাঞ্জাবের সঙ্গে তুলনা করেননি, হরিয়ানার সঙ্গে তুলনা করেননি, ইন্ডাস্ট্রির ক্ষেত্রে মহারাষ্ট্রের সঙ্গে, গুজরাটের সঙ্গে তুলনা করেননি। এটা মনে রাখতে হবে যে পশ্চিমবাংলা প্রথম থেকে ইন্ডাস্ট্রিয়ালি অ্যাডভান্সড স্টেট এবং এটা আমরা শুরু করেছি। ভারতবর্ষের ব্যাক ওয়ার্ড স্টেট বিহার, উত্তরপ্রদেশ, রাজস্থান, মধ্যপ্রদেশ, এই সব জায়গার স্ট্যাটিস্টিক উনি টেনে এনেছেন, এদের সঙ্গে তুলনা করেছেন। অল ইন্ডিয়া স্ট্যাটিস্টিকে অ্যাডভান্সড স্টেটের সঙ্গে পশ্চিমবঙ্গের তুলনা করা হবে না কেন? পশ্চিমবঙ্গের সঙ্গে যদি তুলনা করতে হয় তাহলে এই অ্যাডভান্সড স্টেটগুলির সঙ্গেও তুলনা করতে হবে। আপনি রায়চকের অসীমবাবু হবার আগে অমর্ত্য সেনের অসীমবাবু ছিলেন। সেই অসীমবাবু কি রকম ছিলেন? আমি অমর্ত্য সেনের বই" ইন্ডিয়া—ইকনমিক ডেভেলপমেন্ট অ্যান্ড সোশ্যাল ওয়েলফেয়ার" থেকে পড়ে শোনাচ্ছি। "The Government of West Bengal has been notably less active in promoting some other types of social opportunities. While issues such as land reform have received high priority in the programme of the Left Front coalition. public policies concerned with health, education and related matters have been comparatively neglected. Correspondingly, the imporvement of living conditions in West Bengal in recent years has remained relatively slow." এটা ৫৬ পাতায় রয়েছে। সেই একই বইয়ের ৪৬ নম্বর পাতায় অমর্ত্য সেন ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের সঙ্গে তুলনা করেছেন। ওখানে লাইফ এক্সপ্যাক্ট্যান্সির ব্যাপারে তিনি বলেছেন। লাইফ এক্সপ্যাক্ট্যান্সি অ্যাট বার্থ—কেরলে তারা কতদিন বাঁচে? কেরলে মহিলা বাঁচে ৭৪.৮, আর পশ্চিমবঙ্গে বাঁচে ৬২। মহারাষ্ট্রে বাঁচে ৬৪.৭। পশ্চিমবঙ্গ সেখানে পিছিয়ে আছে।

পশ্চিমবঙ্গের সঙ্গে তুলনা করলে দেখা যাবে যে কেরল এবং মহারাষ্ট্রের মহিলা এবং পুরুষ বেশি দিন বাঁচে। লিটারেসির ক্ষেত্রে দেখা যাচ্ছে যে কেরলে মহিলা ৮৬, পুরুষ ৯৪। আর পশ্চিমবঙ্গে মহিলা ৪৭, আর পুরুষ ৬৮। অমর্ত্য সেনের বইতে আর একটি ইম্পর্টেন্ট কথা আছে। অমর্ত্য সেন জেন্ডার ইকোয়ালিটি সম্পর্কে বলেছেন, যে, জেন্ডার ইকোয়ালিটি ইকনমিক্সের ইন্ডিক্টের। কোনও কোনও রাজ্যে মহিলা পুরুষের চেয়ে কমে গেছে। তার কারণ হিসাবে বলা হয়েছে যে, বাচ্চা বয়সে মেয়েরা চিকিৎসার সুযোগ পায় না, তার ফলে সেখানে মেয়ে শিশু মৃত্যুর হার বেশি। মেল-ফিমেল রেশিও-তে উনি এটা বলেছেন। এটা অসীমবাবু নিশ্চয়ই রিয়েলাইজ করবেন। এই মেল-ফিমেল রেশিও-তে আমরা দেখছি যে, কেরলে মহিলা ১ হাজার ৩৬, পুরুষ এক হাজার। আর পশ্চিমবাংলায় হচ্ছে ৯১৭। এমন কি উড়িষ্যাতেও এই সংখ্যা হচ্ছে ৯৭১। তার মানে আমাদের এখানে মহিলাদের যে জেন্ডার ইকোয়ালিটি ইন্ডিকেটর তাতে মহিলাদের উন্নতি হয়নি।

এবারে আমি একটা লেটেস্ট ফিগার দিচ্ছি ইকনমিক সার্ভে অব ইন্ডিয়া থেকে। এখানে বলা হয়েছে পশ্চিমবঙ্গে গড় কত লোক বাঁচে। ১৯৯১ থেকে ১৯৯৫ সাল, এই ৫ বছরে দেখা যাচ্ছে যে, পশ্চিমবঙ্গে বাঁচে ৬২, সেই জায়গায় কেরলে বাঁচে ৯২, পঞ্জাবের বাঁচে ৬৭, তামিলনাড়ুতে বাঁচে ৬৩। সুতরাং লাইফ এক্সপেক্টেন্সি অ্যাট বার্থ, যেটা হেলথ্-এর প্রাইমারি ইন্ডিকেটর, সেখানে ২২ বছর পরে আপনারা ভারতবর্ষের ইম্প্রুভ রাজ্যগুলির পেছনে। দিস ইজ দি বেসিক সোশ্যাল ইন্ডিকেটর। আবার দেখুন, কিছু দিন আগে আমাদের এখানে আলোচনা হয়েছিল পপুলেশন নিয়ে ; ডেমোগ্রাফি নিয়ে আলোচনা হয়েছিল এই বিধানসভাতে। সেখানে আমি বলেছিলাম ফ্যামিলি প্ল্যানিংয়ে পপুলেশন কন্ট্রোলে আমাদের রাজ্য পিছিয়ে। আপনি দেখুন, বার্থ রেট পার থাউজেন্ড যত কম হবে সেটা ভাল ইন্ডিকেশন। কেরালায় বার্থ রেট পার থাউজেন্ড ১৭.৯, তামিলনাড়ুতে ১৯, পশ্চিমবঙ্গে ২২.৪। এর কারণ, আমরা পশ্চিমবঙ্গে নারীদের সামান্য শিক্ষা—মোটিভেটেড বার্থ কন্ট্রোল করবার ব্যাপারে—দিতে ফেল করেছি। এটা আমার ফিগার নয় ; এটা কিছুটা ডঃ অমর্ত্য সেনের ফিগার, কিছুটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার ফিগার। এটা কি ব্রেক থ্রু? ২২ বছরে আপারা কিছুই করতে পারেননি। অসীমবাবুর বিকল্প অর্থনীতিতে কতটকু এগিয়েছে পশ্চিমবঙ্গ? যখনই ভারতবর্ষের অগ্রসর রাজ্যগুলির সঙ্গে তুলনা করছি, আপনারা পিছিয়ে যাচ্ছেন। সোশ্যাল ইন্ডিকেটর ছেড়ে দিলাম। কিন্তু অর্থনৈতিক সূচক—ইকোনমিক ইন্ডিকেটর-রে ক্ষেত্রে কি অবস্থা? এর একটি হিসেব আমি দিচ্ছি। রাজ্যগুলির স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট, পার ক্যাপিটা স্টেট ডোমেস্টিক প্রোডাক্টের উপর আমি একটা হিসেব দিচ্ছি। নিট স্টেট ডোমেস্টিক প্রোডক্ট অ্যাট কারেন্ট প্রাইসেস পশ্চিমবঙ্গে ৭০,৫৩৭, মহারাষ্ট্রে এটা ১,৫২,১২৯। নিট স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট আমাদের দ্বিগুণের বেশি মহারাষ্ট্রে। আমাদের যখন এটা ৭০,৫৩৭, সেখানে কম্পেয়ারেবলি পাঞ্জাবে

কত? যদি বলেন আমাদের পপুলেশন বেশি, তাহলে আরও ভাল ইন্ডিক্টের হচ্ছে পার ক্যাপিটা নিট স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট অ্যাট কারেন্ট প্রাইসেস। পশ্চিমবঙ্গে এটা ৯,৪৪১, সেখানে পাঞ্জাবে ১৮,২১৩। পাঞ্জাবে পার ক্যাপিটা—ডবল, মাথাপিছু আয় পশ্চিমবঙ্গ থেকে পাঞ্জাবে ডবল। ২২ বছরে বিকল্প অর্থনীতির কল্যাণে এই হচ্ছে ফল ; অ্যাডভান্স কোনও স্টেটের সঙ্গে তুলনা করলেই দেখা যাচ্ছে আমরা পিছিয়ে। এটা মহারাষ্ট্রে ১৩,৯৩২, হরিয়ানায় ১৬,১৯৯। আমি দুই ধরনের ইন্ডিকেটর দিলাম ; একটি স্টেট ইন্ডিকেটর, অপরিটি লিটারেসি, লাইফ এক্সপেক্টেন্সি অ্যাট বার্থ মেল-ফিমেল রেট। মাইন্ড ইট, উনি বলেছেন যে, স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট বেড়েছে এবং এই রাজ্য অন্যান্য রাজ্য থেকে অগ্রণী। আমি পশ্চিমবঙ্গের মানুষ। পশ্চিমবঙ্গের যদি উন্নতি না হয় সেটা আমাদের ব্যথিত করে, দুঃখিত হই। কিন্তু আমি চাই, পশ্চিমবঙ্গে যিনি মন্ত্রী হবেন তিনি মানুষের কাছে সত্যিকারের চিত্র, সত্যিকারের অর্থনৈতিক চিত্র তুলে ধরবেন এবং আমরা জানতে পারব রাজ্য হিসাবে আমরা কোথায় দাঁড়িয়ে রয়েছি। আমি আর একটি ফিগার দিচ্ছি, অবশ্য আমার গতকালের বক্তব্যে স্ট্যাটিস্টিক্স বেশি হয়ে গেছে বলে বেরিয়েছে। কিন্তু স্ট্যাটিস্টেক্স না দিলে কনভিন্সড করানো যায় না। আমি নতুন একটি বই দেখেছি, 'স্ট্যাটিস্টিকাল অ্যাবস্ট্রাক্ট ইন্ডিয়া, ১৯৯৭' যেটা স্টেট-সেন্ট্রাল স্ট্যাটিস্টিকাল অর্গানাইজেশন, মিনিস্ট্রি অফ প্ল্যানিং বের করেন। কিন্তু ওদের ফিগার একটু ডেটেড ফিগার হয়। প্ল্যানিং কমিশন থেকে বের করা হয় বলে সেটা ডেটেড ফিগার হয়।

[2-40 — 2-50 p.m.]

সেখানে দেখুন বামফ্রন্ট সরকারের অনেক বছর কভার করা ফিগার আছে সেই ১৯৯৪-৯৫ সাল থেকে। এখান থেকে আমি একটা সহজ হিসাব দিচ্ছি। কিসের হিসাব? এক্স কারখানার উৎপাদন কি হচ্ছে, এক্স ফ্যাক্টরি ভ্যালু অফ প্রোডাক্ট, এটা ১৩৬ পাতায় স্ট্যাটিস্টিক্যাল অ্যাপেন্ডিক্স দেখুন। সেখানে দেখুন পশ্চিমবাংলার এক্স-ফ্যাক্টরি ভ্যালু হচ্ছে ২৫,৯২২। সেই জায়গায় মহারাষ্ট্র কত? মহারাষ্ট্রে হচ্ছে ১,০৯,৪২৮। পশ্চিমবাংলার চেয়ে মহারাষ্ট্রের ভ্যালু হচ্ছে ৪ গুণ। তামিলনাড়ুতে হচ্ছে ৬০,৩১৯। এইগুলি কিন্তু সব কোটিতে। তার মানে পশ্চিমবাংলা হচ্ছে ২৫,৯২২ কোটি, তামিলনাড়ু হচ্ছে ৬৩,৩১৯ কোটি এবং মহারাষ্ট্র হচ্ছে ১,০৯,৪২৮ কোটি টাকা। সুতরাং আমরা কোথায় আছি আপনারা বিচার করুন। স্যার, আমি আর্ও বেশি ফিগার দেব না, আমি আর বেশি স্ট্যাটিস্টিক্সের মধ্যে যেতে চাইছি না, আমি মূল কথায় ফিরে আসব। আমি বারে বারে বলেছি যে ইলেক্ট্রিসিটির ব্যাপারে যথেষ্ট ডেভেলপমেন্ট হচ্ছে না। আমি আর একটা সহজ হিসাব দিচ্ছি তা হল ইলেক্ট্রিসিটি জেনারেটেড ইন কে. ডবলু. এইচ.। প্রভঞ্জনবাবু বলছিলেন যে ইলেক্ট্রিসিটিতে নাকি অনেক এগিয়েছেন। ইলেক্ট্রিসিটি জেনারেটেড ইন কে. ডবলু. এইচ. আমাদের নরমাল ইউনিটে ১৯৯৪-৯৫ সালে ওয়েস্ট বেঙ্গলে হচ্ছে ১৪১৭.৬ এবং সেখানে

মহারাষ্ট্রে হচ্ছে ৩৫৭১.৬। তার মানে প্রায় আড়াই গুণ বেশি পশ্চিমবাংলার চেয়ে মহারাষ্ট্রে। আমি এতে আনন্দিত নই। এই ক্ষেত্রে গুজরাট হচ্ছে ২২০০.৮। সুতরাং মহারাষ্ট্র হচ্ছে আমাদের আড়াই গুণ এবং গুজরাট হচ্ছে দেড় গুণ। এর পরেও কি আমি এটা শুনব যে পশ্চিমবাংলার বিকল্প অর্থনীতিতে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের থেকে এগিয়ে আছে? আমি মানতে পারলাম না। আমি চেয়েছিলাম যে অসীমবাবুর সঙ্গে আমি একমত হব, কিন্তু পারলাম না। এবারে আমি মূল বাজেটে আসছি। অসীমবাবু প্রথম দুই প্যারাগ্রাফ ব্যয় করেছেন এটা শুধু দেখাবার জন্য যে বিকল্প অর্থনীতি খুব সফল। আমি এব্বারের স্টেটের স্ট্যাটিস্টিক্স তুলে নিচ্ছি, অল ইন্ডিয়া স্ট্যাটিস্টিক্স-এর বই সব ফেলে দিচ্ছি, কারণ নিজের লজ্জা বাড়িয়ে কোনও লাভ নেই। অসীমবাবু ওনার হিসাব মতো কি করেছেন সেটা একটার পর একটা বলি। উনি বলেছন ল্যান্ড রিফর্মস খুব ভাল হয়েছে। ল্যান্ড রিফর্সে উনি যা বলেছেন তাতে কি আমরা পিছনের দিকে হাঁটছি? আমি একটা ফিগার দিচ্ছি গত বছরের। অসীমবাবুর কথা মতো এই রাজ্যে কি উন্নতি হয়েছে ওনার কথা মতো সেই ব্যাপারে আমি আসছি। স্যার, আপনি গত বছরের বাজেট বই-এর ২.২ দেখুন আর এবারের বাজেট বই-এর ২.২ দেখুন। গতবারে উনি বলেছিলেন—"In West Bengal after implementation of land reforms small and marginal farmers have now come to 69 percent." এবারে উনি বলছেন they have come to 70.7 percent ঠিক আছে। ১.৭ পারসেন্ট এগ্রিকালচারাল ল্যান্ড গত বারের চেয়ে ওরা বেশি হোল্ড করছে। অসুবিধা নেই। এবারে ল্যান্ড রিফর্মসে কিভাবে এগিয়েছে বলি। গতবার আপনারা বলেছিলেন যে বিলি করেছেন ১৩ লক্ষ ৪৮ হাজার একর, এবারে উনি বলেছেন যে বিলি করেছেন ১৩ লক্ষ ৫৫ হাজার একর।

তাহলে ল্যান্ড রিফর্মস কি করে হয়ে গেছে? বছরে সাত হাজার একর ডিস্ট্রিবিউটেড হয়েছে। পশ্চিমবাংলায় জমি আছে ১ কোটি ৩০ লক্ষ একর, আর বছরের ডিস্ট্রিবিউটেড হয়েছে সাত হাজার একর। তার মানে ল্যান্ড রিফর্মস হ্যাজ কাম টু এ প্লেটো। আপনি সেকেন্ড অ্যামেন্ডমেন্ট করে জমি বার করতে পারছেন না। স্যার, আমার কাছে অল ইন্ডিয়ার ফিগার আছে, স্ট্যাটিস্টিক্যাল অ্যাবস্ট্রাক্ট আছে, ইকনোমিক সার্ভে আছে। নেক্সট হচ্ছে, গতবার ওরা ডিস্ট্রিবিউট করেছিলেন ২৫ লক্ষ ৭ হাজার গরিব কৃষককে। এবারে তা এসে দাঁড়িয়েছে ২৫ লক্ষ ৩২ হাজারে। আমি এবারে মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, উনি গতবার বলেছিলেন গরিব লোকেরা সারা ভারতবর্ষে ৩৫ পারসেন্ট স্মল অ্যান্ড মার্জিনাল ফার্মাররা হোল্ড করে: কি করে? এবারে উনি বলছেন ৩৪.৩ পারসেন্ট হোল্ড করে। তার মানে এই ফিগারটা কমেছে? এই ফিগার উনি কোথায় পেলেন তা বলবেন। উনি বলেছেন মহিলাদের এম্পাওয়ারের বিষয়ে। গতবার উনি বলেছিলেন নাম্বার অফ জয়েন্ট পাট্টাস ডিস্ট্রিবিউটেড হ্যাজ নাউ রিচড ৪.০৩ ল্যাক্স—পুরুষ

এবং মহিলাদের মিলিয়ে জয়েন্ট পাট্টার ব্যাপারে। এবারে উনি বলছেন, নাম্বার অফ জয়েন্ট পাট্টাস হ্যাজ ক্রসড ফোর ল্যাক্স। তার মানে তিন হাজার পাট্টা কি কমে গেল? আমি আপনার কাছে বিনীতভাবে প্রশ্ন করছি, আমার আরও ছোট ছোট কতকগুলো প্রশ্ন রয়ে গিয়েছে। আপনি দেখুন, পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়াল অ্যাপ্রোভাল কি রকম হয়েছে। এই ব্যাপারে উনি গতবারে বলেছিলেন—মজার ব্যাপার একটা দেখুন—যে, আমাদের ২৫৩টি প্রোজেক্ট রয়েছে ৭,২৬৪ কোটি টাকার। এবারে বলছেন ৩০২টি প্রোজেক্ট ৭,৭৯৯ কোটি টাকার। তাহলে এক বছরে ৪৯টি প্রোজেক্ট হয়েছে ৭৩৩ কোটি টাকার। ঠিক আছে, কোনও ঝগড়া নেই। গত বছরে বলেছিলেন ৮৪টি প্রোজেক্ট ১০,০৬৯ কোটি টাকার আন্ডার কনসিডারেশনে আছে। এবারে বললেন ৮০টি প্রোজেক্ট ১০,০৩০ কোটি টাকার আন্ডার কন্সিডারেশনে আছে। গত বছরে ছিল ৮৪টি প্রোজেক্ট, এবারে হচ্ছে ৮০টি। তাহলে কমে গেল কত, না ২৯ কোটি টাকা। যদি বলেন যে, না, এক বছরে হয়ে গেছে, তাহলে ৭৩৩ কোটি টাকার রিফ্লেকশন হওয়ার কথা ছিল। আমি আশা করি, অসীমবাবু এর এক্সপ্লানেশন দেবেন। এত রিপিট যে আমাদের বুদ্ধিকে গুলিয়ে দেয়। গতবার যে ভাল প্রোজেক্টগুলোর কথা বলেছিলেন, যেমন, পাহাড়পুর ফার্টিলাইজার ফ্যাক্টরি তৈরি হচ্ছে বলেছিলেন, এবারের বাজেটে সেই পাহাড়পুর ফার্টিলাইজার ফ্যাক্টরির উল্লেখ নেই। এটা কি উড়ে গেল? মাননীয় অর্থমন্ত্রী যখন জবাব দেবেন, এ সম্বন্ধে আশা করি নিশ্চয়ই বলবেন। উনি হলদিয়ার কথা রিপিট করেছেন, মিৎসুবিশি-র কথা রিপিট করেছেন।

[2-50 — 3-00 p.m.]

এইবার ওনার বাজেটে যেটা রিয়েল নতুন যে, অসীমবাবু মনমোহন সিংয়ের রাস্তা এত ভাল ফলো করেছেন যে মনমোহন সিংও তা পারতেন না। একটা কাগজ তো একলভ্য বলাই যায় এবং একটা কাগজে লিখেছে যে, মনমোহন সিংয়ের পথে বাজেটে ছাড় দিলেন অসীম। এবং উনি কতগুলো কাজ করেছেন যার আমি অ্যাপ্রিসেয়েট করি, যেটা এইবার যশোবন্ত সিন্হাও দেখাতে পারেননি। সেন্ট্রাল বাজেট হচ্ছে এক-সাইজের এবং ইন্ডাইরেক্ট ট্যাক্স রিলিফ দেওয়া মানে স্পেসিফিক ইন্ডাস্ট্রিজের উদ্দেশ্য দেওয়া, আর স্টেটের ক্ষেত্রে সেলস ট্যাক্স রিলিফ দেওয়ার মানে স্পেসিফিক ইন্ডাস্ট্রিজের উদ্দেশ্যে যে দেওয়া এই ব্যাপারে কোনও ভুল নেই। অসীমবাবু আজকে মাল্টি পয়েন্ট ট্যাক্সেশনে ৫৩০টি কমোডিটির ক্ষেত্রে তুলে দিয়েছেন। এটা খুবই ভাল, আমি অ্যাপ্রিসিয়েট করছি। এবং উনি অসংখ্য জিনিসে মাল্টি পয়েন্ট ট্যাক্সেশন তুলে ওয়ান পয়েন্ট ট্যাক্সেশন করেছেন। কিন্তু আমি অসীমবাবুর কাছে জিজ্ঞাসা করতে চাই উনি কিন্তু সেই পয়েন্টে ভেক রেখেছেন যে যদি এতে আমাদের ট্যাক্স কালেকশন না হয় তাহলে কিন্তু এটা আমরা উইথড্র করে নেব। এর মানে হচ্ছে হাফ হার্টেড ট্যাক্স উইথড্রল। আপনি যদি বলেন হ্যাঁ, ট্যাক্স উইথড্র করছি আমি আশা করছি তাতে কমপ্লায়েন্স হব। উনি কিন্তু তা

বলছেন না, উনি ভয় দেখিয়ে রাখছেন যে, তোমরা স্কুলের ছেলে, যদি ট্যাক্স না দাও তাহলে কিন্তু এই সুবিধা গেল। সুতরাং দিজ ইজ নট দি ওয়ে। এখানেই অসীমবাবুর মার্কসিস্ট পাস্ট ও. কে. টানছে। রায়চকই ওকে পুরোপুরি মুক্ত করতে পারেনি একথা অস্বীকার করতে পারবেন না। উনি মনমোহন সিংয়ের নীতি অনুসারে লাফারস কার্ভকে অনুসরণ করছেন। লাফার বলে একজন আমেরিকান অর্থনীতিবিদ বলেছেন যে যদি ট্যাক্স কমানো যায় তাহলে কালেকশন বাড়ে। মনমোহন সিং যেভাবে অনুসরণ করেছেন, অসীমবাবুও সেই লাফারস কার্ভকে অনুসরণ করেছেন। কিন্তু অসীমবাবু, হোয়াট ইজ দি প্রবলেম অফ দি হোল বাজেট অফ অসীমবাবু? এই বারের বাজেটে যে প্রবলেম সেটা আপনার দু বছর আগে চিদাম্বরম যখন একটা বাজেট তৈরি করেছিলেন তখনও তাকে বলা হয়েছিল ড্রিম বাজেট। এত ট্যাক্সে ছাড় এবং এত এর বৃদ্ধি আর কোনও বাজেটে করেনি। অসীমবাবুর পুরো কাজটাই দাঁড়িয়ে আছে ওর এই ট্যাক্স ছাড় এবং রেভিনিউটাকে ধরে রাখতে পারবেন কিনা তার উপরে। তা যদি না পারেন তাহলে এই হল প্ল্যানিংয়ে যে এ. ডি. পিসটা উনি সফল করেছেন প্রায় ১ হাজার ৩৩৯ কোটি টাকার প্ল্যান বাড়িয়েছেন বলে বলছেন, সেখানে কিন্তু এ. ডি. ফিসটা কোলাপস করে যাবে। এবং সেখানে আমার সিরিয়াস প্রশ্ন যে, অসীমবাবু আপনার রিসোর্স মোবিলাইজেশনের ব্যাপার আছে এবং আপনি দেখবেন নর্মালি আপনার রেভিনিউ রিসিট এবং রেভিনিউ এক্সপেন্ডিচারের মধ্যে একটা সম্পর্ক থাকে যে কতটা ডেফিসিট হয়। গতবারের রেভিনিউ রিসিট এবং রেভিনিউ এক্সপেন্ডিচারের মধ্যে তফাৎ হচ্ছে ১ হাজার ৬৬৬ কোটি টাকার, তার মানে কত কোটি টাকার ট্যাক্স আপনি তুললেন এবং সেন্ট্রাল থেকে কত পেলেন সেটা দেখুন। এই বছরের রেভিনিউ রিসিট এবং রেভিনিউ এক্সপেন্ডিচারের মধ্যে ডিফারেন্স হচ্ছে ৭ হাজার ৫০৯ কোটি টাকা। তার মানে আপনি যে অ্যাকচুয়াল অর্জন করেছেন তার চেয়ে আপনি ৭ হাজার ৫০০ কোটি টাকা বেশি খরচ করেছেন। এই রিস্ক আপনি কিসের উপরে ভিত্তি করে নিচ্ছেন? যেখানে ওনারা মেনলি লোনস অ্যান্ড অ্যাডভান্সেস ফ্রম সেন্ট্রাল গভর্নমেন্ট এর উপরে নির্ভর করে আছেন, সেখানে কখনও ওনাদের কৃতিত্ব নয়। আমি আগেও বলেছি এই যে, ইন্দিরা বিকাশ পত্র বা এন. এস. সি. এত বিক্রি হয়, আমরা তো আমাদের ট্যাক্স বাঁচানোর জন্যে কলেজের মাস্টাররা পোস্ট অফিসে গিয়ে নিজেরা ওসব করে আসি। এতে তো রাজ্য সরকারের কিছু করার নেই। অসীমবাবু পুরো বাজেটেতেই ক্লেম করেছেন যে, এন. এস. সি. ইন্দিরা বিকাশ পত্র, পাবলিক প্রভিডেন্ড ফাড ইত্যাদি থেকে বাড়বে। স্যার, আপনি দেখলে বুঝতে পারবেন যে, ওনার ২,৭০০ কোটি টাকার গতবারের বাজেট ছিল, উনি এইবার করেছেন ৪,৪৭০ কোটি টাকার। তার মানে ১,৭৭০ কোটি টাকা এন. এস. সি. ইত্যাদি সার্টিফিকেট থেকে অর্জন করেছেন। রিসোর্স মোবিলাইজেশনে যদিও ওনার কোনও কৃতিত্ব নেই কারণ স্টেট

গভর্নমেন্টের লোকেরা তো গিয়ে আর টাকাটা তুলছে না, বরং ওই টাকা পোস্ট অফিসেই জমা হচ্ছে।

কিন্তু প্রবলেমটা হচ্ছে এই, আপনি যতই ট্যাক্স নিচ্ছেন এটা ৮০ পারসেন্ট লোন হিসাবে পাবেন। আপনার ইন্টারেস্ট বেড়ে যাচ্ছে এবং ফেরৎ দেবার খরচও এতে বাড়াবে। এই বছরে ক্যাপিটাল এক্সপেন্ডিচার হবে রিপেমেন্ট অফ লোনস টু সেন্ট্রাল গভর্নমেন্ট গতবারে যেখানে ছিল ৫৩৩ কোটি টাকা, এবারে তা দাঁড়িয়েছে ৬৫০ কোটি টাকাতে। অর্থাৎ ১১৭ কোটি টাকা বেড়ে যাচ্ছে। তার ফলে অসীমবাবু এই যে প্ল্যান ইনক্রিজটা উনি তৈরি করেছেন এটা উনি বারে বারে পেস করেছেন। রাজ্য থেকে যে ট্যাক্স আদায় করবেন তার ভিত্তিতে নয়। উনি বারে বারে পেস করেছেন যেটা পোস্ট অফিসে সঞ্চয় হবে তার ভিত্তিতে এবং সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে প্ল্যানের জন্য যে লোন পাবেন সেটা উনি আশা করছেন অনেক বেশি হবে। লোনস ফর অ্যানুয়াল প্ল্যান গতবারের বাজেটে যা করেছিলেন তার থেকে ৪০০ কোটি টাকা বেশি আশা করছেন। এটা দিস ইজ নট সাউন্ড ফিনান্স ম্যানেজমেন্ট আপনি যদি আয়ের তুলনায় বেশি বাজেট করেন সেই টাকাও মেটাতে ধার করেন—আপনারা বলেন আই. এম. এফ.-এর কন্ডিশনালিটি আছে, এটাকে বলে ইন্টারনাল ডেবট ট্রাপ—বছরের পর বছর লোন বেশি নিয়ে রাজ্যের অর্থনীতিকে বেঁধে দিচ্ছেন এর ইন্টারেস্টের বার্ডেনে। ৬ বছর পরে এন. এস. সি.-র টাকা তো পে ব্যাক করতে হবে। তখন একটা আন ইউজাল প্রেসার হবে। অসীমবাবু যেটা ছাড় দিয়ে করেছেন সেটা হচ্ছে ওর যেটা মেইন সোর্স অফ ইনকাম সেটা হচ্ছে সেলস ট্যাক্স তাতে মেজর ইনকাম করতে পারেননি। সেখানে উনি মাত্র ৩,৪৫০ কোটি থেকে ৩,৬৩৭ কোটি টাকা উনি করেছেন, তার মানে ২০০ কোটির মতো বাড়িয়েছেন। উনি প্ল্যানে বাড়িয়েছেন ১,৯০০ কোটি টাকা। উনি মেইন আর্নিং বাড়িয়েছেন ২০০ কোটি টাকা। উনি যেটা এক্সাইডে বাড়িয়েছেন ২৪ কোটি টাকা, ওনার টাকা বেশি হয়েছে কিনা জানি না, সি. পি. এম.-এর লোকেরাও আছে—উনি ব্যাপকভাবে ল্যান্ড রেভিনিউ বাড়িয়ে দিয়েছেন। এই নিয়ে ভারতবর্ষে ডিবেট হচ্ছে। আমাদের কৃষিতে যা উন্নতি হচ্ছে তার একটা অংশ সরকারের ট্যাক্স করা উচিত কিনা এতদিন আপনারা সেই লাইনে যাননি, ট্যাক্স-এর দিকে। অসীমবাবু ল্যান্ড রিফর্মস এ হাত দিতেন না, রুর‍্যাল বেসটা কি, এখন যেটা দেখতে পাচ্ছি তারা হাত দিয়েছেন, উনি হিট করেছেন কাকে, মধ্যবিত্তদের। যারা চাকরি করেন সেখানে প্রফেশনাল ট্যাক্স ৭৩ শতাংশ বাড়িয়েছেন, পরিসংখ্যান দিয়েছেন, ওনার যা হিউজ ডেফিসিট রয়েছে উনি সেটা মেক আপ করার চেষ্টা করেছেন মাত্র ৩০ কোটি টাকা। শুধু প্রফেশনাল ট্যাক্স থেকে বাড়াবার চেষ্টা করেছেন—ইট ইজ এ লিটিল টু হাই। এটা এতটা বাড়ানো উচিত নয়। উনি ল্যাক্সারি ট্যাক্স ১২ কোটি টাকা বাড়িয়েছেন। আপত্তি নেই। উনি সেলস ট্যাক্স থেকে ১২ কোটি

টাকা আনবেন, আপত্তি নেই। উনি সেলস ট্যাক্স এর উপর কর বসিয়েছেন, বিদেশি সিগারেটের উপর কর বসিয়েছেন আপত্তি নেই। দুই জায়গাতে উনি হিট করেছেন, কৃষিতে হিট করেছেন, মধ্যবিত্তদের চাকরিতে হিট করেছেন, যেটা কাউন্টার প্রোডাক্টিভিটি প্রফেশনাল ট্যাক্স উনি বসিয়েছেন। এটা অসীমবাবুর কি কনসিডার করা উচিত। এবারে আমি বলি ওয়াইন্ড আপ করব, আমি কি দিয়ে শুরু করেছিলাম, অসীমবাবু দীর্ঘদিন ধরে একটা কথাই বলে আসছেন, ওদের বিকল্প অর্থনীতিতে এই রাজ্যে অন্য রাজ্যের তুলনায় বেশি এগিয়েছে। আমি সেটাই বলার চেষ্টা করেছি। বিকল্প অর্থনীতি ঠিক আছে, কিন্তু এই রাজ্যে অন্য রাজ্যের তুলনায় এগিয়েছে, এটা ঠিক নয়। এটা অসত্য। আপনি কৃষিতে শিল্পে, বিদ্যুতে এবং সোশ্যাল সেক্টরে তার মানে শিক্ষায় এবং মানুষের বেঁচে থাকার যে বয়স, লাইফ এক্সপেক্টেন্সি ফিগার কোড করে দেখেছি, আমরা এখানে প্রথম রাজ্য নই, দ্বিতীয় রাজ্যও নই, আমরা অনেক পিছনে আছি। এমন কি কৃষিতে যেখানে আমাদের উৎপাদন নিঃসন্দেহে বেড়েছে।

[3-00 — 3-10 p.m.]

আমি যদি আবার সেই ফেলে দেওয়া বইগুলোকে নিয়ে আসি, তাহলে আমরা দেখতে পাব কত পেছনে আমরা আছি ভারতবর্ষের অগ্রসর রাজ্যগুলোর তুলনায়। এগ্রিকালচার প্রোডাকশনে, পাঞ্জাবের মতো একটা ছোট রাজ্যের থেকে আমরা এখনও অনেক পিছিয়ে আছি। স্টেট ওয়াইজ প্রোডাকশন অফ ফুডগ্রেইনস, সেখানে পাঞ্জাব টোটাল প্রোডিউস করছে ২১,৮৪৮ হাজার টন, আর পশ্চিমবাংলা প্রডিউস করছে ১৪,৩৫১ হাজার টন। পাঞ্জাবের জনসংখ্যা হচ্ছে আমাদের ওয়ান থার্ড, কিন্তু তারা আমাদের থেকে দেড়গুণ বেশি প্রোডাকশন করেছে। সুতরাং আত্মশ্লাঘার কোনও জায়গা নেই। অসীমবাবু আপনি বলেছেন আমাদের চাল বেশি প্রোডাকশন হয়েছে। কিন্তু চাল বেশি প্রোডাকশন করে আমাদের লাভ কি হচ্ছে। আজকে বাজারে ১৪ টাকা কেজি দরে চাল কিনতে হচ্ছে। আমরা কি তাহলে চাল বেশি উৎপাদন করছি বাংলাদেশের লোকেদের খাওয়ানোর জন্য। যদি বাংলাদেশে নর্মাল ট্রেডে চাল এক্সপোর্ট হত তাহলে আমার আপত্তি করার কিছু থাকত না, কিন্তু সবটাই হচ্ছে অ্যাবনর্মাল ট্রেডে। পি. ডি. এসের জন্য আপনি এক কোটি টাকা দিয়েছেন, কিন্তু পি. ডি. এসের লোকেরা মাথাপিছু ৩০০ গ্রাম করে চাল পাচ্ছেন। চাল বেশি উৎপাদন হচ্ছে ঠিকই, কিন্তু রাইস মিল ওনারদের কাছ থেকে আপনি কোনও চাল প্রক্রিওর করতে পারেননি। আপনি বড় চাষীদের গায়ে হাত দিতে ভয় পাচ্ছেন, এটাই আপনার পলিটিকাল এক্সপিডিয়েন্সি। আমাদের রাজ্যে ১২৬ লক্ষ টন চাল উৎপাদন হচ্ছে, কিন্তু আপনি সেখানে পাঁচ লক্ষ টন চালও প্রক্রিওর করতে পারছেন না। আপনার হল প্রবলেম হচ্ছে আপনি এতদিন ধরে পলিটিকাল এক্সপিডিয়েন্সি ঠিক রাখতে গিয়ে আপনার ইকনমি অফ দি স্টেট্ হ্যাজ গনটু ডক। ম্যাকিন্সের মিটিঙে

আপনি গিয়েছিলেন, কিন্তু সেখানে আপনার বক্তৃতাটা কিছুটা স্তিমিত ছিল, কিন্তু বুদ্ধদেববাবু শিল্পপতিদের পক্ষে বলে হাততালি কুড়িয়েছেন। "According to Mckinsey, the state's advantages have been overshadowed by its negative image caused by ; inadequate physical and social infrastructure ; cumbersome investment procedure and uncongenial industrial relation." অসীমবাবু এটা যদি আপনার প্রথম বাজেট হত তাহলে আমি বলতাম ইট ইজ এ গুড অ্যাফোর্ট। কিন্তু অনেকগুলো ইনোভেটিভ আইডিয়া, নতুন আইডিয়া আপনি করেছেন, যেমন সার্ভিস কো-অপারেটিভ আপনি করেছেন, রুর‍্যাল এনার্জি ডেভেলপমেন্ট কর্পোরেশন আপনি করেছেন। যদি এর চেয়ারম্যান সি. পি. এমের এম. এল. এ.-কে না করতে পারতেন তাহলেই ভাল হত, অন্য কোনও কম্পিটেন্ট টেকনোক্র্যাটকে এর চেয়ারম্যান করলে ভাল হত। আপনি ক্লোজড ইউনিটগুলোকে খোলার জন্য ১০০ কোটি টাকা দিয়েছেন এবং এই ব্যাপারে আপনি প্রেস করনফারেন্স করেছেন। এই ব্যাপারটা আমার কাছে খুব ক্লিয়ার নয়। ভি. আর. এস. যারা রিটায়ার করছে তাদেরকে ন্যাশনাল রিনিয়াল ফান্ড থেকে টাকা দেওয়া হয়, এখানেও কি আপনি সেই রকম রিটায়ার্ড লোকেদের কম্পেনসেশন দেওয়ার কথা ভাবছেন। মেটাল বক্সের ব্যাপারে আপনি পাঁচ কোটি টাকা দিয়েছেন এই ব্যাপরটাও কিন্তু আমার কাছে ক্লিয়ার নয়, এই ব্যাপারটা আপনি ক্লিয়ার করবেন। ইন্সেন্টিভ টু এস. এস. আই., তারপরে সেলফ হেলপ গ্রুপ এই ব্যাপারগুলোও ক্লিয়ার নয়। আপনি দু' হাজার এডুকেশনাল সেন্টার তৈরি করবার কথা বলেছেন, এটাও আপনি ক্লারিফাই করবেন। এইসব এডুকেশনাল সেন্টারগুলোতে ক্লাশ এইট পাশ করলেই চাকরি পাওয়া যাবে বলেছেন। আবার আপনারা অর্ধশিক্ষিত লোক তৈরি করছেন কিনা সেটা ক্লারিফাই করবেন। পশ্চিমবাংলায় শিল্পায়ন আসুক আমরাও চাই, শিল্পায়নের জন্য মুখ্যমন্ত্রীর যে আন্তরিক ব্যস্ততা এবং আকুতি সেটাও আমরা অ্যাপ্রিসিয়েট করি। লো ভোল্টেজ, সিটুর বাধা এইসব করলে কিন্তু শিল্পায়ন হবে না। আমি একটা ফিগার দিয়েই আমার বক্তব্য শেষ করব মহারাষ্ট্রে যেখানে ৩ লক্ষ ৫৯ হাজার ২৬২, কর্ণাটকে যেখানে ১,৩৫,৩৮৯, গুজরাটে যেখানে ১,৩৩,৮৫০।

পশ্চিমবাংলায় আছে ৭৪,৪৫৯, মহারাষ্ট্রের এক পঞ্চমাংশ। গুজরাটে ৩০০ কিলোমিটার হাইওয়েতে একটাও এনক্রোচমেন্ট দেখতে পাওয়া যায় না। আর পশ্চিমবাংলায় এক কিলোমিটার হাইওয়েতে ৩০০টি করে অ্যানক্রোচমেন্ট। আপনাদের বিধানসভা কমিটির বারিন কোলে, সি. পি. এম.-এ ছিলেন, সেই বেচারি রিপোর্ট দিয়েছিল, তার এম. এল. এ. শিপ চলে গেল, তার পর আর নমিনেশনই দেওয়া হল না। এই হচ্ছে পরিস্থিতি।

পশ্চিমবাংলায় বামফ্রন্টের রাজত্বের ২২ বছর পরে ম্যাকেন্সি এই কথা বলেছেন, ২২ বছর পরে অমর্ত্য সেন এই কথা বলেছেন। আজকে সেলফ সার্চিংয়ের দরকার।

আমি এই কথা বলছি না। ৫৭ লক্ষ বেকার, এটাই শেষ কথা নয়। বেকারের সঠিক সংখ্যা কত, সেটা বলা মুশকিল। অনেকে হয়ত প্রাইভেট টিউশন করে, এমপ্লয়্মেন্ট এক্সচেঞ্জে নাম লেখায়নি। পশ্চিমবাংলায় বেকার কত, এর একটা প্রপার সার্ভে দরকার। আপনি এমপ্লয়মেন্ট জেনারেশনের কথা বলছেন বছরে ৬/৭ লাখ। কি করে এটা হবে, সেটা এক্সপ্লেইন করতে পারবেন না। পশ্চিমবাংলা আজ এক্সপ্লোসিভ আনএমপ্লয়মেন্ট সিচ্যুয়েশনের সামনে দাঁড়িয়েছে, আপনার বাজেট সেখানে ইনঅ্যাডিকুয়েট। তবু, দেরিতে হলেও আপনি মেনে নিয়েছেন মনমোহন সিং-এর রাস্তা ভাল—এটা স্বাগত। দেরিতে হলেও আপনি শিল্পায়ন চাইছেন, এটা স্বাগত। ২২ বছর বিকল্প অর্থনীতির রাস্তায় পশ্চিমবাংলা উন্নয়নের দিকে এগোয়নি, তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী খাঁড়া সোরেন ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয় ১৯ তারিখে যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থাপন করেছেন, তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলব।

আমি দীর্ঘদিন থেকে এই বিধানসভার সদস্য। বাজেট আলোচনার সময় আমরা দেখেছি কংগ্রেসি বন্ধুরা প্রতিবার বাজেটের বিরোধিতা করে গিয়েছেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে পশ্চিমবঙ্গকে উন্নতির রাস্তায় এগিয়ে নিয়ে গেছেন, তা তারা দেখতে পান না। তারা অবশ্য জানেন, ভারতবর্ষ বিদেশের অর্থভান্ডার থেকে ঋণ গ্রহণের মধ্যে দিয়ে, কেন্দ্রীয় সরকারের নীতির মধ্যে দিয়ে দেশটাকে পঙ্গু করে দিয়েছেন। এর উপর দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রী একটা বাজেট পেশ করেছে যার মধ্যে দিয়ে এই রাজ্যকে উন্নতির দিকে নিয়ে যেতে চাইছেন। এটা তো বিরোধী বন্ধুরা স্বীকার করবেন না।

এখানে ভূমি সংস্কারের ফলে অগণিত ভূমিহীন কৃষক উপকৃত হয়েছে। ওনারা যখন ক্ষমতায় ছিলেন, তখন তো জোতদার-জমিদাররা বিভিন্ন নামে জমি রেখে দিত। আমরা সেইগুলো উদ্ধার করে ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করেছি। গ্রামগঞ্জের বিধায়করা জানেন, এখন গ্রামে ক্ষেতমজুর খুঁজে পাওয়া যায় না, তাদের সংখ্যা এখন কমে এসেছে। গ্রামেগঞ্জে অনেক ছোট ছোট শিল্প গড়ে উঠছে, ক্ষেতমজুররা সেখানে কাজ পাচ্ছে। আগে জোতদারদের কাছে কাজ করলে মাসোহারার পরিবর্তে ধান দিত। তারপর ৫ বছর কাজ করার পর জোতদাররা কাজে রেখে দিত, কিছু না দিয়েই—তারা তখন পাওনাদার হয়ে যেত।

সেই শ্রমিকরা চাড় পেতেন না। আজকে ক্ষেতমজুররা স্বাধীন। আজকে কেউ সারা

বছর ঠিকাদারের কাজ করেন না। সেখান থেকে তারা মুক্ত হয়েছে। কিছু জমিও তারা পেয়েছে। উপরন্তু দিন মজুর খেটে তাদের অর্থনীতি স্বচ্ছল হয়েছে। এক সময় খাদ্য আন্দোলনের সময় মানুষকে হত্যা করা হয়েছিল। আজকে খাদ্যের জন্য মানুষকে আন্দোলন করতে হয় না। আজ গ্রামের মানুষ রাস্তা চায়, বিদ্যুৎ চায়, জল চায়। আজকে স্যার, গোটা পশ্চিমবাংলায় খরার আভাস দেখা দিয়েছে। আমার দক্ষিণ দিনাজপুর জেলা সহ প্রায় সব জেলাতেই খরার আভাস দেখা যাচ্ছে। আজ জলের স্তর এত নিচে নেমে যাচ্ছে যে, পানীয় জলের সংকট দেখা যাচ্ছে। খরার সময় ৪-৫টি গ্রামপঞ্চায়েতে জল থাকে না। মিউনিসিপ্যালিটি থেকে জল সরবরাহ করা হয়। আবার বাংলাদেশের সীমান্ত এলাকা পেরিয়ে বাংলাদেশের ডিপ টিউবওয়েল থেকে জল আনার ব্যবস্থা করা হয়। তাই মন্ত্রী মহাশয় আপনাকে বলছি যে, খরা মোকাবিলা করার জন্য আপনি যথাযথ উদ্যোগ নেবেন। আজকে যোগাযোগ ব্যবস্থা অনেক উন্নত হয়েছে। আজ থেকে ২২ বছর আগে কোনও গ্রামে সাইকেল বা গরুর গাড়ি করে ঢোকা যেত না। সেখানে একমাত্র পায়ে হাঁটা পথই ছিল। কিন্তু সেখানে আজকে শহর থেকে জিপ গাড়ি ঢুকে গোটা গ্রাম পরিক্রমা করে আসতে পারবে। ২২ বছর আগে আকাশের দিকে তাকিয়ে চাষীরা চাষ করত। কিন্তু এখন শ্যালো টিউবওয়েলের মাধ্যমে কৃষকদের সুবিধা দেওয়া হচ্ছে। আগে ১ বিঘা জমিতে ১৮ মন ধান পাওয়া যেত। এখন সেই ১ বিঘা জমিতেই ৩ বার ফসল ফলিয়ে ১২০ মন ধান পাওয়া যাচ্ছে। তাহলে এটা কি উন্নতি নয়? এটা কি আপনারা দেখতে পারছেন না? শিক্ষাক্ষেত্রে আমরা পরিবর্তন করতে পেরেছি। ২০ বছর আগে কোনও আদিবাসী এলাকায় বা মৌজাতে কোনও আদিবাসী শিক্ষিত ছেলে মেয়ে পাওয়া যেত না। এখন অনেক ছেলে মেয়েই শিক্ষিত এবং তারা গ্রাম থেকে রিক্সা করে শহরে পড়তে যাচ্ছে। হোস্টেলে থেকে পড়াশোনা করছে এবং তাদের গ্র্যাজুয়েশন কমপ্লিট করছে। আজকে তারা শিক্ষিত হয়েছে। আমরা সেটা করার চেষ্টা করেছি। এটা ওদের নজরে পড়ে না। কৃষকদের আরও উন্নতি করতে গেলে জলের প্রয়োজন, তার ব্যবস্থা করতে হবে। ওরা বললেন উত্তরবাংলায় যদি তিস্তা প্রকল্প রূপায়ণ হত তাহলে উত্তরবঙ্গে চাষের প্রভূত উন্নতি হত। কিন্তু এই প্রকল্প বাস্তবায়িত করার দায়ভার তো কেন্দ্রীয় সরকারের। রাজ্য সরকারের দেয় টাকাতে তো তবু কিছুটা হয়েছে। গোটা পশ্চিমবঙ্গকে বিদ্যুতায়িত করতে গেলে বিদ্যুত প্রকল্প তৈরি করা দরকার। সে কথাটা তো একবারও বললেন না। তাই আমরা বারবার বলেছি পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের মানুষের উন্নতিকে অব্যাহত রাখতে হবে। কিছুদিন আগেও আপনারা বলেছেন যে এমন কিছু লোকজনকে পঞ্চায়েতে বসানো হয়েছে যারা পঞ্চায়েতের কোনও কাজ করতে পারবে না। বন্ধুগণ, গ্রামের মানুষের পুঁথিগত বিদ্যা না থাকতে পারে কিন্তু পুঁথিগত বিদ্যাতে পারদর্শী না হতে পারে কিন্তু গ্রামের কোথায় কোন রাস্তা হবে, কোথায় টিউবওয়েল বসবে, কাকে ঋণ দেওয়া হবে এসব তারা সঠিকভাবে নিরূপণ করে কাজ করার চেষ্টা করেন। আর

আপনারা আপনাদের দক্ষতায় এম. এ. পাশ করেছেন কিন্তু তাদের স্বীকৃতি দিতে চাননি। গ্রামের মানুষদের আপনারা অবহলো করেছেন। এর জবাব মানুষ আপনাদের দেবে। আমি উত্তরবঙ্গের মানুষ। আমি জানি যে উত্তরবঙ্গ অবহেলিত জায়গা। উত্তরবঙ্গ উন্নয়ন পরিষদ গঠন করার যা কথা ছিল সেটা গঠন করা যায়নি। তাই অর্থমন্ত্রীর কাছে আমার আবেদন যে আজকে শিল্পের প্রসারের জন্য উত্তরবঙ্গ উন্নয়ন পরিষদ যাতে গঠন করা হয়, যাতে উত্তরবঙ্গের মানুষের সার্বিক কল্যাণ সাধন করা যায়, সেদিকে তিনি যেন দৃষ্টি দেন।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা বিগত বেশ কয়েক বছর ধরে লক্ষ করছি যে কেন্দ্রীয় সরকার বিশ্বব্যাঙ্কের প্রেসক্রিপশন মেনে, উদারনীতি অনুসরণ করার ফলে আমাদের দেশের বিপুল অংশের জনসাধারণের উপর কি মারাত্মক আঘাত এসেছে। শুধু তাই নয়, আমাদের দেশের সার্বভৌমত্বের উপরও আঘাত এসেছে। সেই কারণে আমরা বারবার বিকল্প অর্থনীতির কথা বলেছি এবং বলে যাব। তার কারণ আমরা দেখেছি, আমরা বিশ্বাস করি যে বিকল্প আর্থিক নীতি গড়ে তুলতে না পারলে আমাদের দেশের মৌলিক পরিবর্তন করা সম্ভব না এবং এই বিকল্প আর্থিক নীতির মূল লক্ষ্য কি? দক্ষতার সঙ্গে উৎপাদন বৃদ্ধি করা, কর্মসংস্থানের ব্যবস্থা সুনিশ্চিত করা, কৃষি, শিল্পে অগ্রগতি ঘটানো, কালো টাকা উদ্ধার করা..........

দেশের অভ্যন্তরীণ সঞ্চয়কে উৎসাহিত করা এবং নির্বিচারে বৈদেশিক ঋণ এবং বৈদেশিক শিল্প-বাণিজ্যে অংশ গ্রহণ করা নয়। এই বিকল্প অর্থনীতিকে সামনে রেখে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন তাকে সমর্থন করছি। তার বাজেট প্রস্তাবের মধ্যে দিয়ে তার বিকল্প অর্থনীতি কিভাবে কার্যকর করা যায় এবং ভূমিসংস্কারের মাধ্যমে আরও জমি যাতে সাধারণ মানুষের কাছে পৌছে দেওয়া যায় এবং বেনামি জমি যা কংগ্রেস আমলে লাল ফিতার বাঁধনে আটকে ছিল সেটা যাতে গরিব মানুষের হাতে পৌছে দেওয়া যায়, যাতে আরও বেশি জমিকে সেচের আওতায় আনা যায় এবং নানা বীজ, সার ইত্যাদি দিয়ে অধিক ফসল ফলানো যায় সেই ভাবেই তিনি বাজেটে সংস্থান রেখেছেন। শিল্পের ক্ষেত্রে, বিশেষ করে ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে যেখানে বেশি লোকের কর্মসংস্থান করা যায় এবং তাদের যাতে বিকাশ ঘটানো যায় সেই দিকে লক্ষ্য রেখে বিক্রয় কর সহ নানা কর ছাড় দিয়েছেন। যাতে পশ্চিমবঙ্গে যে ভয়াবহ বেকার সমস্যা তার খানিকটা সুরাহা করা যায়। এই প্রসঙ্গে বলতে হয় কেন্দ্রীয় সরকারের যে বস্ত্র নীতি তৈরি করেছেন তার ফলে আজকে রাজ্যের তাঁত শিল্পের মধ্যে একটা বিরাট সংকট তৈরি হয়েছে। কয়েক লক্ষ তাঁতশিল্পী আজকে বেকার। কেন্দ্রীয় সরকারের এই

নীতির বিরুদ্ধে যে লড়াই সেটা যদি না চালানো যায়, তাহলে আমরা একক ভাবে ক্ষুদ্র শিল্পের বিকাশ ঘটাতে পারব না। একটা জনকল্যাণমূলক রাজ্যের দৃষ্টিভঙ্গি হওয়া উচিত কল্যাণমূলক কর্মের দিকে লক্ষ্য রাখা। সে জন্য এক দিকে যেমন শিক্ষার সম্প্রসারণের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা এবং সেই সঙ্গে স্বাস্থ্য পরিষেবাকে সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়ার ব্যবস্থা তিনি করেছেন। সেই জন্য আমি এই বাজেটকে এই বরাদ্দকে সমর্থন জানাচ্ছি। স্যার, আমরা সবাই জানি রিজার্ভ ব্যাঙ্ক এ কথা বলেছে রাজস্ব খাতে যদি আমরা আমাদের বৃদ্ধি ঘটাতে না পারি তাহলে সরকার আর্থিক সংকটের সম্মুখীন হয়। আমরা লক্ষ্য করেছি যে বিগত ১৯৯৮-৯৯ সালের বাজেটে মাননীয় অর্থমন্ত্রী আশা করেছিলেন ১৬৯১ কোটি টাকা ঘাটতি কমে আসবে, কিন্তু ৫ হাজার ৮৬৬ কোটি টাকা ঘাটতি হয়েছে। অবশ্য এ কথা তিনি মনে রেখে এবারের বাজেটে যাতে করে সেই ঘাটতি কমানো যায় সে জন্য একাধিক কর কমিয়ে বিভিন্ন পর্যায়ে শুল্ক আরোপ না করে কতগুলি বিক্রয় করের উপর নির্ভর করেছেন এবং স্বল্প সঞ্চয়ের উপর নির্ভর করেছেন। আমাদের দেশে ব্যবসায়ী শ্রেণীর দৃষ্টিভঙ্গি কি? তারা কি অতীতে তার সদইচ্ছার প্রতি কোনও মূল্য দিয়েছেন? মাননীয় অর্থমন্ত্রী এখানে তার যে সদইচ্ছা প্রকাশ করেছেন সেই সদইচ্ছার মূল্য তারা কত খানি দেবেন? যদি না দেন, তাহলে আমাদের ঘাটতি আরও বাড়বে এবং ঘাটতি বাড়লেই সংকট বাড়বে। তখন পরিকল্পনা খাতে উন্নয়ন খাতে বরাদ্দ কমানো ছাড়া বা স্বল্প সঞ্চয় থেকে ঋণ নেওয়া ছাড়া উপায় নেই। ঋণ আমাদের প্রয়োজন, কারণ কেন্দ্রীয় সরকার থেকে আমাদের যা দেওয়ার কথা তা তারা কোনও দিনই দেন না। এ কথা মাননীয় অর্থমন্ত্রী বারে বারে শুধু আমাদের বিধানসভাতেই নয় কেন্দ্রীয় সরকারের কাছেও বলেছেন। এই ভাবে যদি ঋণ নিয়ে ওই ঘাটতি মেটানো হয় তাহলে সেটা এখন খুব মধুর হলেও ভবিষ্যতে খুব সুখের হবে না। এ কথা ঠিক শিল্পায়ণে আমাদের গতি আনতে হবে এবং সে জন্য তিনি নানা সুযোগ সুবিধা দান করেছেন। বিক্রয় করের উপর ছাড়পত্র দিয়েছেন। এর জন্য প্রতিবেশী রাজ্যগুলি থেকে আমাদের এখানে বিনিয়োগ বৃদ্ধি পাবে।

কিন্তু স্যার, শিল্পে এইসব সুযোগ-সুবিধা দিলেই শিল্পে গতি আনা যায় কিন্তু তার সঙ্গে একটা বড় জিনিস হচ্ছে কর্ম সংস্কৃতি। কর্মসংস্কৃতি সম্বন্ধে আমাদের হাল নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী বারবার বলেছেন। কিন্তু তা সত্ত্বেও কর্ম সংস্কৃতির ক্ষেত্রে উল্লেখযোগ্য কোনও পরিবর্তন লক্ষ্য করা যাচ্ছে না। আমি আগেও এ ব্যাপারে বলেছি যে, সেই ট্রাডিশন সমানে চলেছে, তার কোনও পরিবর্তন নেই। অবশ্য আপনি এবারের বাজেট প্রস্তাবে ডাইরী প্রথার সুপারিশ করেছেন। বার্ষিক রিপোর্ট দেখে শাস্তি বা উৎসাহ দানের সংস্থান রাখা হয়েছে। কিন্তু এটাকে যদি কার্যকর করতে হয় তাহলে মূল্যায়নের ক্ষেত্রে নিরপেক্ষতার প্রয়োজন। এক্ষেত্রে কোথাও যদি ঘাটতি থাকে তাহলে

কিন্তু মাননীয় অর্থমন্ত্রী আপনার মূল উদ্দেশ্য ব্যাহত হবে। এটা গুরুত্ব দিয়ে ভাবা দরকার। আজকে শিল্পের সঙ্গে আরেকটা বিষয় গুরুত্বপূর্ণভাবে জড়িয়ে রয়েছে, সেটা হচ্ছে বিদ্যুৎ। আমরা বিদ্যুৎ উৎপাদন বাড়িয়েছি। ১৯৯৫/৯৬ সালে আমরা ৫,৪৮১ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করতাম। ১৯৯৮/৯৯ সালে ৬,৪৪১ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করছি। কিন্তু বিদ্যুৎ পরিবহনের ক্ষেত্রে আমাদের ঘাটতি রয়ে গেছে। যে আর্থিক সমীক্ষা প্রকাশ করা হয়েছে তাতে দেখতে পাচ্ছি, ১৯৯৭/৯৮ সালে ২৯,৩২১-টা মৌজায় গ্রামীণ বৈদ্যুতায়ন হলেও ১৯৯৮/৯৯ সালে তা গিয়ে দাঁড়িয়েছে ২৯,৩৪১-টা তে। অর্থাৎ ৮/৯ মাসে মাত্র ২০-টা মৌজায় বৈদ্যুতায়ন করতে পেয়েছেন উৎপাদন হচ্ছে, টাকার সংস্থান মাননীয় মন্ত্রী মহাশয় করছেন কিন্তু কর্ম-সংস্কৃতির জন্য, তা যে বিদ্যুৎ দপ্তরের আধিকারিকদের জন্য হোক বা পঞ্চায়েতের সঙ্গে যোগসূত্রের খামতির জন্য হোক বা পঞ্চায়েতকে এড়িয়ে যাবার জন্য হোক স্বদিচ্ছা থাকা সত্ত্বেও কাজটা বাস্তবায়ন হচ্ছে না। এবং এর ফলে গ্রামীণ বৈদ্যুতায়নের কাজ থমকে যাচ্ছে। মেদিনীপুরে ৩১. ০৩. ৯৮ তারিখ পর্যন্ত ৭,১৩০ জন কুটির জ্যোতি প্রকল্পের আওতায় এসেছেন। কিন্তু ৩১. ১১. ৯৮ তারিখে অবস্থাটা একই জায়গায় থেকে গেল। অর্থাৎ ৬/৭ মাসে নতুন করে কাউকে কুটির জ্যোতি প্রকল্পে আনা গেল না। আমরা জেলা-পরিষদের সঙ্গে যোগাযোগ করে দেখেছি যে, এতে বিভাগীয় কর্তাদের গাফিলতিই প্রধানত দায়ী এবং তাই এটা হতে পারেনি। এটা দেখা দরকার।

আপনি যৌথ পাট্টার কথা বলেছেন। আপনাকে ধন্যবাদ। নিশ্চয় এটা একটা অভিনন্দনযোগ্য পদক্ষেপ। কিন্তু এটা করার আগে যে পাট্টা আগে বিলি করে দিয়েছেন সেগুলো কবে যৌথ পাট্টায় রূপায়িত হবে সেটা পরিষ্কার করে আশা করি আপনি বলবেন। আপনি সেচ এলাকার সম্প্রসারণের কথা বলেছেন। এজন্য আপনাকে ধন্যবাদ জানাই। আমরা জানি বক্রেশ্বর চালু হলে ময়ূরাক্ষীর জলে টান পড়বে। এর ফলে সেচ এলাকায় যাতে সংকট দেখা না দেয় সেটাও নজরে রাখতে হবে। সুতরাং নতুন দু-লক্ষ একর জমি সেচের আওতায় আনার কথা যেটা বলেছেন সেটা পুরনো ঘাটতি পুসিয়ে তো? এটা আপনি নিশ্চয় পরিষ্কার করে দেবেন। এই বাজেটকে ধন্যবাদ দিয়ে ভবিষ্যতেও আপনি বিকল্প অর্থনীতির কথা ঘোষণা করবেন সেই ব্যাপারে সোচ্চার হয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**Mr. Narbahadur Chhetri :** Mr. Chairman Sir, our Hon'ble Finance Minister in his Budget Speech has depicted rather rosy picture but in view of growing unemployment, poverty and lack of social infra-

structure all over the State. The Hon'ble Minister's contention that the State is making rapid drive in the field of industry, does not hold water. Though this state has to unprecedented political stability, the Government seems to have failed to translate the political stability into economic stability. Though I am not questioning the sincerity of the Hon'ble Finance Minister, it is understandable that the fault lies some where in the field of implementation. If the industrial sickness, closure and lock-out of the industrial establishment has an indication that the State will have to go through a long way to achieve industrial revival and productivity. Another distinct feature of the State is regional imbalances. The development priorities and fund allocation varies from region to region and district to district. A chosen few districts are getting lions share out of the plan fund at the cost of less developed areas. This faulty policy of the State Government is not conducive for the overall development of the State, to say the least. North Bengal as a whole is already on the warpath for their share of fund and development. Even after remaining in power for more than two decades, the people in the North Bengal are deprived of the benefits like roads, electricity, irrigation facilities, drinking water and even schools. The State plan priority and size of or DGHC is totally inadequate in view of the climatic condition and geographical situation of the area. This area which was totally ravaged by the agitation deserves some focus of attention from the Government. All the products from rice to books, from iron nail to rods are comparatively dearer in this region. Many tea gardens are sick and on the verge of closure. Agriculture sector is totally neglected and irrigation facility is virtually non-existent.

All these factors have contributed in increasing the peoples' sufferings. People of Darjeeling town are not getting even adequate drinking water. Not a single new industry has been set up in the hills by the Leftfront Government nor any incentive has been given to the entrepreneurs in the form of tax-holdings as in the case of the North Eastern region. Tourism is dying for want of infrastructure facilities and the

Hon'ble Ministers contention and is content by offering a paltry sum of Rs. 30 crores as plan assistance to DGHC. The State has never initiated measures like increasing special Central assistance to hill areas. Neither it is keen to offer matching grants as a result amount of special Central assistance is remained stagnant for year together while the hill areas of other States are enjoying manifold increase in special Central assistance.

The schemes like Border Area Development, Child Education Centre, Vocational Education Centre do not reach the hills. Out of 1,000 Child Education Centre sanctioned last year, the hill areas did not get a single centre. Out of 100 polytechnic schools sanctioned last year, the hill region did not get a single polytechnic school. Out of 1,000 primary schools Darjeeling got just only 12 schools i.e. 1/2%. This is the state of affairs in the Hill region. The State Government got the 10th Finance Commission award last year but the same was not given proportionately to the DGHC. Under the given situation where the thrust areas are chosen whimsically, I begin the representative of the hill people cannot join and rejoice with the chorus of the Hon'ble Finance Minister. As such, I oppose the budgetary demand of the Hon'ble Finance Minister. Thank you Sir.

[3-40 -- 3-50 p.m.]

**श्री देवकी नन्दन पोद्दार :** मिस्टर चैयरमैन सर, माननीय वित मंत्री ने जो आर्थिक आय-व्यय का व्योरा प्रस्तुत किए है। मै उसकी विरोधिता करता हूँ। विरोधिता राजनीतिक कारणों से नही वल्कि विरोध इस वजट से कि बजट के माध्यम से पश्चिम बंगाल की जनता का कोई उपकार नहीं हो सकेगा। माननीय वित मंत्री ने उधोग और व्यवसाय की प्रगति पर जोर देने की कोई बात नहीं कहे है। उधोग और व्यवसाय उन्तत हो और उसके आधार पर आने बाले दिनों मे पशिचम बंगाल की प्रगति हो इसका कोई टोस सावधान नही किया गया है। मै माननीय वित मंत्री से प्रश्न करना चाहता हूँ कि व्यवसाय और उधोग अगर वन्द नहीं हो रहें हैती दिन-प्रतिदिन बेकारी वयो बढ़ रही है। जहाँ उधोग और व्यवसाय वन्द होगे वहाँ बारोजगारी बढ़ेगी, और उधोग धन्दी रहते से रोजगार मिलेगा। आप कभी-कभी एक सुनहरी कल्पना प्रस्तुत

करते है। माननीय वित मंत्री बजट के माध्यम से पशिचम बंगाल की जनता के सामने उधोग लगाने की व्यवस्था की बात करते है, नये उधोग लगाने की बात करते है, विवृति देने है। उधोग और इन्वेस्टमेन्ट लगता है यह अच्छी बात है पर से जानना चाहता हूँ कि पशिचम बंगाल के लघु, मध्यम और बड़े उधोग दिन-प्रतिदिन कयी बन्द हो रहै हे। और जो है वह भी जाने की तैयारी मे है. वन्द होने के वगार पर है। बड़े शर्म की बात है कि हिन्दुस्थान मोटर जो कि पूर्वी भारत का सबसे बड़ा ओटोमोवाइल कारखाना है वी बन्द होने के वगार पर खाड़ा है। हिन्दुस्थान मोटर ने आपनी नयी गाड़ी ओपेल वनायी है मगर पशिचम बंगाल में कोई ओपेल एक्सट्रा का कारखाना नही लगाकर वी दक्षिण मे वो कारखाना लगाई है। आज फिलिप्स इण्डिया कलकत्ता मे दुसरे प्रदेशो मे ले जाने की तैयारी कर रही है। माननीय वित मंत्री जी फिलिप्स इस कलकत्ता को छोड़कर वाहर जाने की तैयारी कर ली है, वाहर ले जा रही है। माननीय वित मंत्री कहते है मै साल लाख लोगों की रोजगार देगा। जिन्हे रोजगार था, वी बारोजगार वेकार हो रहे हैं। जुट मिल बन्द हो रही है। कम्पाउन्डेड एकजीडेट के कारण मिल बन्द होने के वगार पर खाड़ा है। ऐसे कितना दिन चलेगा। लोगों को और कितना दिन भम मे रखोगे। एम० ओ० यु० से पश्चिम बंगाल की जनता का पेट नही भरेगा। एम० ओ० यु० से पशिचम बंगाल में उधोग मे वृद्धि नहीं होगे।

इस वजट में माननीय वित मंत्री ने घोषणा की है कि सात हजार आट सौ करोड़ के कारखाने लगे है और दस हजार करोडज के पाइप लाइन जो कारखाने लगे है। माननीय वित मंत्री जी २२ वर्षी से जहाँ हल्दिया पेट्रो केमिकल की तस्वीर ही अभी साफ नही कर पायी है। वित मंत्री जी इस हाउस मे कुछ स्पष्ट घोषणा करें। उधोग लगाने के लिए आप जो करम वृद्धि करते है उसमे कभी उधोग हो ही नही सकता। लोगो की सिर्फ दिवास्वप्न दिखा सकते है। यह बड़े शर्म की बात है।

सर, यै सरलीकरण की बात करते है। लेकिन इनका सरलीकरण आज तक स्पष्ट नही हो सका है। पुरे हिन्दुस्थान में इस तरह का नही होता है, जहाँ एक कारखाना लगाने के लिए व्यपारियों को सरकार मदद करती है, वही पशिचम बंगाल में एक दुकान करने के लिए कँारपोरेशन का चक्कर लगाते-लगाते इँसान के जूते घिस जाते है १० रुपया का इनलिस्टमेन्ट लाइसेन्स लेने के लिए। माननीय वित मंत्री जी वास्तविकता को समझें, हवाई किले बनाने से कोई लाभ नही होगा। मै माननीय वित मंत्री से अनुरोध करता हूँ कि वो पता करे कि १० रुपया का इनलिस्टमेन्ट लाइसेंन्स को लेने के लिए व्यपारी को कितना हैरान-परेशान किया जा रहा है। अगर माननीय वित मंत्री कहते है सरलीकरण हूआ है। यन-विनडो प्रोग्राम कर रहै हैं। वो वन-विनडो

प्रोग्राम कहाँ है। वो सरलीकरण कया है, किसलिए है। वित मंत्री महोदय, लोगों को स्वप्न मत दिखाए। उत्पादन मे कभी हो रहा है १९९६-९७ और ९७-९८ में जहाँ उत्पादन ९.२% था १९९७-९८ में ५.४% हो गया। फिर भी माननीय वित मंत्री कहते है सात लाख लोगों को रोजगार देगें। जबकि आपके प्रदेश में उधोगों के उत्पादन में कमी हो रही है। इससे बारोजगारी बड़ेगी, बेरोजगारी बड़ेगी। किस तरह से माननीय मंत्री सात लाख लोगों को इस साल लोगों को रोजगार दिलाएगे। दिवास्वप्न दिखानि से लागों के पेट नही भरेगें। पेट भरेगा इंसान. को जब कार्य देगे। वेरोजगारी को रोजगार का व्यवस्था होगा, अधिक-से-अधिक लोगों को नौकरी मिल जाएगी तभी नौजवानीं के चेहरे पर मुस्कान आएगी। आपने टेक्नीकल एजुकेशन के लिए १० हजार ५०० करोड़ रुपया का प्रावधान किया है। कम्पयुटर का जमाना है। आप कम्पयुटर मशीन खरीदेगें। रोजगार का एक सुनहला अवसर वरीजगार नौजवानीं के सामने प्रस्तुत करें। हाइली टेक्नीकल एजुकेशन देने का प्रावधान करें। सरकार कहती है एम० ओ० यु कार्य कर रही है। एम० ओ० यु से काम नही चलेगा। सर, हर साल बाढ़ की विभिषिका से पुरा नोर्थ बंगाल में हहाकार मच जाता है। आप उतर बंगाल मे बाढ़ की विभिषिका को रोकने के लिए कया प्रावधान कर रहे है ५० करोड़ रुपया? इस मुद्रास्फीति के जमाने में ५० करोड़ रुपया से सरकार बाढ़ की बाढ़ की विभिषिका से कैसे लोगों को राहत पहुचा सकती? ५० करोड़ रुपया से किस तरह बाढ़ को रोकने की व्यवस्था कर सकते है?

बजट में आपने उधोगी कारण की बात कही है, अच्छी बात है आपके बजट में उधोगीकरण के नाम पर १०० करोड़ रुपया का प्रावधान किया गया है। आज के मुद्रास्फीति के पुरा में, १०० करोड़ की कया कीमत है। आप कितने रुग्न उधोगों में नई जान पुक सकते है। मंत्री महोदय आप और कम-स-कम १०० करोड़ रुपये का प्रावधान करे। जबतक आप पशिचम बंगाल में उधोगों की विगड़ती हालत मे सुधार नही ला पाने है विकास का सपना अधूरा हो रहेगा। यहाँ सड़को की कया हालत है। यहाँ प्रश्न है जलापुर्ति का, आप लोगों स्वच्छ पानी तक मुहैया नही करा पा रहे है। जल में आर्सेनिक पाया जा रहा है। व्या सरकार चल रही है जो लोगों को सड़क नही, पानी नही रोशनी नही किसी भी वुनियादी आवश्यकतों को पुरा करने में विफल हो रही है। व्या उन्नयण आप कर रहे है। आजादी के पचास वर्षो बाद भी अगर लोगों को वुनियादी जरुरतों के लिए अगर सरकार के साथ संघर्ष करना पड़े यह बड़े शर्म की बात है। जनता के हितो की अनदेखी कर, जनता को गुमराह कर खुद के लिए तालियां न बजराए। बजटके माध्यम से जनता के सामने आप क्या प्रस्तुत करना चाहते है। पशिचम बंगाल जो कभी उधोग मे पुरे भारत वर्ष मे आपना

पहचान रखाता था, आज यहाँ इन्डास्ट्रीज बन्द हो गयी है, या वन्दी के क्गार पर है। आप इसे रोंक पाने में अक्षम है। आप जितना भी कहे आपके यहाँ कान उधोग लगाने आएगा, न आपके पास रोड की अच्छी व्यवस्था है, न आपके पास इन्फ्रास्ट्रकचर की सुविधा है, उधोग लगाने के पहले उधोगपति इन सब चीजों को देखेगा ही। यहाँ तक सर, इनके पास विजली की भी भयावह अवस्था है। उधोगीकरण को प्रोत्साहन देने के लिए कौन सी सुविधा दे रहे है। उधोगपति एक दरवाजे से आते है दुसरे दरवाजे से निकल जाते है। आपने उधोगीकरण करने के लिए एक कमिटि बनाए है। वी जी कमिटि आप बनाए है उधोगीकरण करने के लिए वह क्या कर हरी है। उन्होने रायचक मे उधोगपतियों को एक शानदार पार्टी दिए। आपने डिस्टीनेशन किए है कुछ लोगों को लेकर, वी लोग आए और पार्टी का आनन्द उठाकर चले गए। उनमें से एक भी यहाँ उधोग लगाने बाले नही है। पहले आप बंगाल में सड़क, विजली, पानी, एवं अच्छे इन्फ्रास्ट्रकचर को लाने की व्यवस्था करे, बिना इनपोआन्टी पर गोर किए आपको कोई लाभ नहीं होगा। कमिटि में भी वैसे लोगों को रखी है जिन्हे उधोग लगाने का कोई अनुभव ही नही है।

इन्ही सव कारणें से चेयरमैन सर, मे इस वजट का तीव्र विरोध करता हुँ।

[3-50 — 4-00 p.m.]

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, ১৯৯৯-২০০০ সালের জন্য যে বাজেট প্রস্তাব মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত এখানে রেখেছেন, আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন করছি শুধু এই জন্য নয় যে, সারা ভারতবর্ষ জুড়ে মন্দা এবং মুদ্রাস্ফীতি, মূল্যবৃদ্ধি, হাহাকারের মধ্যে আমাদের রাজ্যের অর্থমন্ত্রী প্রকৃতপক্ষে আমাদের রাজ্য ঘুরে দাঁড়ানোর জন্য স্বনির্ভরতার লক্ষ্য অর্জনে যে সংকট, সেই সংকটকে কার্যকর করার জন্য, গ্রামোন্নয়ন, কৃষি এবং শিল্প সর্বক্ষেত্রে অগ্রগতির যে ধারা তাকে অব্যাহত রাখবার জন্য এবং ভয়াবহ বেকার সমস্যা সমাধানের প্রেক্ষাপটে এই রাজ্য কিছুটা হলেও কর্মসংস্থানের জন্য সেই লক্ষ্যকে সামনে রেখে এই বাজেট উত্থাপন করেছেন। স্যার, দুঃখের বিষয় হচ্ছে, আমাদের পক্ষের সদস্যরা বাজেটের উপরে আলোচনা করতে গিয়ে এই বাজেটের যে ইতিবাচক দিক সেই দিকগুলি সম্পূর্ণভাবে এড়িয়ে গিয়ে কতকগুলি নেতিবাচক দৃষ্টিভঙ্গি থেকে তারা সমালোচনা করেছেন। অধ্যাপক সৌগত রায় পন্ডিত লোক বলে আমি স্বীকার করি। কিন্তু তিনি যে ভাবে এখানে তথ্য হাজির করেছেন, সেই ভাবে তথ্য হাজির করা সমীচীন নয় বলে আমি মনে করি। কারণ ইতিমধ্যে আমাদের দেশের বিভিন্ন রাজ্য যেগুলি বহুদিন ধরে প্রথম স্থানে অবস্থান করছে কি শিল্পে, কি কৃষিতে, কি উৎপাদনের দিক থেকে তার সঙ্গে আমাদের রাজ্যের

তুলনামূলক চিত্র হাজির করে এটা বোঝাবার চেষ্টা করেছেন যে এই পশ্চিমবাংলায় কার্যত ২২ বছরে কোনও অগ্রগতি ঘটেনি। এটা ঠিক নয়। অনেক রাজ্য অনেক ভাবে পিছিয়ে আছে। তাদের সঙ্গে যদি আমাদের রাজ্যের তুলনা করা হয় তাহলে বোঝা যাবে যে আমাদের অগ্রগতিটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে, কোথায় আমরা নিয়ে যেতে চাই। স্যার, ওরা বড় বেশি ভুলে য়ায়। পশ্চিমবঙ্গে ওরা যখন শাসন ক্ষমতায় ছিলেন, শুধু পশ্চিমবঙ্গে নয়, যখন সারা দেশে ওরা শাসন ক্ষমতায় ছিলেন তখন আমাদের রাজ্যের অবস্থা কি ছিল? ওদের যাবার পরে যখন বামফ্রন্ট সরকার শাসন ক্ষমতায় এল তখন কি অবস্থা ছিল এবং ২২ বছর বামফ্রন্ট শাসন করার পরে আমাদের রাজ্যের অবস্থা কি দাঁড়িয়েছে?

আজ যদি বিচার করা হয় তাহলে দেখা যাবে, আগে গ্রামের মানুষের চাহিদা ছিল কয়েক কেজি গম ডোল হিসাবে পাওয়া, কিংবা এক গ্রাম থেকে অন্য গ্রামে যাওয়া, একটু টেস্ট রিলিফের অর্থ পাওয়া, আর বিদ্যুতের অলো দেখতে গেলে শহর পর্যন্ত আসা। সেখান থেকে আমাদের গ্রামের মানুষ, যারা জনসংখ্যার ৭০ ভাগেরও বেশি, এখন কি অবস্থায় আছে? এখন তো কেউ ড্রাই ডোল চায় না, গম চায় না রিলিফ হিসাবে। এখন তারা মেটাল রোড চায়। তারা চায় গ্রামের সঙ্গে শহরের যোগাযোগ। এবং এই যোগাযোগ শুধু যাতায়াতের জন্য নয়, এই সামাজিক অবস্থা উন্নয়নের জন্য চায়। আমরা সেটা করতে পেরেছি গত কয়েক বছর ধরে। এখন গ্রামাঞ্চলে যে কোনও জায়গায় শুধু সাইকেলে বা মোটর-সাইকেলে নয়, বিভিন্ন গাড়ি নিয়ে ঢুকে পড়া যায়। এখন গ্রামগুলির সঙ্গে যোগাযোগ করা যায় অতি দ্রুতভাবে। আমাদের এখন আর বিদ্যুৎ দেখবার জন্য শহরে আসতে হয় না ; গ্রামে বসেই বিদ্যুতের আলোর ঝলক দেখতে পাই। আগে যে গ্রাম নিছক নিঃস্তব্ধ হয়ে থাকত সন্ধ্যে হবার পর, সেই গ্রামে এখন গঞ্জ গড়ে উঠেছে। ফলে নিছক নিঃস্তব্ধ গ্রামগুলি এখন কোলাহল মুখর। লোকেরা এখন চায় পাকা রাস্তা হোক, মোরাম রাস্তা নয়। আমরা চাই, সব গ্রামে বিদ্যুৎ যাক, লোকের চাহিদা—আরও স্কুল কলেজ বিশ্ববিদ্যায় হোক। এই চাহিদা বাড়ছে এই কারণে ; বিগত কয়েক বছরে একদিকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়েছে, অন্যদিকে ভূমি সংস্কার এবং পঞ্চায়েতি ব্যবস্থার মাধ্যমে গ্রামাঞ্চলে আর্থ-সামাজিক মানের, জীবনযাত্রার মানের অনেক উন্নতি ঘটেছে। আগে আমরা কি দেখতাম? বন্যা বা প্রাকৃতিক দুর্যোগ একটু বেশি পরিমাণে যদি হ'ত তাহলে গ্রামাঞ্চলের মানুষকে শহরের দিকে চলে আসতে হ'ত, না খেয়ে মরতে হত। এখন জিনিসপত্রের দাম বেড়েছে, ফলে জীবনযাত্রার ব্যয়ও বেড়েছে, কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গে না খেয়ে কেউ মরেনি। এখন আর বন্যা দুর্যোগ প্রাকৃতিক বিপর্যয়ে গ্রামের মানুষ শহরের দিকে ধাবমান হয় না। গ্রামে বসেই তারা তাদের জীবিকা নির্বাহ করতে পারে। আমাদের এই অর্থনৈতিক অবস্থার ফলে—যার ভিত্তি হল ভূমি সংস্কার, ক্ষমতা বিকেন্দ্রীকরণ এবং পঞ্চায়েতি ব্যবস্থা—তার ফলে গ্রামীণ আয় আমাদের বেড়ে ৩৫

হাজার কোটি টাকা দাঁড়িয়েছে এবং গ্রামীণ মানুষ এখন প্রতি বছর প্রায় ১১ হাজার কোটি টাকা ব্যয় করতে পারে শিল্পপণ্য কেনার জন্য। আগে শুধু একমুঠো চাল জোগাড় করতে তাদের হিমসিম খেতে হত, কিন্তু এখন তারা ১১ হাজার কোটি টাকা শিল্পপণ্য কেনার জন্য ব্যয় করতে পারে। এখন এমন কোনও গ্রাম পাওয়া যাবে না যেখানে সাইকেল, মোটরসাইকেল, টি. ভি. বা ফ্রিজ নেই, উন্নত জীবনযাত্রার ব্যবস্থা নেই।

[4-00 — 4-10 p.m.]

এটা কি আপ-সে-আপ হয়ে গেল? এই যে উৎপাদন বাড়ল, এই উৎপাদন বাড়ার পেছনে আমাদের যে গণতান্ত্রিক উৎপাদন ব্যবস্থা সেটাকে কার্যকর করতে পারলাম বলে। সেটা কি আপ-সে-আপ হয়ে গেল? আমাদের দেশে ৩ রকম উৎপাদন ব্যবস্থা আছে এবং এখনও আছে স্বাধীনতায় ৫২ বছর পরেও। সামন্ততান্ত্রিক উৎপাদন ব্যবস্থা আছে, তাকে এখনও আমরা ফেলে আসতে পারিনি। ধনতান্ত্রিক উৎপাদন ব্যবস্থা আছে। উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ, পাঞ্জাব, হরিয়ানা মহারাষ্ট্র এই সব রাজ্যের কথা যদি ভাবি তাহলে আমরা দেখব উৎপাদনে সামন্ততান্ত্রিক ব্যবস্থা উৎপাদনে ধনতান্ত্রিক ব্যবস্থা কায়েম আছে। কারণ সেখানে ভুমি-সংস্কার নেই। আর পশ্চিমবাংলার মতো রাজ্য যেখানে উৎপাদনে গণতান্ত্রিক ব্যবস্থাটা চালু করা গিয়েছে। তার ফলেই আমাদের উৎপাদন বেড়েছে। শুধু উৎপাদন বাড়া নয়, উৎপাদনের হার বেড়েছে। আমি খুব বেশি পরিসংখ্যান দিতে চাই না, পরিসংখ্যানের ভারে ভারাক্রান্ত করতে চাই না, আমি শুধু এই কথা বলতে চাই উৎপাদন বৃদ্ধির হার গণতান্ত্রিক উৎপাদন পদ্ধতি চালু করার ফলেই হয়েছে। উৎপাদন বৃদ্ধির হার আমাদের রাজ্যে শতকরা ৬.৬ শতাংশ পাঞ্জাবে যেখানে অনেক আগে থেকেই কৃষি উৎপাদনে এগিয়েছিল, ভাকরা-নাঙাল সেচ প্রকল্পের জন্য, সেখানে আজকে উৎপাদনের হার শতকরা ৫.৬ শতাংশ, আর উত্তরপ্রদেশে উৎপাদনের হার শতকরা ৪.৮ শতাংশ এবং উড়িষ্যায় উৎপাদনের হার শতকরা ৪.৫ শতাংশ,. হরিয়ানায় উৎপাদনের হার শতকরা ৪.১ শতাংশ এবং সর্বভারতীয় গড় হচ্ছে ৫.৮ শতাংশ। এটা এখানে বেশি করা সম্ভব হয়েছে। সুতরাং এইগুলি সব এড়িয়ে যাওয়া, কোনও গুরুত্ব না দেওয়া আদৌ ঠিক নয়। এটা লোককে বিভ্রান্ত করে। এটা পশ্চিমবাংলার অগ্রগতির ক্ষেত্রে একটা নেতিবাচক ঝোঁক তৈরি করে। তাতে পশ্চিমবাংলার জনগণের কি লাভ হবে? বিরোধী দল বিরোধিতা করবে রাজনীতির প্রচ্ছন্ন গন্ধ থাকবে। কিন্তু পশ্চিমবাংলার মানুষ চায় পশ্চিমবাংলার উন্নতি হোক। পশ্চিমবাংলার উন্নতি ঘটাতে গেলে প্রথমে তাদের দৃষ্টিভঙ্গির পরিবর্তন হওয়া দরকার। সেটা আমরা লক্ষ্য করছি না। সমালোচনা করুন, সমালোচনা করা ভাল, তাতে আমরা ভয় পাই না, কিন্তু গঠনমূলক সমালোচনা করুন। কিন্তু তারা এই কথা বলবে যে শিল্পের ক্ষেত্রে পশ্চিমবাংলা পেছিয়ে আছে? বিরোধী দলের নেতা, তিনি এই সভার সদস্য নন, তার নাম করলে হয়ত এক্সপাঞ্জ হয়ে যেতে পারে, প্রণব মুখার্জি

কয়েক দিন আগে বলেছেন যে আমাদের ভুল নীতির জন্যই নাকি আমরা পেছিয়ে গেছি শিল্পে। কথাটা কি ঠিক? এক ভাবে বছরের পর বছর কেন্দ্রীয় সরকারে শাসন ক্ষমতায় থেকে তারা যে নীতি গ্রহণ করেছিলেন তাতে কি আমাদের রাজ্যকে পেছিয়ে দেওয়া হয়নি? তারা কি মাসূলসমীকরণ নীতি এখানে প্রয়োগ করেননি? এই রাজ্যে যাতে শিল্পপতিরা শিল্প করতে না আসে, কলকারখানা স্থাপন করতে না আসে তার জন্য নানা ভাবে তাদের বিভ্রান্ত করা হয়নি? তারা কি এই কাজগুলি করেননি? সুতরাং তার জন্য কে দায়ী হবে? আমরা দায়ী হব? আমরা তো দায়ী হব না। আমাদের রাজ্যে উন্নয়নের চাহিদা বাড়ছে। উন্নয়নের চাহিদা বাড়া ভাল, মানুষ চাইছে তারা উন্নততর জীবনযাপন করবে। কিন্তু তাতে যে অর্থনৈতিক ক্ষমতা দরকার সেটা আমাদের নেই। সেই আমাদের নির্ভর করতে হয় তথাকথিত কেন্দ্রীয় সরকারের উপর। আমাদের রাজ্য ছোট একটা রাজ্য, সেই রাজ্য থেকে কেন্দ্রীয় সরকার বছরে ৭ হাজার কোটি টাকা নিয়ে যায়। কত টাকা তারা দেয় আমাদের রাজ্যের জন্য? আর দেয় ১০০ টাকায় ২৬ টাকা, যুক্তফ্রন্টের সময় সেটা বেড়ে হয়েছে ১০০ টাকায় ২৯ টাকা। আরও অন্তত অর্দ্ধেক টাকা দিন। অন্তত তিন ভাগের এক ভাগ টাকা দিন। কংগ্রেসের লোকদের আমাদের সমর্থন করতে বলছি না। কিন্তু পশ্চিমবাংলার স্বার্থে তারা তো এই দাবিটা করতে পারেন। তারা শাসন ক্ষমতায় নেই, কিন্তু দাবিটা তো করতে পারেন যে, পশ্চিমবাংলার আর্থিক অবস্থাকে সামাল দিতে গেলে এই ব্যবস্থা অবলম্বন করা উচিত। কেন্দ্রীয় সাহায্য, কেন্দ্রীয় সাহায্য অনেক কথা বলা হয়। এই রকম কথাও বলা হয় যে, কেন্দ্রীয় সাহায্য আমরা যা পাই, আমরা ব্যয় করতে পারি না। আমরা দুর্নীতি করি, স্বজনপোষণ করি, এই রকম সমালোচনা আছে। থাকুক। কিন্তু কেন্দ্রীয় সাহায্যের নামে যে টাকা তারা দেয়, তার শতকরা ৭০ ভাগ ঋণ, সুদসহ সেটা পরিশোধযোগ্য। কৈ, সেই ব্যাপারে তো আমরা তাদের কোনও বক্তব্য শুনতে পাচ্ছি না? এইভাবে ঋণের ফাঁদে জড়িয়ে ফেলা হচ্ছে, ডেট ট্রাপে জড়িয়ে ফেলা হচ্ছে। কি লাভ হচ্ছে তাদের? এতে বিরোধী দলের কি লাভ হচ্ছে, না পশ্চিমবাংলার মানুষের লাভ হচ্ছে? তারা এই কথাটা বলুন যে, হ্যাঁ, রাজ্যের যে ন্যায্য পাওনা তা দিতে হবে, না হলে হবে না। সেইসব কথা তারা বলছেন না। আমি মনে করি, যে বাজেট এখানে উপস্থাপন করা হয়েছে তা একটা সুনির্দিষ্ট লক্ষ্য। নিয়ে উপস্থিত করা হয়েছে। যখন এই রকম পরিস্থিতি চলছে, যে সমস্ত রুগ্নশিল্প আছে সেগুলোকে কাটছাট করে [illegible] দাও বিশ্বব্যাঙ্কের নির্দেশে, ভরতুকি চলবে না বিশ্বব্যাঙ্কের নির্দেশে, তার মোকা[illegible]য় আমাদের রাজ্য বাজেটে বলা হয়েছে। হ্যাঁ, পরিমাণ কম। এই টাকায় সব রুগ্নশিল্পকে বাঁচানো যাবে না। তবে দৃষ্টিভঙ্গিটা কি তা বিচার করতে হবে। একশ কোটি টাকা বাজেটে রাখা হয়েছে, যাতে আমরা রুগ্নশিল্পকে বাঁচিয়ে তুলতে পারি। এটাকে সমর্থন করবেন না কেন? এটাকেও তারা সমর্থন করতে চান না। তারা এখন শাসন ক্ষমতায় নেই, আছে বি. জে. পি. এবং তাদের জোট যারা সাম্প্রদায়িক জাতিভেদ ইত্যাদি

নিয়ে চলে। অন্তত তার বিরুদ্ধে দুটো কথা বলুন? আমাদের স্বার্থে দরকার নেই, পশ্চিমবাংলার স্বার্থে বলুন যে, এই কাজটা করা উচিত। ভরতুকির দাবি আমরা কতবার করেছি—কংগ্রেস আমলে করেছি, এখনও করছি। মানুষ বাঁচতে পারে, মূল্যবৃদ্ধি যে হারে হচ্ছে তার থেকে বাঁচতে পারে, রেহাই পেতে পারে যদি নিত্যপ্রয়োজনীয় ১৪টি জিনিস ভরতুকি দিয়ে সারা দেশে সরবরাহ করা হয়। কত টাকা তাতে খরচ হবে—১০ হাজার কোটি, ১৫ হাজার কোটি টাকা। কিন্তু তারা মনে করছেন যে ভরতুকি দিলে দেশের ক্ষতি হবে। কিন্তু ভরতুকি তারা দিচ্ছেন, আমাদের দেশের ধনি-বণিক শ্রেণীকে প্রতি বছর এক লক্ষ কোটি টাকা ভরতুকি দিচ্ছেন। এটাও তো ভরতুকি। দশ হাজার কোটি টাকা দিয়ে মানুষকে বাঁচানো যায় না। কিন্তু ১ লক্ষ কোটি টাকাকে না ধরে, যা ভরতুকি দেওয়া হয়, এটাকে কি তাহলে বিরোধী দলের লোকেরা সমর্থন করেন যে, না, এটাকে সমর্থন করছি? কিন্তু তা তো নয়। বিরোধী দলে যারা আছেন, অনেক পন্ডিত মানুষ আছেন—যেমন, অধ্যাপক সৌগত রায় আছেন। ওদের কে অনেক চেষ্টা করেও এই রকম একটা পরিস্থিতিতে মানুষ করা যায়নি। স্যার, সেই কারণে আমার একটা কবিতার কথা মনে পড়ছে—এক সময়ে বলেছিলেন সপ্ত কোটি বাঙালিরে হে মুগ্ধ জননী রেখেছ বাঙালি করে মানুষ করনি। আমি ওই কবিতাকে একটি সংশোধন করে বলছি যে, ৭৭ জন, এখন আবার কমে গেছে কত হয়েছে জানি না। ৭৭ জন সন্তানকে হে বঙ্গ জননী রেখেছ কংগ্রেস(ই) করে মানুষ কর নি। এই কথা বলে বাজেট ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, বাজেট বক্তৃতায় বিরোধিতা করে আমাদের দলের আনীত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বক্তৃতা দিলেন বন্ধ কলকারখানা খোলা এবং শিল্পের উন্নয়নের ব্যাপারে সেই প্রসঙ্গে আমি বলতে চাই যে, ১৯৭৭ সালের আগে কংগ্রেস গভর্নমেন্টের আমলে সারা পশ্চিমবঙ্গে জুট মিল ছিল ১২০টি এবং সেগুলো চালু ছিল। আর বামফ্রন্ট সরকার আসার পরে পশ্চিমবঙ্গে জুট মিল ছিল ১২০টি এবং সেগুলো চালু ছিল। আর বামফ্রন্ট সরকার আসার পরে পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি বিদেশি মুদ্রা নিয়ে এসেছেন। সেখানে জুট মিল ৫৯ খানা চলছে। যেখানে ওই সব জুট মিলে আড়াই লক্ষ শ্রমিক কাজ করত আজকে সেখানে কমে এসে ১ লক্ষ ৭০ হাজারে এসে দাঁড়িয়েছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন যে, সবচেয়ে বড় বাউড়িয়া কটন মিল আজকে ৫ বছর থেকে বন্ধ। পশ্চিমবঙ্গে গৌরীপুর জুট মিল দেড় বছর থেকে বন্ধ। ২৬ জন মানুষ ওখানে মারা গেছে। পশ্চিমবঙ্গের সমস্ত জুট মিলগুলোর এই অবস্থা। এই অবস্থার মধ্যে শ্রমিকদের কাজ করতে হয়। বামফ্রন্ট সরকারের আমলে যে ২৬ জন মানুষ মারা গেল

তার কথা তো মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণে রাখেননি। মাননীয় অর্থমন্ত্রী বললেন যে, হাজার হাজার কারখানার উন্নয়ন করতে হবে, চালু করতে হবে। ১০ হাজার জুট মিল বন্ধ। বাউড়িয়া জুট মিল চালু করার জন্য আজ পর্যন্ত সরকার পক্ষ থেকে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি।

পশ্চিমবঙ্গের সরকার যে ভাবে চলছে, সেটা বলার নয়। পঞ্চায়েতে দুর্নীতি হচ্ছে হাজার হাজার কোটি টাকার, গ্রামে রাস্তাঘাট যা হওয়া দরকার তা আজ পর্যন্ত হয়নি, এইগুলি ধরার জন্য বেআইনি কাজ দেখার জন্য—এই সরকারের মাধ্যমে যেখানে ভিজিলেন্স কমিটি হয়েছে, সেই কমিটি আজ পর্যন্ত একটি মিটিংও করেনি, সেই মিটিং আজ পর্যন্ত ৯৬-৯৭ সাল থেকে ৯৭-৯৮ সাল পর্যন্ত কোনও ডি. এম. ডাকেনি। স্যার, আপনি জানেন যেখানে সরকারি হাসপাতাল আছে, সেই হাসপাতালে ঔষধ পাওয়া যায় না। সেখানে বেড নেই, সেখানে পার্ট টাইমার ডাক্তার নেই। অর্থমন্ত্রী তার বাজেটে বলেছেন হাসপাতালের স্বাস্থ্যের উন্নতি হয়েছে, কিন্তু আসলে কিছুই হয়নি। যে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে—এই কথা অর্থমন্ত্রী বাজেটে বলেছেন, আপনি চেয়ারম্যান স্যার, ঘুরে দেখে আসুন, প্রত্যেক গ্রামে গ্রামে বিদ্যুৎ কোথায় কোথায় পৌঁছেছে, আজও বিদ্যুৎ-এর অভাবে ছেলেমেয়েরা রাত্রে কেরোসিনের বাতি জ্বেলে লম্ফ জ্বেলে পড়াশুনা করে। কারণ সেখানে বিদ্যুৎ পৌঁছাতে পারেনি। অর্থমন্ত্রী বড় বড় কথা এখানে তার ভাষণের মধ্যে বলেছেন, সব গ্রামেই বিদ্যুৎ পৌঁছে গিয়েছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন ৩ হাজার গ্রামে এখনও পানীয় জলের ব্যবস্থা হয়নি। তাছাড়া জলের অভাবে হাজার হাজার চাষী চাষ করতে পারছে না। যারা বোরো চাষ করেন তারা জলের অভাবে বোরো চাষ করতে পারছে না। তারা আজকে হাহাকার করছে। পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামে এ প্রান্ত থেকে ও প্রান্ত পর্যন্ত যদি ঘুরে দেখেন তাহলে দেখবেন, গ্রামের অবস্থা ভয়াবহ, পানীয় জলের অভাব, চাষের জল নেই। ফলে গ্রামের চাষীরা তারা চাষ করতে পারছে না। পশ্চিমবঙ্গে ৫৮ লক্ষ বেকার, যখন কংগ্রেস গভর্নমেন্ট ছিল তখন বেকার এত সৃষ্টি হয়নি, কম ছিল, কিন্তু পশ্চিমবাংলায় বামপন্থী সরকার আসার পর থেকে মেহনতি মানুষের সরকার আসার পর থেকে দেখা যাচ্ছে এরা ধাপ্পাবাজের সরকারে পরিণত হয়েছে। এই সরকার ৫৮ লক্ষ বেকারের কর্ম সংস্থান করতে পারল না। পশ্চিমবাংলায় তারা হাহাকার করছে। কোনও চাকরি তাদের হল না। পশ্চিমবাংলায় যেখানে নূতন নূতন শিল্প করার জন্য পরিকল্পনা নিচ্ছেন, তখন দেখা যাচ্ছে, স্মল ইন্ডাস্ট্রি মার খাচ্ছে, লোকে কাজ পাচ্ছে না, বিভিন্ন প্রোমোটাররা তারা বড় বড় কারখানার বিল্ডিং করছে, মেশিন বসাচ্ছে, বিল্ডিং থেকে যাচ্ছে, কিছুদিন পরে মেশিন তুলে নিয়ে চলে যাচ্ছে, এই হচ্ছে এখানকার শিল্প কারখানার অবস্থা। কেন্দ্রীয় সরকারের টাকা আপনি ঠিকমতো খরচ করতে পারেননি। আপনি গতবারের বাজেট ভাষণে বলেছিলেন

বন্ধ কারখানার শ্রমিকদেরকে ৫০০ টাকা করে ভাতা দেবেন। কিন্তু বন্ধ গৌরীপুর জুট মিলের শ্রমিকরা আজও পর্যন্ত কোনও টাকা পাননি, অনেক ছোট ছোট কারখানার শ্রমিকরা তারা কোনও টাকা পাচ্ছে না। এই নির্লজ্জ, বেহায়া সরকারের পদত্যাগ করা উচিত, এই নিষ্কর্মা সরকার মানুষকে কোনও রিলিফ দিতে পারেনি, তাই এই [* *] সরকারের বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** ধাপ্পাবাজ কথাটা বাদ যাবে।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী ১৯শে মার্চ যে বাজেট পেশ করেছেন সঙ্গত কারণেই আমি তার বিরোধিতা করছি। তার আগে আমি ছোট্ট একটা কথা বলি, ওমর আলি সাহেব এখানে একটা কবিতা পাঠ করে গেলেন। আমি তাকে একটা গানের লাইন শোনাতে চাই—আমার হাত ধরে তুমি নিয়ে চলো সখা, আমি যে পথ চিনি না। পশ্চিমবঙ্গের রাজনীতিতে যখন উনি কোনও জমি পাচ্ছিলেন না তখন ১৯৭২-৭৭ সাল পর্যন্ত উনি আমাদের হাত ধরে ছিলেন এবং আমাদের সুখের ভাগিদার হয়েছিলেন। যখন আমাদের দুঃখের দিন আরম্ভ হল, তখন উনি চলে গেলেন। এখন আবার অন্য দলে গিয়ে তাদের সুখের অংশীদার হয়ে সুখ ভোগ করছেন। সুতরাং ঐ মানুষের কাছে আমরা কোনও কথা শুনতে চাই না। আমি আবার মূল জায়গায় আসছি, এই বাজেটের বিরোধিতা প্রসঙ্গে বলি, মাননীয় অর্থমন্ত্রী হয়ত জানেন আপনারা সম্বন্ধে বাজারে একটা গল্প প্রচলন আছে, যেটা আপনার মন্ত্রিসভার সহকর্মীরাও বলেন। আপনি মন্ত্রিসভার বৈঠকে একটা বাজেট করলেন, তারপরে কেউ আপনাকে বলল আচ্ছা, আমাদের এখান থেকে একটা জাহাজ ছাড়বে, সমুদ্রের তলা দিয়ে যাবে এবং পারাদ্বীপে গিয়ে উঠবে, একটা ইন্ডাস্ট্রি করতে চাই, কত টাকা লাগবে। আপনি আধ ঘন্টার মধ্যে ক্যালকুলেটার নিয়ে হিসাব করে বলে দিলেন ৫৭৫ কোটি টাকা লাগবে। এটা অলীক কল্পনা, যেগুলো বাস্তবে কোনওদিন রূপায়িত হবে না। আপনি পন্ডিত ব্যক্তি, বিদ্বান ব্যক্তি, আপনার এই জাগলারী এই মূর্খরা কেউ বুঝতে পারে না। আপনি দফাওয়ারি যে বাজেট করেন এবং বাজেটে যে টাকা রাখেন সেই টাকা আপনি দেন না। আপনার সহকর্মীরা বলেন আমরা কেউ টাকা পাই না। এই বাজেটের টাকা আপনি সামনের বারের ফেব্রুয়ারিতে গিয়ে রিলিজ করবেন, আবার পুরো টাকাও দেবেন না এবং বলবেন এক মাসের মধ্যে ইউটিলাইজেশন সার্টিফিকেট পাঠাতে হবে। স্বাভাবিকভাবেই এক মাসের মধ্যে কোটি কোটি টাকা খরচ করা সম্ভব হয় না এবং কাজগুলোও হয় না।

Note : * Expunged as ordered by the Chair.

মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের পান্ডিত্যকে ছোট না করেই বলছি, আপনি একটা নতুন জিনিস পশ্চিমবঙ্গে চালু করতে চেয়েছিলেন। একটা জিরো ডেফিসিট বাজেট পশ্চিমবঙ্গকে দিতে চেয়েছিলেন। আমরা দেখলাম ৮৮-৮৯ সালে আপনি জিরো ডেফিসিট বাজেট করলেন, কিন্তু শেষ করলেন ১০ কোটি ৫৮ লক্ষ ৩৮ হাজার টাকার ঘাটতি নিয়ে। পরের বছর, অর্থাৎ ৮৯-৯০ সালেও জিরো ডেফিসিট বাজেট করলেন এবং শেষ করলেন ৯৩ কোটি ২৬ লক্ষ ২৩ হাজার টাকার ঘাটতি নিয়ে। সেই স্কীমও ফেইল হয়ে গেল। প্রত্যেকবারই চমক দেওয়ার চেষ্টা করেন, অথচ শুরুর সাথে শেষটা মেলে না। পরবর্তীকালে সেই জাগলারি ধরা পড়ে যায়, আমাদের কাছেও ধরা পড়ে গেছে। গত বছরের বাজেট বইয়ের ২০ নং পাতায় বলেছেন, 'মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, দু বছরের মধ্যে রাজ্যের প্রতিটি গ্রামের অভ্যন্তরে প্রতিটি বসতিতে দৈনিক মাথাপিছু ৪০ লিটার নিরাপদ পানীয় জল পৌঁছে দেওয়ার লক্ষ্যমাত্রা আমরা গ্রহণ করেছি'। সেই বছর রেখেছিলেন ১০১ কোটি টাকা। আর এই বছরের জন্য বললেন ১১১ কোটি টাকা। এই বারও বললেন, এর জন্য রাখলেন এই বছরের জন্য ১১২ কোটি টাকা আর আগামী বছরের জন্য রাখবেন ১২৩ কোটি টাকা। গতবারে বললেন ১০১ কোটি টাকা, এই বছরের জন্য ১১১ কোটি টাকা। আবার এই বছর বলছেন আগামী বছরের জন্য ১২৩ কোটি টাকা। তাহলে কি প্রত্যেক বছরই আগামী দু-বছরের কথা বলবেন? এটা আমার ছোট্ট মাথায় ঢুকল না।

অসীমবাবু, আপনার সম্বন্ধে একটি কবিতা বলছি—

"দেখিতে গিয়াছি পর্বতমালা, দেখিতে গিয়াছি সিন্ধু।

দেখা হয় নাই দুটি চক্ষু মেলিয়া,

ঘরের বাহিরে দুই পা ফেলিয়া,

একটি ধানের শিষের উপর একটি শিশির বিন্দু।"

আপনি সমস্ত দেশ ঘুরছেন, কিন্তু গ্রামের জমি সম্বন্ধে কোনও ধারণা আপনার নেই। কত পরিমাণ জমিতে কত ধান উৎপন্ন হতে পারে, সেই ধারণা নেই আপার। যদি থাকত, তাহলে, যাদের চার একরের উপর জমি আছে, তাদের উপর তিন গুণ লেভি বসাতেন না। সেচযুক্ত এলাকায় চার একর জমিতে বছরে ১৬০ বস্তা ধান হয়—পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুরের কথা বলছি না, বর্ধমান, হুগলির কথা বলছি। সেই ধারেন দাম হয় ৪৮ হাজার টাকা, যার কস্ট পড়ে ৩০ হাজার টাকা, হাতে থাকে ১৮ হাজার টাকা, মাসে দেড় হাজার টাকা। তাদের উপর কেমন করে তিন গুণ ল্যান্ড-রেভিনিউ ধার্য করলেন? এটা যদি ১০ একরের জন্য করেন তো সামঞ্জস্যপূর্ণ হতে পারে।

[4-30 — 4-40 p.m.]

পূর্ত দপ্তরের বাজেট ধরুন—৫৯৪ কোটি টাকা। তার মধ্যে নন প্ল্যান বাজেট ৩০০ কোটি টাকা, অর্থাৎ এতে কোনও কাজকর্ম হবে না, মাইনে এবং মন্ত্রীদের গাড়ি-টাড়ির জন্য খরচ হবে। এই টাকাতে বলছেন সমস্ত রাস্তা রিপেয়ার করবেন? এটা তো অলীক কল্পনা। ১৮ হাজার কিলোমিটার নতুন রাস্তা তৈরি করতে হবে। ডঃ দাশগুপ্ত বললেন যে, রাস্তা হবে, গাড়ি হবে, সব ঠিকই আছে। কিন্তু এই ১৮ হাজার কিলোমিটার রাস্তার জন্য ২৫৪ কোটি টাকা বরাদ্দ করেছেন। এরজন্য যদি ১৮০ কোটি টাকা বরাদ্দ করতেন, তাহলে ভাল হত। সুতরাং এক্ষেত্রেও আপনি কথার জাগলারি করেছেন। আপনাদের অনেক সদস্য আই. এম. এফ. সম্বন্ধে বললেন। আপনারা পেটেন্ট বিল নিয়ে অনেক কথা বললেন। আপনারা স্ববিরোধিতা করলেন কিভাবে? একাধারে আপনারা পেটেন্ট বিলের বিরোধিতা করছেন, বহুজাতিক সংস্থাগুলির বিরোধিতা করছেন। অথচ অন্য দিকে আপনারা ওয়ার্ল্ড ব্যাঙ্কের চুক্তিতে সই করছেন এবং শর্ত মেনে নিচ্ছেন। এতে কর্মসংস্থানের সুযোগ আরও সংকুচিত হবে। এক্ষেত্রেও আপনারা জাগলারি করছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে বাজেট করেছেন, তা যদি কোনও অজানা, অচেনা লোক পড়েন, সে ভাববে যে, আমরা স্বর্গ রাজ্যে আছি। কিন্তু বর্তমানে আমাদের পশ্চিমবঙ্গ যে কি অবস্থায় আছে, তা ৭২টা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কি চিত্র সেটা দেখলেই বোঝা যাবে। তার মধ্যে মাধ্যমিক পাশের নিচে আছে এই রকম ২৬ লক্ষ ৫৭ হাজার লোক নাম লিখিয়ে বসে আছে। মাধ্যমিক হচ্ছে ১৭ লক্ষ ৯১ হাজার ৬২২ জন উচ্চ মাধ্যমিক হচ্ছে ৬ লক্ষ ৪৫ হাজার ৭২৮ জন। বি.এ., বি. এস. সি., এবং বি. কম. হচ্ছে ৬ লক্ষ ১৮ হাজার ৫২৩ জন। এম. এ., এম. এস. সি., এম. কম. হচ্ছে ৬৫ হাজার ৬০২ জন। ইঞ্জিনিয়ার হচ্ছে ৪ হাজার, ডাক্তার হচ্ছে ১ হাজার। এই অবস্থায় আমরা পশ্চিমবঙ্গে আছি। আর আপনি বলছেন যে, পশ্চিমবঙ্গকে স্বর্গ রাজ্যে নিয়ে যাবেন। মানুষ কাজ পাবে, যারা বেকার তারা চাকরি পাবে। যাদের চাকরি ছিল, আপনি জানেন যে, বন্ধ হয়ে যাওয়া শ্রমিক সংখ্যা হচ্ছে ৫ লক্ষ। আপনি একটা জিনিস রেখেছেন সেটা হচ্ছে যে কারখানাগুলি বন্ধ হয়ে গেছে, তাদের জন্য ৫০ কোটি টাকা রেখেছেন। কিন্তু আদৌ এই টাকা খরচ হবে না। ২২ বছরের মধ্যে যেসব কারখানা বন্ধ হয়েছে, তার মধ্যে গ্লাস ফ্যাক্টরিতে দেখেছি যে, সেখানে ১৫শো শ্রমিক ছিল। তার মধ্যে ২৩০ জন পেল। বাকিরা কেন পেল না? কারণ হচ্ছে ২২ বছর ধরে বন্ধ কারখানার অনেকেই রিটায়ার করে গেছেন। গত ৪-৫ বছরে অনেকেই রিটায়ার করেছেন। আগামী বছরে আরও কমবে। সুতরাং আপনার টাকা থেকেই যাবে। আপনি বলবেন যে, কোনও কারখানা শ্রমিক নেই। সুতরাং আপনি এখানেই জাগলারি করছেন। যারা রিটায়ার করে গেল, তাদের জন্য আপনি যদি কিছু করতেন তাহলে লোকে আপনাকে সাধুবাদ

জানাত। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি প্রাণী সম্পদ বিকাশের মৎস্য চাষ ও বন সৃজনের জন্য ১১৬ কোটি টাকা থেকে ১২৯ কোটি টাকা রেখেছেন। বর্ধমান জেলার কাটোয়ায় প্রাকৃতিক উপায়ে গো-প্রজনন কেন্দ্র আছে। আরও বেশি জায়গা নিয়ে করলে ওটা ভাল হবে। কারণ ওটা নষ্ট হয়ে গেছে। আপনি কৃত্রিম উপায়ে গো-প্রজনন করতে চেয়েছেন, দেখবেন তার ফলে ভালভাবে পাওয়া যাচ্ছে না। প্রাকৃতিকভাবে গো-প্রজনন কেন্দ্রগুলো যদি চালাবার চেষ্টা করেন তাহলে ভাল ফল পেতে পারেন। আপনি আমাকে সময় দিয়েছেন, মিঃ চেয়ারম্যান, আপনাকে ধন্যবাদ। আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য** ঃ মাননীয় চেয়ারম্যান স্যার, এই পবিত্র বিধানসভায় ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে বাজেট বিবৃতি দিয়েছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশনগুলো আনা হয়েছে সেগুলো সমর্থন করে আমার বক্তব্য রাখছি। অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতাকে তিনটি পর্যায়ে ভাগ করা যায়। প্রথম পর্যায়ে উনি কেন্দ্রীয় সরকারকে তুলো ধোনা করেছেন, দ্বিতীয় পর্যায়ে উনি দেখিয়েছেন কি করে একটা সহায়সম্বলহীন রাজ্যকে কিভাবে উন্নতির চরম শিখরে নিয়ে গিয়েছেন, কেন্দ্রের অসংখ্য বাধা সত্ত্বেও। আর তৃতীয় পর্যায়ে পশ্চিমবাংলার জনসাধারণকে অপ্রত্যাশিত প্রতিশ্রুতি দিয়েছেন আর মিথ্যা কথার ফুলঝুরি দিয়েছেন। কিন্তু এই বইটার মধ্যে উল্লেখ নেই যে কেন্দ্র কত টাকা দিয়েছে, কত টাকা আপনাদের সাহায্য করেছে। আপনাদের ব্যর্থতার কথা, হতাশার কথা তারও কোনও উল্লেখ নেই। আপনাদের প্রথম অর্থমন্ত্রী অশোক মিত্র সশব্দে বোমা বিস্ফোরণ করেছিলেন। বেকার ভাতা—বললেন বেকার ভাতা একটা ঐতিহাসিক পদক্ষেপ। তারপর কিছুদিন চলার পর বললেন এটা কেন্দ্রকে দিতে হবে। তারপর রাইটার্স বিল্ডিং এর ভাইদের লিখলেন রাজ্য সরকারের পক্ষে বেকার ভাতা চালিয়ে যাওয়া সম্ভব না। সাধারণ মানুষের লক্ষ লক্ষ টাকা, তারপর বললেন এটা চালিয়ে যাওয়া সম্ভব না। গাধা যখন জল খায়, ঘুলিয়ে জল খায়। আপনারা গাধা। রবীন্দ্রনাথ এর কবিতা বলছিলেন, ওমর আলি। আপনারা এক সময়ে রবীন্দ্রনাথকে বুর্জোয়া বলেছিলেন, আর আজকে তার কবিতা বলতে গলা কাঁপল না। ওমর আলি সাহেব একটা কথা বলছিলেন যে গ্রামাঞ্চলে এই ২২ বছরের মধ্যে নাকি এমন সব রাস্তা হয়েছে যে এইসব রাস্তা দিয়ে গ্রামের ভেতর দিয়ে সব বড় বড় গাড়ি ঢুকে যায়। এইসব বলার আগে উনার একটু লজ্জা হওয়া উচিত ছিল। আমরা দেখেছি কেউ হিন্দু থেকে যদি মুসলমান হয় তাহলে সে ধর্ম নিয়ে মাতামাতি করে।

একজন হিন্দু যদি মুসলমান হয় তাহলে সে মাংস বেশি বেশি করে খায়। এখানে

ওমর আলির হচ্ছে সেই ব্যাপার। উনি আগে অন্য দল করতেন, আর এখন এই দলে এসে এই দলের হয়ে বড় বড় কথা বলছেন। ওনার লজ্জা থাকা উচিত। আজকে এই বিধানসভায় আমি এই কথা বলতে বাধ্য হচ্ছি। এখানে মাননীয় অর্থমন্ত্রী উপস্থিত আছেন, তিনি একজন কূটকৌশলী অর্থমন্ত্রী। উনি অশোক মিত্রের মতো বোমা ফাটানোর লোক নন। উনি বুঝতে পেরেছেন বন্দুকের নল নয়, এখন জনগণই আসল। তাই উনি পশ্চিমবাংলার জনগণকে ধোকা দিয়ে বোকা বানাতে চাইছেন। আজকে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটে সাধারণ মানুষের জ্বালা-যন্ত্রণার থেকে রেহাই পাওয়ার কিছু নেই। আপনার সব দপ্তরেই একই অবস্থা, সরাসরি চাকরি কমে গেছে। ১৯৯১ সালে স্বনিযুক্তি প্রকল্প চালু হল বেকারদের জন্য। আপনি বলুন তো ব্যাঙ্কগুলি কি টাকা দিচ্ছে? পায়ের জুতো ক্ষয়ে যায় কিন্তু টাকা পাওয়া যায় না। আজকে শুধু অর্থমন্ত্রী কেন, মাননীয় রাজ্যপালের ভাষণেও তিনি বলেছেন খাদ্য শস্য সংগ্রহের লক্ষ্যমাত্রা ৫ লক্ষ, আবার সংগ্রহের লক্ষ্যমাত্রা বলেছেন ১ লক্ষ। মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৮-৯৯ সালের বাজেটে বক্তৃতায় যা বলেছেন সেটা পড়ে শোনাচ্ছি— "উৎপাদন বৃদ্ধি আগামী বছরে ৭ লক্ষ অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টি করা এবং লক্ষ্যমাত্রা সৃষ্টি করেছি যে আগামী বছরে অতিরিক্ত কর্মহীনের চেয়ে অনেকটা বেশি হবে এবং বকেয়া কর্মহীনতার সমস্যাকে লাঘব করতে সাহায্য করবে।" এই হচ্ছে ওই একই মিথ্যা কথার ফুলঝুড়ি আর প্রতিশ্রুতি। মাননীয় অর্থমন্ত্রী, আজকে ৬০ হাজার রেজিস্ট্রিকৃত বেকার। আপনি বেকারদের জন্য চিন্তা করেন? আপনি বেকারদের জন্য কি করেছেন? পশ্চিমবাংলায় বেকারের স্তূপ তৈরি করেছেন। তাদের আর্তনাদ বামফ্রন্ট সরকারকে স্পর্শ করে না। আজকে পশ্চিমবাংলার বেকাররা হতাশায় আত্মহননের পথ বেছে নিচ্ছে। তারা বিধবা মেয়ের মতো বাবা-মার গলগ্রহ হয়ে আছে। মাননীয় অর্থমন্ত্রী প্রত্যেক বছরেই বলেন পশ্চিমবঙ্গ কৃষিতে ভারতবর্ষের মধ্যে প্রথম। শিল্পের ক্ষেত্রেও অনেক কথা বলেন। আমি সংখ্যা দিয়ে বলছি আপনি একটু শুনবেন, ১৯৯৬-৯৭ সালের বাজেট বই থাকলে একটু মিলিয়ে নেবেন—"শিল্প সম্ভাবনা পরিস্থিতির সৃষ্টি হয়েছে, তার প্রকাশ শুধু যে কলকাতা বা তার আশেপাশের অঞ্চলেই হয়েছে তা নয়, এই সম্ভাবনার প্রকাশ অন্য জেলাগুলির ক্ষেত্রেও ঘটছে"—এই কথাটা বাজেট বইয়ের ১১ পৃষ্ঠায় আছে ১৯৯৬-৯৭ সালের বইতে। আবার ১৯৯৭-৯৮ সালের বাজেট বইয়ের ১৮ পৃষ্ঠায় আছে এই একই কথা, আবার ১৯৯৮-৯৯ সালের বাজেট বইয়ের ১৩ পৃষ্ঠায় সেই একই কথা আছে। আবার আপনি এই ১৯৯৯-২০০০ সালের বাজেট বইতেও সেই একই কথা বলছেন।

আজকে পশ্চিমবাংলায় ছোট-বড় মিলিয়ে ৬৫ হাজার কল-কারখানা বন্ধ হয়ে রয়েছে। ৫ হাজার বেকার শ্রমিক আজকে ধুঁকছে। বছরের পর বছর কারখানাগুলো বন্ধ হয়ে রয়েছে। ২৫০ শ্রমিক আত্মহত্যা করেছে। আজকে দেখা যাচ্ছে, ডানলপ কারখানার

শ্রমিক আত্মহত্যা করল। তার মেয়ের চিকিৎসা করানো যাচ্ছে না। আর, ওদিকের বেঞ্চে বসে আপনারা বড় বড় কথা বলছেন। ১৯৮৭ থেকে ১৯৯৯, এই ১২ বছরে পশ্চিমবাংলার শিল্প ক্ষেত্রে মড়ক দেখা দিয়েছে। আপনারা আগে বলতেন, বামফ্রন্ট সরকার শ্রমিক শ্রেণী সরকার। কিন্তু আজকে আপনারা সে কথা বলতে পারছেন না, বলেনও না। আপনারা বলছেন, আপনারা মালিক শ্রেণীর বিরুদ্ধে। তাহলে আজকে শ্রমিকদের কান্না কি আপনাদের স্পর্শ করে না? পরিষ্কার বাংলায় আজকে আপনারা মালিকদের পা চাটছেন। আজকে শত শত কল-কারখানা, জুট মিল বন্ধ হয়ে রয়েছে। বাম জমানায় মালিকদের কাছ থেকে পাওনা আদায় করতে শ্রমিকদের গুলি খেতে হয়। আজকে মালিকের অত্যাচারে বহু শ্রমিককে অনাহারে, অর্ধাহারে জীবন দিতে হচ্ছে। এ সবের হিসাব কি আপনারা রাখেন? আজকে বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের নাগালের বাইরে। ১৯৯৮/৯৯ সালে মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় এক হাজার প্রাথমিক বিদ্যালয়ের জায়গায় ১০০-টা শিক্ষাকেন্দ্র এবং ৩৪১-টা নতুন স্বাস্থ্য কেন্দ্র করার কথা বলেছিলেন। এটা পরে গিয়ে দাঁড়ায় ৫০-টা শিশু শিক্ষাকেন্দ্র, ৫০-টা প্রথাগত বিদ্যালয়ে। বলতে পারবেন এটা মিথ্যা কথা? ১৯৯৯/২০০০ সালে, আজকে আপনি আবার বলছেন, ৩.২০ অনুচ্ছেদে, পৃষ্ঠা ২৫-এ আবার প্রতিশ্রুতি দিচ্ছেন যে, এক হাজার প্রাইমারি স্কুল করবেন। আপনার এই মিথ্যা প্রতিশ্রুতি আপনি বন্ধ করুন। পশ্চিমবাংলার মানুষকে ধাপ্পা দেওয়া আপনি বন্ধ করুন। এটা চলতে পারে না। আপনারা ২২ বছরের রাজত্বে পশ্চিমবাংলায় শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্যই নৈরাজ্য সৃষ্টি করেছেন। আজকে শিক্ষাকেন্দ্রগুলো সি. পি. এম.-র ক্যাডার বাহিনীর আখড়ায় পরিণত হয়েছে। আমি উচ্চ-শিক্ষা বিধি-বদ্ধ শিক্ষার কথা বাদই দিলাম। কিন্তু আজকে পশ্চিমবাংলার বহু প্রাইমারি স্কুল শিক্ষকের অভাবে বন্ধ হয়ে যাচ্ছে। আমাদের জেলার বিভিন্ন স্কুলে ৩,৪০০ করে ছাত্র, বসার জায়গা নেই, শিক্ষক নেই। শিক্ষকদের অভাবে সব ক্লাস নেওয়া যাচ্ছে না। এই তো অবস্থা আজকে শিক্ষা ক্ষেত্রে।

আজকে এখানে স্বাস্থ্যের ক্ষেত্রে চরম দুরাবস্থা বিরাজ করছে। হাসপাতালগুলোতে ওষুধ পাওয়া যায় না, বেড নেই, নবজাতককে কুকুরে খেয়ে নিচ্ছে। আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্য, শিক্ষা, শিল্প, সবক্ষেত্রে চরম অরাজকতা দেখা দিয়েছে। আপনারা টোটালি ফেল করেছেন। আপনারা আবার আজকে কবিগুরু রবীন্দ্রনাথের কবিতা বলছেন। এই বাজেটে আজকে সমস্ত মিথ্যা প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-01 p.m.]

**শ্রী শ্যামাপ্রসাদ পাল :** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ১৯শে মার্চ মাননীয়

অর্থমন্ত্রী ১৯৯৯-২০০০ সালের যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু-চার কথা বলতে চাই। স্বাধীনতার পর থেকে কংগ্রেস মিশ্র অর্থনীতির পথে দেশ গঠনের প্রক্রিয়া চালু করেছিল। রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রের বনিয়াদের উপর দাঁড়িয়ে ধনতান্ত্রিক অর্থনীতির পথে ভারতবর্ষকে পরিচালনা করত গিয়ে যে সংকটের আবর্তে পড়েছে তা থেকে অব্যাহতি পাওয়ার জন্য তারা ঐ অর্থনীতির পথে হেঁটে চলেছে। তার ফলশ্রুতি অনুযায়ী আজকে ভারতবর্ষে অর্থনৈতিক সংকটের সৃষ্টি হয়েছে। আপারা জানেন বর্তমানে বি. জে. পি. সরকারও সেই একই পথে ভারতবর্ষকে পরিচালিত করছে। এরকম পরিস্থিতিতে দাঁড়িয়ে ভারতবর্ষের একটি অঙ্গরাজ্য হিসেবে পশ্চিমবঙ্গের এই বাজেটকে আমাদের বিবেচনা করতে হবে। আপনারা স্বাধীনতার পর থেকে যে অর্থনীতি পরিচালনা করেছেন সেই অর্থনীতির ফলে আমাদের দেশে বেকারত্ব বেড়েছে। আজ পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার তার বিকল্প অর্থনীতি দিয়ে সেই বেকার সমস্যাকে ঠেকানোর চেষ্টা করছেন। কিন্তু এটা পুরোপুরি দূর করা যায়নি। আজকে এই যে কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে সেটাও আপনাদের নীতির জন্যই হয়েছে এবং বর্তমানে বি. জে. পি. সরকারও সেই একই নীতি গ্রহণ করেছেন। অপরদিকে আমি খুব বিনয়ের সঙ্গে বলতে চাই, এখানে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার তথ্য পরিসংখ্যান দিয়ে মাননীয় সৌগত রায় বললেন যে গতবারের সঙ্গে এবারের বাজেট একই আছে। কিন্তু এই কথা বলে মাননীয় সৌগত রায় সত্যের অপলাপ করলেন এবং গোটা সভাকে বিভ্রান্তির পথে পরিচালনা করলেন। স্বাস্থ্যের ব্যাপারে বামফ্রন্ট সরকার যেটা প্রচলন করতে চাইছেন সেটা হল যে, চিকিৎসা নয়, আগে মানুষের প্রাথমিক স্বাস্থ্য কেয়ারিং-এর উপর তারা গুরুত্ব দিয়েছেন। আমরা জানি মাননীয় রাজনারায়ণবাবু যখন ভারতবর্ষের স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন তিনি ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশনের সভায় গিয়েছিলেন। সেখানে বিশ্বের অন্যান্য দেশগুলোর কাছে ভারতে কত স্বাস্থ্যকেন্দ্র তৈরি হয়েছে, এখানে কত শয্যা বাড়ানো হয়েছে তার পরিসংখ্যান দেবেন বলেছিলেন। কিন্তু সেখানে গিয়ে তিনি দেখলেন যে, ধনতান্ত্রিক দেশগুলো তাদের হাসপাতাল বাড়ানোর পরিকল্পনার কথা বলল না, স্বাস্থ্য শয্যা বাড়ানোর কথা বলল না। তারা বললেন সেগুলো তারা কমাচ্ছেন। কারণ তারা জোর দিয়েছেন প্রাইমারি হেলথ কেয়ারের উপর। রোগ যাতে না হয় তারজন্য তারা স্বাস্থ্য সচেতনার দিকে নজর দিয়েছেন। পশ্চিমবঙ্গে সরকারের যে বিকল্প নীতি, সেই বিকল্প নীতির ফলশ্রুতি হিসেবে তারা পশ্চিমবঙ্গের মানুষকে স্বাস্থ্য সম্পর্কে সচেতন করে প্রাইমারি হেলথ কেয়ারের উপর জোর দিয়েছেন। এখানে ১৯৯৫-৯৬ সালে হাসপাতালের সংখ্যা ছিল ৪০২ এবং ১৯৯৭-৯৮ সালে এখানে হাসপাতালের সংখ্যা ছিল ৪০৫। এখানে ১৯৯৫-৯৬ সালে হাসপাতালে শয্যা সংখ্যা ছিল ৫৬ হাজার ১৯৯ এবং ১৯৯৭-৯৮ সালে এখানে হাসপাতালে শয্যা সংখ্যা ছিল ৫৬ হাজার ৬৫৮। এখানে স্বাস্থ্য কেন্দ্র, উপ-স্বাস্থ্যকেন্দ্র সব কিছু মিলিয়ে ১৯৯৫-৯৬ সালে সংখ্যা ছিল ১১ হাজার ৭১২ এবং

১৯৯৭-৯৮-তে এই সংখ্যা ছিল ১৩ হাজার ৯। ১৯৯৫-৯৬ সালে মোট শয্যা সংখ্যা চিল ৬৮৯০৭টি। ১৯৯৭-৯৮ সালে তা বেড়ে হয়েছে ৬৯৩৭১-টি। এ ছাড়া রাজ্যে ৫৪৫টি সরকারি হোমিওপ্যাথিক চিকিৎসা কেন্দ্র রয়েছে এবং ৪৮৮টি পঞ্চায়েতের দ্বারা পরিচালিত হোমিওপ্যাথিক ডিসপেন্সারি চলছে। সাথে সাথে পশ্চিমবঙ্গে ডাক্তার ও নার্সের যে অনুপাত আমরা লক্ষ্য করছি তা হচ্ছে—১৯৯৬ সালে ছিল ১ঃ১৮ এবং এখন তা হচ্ছে ১ঃ১০। মাননীয় সদস্য পঙ্কজ ব্যানার্জি গতকাল মেডিক্যাল কলেজ সম্বন্ধে যে তথ্যগুলি এই সভায় পেশ করেছেন, সেগুলি তিনি কোথায় পেলেন? তিনি উৎস উল্লেখ করেননি। তাহলে কি সেগুলো তার নিজস্ব সাজানো তথ্য? আমার কাছে যে সরকারি তথ্য আছে তাতে দেখছি উত্তর প্রদেশে অ্যালোপ্যাথিক মেডিক্যাল কলেজের সংখ্যা ৮টি। কর্ণাটকে ২০টি এবং পশ্চিমবাংলায় ৮টি। অথচ পঙ্কজবাবু পশ্চিমবঙ্গ ছানা অন্যান্য রাজ্যের সংখ্যাগুলিকে কয়েক শো করে দেখালেন। ঐ হিসাব তিনি কোথায় পেলেন তা আমি জানি না। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আপনি শুনলে বিস্মিত হবেন, সারা ভারতবর্ষের মধ্যে এক মাত্র পশ্চিমবাংলায় রুগীদের জন্য হাসপাতাল থেকে তুলো, গজ-ব্যান্ডেজ ইত্যাদি সরবরাহ করা হয়। ভারতবর্ষের অন্য কোথাও সরকারি হাসপাতালে তা সরবরাহ করা হয় না। সবই রুগীদের কিনে দিতে হয়। শুধু তাই নয়, মোট স্বাস্থ্য পরিষেবার ৭৬ ভাগই পশ্চিমবঙ্গে সরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে হয়ে থাকে। কিন্তু ভারতবর্ষের অন্যান্য রাজগুলিতে মোট স্বাস্থ্য পরিষেবার ৭৪ ভাগই বেসরকারি হাসপাতালগুলির মাধ্যমে হয়ে থাকে। এরপর আমরা যদি শিক্ষা ক্ষেত্রের দিকে তাকিয়ে দেখি তাহলে দেখব যে, শিক্ষা ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের প্রাথমিক লক্ষ্যই হ'ল সার্বজনীন প্রাথমিক শিক্ষা। এই লক্ষ্যে পৌছবার জন্য রাজ্য সরকার সাক্ষরতা অভিযানকে সবচেয়ে বেশি গুরুত্ব দিচ্ছেন। সাথে সাথে উচ্চ শিক্ষার গুণগত মান উন্নয়নের ওপর গুরুত্ব দেওয়া হচ্ছে। একটু আগে বিরোধী দলের একজন মাননীয় সদস্য বললেন, "পশ্চিমবাংলায় বিভিন্ন কমিশন হয়, কিন্তু কমিশনের রিপোর্ট বের হয় না।" আমি তাকে স্মরণ করিয়ে দিই, সর্বভারতীয় ক্ষেত্রে যে শিক্ষা কমিশনগুলি গঠিত হয়েছিল—রাধাকৃষ্ণান কমিশন, মুদালিয়ার কমিশন, কোঠারি কমিশন—তারা যে রিপোর্ট দিয়েছিল তাতে তারা সবাই বলেছিল, "ভারতবর্ষের সমস্ত নিরক্ষর মানুষকে সাক্ষর করে তুলতে হবে।" কিন্তু বাস্তবে কি তা হয়েছে? রাজনৈতিক স্বদিচ্ছার অভাবে তা কার্যকর হয়নি। আমাদের বিরোধীরা দীর্ঘ সময় ভারতবর্ষের ক্ষমতায় ছিলেন, তারা ভারতবর্ষের নিরক্ষর মানুষদের কেন সাক্ষর করেননি তা কি একবার বলবেন? অথচ পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার নিরক্ষর মানুষদের সাক্ষর করার জন্য সাক্ষরতা কর্মসূচি গ্রহণ করেছে। এই কর্মসূচির মাধ্যমে ইতিমধ্যেই ১৩টি জেলায় ৭৯.২৮ লক্ষ মানুষকে ১০ লক্ষ স্বেচ্ছা-সেবকের সহায়তার সাক্ষর করা গেছে। এখন ৫-টি জেলায় ২৩.৪৩ লক্ষ মানুষকে সাক্ষর করার কাজ চলছে। এবং সাক্ষরোত্তর কর্মসূচি হিসাবে ১৩-টি জেলায় ২৭.৭১ লক্ষ সাক্ষর মানুষকে পড়ান চলছে। ৬টি জেলায় লাগাতার

শিক্ষাদানের প্রকল্প চলছে। ৭৭-টি বয়স্ক বিদ্যালয়ের মাধ্যমে বয়স্করা মাধ্যমিক স্তর পর্যন্ত শিক্ষার সুযোগ পাচ্ছে। এমন কি যাতে তারা মাধ্যমিক পরীক্ষা দিতে পারে সেই মতো পাঠ্যক্রম চালু করা হয়েছে। এই প্রসঙ্গে আমরা যদি পশ্চিমবাংলায় শিক্ষা প্রতিষ্ঠান বৃদ্ধির চিত্রটা একটু দেখি তাহলে দেখব যে, ১৯৭৬-৭৭ সালে পশ্চিমবাংলায় প্রাথমিক বিদ্যালয় ছিল ৪১,১০৩টি। ১৯৯৭-৯৮ সালে তা বেড়ে হয়েছিল ৫১৫২১-টি। এবং ১৯৯৮-৯৯ সালে আরও বেড়ে হয়েছে ৫২,১২৩-টি। নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা ১৯৯৭-৯৮ সালে ছিল ২,৭৭৫-টি, ১৯৯৮-৯৯ সালে হয়েছে ২,৬৪৮-টি। মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা ১৯৯৭-৯৮ সালে ছিল ৬,৩৯৭-টি, ১৯৯৮-৯৯ সালে হয়েছে ৬,৪০৪-টি। উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা ১৯৯৭-৯৮ সালে ছিল ১,৫২৫-টি, ১৯৯৮-৯৯ সালে হয়েছে ১,৬৭৩-টি। এর সাথে সাথে ছাত্র-ছাত্রীর সংখ্যাও বাড়ছে। অনুরূপভাবে এ রাজ্যে। মাদ্রাসা শিক্ষারও সম্প্রসারণ ঘটছে। ১৯৭৭ সালে উচ্চ মাদ্রাসার সংখ্যা ছি ৯২-টি ; ১৯৯৬ সালে হয়েছে ২১৩-টি। ১৯৭৭ সালে জুনিয়র মাদ্রাসা ছিল ৮৪-টি, ১৯৯২ সালে ১৫২-টি। পরিশেষে আমি বলব যে, রাজ্য স্তরে সর্বাপেক্ষা প্রাসঙ্গিক বিষয় হল কৃষি ও কৃষি সংশ্লিষ্ট ক্ষেত্রগুলি এবং এখানে সমান প্রতিযোগিতা সৃষ্টি মূল ভিত্তিই হল ভূমি সংস্কার। তাই এই ভূমি সংস্কারের মধ্য দিয়ে পশ্চিমবাংলায় যেমন উৎপাদন বৃদ্ধি হয়েছে, ঠিক তেমনি তার সাথে-সাথে কর্মসংস্থানও সৃষ্টি হয়েছে। এই ব্যাপারে বর্তমান সরকার কেন্দ্রীয় সরকারকে বলতে বাধ্য হয়েছে ভূমির চিহ্নিতকরণ করার ক্ষেত্রে পশ্চিমবাংলা শীর্ষে। ১৯৯৭ সালের ২৩ মার্চ বাজেট বিতর্কে শ্রী প্রিয়রঞ্জন দাসমুন্সি বলেছেন ভূমি সংস্কার ছাড়া দেশের অগ্রগতির কথা ভাবা যায় না। অন্য রাজ্যগুলি পশ্চিমবঙ্গ থেকে শিক্ষা নেওয়া উচিত। এই কথা "বর্তমান" কাগজে আছে। মানুষ তার কাছেই প্রত্যাশা করে যার কাছে প্রত্যাশা পূরণ হয়। আপনাদের কাছে মানুষ চেয়েছিল, তার পরিবর্তে আপনারা মানুষকে উপহার দিলেন গুলি ও জেলখানা। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর মানুষের পেটে ভাত দেয়। তাই আজকে মানুষ লম্ফ থেকে হ্যারিকেন, হ্যারিকেন থেকে বিদ্যুৎ চাইছে। অনুরূপভাবে যেখানে মাটির রাস্তা ছিল সেখানে আজকে মোরাম পেয়েছে। তাই মানুষ আজকে পিচ চাইছে। তাই আমি মাননীয় অর্থমন্ত্রী তার বাজেটে যে দিশা রেখেছেন পশ্চিমবাংলার স্বার্থে তাকে আবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5.01 p.m. till 11 a.m. on Friday, the 26th March, 1999, at the Assembly House, Calcutta.

# INDEX TO THE

## West Bengal Legislative Assembly Proceedings

## (Official Report)

**Vol: 114 No-I (One hundred and Fourteenth Session, 1999)**

(The 10th, 11th, 15th, 16th, 17th, 18th, 19th, 22nd, 23rd, 24th & 25th March, 1999)

**General Discussion on Budget**